কর্মসূচী ছিল না — এই সাহায্য করে আসছি। তবে কত টাকা দেওয়া হয়েছে, কত জনকে দেওয়া হয়েছে এই ডিটেল হিসাবটা আমি এখন জানি না। এটা ষ্টার প্রশ্ন হিসাবে করলে আমি লিখিত ভাবে দিয়ে দিতে পারবো। সাধারণত যে সমস্ত জায়গায় সাহায্য করা হয়ে থাকে আমি সেটা পড়ে দিচ্ছি। ১নং হচ্ছে সমবায় সমিতি সম্প্রদায় বহির্ভূত তাঁত শিল্পীদের দ্বারা নূতন সমবায় সমিতি গঠন এবং সংশ্লিষ্ট সমবায় সমিতিকে আর্থিক সাহায্য দান। ২নং হচ্ছে তাঁত বস্ত্র বিক্রয়ের উপর রিবেট। ৩নং হচ্ছে মূলধন বাবদ ঋণ। ৪নং হচ্ছে অংশগত মূলধন বা শেয়ার ক্রয় বাবদ ঋণ। ৫নং হচ্ছে প্রাথমিক সমবায় সমিতি রাজ্য সমবায় সমিতি মূলধনে রাজ্য সরকারের অংশ গ্রহন। ৬নং হচ্ছে উন্নত ধরনের তাঁত সরঞ্জাম ক্রয়ের জন্য ঋণ দিয়ে অনুদান। ৭নং হচ্ছে ম্যানেজেরিয়াল সাবসিডি। ৮নং হচ্ছে কার্যকারী মূলধনে ঋণ দেওয়ার উপর ভরতুকি। এ ছাড়া আমাদের আরো টেকনিক্যাল নোহাউ ইত্যাদির প্রশ্ন আছে। এই গুলিকে আমরা সাহায্য দিয়ে থাকি। কত টাকা দেওয়া হয়েছে, কত সমিতিকে কত টাকা দেওয়া হয়েছে এটা কয়েক পাতা হবে। আপনি নোটিশ দিন, তাহলে লিখিত ভাবে আমি উত্তর দেব।

**শ্রী মনীন্দ্র নাথ জানা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই লোনের ব্যাপারে ২০ দফা কর্মসূচীতে কি সাহায্য দেওয়া হচ্ছে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমি আগেই বলেছি যে ৮ দফা সাহায্য দেওয়া হচ্ছে। এতে ২০ দফা কি ৪০ দফা সাহায্য তা জানিনা, তবে এই সাহায্য আজ থেকে নয় ১৯৭৭ সাল থেকেই দেওয়া হচ্ছে এবং আজও তা দেওয়া হচ্ছে।

**দুঃস্থ শিল্পীদের ভাতা প্রদান**

*৪৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৫। ) **শ্রী গোপাল মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৮৪ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গের কতজন দুঃস্থ শিল্পীকে (১) মাসিক ভাতা প্রদান করা হয়েছে; এবং (২) কতজন দুঃস্থ শিল্পীকে এককালীন অর্থ প্রদান করা হয়েছে; এবং

(খ) ১৯৭৭ সালের পূর্বে এ ধরনের অর্থ সাহায্যের কোন ব্যবস্থা ছিল কি?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার ঃ** ক) (১) তথ্য ও সংস্কৃতি বিভাগের পক্ষ থেকে কোনো শিল্পীকেই মাসিক ভিত্তিতে ভাতা প্রদান করা হয় না;

(২) ৫১৭ জন। (প্রকল্পটি ১৯৮০-৮১ থেকে চালু হয়েছে)।

খ) তথ্য ও সংস্কৃতি বিভাগ থেকে এ জাতীয় কোন ব্যবস্থা ছিল না। শিক্ষা বিভাগে চালু ছিল এবং বর্তমানে ঐ বিভাগ থেকে সাধারণতঃ লেখকদেরই মাসিক ভিত্তিতে অনুদান দেওয়া হয়ে থাকে। গত চার বছর যাবৎ দুঃস্থ শিল্পীদের বিজ্ঞাপনের ভিত্তিতে প্রাপ্ত আবেদন বিচার করে বাৎসরিক আর্থিক সাহায্য এই বিভাগ থেকে করা হচ্ছে।

**[2-00 — 2-10 pm.]**

**শ্রী গোপাল মন্ডল ঃ** এই বৃত্তির টাকার পরিমাণ টা কিভাবে দেন মাসিক হিসাবে, না এককালীন হিসাবে?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার ঃ** এটা বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন রকম হয়ে থাকে। তবে আমরা কমপক্ষে অন্তত ৯০০ টাকা শুরু করেছি।

**শ্রী কৃপা সিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, দুঃস্থ শিল্পীর ক্ষেত্রে কোন বয়সসীমা আছে কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার ঃ** না এতে কোন বয়স সীমার কোন নির্দিষ্ট নেই।

**শ্রী সুভাষ বাসু ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এইরকম অনুদান ১৯৭৭ সালের আগে কংগ্রেস গভর্ণমেন্ট দিয়েছে কিনা দুঃস্থ শিল্পীদের জন্য?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার ঃ** আমি আমার উত্তরে আগেই বলেছি ১৯৭৭ সালের আগে এই ধরণের ব্যবস্থা আমাদের বিভাগে ছিল না, তবে শিক্ষা বিভাগ এই ব্যাপারে সহযোগীতা করেছে।

### বারাসাত /রবীন্দ্রভবন* সংস্কার

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০১। ) **শ্রী সরল দেব ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বারাসাত /রবীন্দ্রভবন* সংস্কারের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার ঃ** না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, বামফ্রন্ট সরকার মন্ত্রীসভায় সিদ্ধান্ত নিয়েছেন যে রবীন্দ্র ভবনগুলির পুর্ণ নির্মাণের কাজে হাত দেবেন -- এই প্রসঙ্গে আমার বক্তব্য যে বারাসাত শহরে যে রবীন্দ্র ভবনটি আছে সেটা অত্যন্ত ভগ্ন অবস্থায় রয়েছে এবং বারাসাত হচ্ছে একটি গুরুত্বপূর্ণ শহর এবং সেখানে এই ভবনটি ছাড়া আর কোন পাবলিক হল নেই। সুতরাং এর রিনোভেশানের দরকার, আপনি কি তারজন্য কোন ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার ঃ** সরকারের তরফ থেকে পুর্ণনির্মাণের কাজ শুরু হয়েছে এবং এতে সব রকম সহযোগীতা করা হচ্ছে। বারাসাতের রবীন্দ্র ভবনটির জন্যও সাহায্য করা হয়েছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, এই বারাসাতের রবীন্দ্রভবনটির একেবারে ভাঙ্গাঁ চুরমার অবস্থা। সেইজন্য আপনার কাছে আবেদন এরজন্য ২ লক্ষ টাকা অনুদান হিসাবে দিলে খুব ভালো হয়।

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার ঃ** বারাসাতের এই ভবনটি নির্মাণের জন্য বেশ কিছু টাকা সাহায্য দিয়েছি যথা ১ লক্ষ ৭৯ হাজারের কিছু বেশী টাকা। তারপরে কাজ আরম্ভ হলে পরে আবার দেখা যাবে।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** স্যার, এই প্রশ্নোত্তরের ব্যাপারে আমার একটা আবেদন আছে। আমি লক্ষ্য করেছি এত শেষের দিকে আমাদের প্রশ্ন থাকে যারজন্য আমরা প্রশ্ন করবার সুযোগ পাই না। সেইজন্য আপনার কাছে আমার আবেদন হয় আপনি প্রশ্ন সংখ্যা কমিয়ে দিন তা না হলে সাপলিমেন্টারীর সংখ্যা কমিয়ে দিন।

## Starred Questions
## (to which answers were laid on the table)

### Mini Sugar Mill in Cooch Behar district

*491. (Admitted question No. *2416.) **Shri DINESH CHANDRA DAKUA :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether the Government has any proposal for setting up a mini Sugar Mill in the Cooch Behar district; and

(b) if so, the steps taken by the Government in the matter?

**Shri Praloy Talukdar :** (a) No.

(b) Does not arise.

### Progress of 'Land Bank'

*492. (Admitted question No. *2427.) **Shri NABA KUMAR ROY :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) what is the progress under the scheme of "Land Bank" to help small land holders in distress;

(b) the number of small land holders who have been helped by such Land Banks since 1980-81; and

(c) the total area of lands purchased outright by such Banks during the said period and at what cost?

**Shri Benoy Krishna Choudhury :** (a) In the West Bengal Land Reforms (Amendment) Bill, 1981 there is a provision for constitution of State Land Corporation and/or Regional Land Corporations. The assent of the President to the Bill is still awaited. The scheme may be implemented after the bill becomes an Act.

(b) & (c) Does not arise.

### কলিকাতার কয়েকটি সিনেমাহলের কর্তৃত্বভার গ্রহণ

*৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬৫। ) **শ্রী নিরঞ্জন মুখার্জী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কলিকাতার মিনার, ছবিঘর ও প্রাচী সিনেমায় ধর্মঘট চলিতেছে; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত সিনেমার কর্তৃত্বভার (ম্যানেজমেন্ট টেক-ওভার) গ্রহণ

করার কথা সরকার বিবেচনা করিতেছেন কি?

**শ্রী প্রভাস ফদিকার :** (ক) হ্যাঁ।

(খ) না।

### Surplus land

*494. (Admitted question No. *2430.) **Shri SHAMSUDDIN AHMAD** : Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) the total ceiling surplus lands detected by the State Government after March, 1980; and

(b) what portion of this ceiling surplus lands detected after March, 1980, has been vested and distributed among eligible categories of the people?

**Shri Benoy Krishna Choudhury** : (a) & (b) An area of 1,00,085.19 acres of ceiling surplus land vested in the State during the period from 1st January, 1980 to 31st December, 1983. An area of 1,59,858.91 acres of agrecultural land was distributed during the period in question. This also includes land vested earlier.

### Vesting of excess Vacant land in Urban areas

*495. (Admitted question No. *2432.) **Shri SATYA RANJAN BAPULI:** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) the steps taken by the State Government for vesting of excess vacant lands in urban areas and for putting them to proper essential use since 1980;

(b) the success achieved in the matter so far; and

(c) the total area of vested land in urban areas available for essential use as on 31st December, 1983?

**Shri Benoy Krishna Choudhury** : (a) The Competent Authorities appointed under the Urban Land (Ceiling and Regulation) Act, 1976 are taking steps for vesting of excess land in the Urban Agglomerations within their respective jurisdictions. A State Urban Land (Disposal & Use) Advisory Committee has been set up to advise the State Govt. regarding allotment of the vested lands for various purposes.

(b) Till the end of December, 1983, 348 notifications have been issued for vesting of 1048845.42 sq. metres of excess land in the three Urban Agglomerations in the State. A total area of 246,655.88 sq. metres

has been taken possession of. Out of this an area of 55431.91 sq. metres has been allotted to the Housing Department, Metro Railways and other Govt. Departments etc.

(c) 191,223.57 sq. metres.

### Providing Institutional Finance to Share-Croppers

*496. (Admitted question No. *2439.) **Sk. ANWAR ALI** : Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) what progress was achieved in the sphere of providing institutional finance of the share-croppers and assignees of vested lands since April, 1980;

(b) what was the contribution of the nationalised banks in the matter; and

(c) what is the position of recovery/repayment of such loans?

**Shri Benoy Krishna Choudhury** : (a) The number of share-croppers and assignees of vested land who were provided with institutional finance since April, 1980 was as follows :-

1980-81 - 71,054
1981-82 - 1,75,590
1982-83 - 3,74,538

(b) Approximately fifty percent of beneficiaries were financed by the nationalised Banks. The others were covered by the cooperative sector.

(c) Detailed report on recovery of such loans has not yet been received from the Banks.

### দীঘা-তমলুক রেল লাইন স্থাপনে জন্য জমি অধিগ্রহণ

*৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০৭। ) **শ্রী প্রশান্ত কুমার প্রধান** : ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দীঘা হতে তমলুক পর্যন্ত রেল লাইন স্থাপনের জন্য জমি অধিগ্রহণের কাজ শুরু হয়েছে কিনা;

(খ) উক্ত জমি অধিগ্রহণের জন্য ক্ষতিপূরণ কত টাকা লাগবে; এবং

(গ) উক্ত জমি অধিগ্রহণের ব্যয়ভার কেন্দ্র বা রাজ্য কোন্ সরকার বহন করবেন?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী** : (ক) না।

(খ) জানানো সম্ভব নয়।

(গ) সাধারণতঃ এরকম ক্ষেত্রে সমস্ত ব্যয়ভার রেল মন্ত্রক বহন করেন।

**বর্গা রেকর্ড**

*৪৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১৬। ) **শ্রী যোগেন্দ্র নাথ সিংহরায় ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে (বিশেষ করে উত্তরবঙ্গে) বহু বর্গাচাষীর নাম এখনও বর্গাদার হিসাবে খতিয়ানে নথিভুক্ত হয় নাই; এবং (খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত নথিভুক্তির সময়সীমা বাড়ানো হইয়াছে কিনা?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** (ক) অনেক বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে তবে এখনও কিছু বাকী আছে।

(খ) বিশেষ কর্মসূচী অপারেশন বর্গার সময়সীমা ৩০.৬.৮৪ তারিখ পর্য্যন্ত বাড়ানো হয়েছে। সেটেলমেন্ট অপারেশন চলা কালীন বর্গা রেকর্ডিং চলতে থাকবে। তারপরও বর্গা রেকর্ডিং হতে পারে। এ বিষয়ে কোন সময়সীমা নেই।

**মুর্শিদাবাদ জেলার কয়েকটি ব্লকে আর এল ই জি পি প্রকল্প**

*৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২২। ) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২-৮৩ এবং ১৯৮৩-৮৪ ( ফেব্রুয়ারি মাস পর্যন্ত) সালে মুর্শিদাবাদ জেলার জলঙ্গী, ডোমকল, রাণীনগর-১, রাণীনগর-২ এবং জিয়াগঞ্জ ব্লকে আর এল ই জি পি স্কীম-এ কত লোকের কর্মসংস্থান হয়েছে;

(খ) উক্ত সময়ে উক্ত ব্লকগুলিতে এ বাবত কত টাকা খরচ করা হয়েছে;

(গ) উক্ত পরিকল্পনায় কি কি স্থায়ী সম্পদ সৃষ্টি হয়েছে; এবং

(ঘ) উক্ত প্রকল্পে ধনী ব্যক্তিদের সুবিধা দেওয়া হচ্ছে এই মর্মে সরকারের নিকট কোন সংবাদ আছে কি?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** (ক) - (গ) ১৯৮২-৮৪ সালে R.L.E.G. প্রকল্প চালু হয়নি। ১৯৮৩ সালের ৮ই ডিসেম্বর প্রথম এই প্রকল্প চালু করার নির্দেশ কেন্দ্রীয় সরকার থেকে আসে। মুর্শিদাবাদ জেলার R.L.E.G. প্রকল্পের কাজগুলি কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাবার সঙ্গে সঙ্গে ঐ জেলার অধীন R.L.E.G. Programme এ বিভিন্ন কাজ রূপায়নের জন্য সর্ব প্রথম অর্থ ও খাদ্যশস্য মঞ্জুর করা হয়েছে।

(ঘ) না।

**মিঃ স্পীকার ঃ** আমাদের এখানে কয়েক হাজার প্রশ্ন আছে, বিরাট সংখ্যক প্রশ্ন। আমি চেষ্টা করছি সাপ্লিমেন্টরী লিমিটেড করার জন্য। তাতে অনেক মেম্বার অসন্তুষ্ট। কিন্তু বাস্তব যা অবস্থা তাতে এছাড়া অন্য কোন গতি নেই। তাই আমি ৫টা সাপ্লিমেন্টারীতে কন্‌ফাইন্ড

করেছি। এর চেয়ে বেশী সাপ্লিমেন্টারী করতে দেওয়া অন্যায় হবে, তাতে সব প্রশ্ন হাউসে আসা সম্ভব হবে না, সারা বছর হাউস চললেও সমস্ত প্রশ্নের উত্তর দেওয়া যাবে না। সেজন্য নেক্সট সেসানে সমস্ত পার্টিকে নিয়ে এই নিয়ে আলোচনা করব, লটারী সিসটেম করা যায় কিনা সেটা দেখব। কারণ, কয়েকজনই মেম্বারের প্রশ্ন আসছে, অন্যজন সুযোগ পাচ্ছেন না। সেজন্য সবাইকে ডেকে বসে আলোচনা করে পরের সেসানে একটা পদ্ধতি বের করার চেষ্টা করব। এই সেসানে এই পদ্ধতি চলবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মিঃ স্পীকার, স্যার, আমরা কয়েকজন মানুষ সামান্য কোয়েশ্চেন করি। As you are a veteran parliamentarian and ....

**Mr. Speaker :** Dr. Abedin, am I or you?

**Dr. Zainal Abedin :** Thank you, Sir, for your complements. At any rate this is a privilege of the Opposition -- I repeat -- this is a privilege of the Opposition first. But somehow or other it has been established that the ruling front also put questions. Possibly till 1957 questions were put only by the opposition members. But after the demise of our great leader Dr. B.C. Roy the members of the ruling party were also allowed to put questions. This is a privilege for the members to put question. I put only 3 or 4 questions in this session. The House commenced on the 24th February and uptil now I have got from your office an intimation that one of my questions hase been admitted so far. I do not know the fate of the other questions that I put in relation to the Home Department which the Chief Minister was to reply. Sir, what is the say of the Chair, and the Secretariat which you head, as to the fate of the questions which I put or other member might have put. This should not be done by lottery. It cannot be allowed. The importent questions may be given precedence over other questions.

**Mr. Speaker :** Dr. Abedin, who will decide the importance?

**Dr. Zainal Abedin :** It should be decided by the Chair. He may not read all the questions but he should appoint a competent Secretary to scrutinize and personally look into the questions. Sir, I oppose the introduction of lottery. As you know Sir, we have been elected and we have not been elected by lottery. We have defeated them and they have also defeated some our men. So it is by virtue of our merit that we have been allowed to sit in this holy Chember. Lottery, as you propose, is a worst system. It is not that I will build up my fortune. I like to serve the people and it is not that I would serve to build up fortune. It is the people whom I represent and I should be allowed to put questions to the Ministers to elicit opinion. Sir, the members of the ruling front have access to the Government as well as to the departments but the members of the Opposition do not have the access.

Sir, my last submision is that the merit of the questions should be given priority according to your wisdom and I am glad to say that I have

**full faith in your wisdom. So, Sir, I object to the lottery system and I think that this system should not be allowed to be introduced here.**

**Mr. Speaker :** আমি যে লটারীর কথা বলেছি যে সমস্ত পার্টির সংগে আলোচনা করে একটা সিসটেম ইভল্‌ভ করব নেক্সট সেসান থেকে। লোকসভায় সিসটেম হচ্ছে বাই লটারী। লোকসভায় দিনে ১০ টা কোয়েশ্চেন লিস্ট হয়, তাতে বেশী সময় পাওয়া যায়, আলোচনা হয়। ওখানে লটারী সিসটেম আছে, ওখানে ইলেক্টেড মেম্বার আছে। ওখানে কোয়েশ্চেনের ব্যাপারে কমিটি আছে। কিন্তু আমাদের এখানে অনেক বেশী কোয়েশ্চেন আসে, এটা কল্পনা করা যায় না যে কি পরিমান কোয়েশ্চেন আসে। গত সেসানে ৩ হাজার কোয়েশ্চেন ছিল, এবারে ৪ হাজার কোয়েশ্চেন এসেছে। ইন দিস সেসান উই হ্যাভ রেকর্ড নাম্বার অব কোয়েশ্চেনস।

[2-10 — 2-20 p.m.]

**মিঃ স্পীকার :** Today we have answered 14 questions not 6 questions. one held over question and 13 regular questions have been answered.

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, আপনি একটা পদ্ধতিতে এসেছেন এবং তার ফলে আমরা এখন ৪/৫টি করে সাপ্লিমেন্টারি কোশ্চেন করতে পারছি -- অর্থাত আগের তুলনায় আমরা এখন বেশী সাপ্লিমেন্টারী করতে পারছি। কিন্তু এসব সত্ত্বেও দেখছি রোজ ১৪/১৫টির বেশী কোশ্চেন হয়না।

**মিঃ স্পীকার :** রেকর্ড দেখুন, এখন বেশী কোশ্চেন হয়।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, আমি আর একটা জিনিস দেখছি, অলেকগুলো কোশ্চেন ছেপে এসেছে অথচ সেগুলি হাউসে উঠছেনা। কোশ্চেন যদি হাউসে না ওঠে তাহলে পয়সা খরচ করে এগুলো ছাপাবার কি দরকার? বর্তমানে ২০/২২টি কোশ্চেন যাতে হয় সেই ব্যবস্থা করা হয়েছে এবং এর ফলে অনেক মেম্বারেরই সুবিধা হবে।

**মিঃ স্পীকার :** আপনারা যদি আরও বেশী কোশ্চেন চান তা হলে তো কোশ্চেন আওয়ার বাড়াতে হবে, ওয়ার্কিং আওয়ার বাড়াতে হবে -- আপনারা যদি তাতে রাজী থাকেন তো দেখুন।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** স্যার, আমি বহু প্রশ্ন জমা দিয়েছি কিন্তু দুঃর্ভাগ্যবশতঃ আমার একটি প্রশ্নও হাউসে আসেনি। আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার :** মিঃ বিশ্বাস, আপনি কোশ্চেন সম্বন্ধে কি বলবেন বলছিলেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আমাকে বলার সুযোগ দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি। স্যার, জয়নাল আবেদিন একজন প্রবীন সদস্য হয়েও বিরোধীপক্ষের অধিকারের কথা বললেন। তাঁর একথা স্বীকার করে নিয়েই বলছি, সরকারকে বেকায়দায় ফেলার জন্য বিরোধীপক্ষ যখন কোশ্চেন করেন তখন সরকার পক্ষের সদস্যদেরও অধিকার আছে সরকারের যে সমস্ত এ্যাচিভমেন্ট আছে সেটা হাউসের সামনে তুলে ধরা। আমার পরিস্কার বক্তব্য হচ্ছে, সরকার পক্ষের সদস্যদের অধিকার কোন অবস্থাতেই কার্টেল করা যাবেনা। তারপর, আপনি

যে প্রস্তাব রেখেছেন তার সংগে আমি একমত নই। আমি লটারির মাধ্যমে যেতে রাজি নই। আপনি পার্লামেন্টের নজীর যেটা বলছেন সেটা সেখানে চলছে। আমার বক্তব্য হচ্ছে আমাদের এখানে যে কনভেনসন চালু আছে সেটাই বজায় থাক।

**মিঃ স্পীকার :** আপনি তো লোকসভায় আমার সংগে ছিলেন আলোচনার সময়। লোকসভার ডেপুটি স্পীকার কোশ্চেন করার ব্যাপারে আপনাকে কি বলেছিলেন সেটা নিশ্চয়ই আপনার মনে আছে। এবারে কি বলবেন?

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি লটারি সিসটেমের কথা যা বললেন তাতে আমার আপত্তি আছে কারণ ওতে আমাদের অধিকার খর্ব হচ্ছে। আপনি পার্লামেন্টকে অনুসরণ করতে চান ভাল কথা; কিন্তু ওই লটারি সিসটেম পার্লামেন্টের মত যদি এখানে চালু করেন তাতে আমাদের অসুবিধা হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, আমি ডাঃ জয়নাল আবেদিনের সংগে একমত। লটারি সিসটেম করবেন, না অন্য পদ্ধতি অনুসরণ করবেন সেটা ডিসকাসনের ব্যাপার। লটারি সিসটেম একটা হিউমিলিএসনের ব্যাপার, কাজেই এটাকে বাই-পাশ, করে অন্য সিসটেম ইনট্রোডিউস্ করা যায় কিনা সেটা দেখুন।

আর একটা অনুরোধ আপনার কাছে আছে। স্যার, ধীরেনবাবু আকারে ছোট, তাই বোধ হয় আপনার দৃষ্টির মধ্যে পড়ে না। আমি পার্টির চীফ হুইপ, তাই আমাকে প্রায়ই অভিযোগ করে। সুতরাং স্যার ওঁর দিকটা একটু দৃষ্টি দেবেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস আমাকে বোধ হয় মিস-আন্ডারষ্টান্ড করেছেন। আমরা নাকি সরকার পক্ষকে বেকায়দায় ফেলবার চেষ্টা করছি।

I object to it. The right to ask questions is exercised only to elicit information. I draw your attention to rule 43 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. Admissibility of the question and the substance of the questions are governed by rule 43 and by as many as 21 sub-sections therein. The insinuation put forward by Honourable Member, Shri Jayanta Kumar Biswas, comparatively a junior member, that we want to put the Government in a disadvantageous position is to be objected. It is not our desire. It is the right of the Opposition to elicit information. What I intended to say is, the members of the ruling parties have easy access to the Minister which we do not have. It is unfortunate, Sir, the Council of Ministers-some of them-have no courtesy to reply to our letters where we seek information from them. We do not desire to use the House for this purpose as a forum, but it has become inevitable for us to use this forum for eliciting information.

**Mr. Speaker :** Dr. Abedin, I agree with you that the question hour is very important and because the member can also bring the elicit information and can also Government to ask for their failure. This is the important aspect of the Parliamentary system that question should be

allowed for every member. I do not want to deprive anybody of putting any question during the question hour.. But I am guided by the rules. Question hour is for a limited time, and only one hour is allotted for the questions. We have received 4,000 questions in this session. Is it possible to take up all the questions? The replies of the questions which are not taken up are laid on the table.

**Dr. Zainal Abedin :** You can convert these into unstarred questions.

**Mr. Speaker :** Members have the right to get reply. Member submits question and he should get reply. It is not practicable that all questions can be replied in the House. In my capacity as Speaker I try my best to accommodate the questions. I can assure you and you will be satisfied that maximum number of questoins have been answered during my tenure. This session is much better than the past records as regards the answer of the questions. I think it has never been done before. You can compare the statistics. To make the situation better and for better functioning I am aggreeable that after the session I will sit with all the members of the different parties to evolve a method so that more questions can be answered every day. I think all the Members will be agreeable to this.

**Dr. Zainal Abedin :** Sir, number of days of the sitting of the House has been reduced gradually. It is being reduced gradually. It is necessary to convene the meeting of the House frequently.

**Mr. Speaker :** No more discussion.

[2-20 — 2-30 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of adjournment.

The first is from Shri Dhirendra Nath Sarkar which deals with the subject of alleged suppression of facts by the Chief Minister over the death of Md. Idris Mia in the polics lock-up at Lalbazar. The second is from Shri Satya Ranjan Bapuli which deals with the subject of alleged suppression of facts in the post mortem report of Md. Idris Mia and the last one is from Shri Kashinath Misra which deals with the subject of alleged deprivation of three girl students of Nisterini College of purulia from appearing at the Higher Secondary Examination.

The subject matters of all the motions are not such which call for adjournement of the House. With regard to the third motion, the Member may raise the matter through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to all the motions. One Member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ

জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হলো--রাজ্যের লালবাজারের পুলিশ লক আপে ধৃত ইদ্রিশ মিঞাকে পুলিশ খুন করেছে। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় বিবৃতির মাধ্যমে যা বলেছেন প্রকৃত ঘটনা তা নয়। ঐ মৃত্যু সম্পর্কে রাজ্যের বামফ্রন্টের চেয়ারম্যান, সি.পি.আই. এর এক নেতা ও অন্যান্য রাজনৈতিক নেতারা পুলিশ লক-আপে তার মৃত্যুর খবর স্বীকার করেছেন।

## Calling Attention to the Matter of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention namely :-

1. Lock out in M/s. Bangoday Cotton Mills - Shri Gopal Krishna Bhattacharya.

2. Delay in circulation of Question Paper of Higher Secondary Examination at St. Laurance School on 3.4.84 - Shri Sish Mohammad and Shri Satya Pada Bhattacharyya.

3. Reported serious illness of fifty students of Banshdroni Khashmahal Free Primary School after being inoculated by Cholera Vaccine. - Shri Shish Mohammadh, Shri Satya Pada Bhattacharyya, Shri Jayanta Kumar Biswas, Shri Dhirendra Nath Sarkar, Shri Kashinath Mishra and Shri Sk. Imajuddin.

4. Stoppage of Power supply in Arambagh from 29.3.84 - Shri Abdul Mannan.

5. Acute scarsity of drinking water in Howrah-Shri Asok Ghosh.

6. Formation of a team of Experts to examine the Post Morten Report on the death of Md. Idrish Mia- Shri Satya Ranjan Bapuli.

7. Reported excessive expenditure of the students union of Calcutta University - Shri Shamsuddin Ahmad and Shri Jokhilal Mondal.

8. Missing of the car driver of the Deputy Speaker, Shri Kalimuddin Shams - Shri Shamsuddin Ahmad and Shri Jokhilal Mondal.

I have selected the notices of Shri Abdul Mannan on the subject of stoppage of power supply in Arambagh from 29.3.84.,

The Minister in-charge will please make statement today, if possible or give a date.

**Patit Paban Pathak :** On 16th April, 1984.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Transport) Department to make a statement on the subject of reported

death of 18 persons and injury to many others from Mini bus accident at Kurseong in Darjeeling district on the 27th March, 1984 - Attention called by Shri Samar Mukherjee, Shri Kashinath Misra, Shri Asok Ghosh and Shri Sk. Imajuddin on the 28th March, 1984)

**Shri Rabin Mukherjee :** Sir, on 27.3.84 around 11.00 hours one Mini bus No. WGY-9003 while proceeding towards Darjeeling from Silugir met with an accident near Kharokhole about 2½ km. from Kurseong. It fell about 112 ft. down the Hill Cart Road on the left side. 15 persons died on the spot including the Conductor of the bus, and 25 were injured were immediately admitted to the Hospital (including the driver), out of which 4 were released after first-aid. One injured died in the hospital raising the number of victims to 16. No further casualities have been reported from among the injured who are recovering satisfactorily. Among the dead three females and the rest males. Among the injured two are females and the rest males. Out of the 16, dead bodies of 15 were identified and made over to their relatives. One unidentiffied male body had been made over to Shri Sonam Gyalboinjung, President, Bhutia Association, Kurseong for disposal as the dead body was decomposing fast. The injured persons are under treatment in the Kurseong Sub-Divisional Hospital. Proper medical care has been provided.

The cause of the accident is under investigation by the District authorities. Preliminary investigation reveals, however, that there was no mechanical failure, and that the vehicle possessed valid documents. The driver did not possess Public Service Vehicle endorsement on his driving licence. A specific case (case No. 20 dt. 27.3.84) has been started in Kurseong P.S. on the complaint of a Passenger. Appropriate legal action is being taken against the operator for overloading and other offences.

Funds under the State Govt.'s Accident benefit relief scheme will be allotted to the Deputy Commissioner, Darjeeling on receipt of requisition. In addition, the legal heirs of the victims and the injured as the case may be are entitled to relief under the "Liability-without-fault" Scheme, subject to award from the judge of the Motor Accident claim tribunal of Darjeeling District, which is already in existance there.

**শ্রী কাশীনাথ মিশ্র :** স্যার, দুটো ষ্টেটমেন্টই আমাদের কাছে সারকুলেট করে দেবেন।

**মিঃ স্পীকার :** ননীবাবু, আপনার এবং রবীনবাবুর ষ্টেটমেন্ট দুটোই সারকুলেট করে দেবেন।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** হ্যাঁ, স্যার, দিয়ে দেব।

[2-30 — 2-40 p.m.]

**Shri Nani Bhattacharyya :** Sir, I had made a statement in the House on 29.3.1984 regarding irrigation water for boro cultivation in the Damodar Valley Command Area. I would now like to place before the

Hon'ble Members in the House a picture on irrigation, in general, done through major and medium projects in West Bengal during the season 1983-84.

2. Unlike in the last two years West Bengal experienced more favourable and fairly distributed rainfall in this monsoon. Arrival of monsson was however late leading to delay in transplantation of paddy during the kharif season.

3. Mayurakshi Reservoir Project has created the full irrigation potential of 250.86 thousand hectares. During the kharif season of 1983 222.18 thousand hectares (5.49 lakh acres) could ultimately be irrigated. Rabi Programme in 1983-84 was for 34.40 thousand hectares (85,000 acres) - Out of this area 65,000 acres would be in Birbhum District - while 20,000 acres would be in the Murshidabad District. Required quantity of water for Rabi irrigation could be supplied. For boro irrigation in Langalhata and Sankoghat areas the programme was for 6.1 thousand hectares (15,000 acres). This irrigation is being continued. It has been found that in some area of the Mayurakshi command, boro cultivation had been done with the canal water meant for rabi crop. As a special case, 60,000 acre ft. of water is being released from Mayurakshi Reservoir to save the standing boro crop.

4. In the Damodar Valley Command, the irrigation potential so far created is 450.00 thousand hectares. During 1983 kharif 325.70 thousand hectares (8.05 lakh acres) have been irrigated. Irrigation programme for rabi cultivation was drawn up for 30.80 thousand hectares (76,000 acres comprising 43,000 acres in Burdwan District, 30,000 acres in Hooghly, 1,000 acres in Howrah and 5,000 acres in Bankura districts. I have already stated in details the position regarding boro irrigation in the D.V.C. command on 29.3.1984 and I am not repeating the same again.

5. In the Kangsabati Command irrigation potential created so far is 375.00 thousand hectares. During 1983 Kharif irrigation has been done in 218.75 thousand hectares (5.41 lakh acres). For rabi irrigation a programme was made for 24.30 thousand hectares (60,000 acres comprising 3,000 acres in Bankurs 30,000 acres in Midnapore districts). It was also programmed to release 1.05 lakh acre ft. of water from Kangsabati Reservoir along the river for boro irrigation in the district of Midnapore through the old Midnapore Canal system and some areas below the anicut. Unauthorised Boro cultivation has also been done in the Kangsabati Command with water meant for rabi cultivation. To save the standing crop, it has been proposed to release additional 20,000 acre ft. of water from the Kangsabati Reservoir along the left bank canal to save the standing boro crop in the Bankura district to the extent possible.

6. This is the picture so far three major irrigation projects are concerned. Irrigation from other schemes like Midnapore canals, Karatoa

Irrigation Scheme (in the district of Jalpaiguri), Hinglow Irrigation Scheme in the District of Birbhum, Saharajore Irrigation Scheme Barabhum Irrigation Scheme, Taragonia Irrigation Scheme, Pargar Irrigation Scheme, Mantarjore Irrigation, Lipania Irrigation Scheme Kumari Irrigation Scheme and Bandhu Irrigation Scheme in the District of Purulia and Sali Reservoir Scheme in the District of Bankura are worth mentioning. Supply of water for Kharif irrigation from these projects had been fairly satisfactory. The programme for rabi irrigation in 10,000 acres in the district of Purulia alone from the 18 nos. medium irrigation schemes has also been fulfilled.

The Water Management during the kharif and rabi season had been possible only with the co-operation of the Hon'ble Members of this House, cultivators, farmers' associations, Panchayet and Govt. employees of all levels and I believe the similar cooperation shall be extended during the remaining period of the boro season.

**Mr. Speaker :** This may be circulated.

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে আমাদের মুখ্যমন্ত্রীমহাশয় গার্ডেনরিচে গিয়েছিলেন এবং সেখানে গিয়ে সেখানকার লোকদের বলেছিলেন যে যারা বাইরে চলে গিয়েছেন তারা যেন ফেরত্ আসেন। তিনি বলেছিলেন, আসুন আবার পুরানো গার্ডেনরিচে ফিরে যাই। কিন্তু স্যার, গতকাল রাত্রি ৩টে ১৫ মিনিটের সময় অর্থাৎ আজকের তারিখে আলিফনগর লেনস্থ হোল্ডিং নং জি ৩৩১, ৩৩২ এবং ৩৫৭ এই তিনটি হোল্ডিং থেকে ১১ জন লোককে গরু পেটা করে ধরে নিয়ে এসেছে। সেখানে তাদের ছোট ছোট ছেলেমেয়েদেরও ভীষনভাবে মেরেছে। তারমধ্যে একজন মদ খেয়েছিল, সে ভমিট করেছে সেখানে ৬০ বছরের এক বৃদ্ধার বুকের উপর বসে তাকে বেয়নেট দিয়ে মারে ফলে সেই বৃদ্ধা অচৈতন্য হয়ে যায়। এখন সে পি.জি. হাসপাতালে মরণের সংগে লড়াই করছে। স্যার এইরকম নির্মম অত্যাচার চালানো হয়েছে। মুখ্যমন্ত্রী মহাশয় নিজে সেখানে গিয়ে অভয় দিয়ে এসেছেন অথচ এইসব জিনিষ ঘটছে। আমি স্যার, এ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেখানকার মানুষ মুখ্যমন্ত্রীর কথা শুনে ফিরে এসেছেন তারপর এই জিনিষ ঘটছে। একজন ৬০ বছরের বৃদ্ধা সে কি অপরাধ করলো যে তাকে পি.জি. হাসপাতালে ভর্তি হতে হ'ল? এরপর স্যার, আমি আর একটি বিষয়ের অবতারণা করছি। ইদ্রিস যে মারা গেল তারজন্য একটা এফ.আই. আর লজ করা হয়েছে হেয়ার ষ্ট্রিট থানায় দু তারিখে এবং সেখানে There is no mention of the name of the accused person সেখানে লেখা আছে 'আননোন'। স্যার, যদি লক আপে কয়েদিরা মারে নিশ্চয় পুলিশরা সেখানে ছিল। স্যার আপনি জানেন, কয়েদিদের নাম আছে কাজেই দু /একটি নাম দিয়ে ১৪৯ যোগ করে সব কিছু করা যেতে পারতো কিন্তু 'আননোন' সেখানে বলা হয়েছে। মুখ্যমন্ত্রী নিজে বলেছেন যে কয়েদিরা মেরেছে, তাবু কো-এ্যাকিউসডরা কিন্তু সেখানে কোন নাম নেই এফ.আই.আর-এ তারপর স্যার, আর একটি বিষয় আজকে সংবাদপত্রে দেখলাম, 'আজকাল' লিখেছে যে মুখ্যমন্ত্রী যাই বলুন না কেন

এটা আমার কাছে আছে। ইদ্রিসের মৃত্যুর পিছনে অজস্র পুলিশ অফিসার আছেন

* * * * * * * * * * * * * * * *]
এই কথা * * * বলেছেন।]

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবরের কাগজে কি বলেছে, না বলেছে, সেই প্রসংগে উনি সরোজ বাবুর নাম করতে পারেন না। এটা বাদ দেওয়া হোক।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** খবরের কাগজের কথা ছেড়ে দিলেও, আজকে তিনি এই কথা অস্বীকার করতে পারবেন না। লেট হিম ডিনাই ইট। জ্যোতিবাবু যাই বলুন না কেন, পার্টি থেকে একথা বলা হয়েছে।

**মিঃ স্পীকার ঃ** Statement regarding Shri Saroj Mukherjee will be expunged.

**শ্রী যামিনী ভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসকে এবং পশ্চিমবংগবাসীকে জানাতে চাই যে [ * * * ] আমাদের প্রধানমন্ত্রী, তিনি আগামী এপ্রিল মাসের শেষাশেষি লোকসভা ভেংগে দিয়ে হঠাত ১৭ই জুন লোকসভার নির্বাচন ঘোষণা করবেন। সুতরাং এই ধরণের একটা বিষয়ে তিনি যা করেন গণতন্ত্রের, বিশেষ করে বিরোধী দলকে চমক লাগিয়ে দেওয়া এবং সেই রকম একটা অপ্রস্তুত অবস্থার মধ্যে তিনি নির্বাচন ঘোষণা করতে চলেছেন। আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে অবিলম্বে এই বিষয়ে পরিষ্কার হওয়া দরকার এবং ঘোষণা করা উচিত যে করে নির্বাচন হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি শ্রীমতী ইন্দিরা গান্ধীর নাম করেছেন। এটাও এক্সপাঞ্জড হবে।

**মিঃ স্পীকার ঃ** ইন্দিরা গান্ধী এক্সপাঞ্জড হবে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গার্ডেনরিচের ঘটনা নিয়ে, মেহেতা খুন, মোক্তার আলমের খুন, এই সমস্ত কেন্দ্র করে অনেক দুর পর্যন্ত জল গড়িয়েছে। আমি সংবাদ পত্রের কথা বললে আপনি রেগে যাবেন। সংবাদ পত্রের মাধ্যমে আমরা এই সব সংবাদ পাই। যাই হোক, জে.বি. মুখার্জী যে রিপোর্ট দাখীল করেছেন, সেই রিপোর্টে অনেক তথ্য ভুল আছে। কারণ সকাল ৮ টার সময়ে যদি কোন আসামীর পেটে রক্ত ক্ষয় হয় এবং শরীর জখম থাকে তাহলে সেই সমস্ত রিপোর্ট না করে তাকে কোথাও নিয়ে যাওয়া যায়না। এই জে.বি. মুখার্জীর বিরুদ্ধে সুপ্রীম কোর্টে তার রিপোর্টকে কেন্দ্র করে স্ট্রিকচার দেওয়া আছে। আমি সেটা বললে আপনি বাদ দেবেন বলে বলছি না। তবে এটা অত্যন্ত পরিষ্কার যে ইদ্রিস হত্যার ব্যাপারটা একটা ঘন অন্ধকারের মধ্যে চলে যাচ্ছে, আমরা এটা বুঝতে পারছি। এর পিছনে হয়ত একটা প্রচ্ছন্ন অভিসন্ধি থাকতে পারে। কিন্তু মেহেতো যে ভাবে খুন হয়েছে, এটা অত্যন্ত জঘন্য এবং এটা সকলেই নিন্দা করবে। আমরা সেখানে গিয়েছিলাম, আমরা দেখে এসেছি। আমরা দেখেছি যে মেহেতোর রক্ত দেওয়ালে লেগে আছে। আমরা দেখেছি যে জায়গায় মোক্তার আলমকে পুড়িয়ে দেওয়া হয়েছে। আপনারা সেখানে যান নি। আপনারা যেতে পারেন নি বলে চিতকার করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই খুনের ব্যাপারটা রাজনীতির উর্ধে রেখে যদি প্রকৃত দোষী পুলিশ অফিসারদের চিহ্নিত করতে না পারেন, যদি এটা চেপে যান তাহলে দিনের পর দিন এমন একটা পর্যায়ে পৌছাবো যখন পুলিশ লক আপে গিয়ে এম.এল.এ. এম.পি. খুন হয়, মন্ত্রী খুন হয় তখন আর আপনারা চিতকার করতে পারবেন না। কারণ আজকে অবস্থাটা এমন একটা জায়গায় গিয়ে

Note : *[Expunged as ordered by the chair]

দাঁড়িয়েছে যে, আমরা দেখছি ইদ্রিসকে পরিকল্পনা করে খুন করা হয়েছে। হয়ত ইদ্রিসের কি বলার ছিল, হয়ত কিছু বলে ফেলেছে এবং আরো কিছু বলে ফেলতে পারত, তাই তাকে হত করা হয়েছে। একজন খুনী আসামী খুন হয়ে যাওয়াটাও একটা অপরাধজনক কাজ। মুখ্যমন্ত্রী বলেন, কারও ডাকাতকে হত্যা করারও অধিকার নেই, কাউকে হত্যা করার অধিকার কারও নেই, কেউ নিজের হাতে আইন তুলে নিতে পারে না। স্যার, এখানে আমি বলছি যে, কারও যেমন কাউকে হত্যা করার অধিকার নেই, তেমন পুলিশেরও কাউকে হত্যা করার অধিকার নেই। সেই হিসেবে আমরা আজকে ইদ্রিস হত্যা ঘটনায় সেল্ফ কনফ্লিক্টিং বিবৃতি পাচ্ছি নিয়ম হচ্ছে যখনই ঘটনা ঘটে তখনই কেস স্টার্ট করা হয়, সুয়ো-মোটু কেস স্টার্ট করা হয় এবং আসামীকে সি.জে.এম. 'এর কোর্টে হাজির করতে হয়। আমরা দেখছি এই ঘটনায় একটা কেস হয়েছে, কিন্তু আসামীর নাম নেই। এখানে যে ঘটনাটি ঘটেছে তাতে একজন আসামীকে লক্-আপে খুন করা হয়েছে, সুতরাং যারা খুন করেছে তাদের -- সে সমস্ত আসামীদের -- হাজির করতে হবে, কিন্তু এ ক্ষেত্রে তাদের হাজির করা হয়নি।

[2-40 — 2-50 p.m.]

স্যার, এ ছাড়াও আমি দাবী করছি, আপনি কয়েকজন বিশেষজ্ঞকে ডেকে নিয়ে এসে আপনার ঘরে বসে তাঁদের সংগে আলোচনা করে জেনে নিন যে, ডাঃ জে.বি. মুখার্জীর রিপোর্ট সত্য, না তৈরী করা হয়েছে।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, দক্ষিণ ২৪-পরগনার সর্বনাশ হতে চলেছে। গত-কাল কুখ্যাত ভেড়ির মালিক ভানু সর্দার বিকেল চারটের সময়ে ২৪ পরগনা জেলার জেলা শাসকের কাছে মহামাণ্য হাই-কোর্টের একটা আদেশ জমা দিয়ে এসেছে। হাইকোর্ট যে আদেশটি জারি করেছে, সেই আদেশে বলা হয়েছে আজকে (৪.৪.৮৪) সকাল দশটার মধ্যে বসিরহাটের ঘুষিঘাটা'র বাঁধ ভেঙে দিতে হবে। এই বাঁধ ভেঙে দিলে হাজার হাজার বিঘা জমিতে -- যেখানে ধান বা অন্যান্য ফসল হয়েছে -- সেখানে নোনা জল ঢুকে যাবে। এর ফলে গোটা দক্ষিণ ২৪-পরগনা সর্বনাশের মুখে চলে যাবে। এই অবস্থা নিশ্চয়ই ওখানকার কৃষক, ওখানকার সাধারণ মানুষ এবং সমস্ত রাজনৈতিক দলের কর্মীরা মেনে নেবে না। বাঁধ ভাঙতেগেলে তারা বাধা দেবে, ফলে সংঘর্ষের সৃষ্টি হবে, একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। তা যাতে না হয়, ঐ বাঁধ যাতে কাটা না হয়, ওখানে হাজার হাজার মানুষের যাতে সর্বনাশ না হয়, তারা নিরন্ন না হয়ে পড়ে তা দেখবার জন্য আমি বিষয়টির প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** On a point of order, Sir. He is discussing the decision of the High Court.

**মিঃ স্পীকার :** না উনি হাই কোর্টের সমালোচনা করেননি। There has been no discussion on the decision of the High Court.

উনি বলেছেন, হাই কোর্টের আদেশ নিয়ে এই কাজ করছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় স্পীকার মহাশয়, ধৃত আগামী ইদ্রিসকে কেন্দ্র করে আমাদের নেতা জনাব আবদুস সাত্তার সাহেব এবং মাননীয় সদস্য সত্য রঞ্জন বাপুলী বিস্তারিত ভাবে তাঁদের বক্তব্য রেখেছেন।

স্যার, এটা আজকে বাস্তব সত্য যে, মুখ্যমন্ত্রীর ইদ্রিস হত্যা সংক্রান্ত বিবৃতিটি শুধু

আমরাই নই বামফ্রন্টের চেয়ারম্যানও নস্যাত্ করে দিয়েছেন। তিনি ঐ বিবৃতিটি বিশ্বাস করেননি। আমরা ওটা বিশ্বাস করি না, এমন কি পশ্চিমবাংলার সাধারণ মানুষরাও ওটাকে বিশ্বাস করে না। শুধু ডাঃ জে.বি. মুখার্জীর বিরুদ্ধে সুপ্রিম কোর্টের স্ট্রিকচার আছে, তাই নয়, এ ক্ষেত্রে নিয়ম মত পোষ্ট-মর্টেম'ও হয়নি। স্যার, আপনি একজন আইনবিদ, আপনি জানেন কোন ব্যক্তির দেহ পোষ্ট-মর্টেম করতে হলে রুল ১৭৬ অনুযায়ী মৃত ব্যক্তির আত্মীয়-স্বজনদের উপস্থিত থাকার জন্য নির্দেশ দেওয়া হয় এবং তাদের উপস্থিত থাকতে হয়। অত্মীয়-স্বজনের ব্যাখ্যায় বলা আছে, মা-বাবা, সন্তান-সন্ততি, ভাই-বোন এবং মৃত ব্যক্তির এরকম কেউ থাকলে তাদের উপস্থিত হতে বলা হয়।

এখানেও সেই ইদ্রিসের আত্মীয়-স্বজনকে ডাকা হয়নি, পোষ্ট মর্টেমের আসল রিপোর্টকে সার্প্রেসড করা হয়েছে। বহু নজির পশ্চিমবাংলায় আছে এমনকি আরামবাগ মহকুমায় এই ঘটনা ঘটেছে যে মৃত ব্যক্তিকে কবর দেওয়ার পর কবর থেকে তুলে পরবর্তীক্ষেত্রে পোষ্ট মর্টেম করা হয়েছে। এখানে যখন মৃত ইদ্রিসের পোষ্ট মর্টেমের রিপোর্টকে ধাপ্পা বলে সাধারণ মানুষ মনে করছেন তখন মৃত ইদ্রিসকে কবর থেকে তুলে এনে অন্য কোন শল্য চিকিৎসাক দিয়ে পুনরায় পোষ্ট মর্টেম করা হোক এবং সেই পোষ্ট মর্টেম রিপোর্ট হাউসে পেশ করা হোক, তবেই জনসাধারণ বিশ্বাস করবেন। এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, পরবর্তী পর্যায়ে আর একবার পোষ্ট মর্টেমের ব্যবস্থা করুন।

**শ্রী ননী কর :** মিঃ স্পীকার স্যার, ইদ্রিস মারা গেছে দুঃখের, কিন্তু ইদ্রিস মারা যাওয়ার ঘটনাকে কেন্দ্র করে মামলা হয়েছে। ইতিমধ্যে দুইজন মাননীয় সদস্য সেই বিষয়ে আলোচনা করলেন। এটা ঠিক, কংগ্রেস-আই এতদিন আমরা জানতাম, কংগ্রেস ইন্দিরা আর এখন জানলাম কংগ্রেস-আই না, কংগ্রেস-ইদ্রিস। কিন্তু ইদ্রিস কংগ্রেস হলেও - ইদ্রিসের ঘটনা যেটা মামলা হয়েছে সে বিষয়ে আলোচনা করতে পারে কিনা? কিন্তু ওনারা সে বিষয়ে আলোচনা করেছেন। সাব-জ্যুডিস কেস আলোচনা হতে পারে কিনা এটা আমি জানতে চাইছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারলাম না -- আমরা নাকি কংগ্রেস ইদ্রিস হয়েছি। ইদ্রিস কংগ্রেস হলেও আমরা দুঃখিত হবো না। ইদ্রিসের নামে আজকে কংগ্রেস বলতে খুশী হবো, এতে দুঃখের ব্যাপার নেই। কিন্তু মাননীয় বিধানসভার সদস্য কি ভুলে গেছেন, কেস রুজু হয়েছে -- সাব-জ্যুডিস কখন হয়? কখন সাব-জ্যুডিস কেস হয় এটা বোধ হয় ওনার জানা নেই। ওনাকে আপনার ঘরে ডেকে এনে বুঝিয়ে দেবেন কোন সময়ে সাব-জ্যুডিস কেস হয়।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয় আমি আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। আমরা জানি, আপনার পক্ষে এ ব্যাপারে সেই রুলিং দেওয়া সম্ভব নয়। কারণ আমি যাদের সম্পর্কে জানাতে চাইছি তারা হচ্ছে আউট-সাইডার। তাসত্ত্বেও আমাদের এই বিধানসভায় যা কিছু আলোচনা হয় পশ্চিমবাংলার জনগন অন্ততঃপক্ষে রাজনৈতিক-সচেতন জনগন জানার জন্য আগ্রহভরে অপেক্ষা করে থাকেন। কিন্তু আমি গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, কয়েকটি প্রভাতী, বহুল প্রচারিত সংবাদপত্রে তাদের বক্তব্য রাখার জন্য কোন জায়গা দিচ্ছেন না। আমাদের কাছে মনে হচ্ছে যে এটা করা সঠিক নয়। জাগ্রত বিবেকের কাছে, বস্তুনিষ্ঠ মনুষ্যত্বের কাছে পশ্চিমবাংলার জনগন দাবী করতে পারে যে অন্ততঃপক্ষে নিরপেক্ষতা বজায় থাকুক। আমরা যারা কমিউনিষ্ট,

বামপন্থী রাজনীতিতে বিশ্বাস করি, আমরা সংবাদপত্রের নিরপেক্ষতার জন্য লড়াই করেছি আন্দোলন করেছি, সংগ্রাম করেছি। ১৯৭৫ সালে যখন সংবাদপত্রের কণ্ঠ রোধ করা হয়েছিল আমরা আন্দোলন করেছি। তাই আমরা চাইছি, সংবাদপত্র তার ন্যূনতম দায়িত্ব পালন করুক সমস্ত মানুষের জানার যে অধিকার সেই অধিকার প্রতিষ্ঠা করার জন্য ন্যূনতম দায়িত্ব পালন করুক-এটা আমি আশা করবো-যাতে করে বিবেকমান, সমাজ সচেতন মানুষের কাছে বক্তব্য পৌঁছে দেওয়ার ক্ষেত্রে তাঁদের যে শিক্ষকের ভূমিকা আছে তার ন্যূনতম দায়িত্ব তাঁরা পালন করবেন এই আবেদন আমি করতে চাই।

[2-50 - 3-00 p.m.]

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker Sir, through you I want to draw the attention of the Chief Minister as well as the Minister for Higher Education, Shri Sambhu Ghosh. There is a West Bengal Urdu Academy and you know Sir, formerly the Chief Minister himself was the Chairman of that Academy. Now one gentleman, who is an ex-M.L.A., and who lost his seat in the election, has been appointed as the Chairman of that Academy. He has no belief for the cause of the flourishing of Urdu language. He always acted against the interest of the Urdu language. Sir, do you know what is going on in the academy regarding the purchase of books? One Delhi firm offered 30% discount whereas another Calcutta firm offered 22% discount for the books to be purchased for the Library. Now, what has happened, the offer of Calcutta firm has been accepted though the offer of Delhi firm which is 30% has been ignored. As a result there was a colossal loss of public money.

The second thing is regarding appointments. The appointments in the Urdu Academy are controlled by only one or two persons who are politically dominating the Academy. They are not functioning for the spread of Urdu language which is a flourishing language. They are appointing such persons who are not interested in Urdu language. So, I would request the Chief Minister as well as the Minister for Higher Education, to look into this matter of purchase of books by adopting malpractices.

**শ্রী জগদীশ চন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এবং এই সভার দৃষ্টি একটি বিশেষ জরুরী অবস্থার প্রতি আকর্ষণ করছি। মিঃ টি. কে গুহ বলে এক ভদ্রলোক হালীশহর গ্রুপ ইলেকট্রিক সাপ্লাই অফিসে সিনিয়র এস.এস.--এর দায়িত্ব নিয়ে আসার পর অনেক কিছু বন্ধ করেছেন। বর্তমানে ইলেকট্রিক বিল অনেক বেশী কালেকশন হচ্ছে এবং হুকিং বন্ধ করেছেন। এর ফলে কিছু স্বার্থান্বেষী কর্মচারী, বেশীর ভাগই আই.এন.টি.ইউ.সির মধ্যে আছেন, তাঁরা বিক্ষুব্ধ হয়ে ওঠেন এবং যারা ইলেকট্রিক চুরি করতো--তাদের সংগঠিত করে গত ২৯.৩.৮৪ তারিখে ঐ অফিসে হামলা করেন। এই হামলার ফলে অফিসের সমস্ত ফার্ণিচার ভাঙ্গচুর হয়েছে। ওখানে ১৬ জনের বিরুদ্ধে কেস্ হয়েছে এবং ২ জন গ্রেফতার হয়েছে। আমার বক্তব্য, ঐ ভদ্রলোককে বদলি করাবার জন্যই এই সমস্ত করা হচ্ছে। আমার দাবী, বিদ্যুৎ দপ্তর অনুসন্ধান করে অপরাধী কর্মচারীদের শাস্তি

দিন এবং যারা ভাঙ্গচুর করেছে তাদেরও উপযুক্ত শাস্তি দিন। এই ব্যাপারে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। স্যার, সমস্ত পশ্চিমবাংলায় বিশেষ করে পশ্চিম দিনাজপুর জেলায় দিনের পর দিন খুন এবং ডাকাতি বেড়েই চলেছে। পশ্চিম দিনাজপুর জেলার কুশমন্ডি থানার ১০০ গজের মধ্যে গত ২৯.৩.৮৪ তারিখে একটি মর্মান্তিক খুন হয়ে গেছে। পশ্চিমবঙ্গের ইতিহাসে এই ধরণের খুন আর হয়েছে কিনা সন্দেহ। পুলিশ থানার মাত্র ১০০ গজের মধ্যে পুলিশের নাকের ডগায় অসিত কুন্ডুকে আক্রমন করে, বোমা মারে -- সঙ্গে সঙ্গে অসিত কুন্ডুর মৃত্যু হয়। এর ফলে স্থানীয় জনসাধারণ খুবই বিক্ষুব্ধ এবং ভিত হয়ে পড়ে। তাঁরা সদর রাস্তা অবরোধ করে। আজও সেই খুনের প্রতিকার হয়নি। এই দুষ্কৃতকারীরা পুলিশের নাকের ডগা দিয়ে পালিয়ে গেছে, গ্রেফতার করা হয়নি। এই ঘটনাকে কেন্দ্র করে স্থানীয় জনসাধারণের মধ্যে তীব্র ক্ষোভ সৃষ্টি হয়েছে। তাঁরা আশঙ্কা করছেন এই ধরণের ঘটনা আরও ঘটতে পারে। এই অসিত কুন্ডু একজন কংগ্রেস সমর্থক। বোঝা যাচ্ছে যে কংগ্রেসীদের এইভাবে খুন করবার একটা পরিকল্পনা রয়েছে। আমি বলতে চাই -- অবিলম্বে এই খুনীদের গ্রেফতার করবার জন্য ব্যবস্থা নেওয়া হোক এবং আইন-শৃঙ্খলাহীন এলাকায় পুলিশ ক্যাম্প বসাবার ব্যবস্থা করা হোক। তা না হলে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবস্থার আরও অবনতি ঘটবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কিছু বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাস্তবিকই আমরা খুবই পারপ্লেক্সড্। যেহেতো হত্যা কান্ডের মূল আসামী বলে ধৃত ইদ্রিসকে হত্যার রহস্য নিয়ে আমরা বিভ্রান্ত। আমি মনে করি আপনিও বোধ হয় এই সম্পর্কে বিভ্রান্ত। কারণ ইদ্রিস হত্যা সম্পর্কে লালবাজারে দু রকম চ্যানেল কাজ করছে। দু-রকম চ্যানেল থেকে আমরা দু-রকম সংবাদ পাচ্ছি। এই দু-টা চ্যানেলের কোনোটাই কম গুরুত্বপূর্ণ বলে মনে করা যায় না। একটা চ্যানেলে সংশ্লিষ্ট স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এক রকম বিবৃতি দিচ্ছেন আর একটা চ্যানেলে বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান তিনি আর এক রকম বিবৃতি দিচ্ছেন। এই দুই বিবৃতি পরস্পর বিরোধী। আমরা এটা নিয়ে একটা ডোলড্রামের মধ্যে আছি। আপনি নিজেও বোধ হয় বিভ্রান্ত। আপনি এই চেয়ার থেকে ঠিক করে দিন একচুয়েলি কোন বিবৃতিটাকে আমরা সত্য বলে মনে করবো, হুম সুড উই বিলিভ। আর একটা কথা হচ্ছে যেটা অত্যন্ত উদ্বেগের বিষয়, পশ্চিমবাংলার জনগন আজ আতংকিত, যে ভাবে অপরাধীদের -- গার্ডেনরিচের হত্যা কান্ডের সংগে যুক্ত অপরাধীদের -- সিল করা হচ্ছে সেটা দেখে। যারা ট্রুথ রিভেল করবে সেই রকম একটার পর একটা আসামীকে ধরাধাম থেকে সরিয়ে দেওয়া হচ্ছে। তাদের হত্যা নিয়ে সকলে আজ আতংকিত। যে সমস্ত রেসপনসিবিল লোককে আপনারা বিচার করতে দিয়েছেন তাতে প্রকৃত রহস্য উৎঘাটন হবে না। এটা একটা প্রহশনে পরিনত হবে। বিচার বিভাগীয় তদন্ত না হলে প্রকৃত রহস্য উদঘাটন হবে না। আমার দাবি হলো বিচার বিভাগীয় তদন্ত করতে হবে। বিচার বিভাগীয় তদন্ত না হলে আমরা ওয়াক আউট করবো।

(এই সময় এস.ইউ.সি.আই সদস্যরা সভাকক্ষ ত্যাগ করলেন)

**শ্রী খারা সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমদিনাজপুর জেলার দপন থানায় পানীয় জলের অভাব দেখা দিয়েছে। পানীয় জল যাতে পাওয়া যায় তার জন্য নূতন নলকূপ বসানো হোক এবং পুরোনো যে গুলি আছে সেই গুলিকে সারানো হোক। অবিলম্বে সেখানে যাতে পানীয় জলের ব্যবস্থা করা যায় তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় ননীবাবু একটু আগে একটা কথা বলেছেন যে কংগ্রেস (আই) মানে কংগ্রেস (ইদ্রিস)। আমি আপনার কাছে দাবি করছি এটা হয় আপনি এক্সপাঞ্জ করুন নতু বা সি.পি.আই (এম) কে ক্রিমিন্যাল প্যাট্রনস অফ ইদ্রিস (মিএগ্র) এটা রেকর্ড করুন।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আমাদের এস.ইউ.সি. দলের সদস্য এবং আমরা সবাই মিলে বলছি যে কয়েকজন বিশযজ্ঞ ডেকে তাদের দিয়ে পোস্ট মার্টম রিপোর্টের উপরে একটা তদন্ত করান তা না হলে গোটা ব্যাপারটা ক্যামাফ্লেজে থেকে যাচ্ছে। পুলিশ রিপোর্ট, বিভিন্ন তথ্য নিয়ে মুখ্যমন্ত্রীর রিপোর্ট এবং চেয়ারম্যান সরোজ মুখার্জীর যে যে রিপোর্ট পেয়েছেন সেটা আপনারা বিশেষজ্ঞের কাছে দিন তাহলে আমাদের সকলের সুবিধা হবে এবং তাদের কাছ থেকে একটা রিপ্লাই চান।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আশা করবো সরকারের পক্ষের সদস্যারা এই গুরুত্বপূর্ণ বিষয়টি একটু ধৈর্য্য সহকারে শুনবেন। আমি ইদ্রিস সম্পর্কে বলছি না। গতকাল রাত্রে ৩.১৫ মিনিটের সময়ে কয়েকজন সশস্ত্র পুলিশ গার্ডেনরীচে আলিক নগরে ৩৫৭ এবং জি ২৩১, ২৩২ বাড়ীর মধ্যে ঢুকে বাড়ীর সব লোকদের বার করে ঘরে লুঠপাট করতে থাকে। পরিশেষে তারা একজন ৬০ বছরের বৃদ্ধাকে মেরে তাকে ফেলে দিয়ে তার ওপরে বুট দিয়ে ঘা দিতে থাকে এবং সেই বৃদ্ধাকে শেষ পর্যন্ত আর.জি কর হাসপাতালে পাঠান হয়েছে। সবচেয়ে গুরুত্বপূর্ণ তারমধ্যে একজন পুলিশ মদ খেয়ে ঘরের মধ্যে বমি করেছিল এবং একজন একটি মেয়েকে ধর্ষণ করলো, আরো একটি মেয়েকে ধর্ষণ করতে গেলে সে কোনরকমে পালিয়ে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পুলিশ ১১ জন মানুষকে ধরে নিয়ে যায়। পুলিশ গ্রেপ্তার করুক তাতে আপত্তি নেই কিন্তু নিরীহ মানুষগুলির উপর এইরকম আক্রমণ করছে কেন? ঘরের মেয়েদের, ছোট ছোট ছেলেদের এইভাবে আক্রমণ করছে তার একটা ব্যবস্থা করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। নদীয়া জেলায় জলঙ্গী এবং ভাগীরথী নদীতে নৌকা চলাচলের যে সুযোগ-সুবিধা ছিল ইংরাজ আমলে কংগ্রেসী ক্ষমতায় আসার পরে তা সম্পূর্ণ বন্ধ করে দেয়। এরফলে চাপড়া, চেহাট্টি ইত্যাদি জায়গায় বিশেষ করে যেখানে রেল সংযোগের ব্যবস্থা নেই, সেখানকার মানুষদের খুব কষ্ট হয়। নবদ্বীপ অঞ্চলে খুব অসুবিধার সৃষ্টি হয়েছে। তাই আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে আবেদন রাখছি যে তিনি যেন ভাগীরথী-জলঙ্গীতে নৌকা চলাচলের একটা ব্যবস্থা করেন।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ডাইরেকটরেট অফ লাইসেন্সিং বোর্ড ১নং হরিশ মুখার্জী রোডে আছে। সেখানে প্রতি বছরে সায়েন্স গ্রাজুয়েট এবং ইঞ্জিনীয়ারদের একটা পরীক্ষা হয় এবং সেই পরীক্ষার মধ্যে দিয়ে তাদের লাইসেন্স দেওয়া হয় বা সার্টিফিকেট দেওয়া হয়। সেই সার্টিফিকেট পেয়ে অনেকে সরকারী কনট্রাক্ট পায় বা চাকুরী পায়। কিন্তু গত ১৯৮১ সাল থেকে এখানে কোন পরীক্ষা নেওয়া হচ্ছে না যারফলে অনেক বেকার যুবক ক্ষতি গ্রস্ত হচ্ছে। আজ ৩ বছর ধরে সেখানে কোন পরীক্ষা হচ্ছে না এবং এইসব ছেলেরা কোন সাটিফিকেট পাচ্ছে না। সেখানে যাতে পরীক্ষা সুষ্ঠুভাবে আবার চালু হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্যণ করছি। খড়দহ থানা এলাকার মুড়াগাছা থেকে ঘোসপোতা যাবার যে ১ কিলোমিটার রাস্তা আছে সেটা দীর্ঘদিন যাবত খারাপ হয়ে পড়ে আছে এবং এই ডিপার্টমেন্টের ইঁট, পাথরকুচি সমস্ত রাস্তার উপর পড়ে আছে এবং যার ফলে গাড়ী-ঘোড়া, রিক্সা যেতে পারছে না, যাতায়াতের খুব অসুবিধা দেখা দিয়েছে, বারাসাত রোড থেকে ঘোষপোতা যাবার জন্য ৪/৫কিলোমিটার রাস্তা লোককে হেঁটে যেতে হয়। অল্প একটু খরচ করলে এই রাস্তার সংস্কার হতে পারে। তাছাড়া সেখানে দুটো স্কুল আছে, বাচ্ছা ছেলেমেয়েরা মুড়াগাছা থেকে ঘোষপোতার পড়তে যায়। মাঠে খাল বিল জলাশয় থাকার জন্য সেখান দিয়ে ছেলেমেয়েদের যাবার উপায় নেই। সেজন্য ঐ রাস্তার সংস্কার না হলে ঐ অঞ্চলের সমস্ত মানুষের খুব অসুবিধা হবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে আবেদন রাখছি মুড়াগাছা থেকে ঘোষপোতা পর্যন্ত ঐ রাস্তাটির সংস্কার করুন।

**শ্রী সুভাষ চন্দ্র মাহাত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল উচ্চ মাধ্যমিক পরীক্ষা ভালভাবে শুরু হয়েছে পশ্চিমবংগে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় পুরুলিয়ার নিস্তারিণী কলেজের ৩ জন ছাত্রীর পরীক্ষা নেওয়া হল না। কারণ অত্যন্ত মর্মান্তিক। অনুসন্ধান করে জানা গেছে সেই ৩ জন গরীব ছাত্রী ফর্ম ফিল আপ করেছে, ফর্ম ফিল আপ করার পর তা প্রিন্সিপ্যালের মাধ্যমে কাউন্সিলে আসে এবং তারপর সেই ৩ জন ছাত্রী ভালভাবে পড়াশুনা আরম্ভ করে দেয়। হঠাত প্রিন্সিপ্যালের কাছ থেকে সেই ৩ জন ছাত্রীর কাছে ৩টি চিঠি যায় এবং সেই চিঠিতে বলে যে কাউন্সিল সেই ছাত্রীদের পরীক্ষায় বসার অনুমতি দেয়নি, অতএব আপনারা পরীক্ষায় বসতে পারবেন না। এরা টেষ্টে এ্যালাও হয়েছিল, অথচ চিঠিতে লেখা আছে টেকনিক্যাল কোন একটা গোলযোগ থাকার জন্য আপনাদের এ্যালাও করা যাচ্ছে না। এই ৩ জন ছাত্রীর একটা বছর নষ্ট হয়ে যাবে, তাই মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন এদের জন্য কি উপকার করতে পারবেন সেই দিকে তিনি যেন দৃষ্টি দেন।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আমার কনস্টিটিউয়েন্সি এলাকায় পাণীয় জলের প্রচণ্ড সংকট দেখা দিয়েছে এবং সেখানকার কূয়োগুলি শুকিয়ে গেছে, বিভিন্ন পুকুরগুলি শুকিয়ে গেছে এবং জলের লেয়ার অনেক নীচে নেমে গেছে। তার ফলে মানুষ, গবাদি পশু পাণীয় জল সংকটের সম্মুখীন হয়েছে। সেজন্য কূয়োগুলির সংস্কার করে

টিউবওয়েল বসিয়ে অবিলম্বে যাতে পাণীয় জলের ব্যবস্থা হয় তারজন্য অনুরোধ রাখছি। আর একটা বিষয় হচ্ছে আমাদের শালবনীর ৩টি অঞ্চলে ১, ২, ৩ নম্বর অঞ্চলে বোরো ধানের চাষ হয়েছে। দু'খেপ জল দেওয়া হয়েছিল, ফলে চাষীরা ৩/৪ হাজার একরে চাষ করেছিল। কিন্তু মাঝখানে জল বন্ধ হয়ে গেছে, ফলে ধানগুলি পেটে থোড় নিয়ে শুকিয়ে যাচ্ছে। সেজন্য জলের যাতে ব্যবস্থা হয় তারজন্য-সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দিন দুয়েক আগে মুখ্যমন্ত্রীর বিবৃতির বয়ান আমরা এখানে পেয়েছি এবং সেটা স্বভাবতঃই ইদরিস মিয়ার মৃত্যু সম্পর্কে বিবৃতি। আমাদের কতকগুলি জিনিস এখান থেকে পরিষ্কার হচ্ছে না বলে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। কারণ, এমন কিছু কিছু বন্ধু-বান্ধব ব্যক্তি আছেন আমি মেডিক্যাল ম্যান, তাঁদের কাছে আমি একটু অসুবিধায় পড়ে যাচ্ছি। এখানে মুখ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন আমি ধরে নিলাম প্রত্যেকটি কথা হুবহু সত্য।

[3-10 — 4-00 p.m.] Including Adjournment

এখানে বলা হয়েছে "deceased condition of the heart and liver, specially that of heart as noted in the said post morten report, aggravated and enhanced the effects of the injuries which resulted in the death of the deceased."

কিন্তু তার যে ইনজুরি হয়েছিল তার ব্যাপকতা কত ছিল সেটা কিন্তু এখানে লেখা ছিলনা। তাহলে কি ধরে নেব তার ইনজুরি যেটা ছিল সেটা নিয়ে পুলিশ কমিশনারের কাছে ইন্টারোগেসনে দাঁড়াতে তার কোন অসুবিধা হয়নি এবং এস ডি জে এম — এর কাছেও সে যেতে পেরেছে। আর একটা জিনিস লক্ষ্য করুন, এস ডি জে এম — এর কোর্টে তার ইনজুরির কথা কিন্তু জানান হয়নি। কাজেই মনে হয় তার ইনজুরি খুবই সামান্য এবং দ্যাট ক্যান্ট এ্যাগ্রাভেটেড ফ্রম প্রিডিসপোজিং ফ্যাক্টর অব হার্ট এ্যান্ড লিভার। মাননীয় স্পীকার মহাশয়, আমি তার ইনজুরির ব্যাপকতা জানতে চাই।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সেচমন্ত্রী এখানে উপস্থিত থাকলে ভাল হোত। আমি যে বিষয়টি নিয়ে আজ বলতে চাইছি সেটা ইতিপূর্বে এই হাউসে তিন তিনবার মেনসন করেছি। কিন্তু আজ পর্যন্ত এই ব্যাপারে কোন ব্যবস্থা হয়নি দেখে আমি আপনার প্রোটেকসন চাচ্ছি। আমরা দেখলাম গংগার ভাংগন রোধ করবার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কিন্তু তারই পাশে ওই যে শিবকালিপুর, মধুসুদনপুর এবং লক্ষ্মীপুরে ভাংগন সুরু হয়েছে তারজন্য তো কোন ব্যবস্থা আজও নেওয়া হচ্ছেনা। কোথাও আজ ১০ বিঘা জমিভেংগে গেল, কোথাও ১৫ বিঘা ভেংগে গেল এবং এই ভাবে ভাংগতে সুরু করলে গোটা গ্রামগুলিই হয়ত ক্রমে ক্রমে ভেংগে যাবে। আমরা ভেবেছিলাম আমাদের সেচ দপ্তর এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবে। আমরা ভেবেছিলাম সেচমন্ত্রী ভারত সরকার, ভারত সরকারের সেচমন্ত্রী এবং পোর্টকমিশনের সংগে যোগাযোগ করে ব্যবস্থা গ্রহণ করবে। কিন্তু দেখলাম কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে এগুলোনা। এই অবস্থায় আমাদের সেচ দপ্তর একটা স্কীম নেবার চেষ্টা করেছেন. কিন্তু তারপর দেখলাম সেই স্কীমও এগুলোনা। আমি সেচমন্ত্রীর কাছে পুনরায় আবেদন করছি, এই যে গ্রামগুলি ভেংগে যাচ্ছে এদিকে দৃষ্টি দিন এবং ইরোসনের হাত থেকে সুন্দরবনের এই অঞ্চলকে বাঁচান। সাগর, কাকদ্বীপ, পাথর প্রতিমাকে

ইরোসনের হাত থেকে বাঁচাবার চেষ্টাকরুন।

এমন কি স্যার, আপনি জানেন যে এই ইরোসনের হাত থেকে সুন্দরবনকে বাঁচাবার জন্য আমরা বহু দূর গিয়েছি। শ্রী মোরারজী দেশাই যখন এখানে এসেছিলেন তখন আমরা তাঁর কাছেই গিয়েছিলাম এবং এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এই ব্যাপারে একটু বিশেষ দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তি. মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী জেলায় বাঁশবেড়িয়া মিউনিসিপ্যালিটির অন্তর্গত ত্রিবেনী শহরে একটি জুনিয়ার হাই স্কুল আছে। আপনারা সকলেই ভূপতি মজুমদারের নাম জানেন। তিনি একজন প্রখ্যাত বিপ্লবী ছিলেন এবং একজন মন্ত্রীও ছিলেন। এই স্কুলটি তাঁরই নামাঙ্কিত। এই জুনিয়ার হাই স্কুলটি গত ৮/১০ বছর ধরে চলছে। এই ত্রিবেনী সহরে অন্যান্য জুনিয়ার হাই স্কুলগুলি স্যাংসন করা হোল — কিন্তু এই স্কুলটিকে স্যাংসন করা হোল না। তাই আমি যাতে এই স্কুলটিকেও স্যাংসন করা হয় তার জন্য উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি এবং এর জন্য ঐ এলাকার লোকদের মনে একটা বিক্ষোভও আছে।

[4-00 — 4-10 p.m.]

**মিঃ স্পীকার :** Now Discussion on Demand No. 66

**শ্রী সুব্রত মুখার্জী :** মিঃ স্পীকার স্যার, আমি একটা প্রিভিলেজ দিয়েছিলাম —

**মিঃ স্পীকার :** আমি ঐ ব্যাপারে পরে রুলিং দেব বলেছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** আমি কয়েকদিন ধরে এই ব্যাপারে বলবার চেষ্টা করছি, মুখ্যমন্ত্রীর কোন অসম্মান যদি বাইরে হয় এবং হাউসকে কেন্দ্র করে হয়, তাহলে হাউসে এটা ডিরেক্ট রিফ্লেক্ট করে, কারণ তিনি লিডার অব দি হাউস। এবং ডিরেক্ট রিফ্লেক্ট যদি করে তাহলে এটা হাউসের কনটেম্পট হয়। অতীতেও অনেক হয়েছে, অন্য জায়গাতেও হয়েছে। আমি এই ব্যাপারে দুটো একজাম্পল দিচ্ছি, আপনি নিজে আনন্দ বাজারের একটা কাটিংকে কেন্দ্র করে প্রিভিলেজে পাঠিয়েছেন, যেখানে হাউসকে ইনসাল্ট করা হয়েছিল বলে সেটা প্রিভিলেজে বিচারের জন্য পাঠিয়েছেন। আপনার এই কমিটিগুলো হাউসকে রিপ্রেজেন্ট করে, এটা আপনারই তৈরী কমিটি। রাজ্যসভার একটা উপমা দিচ্ছি, রাজ্যসভায় রুলিং পার্টির লিডার, কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী প্রনব কুমার মুখোপাধ্যায়কে নিয়ে রিলায়েন্স কোম্পানী সম্পর্কে সংবাদ পত্রে একটা খবর প্রকাশিত হয়। তাকে কেন্দ্র করে প্রিভিলেজের প্রশ্ন ওঠে এবং সেই প্রিভিলেজ ঐ হাউসের চেয়ারম্যান এ্যাকসেপ্ট করেন। কারণ ওটা রুলিং পার্টির লিডারের প্রতি রিফ্লেক্শন হয়েছিল। এই রকম নজির রাজ্য সভা এবং লোকসভাতে আছে। আজকে ষ্টেটসম্যান কাগজে বেরিয়েছে, আনন্দবাজার, অমৃত বাজার কাগজে এই সম্পর্কে খবর বেরিয়েছে। এমন কি এই সম্পর্কে এডিটোরিয়্যালে ক্যাটেগোরিক্যালি লিখতে আরম্ভ করেছে। সেখানে মুখ্যমন্ত্রী এবং হাউসের বিজনেসকে কেন্দ্র করে এডিটোরিয়্যাল লেখা হচ্ছে। আপনি পাবলিশারের এগেন্সটে স্টেপ নিন। তা নাহলে **Where is the security of us?** আমি বারবার এই কথা বলেছি, ইদ্রিশের পোস্ট মর্টেম সম্পর্কে মুখ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন, তাকে তারা বলছেন কনককটেড এবং ফল্স। তাঁর বিবৃতিকে তারা কুরুচিপূর্ণ বলেছেন; সেই বিবৃতিকে তারা চ্যালেঞ্জ পর্য্যন্ত জানিয়েছেন। আজকে যুগান্তরে মুখ্যমন্ত্রীকে ডিরেক্ট চ্যালেঞ্জ করছেন। তিনি অসত্য ভাষণ দিয়েছেন। এই অডাসিটি একজন সাংবাদিক

বা একটা সংবাদপত্রের কি করে হয় এবং সেই অডার্সিটির চ্যালেঞ্জ জানানো উচিত।

**মিঃ স্পীকার :** আমি তো বলেছি, এই ব্যাপারের আমি পরে রুলিং দেব। এই নিয়ে আলোচনা হবার কিছু নেই।

**শ্রী সুব্রত মুখার্জী :** Sir, it is a serious matter.

**মিঃ স্পীকার :** I have already stated that I will give my ruling later on. সুতরাং এ নিয়ে কোন ডিবেট চলতে পারে না।

## Government Business

## Financial Budget of the Government of West Bengal for 1984-85

**Mr. Speaker :** Now we shall take up Demand for Grants. Shri Nani Bhattacharya will move Demand No. 66 first and then Shri Kanai Bhowmik will move his Demand No. 53. debate on both the Demands will go on simultaneously.

**Shri Nani Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,47,37,69,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "332 - Multipurpose River Project, 333 - Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532 - Capital Outlay on Multipurpose River Projects and 533 - Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects".

(This is inclusive of a total sum of Rs. 24,46,30,000 already voted on account in March, 1984.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয় :** এই দাবির আওতায় রাজ্য যোজনায় বিনিয়োগ বাবত ৬৮০০-০০ লক্ষ টাকা, (১-০০ লক্ষ টাকা প্রভারিত ব্যয় সমেত) -- যোজনা-বহির্ভূত ব্যয় বাবত ৭৯৩৭-৬৯ লক্ষ টাকা এবং কেন্দ্র-প্রবর্তিত কর্মপ্রকল্পগুলি বাবত ১-০০ লক্ষ টাকা পড়ছে। রাজ্য যোজনা বাবত বিনিয়োগে বড় ও মাঝারি ধরণের সেচ সেক্টরের জন্য ৪৫০০-০০ লক্ষ টাকা এবং বন্যানিয়ন্ত্রণ ও জল-নিকাশী সেক্টরের জন্য ২৩০০-০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। পর পর তিন বছরে সংক্ষিপ্ত যোজনা-বিনিয়োগ এবং কর্মসাফল্য /বিনিয়োগ ও সুযোগসুবিধা* শীর্ষক বিবরণে দেখানো হয়েছে।

২। ১৯৮৪-৮৫ সালই হচ্ছে ষষ্ঠ পঞ্চবার্ষিক যোজনার (১৯৮০-৮৫) শেষ আর্থিক বছর। মাননীয় সদস্যগণ জানেন যে আমাদের রাজ্য চরম আর্থিক সংকটের মধ্যে দিয়ে চলেছে। আমাদের ষষ্ঠ যোজনায় বড় ও মাঝারি ধরণের সেচ এবং বন্যানিয়ন্ত্রণ সেক্টরের জন্য বিনিয়োগের পরিমাণ এখন ২৯০-৯০ কোটি টাকা। এটা যে আমাদের প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম তা আমি স্বীকার করছি। এই পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে আমরা চেষ্টা করেছি আমাদের হাতে যে সীমিত সম্পদ রয়েছে তাকে সম্ভাব্য সর্বোত্তম উপায়ে যতটা পারা যায় কাজে লাগাতে। সবচেয়ে কম সময়ের মধ্যে যাতে সবচেয়ে বেশি সুবিধা পাওয়া যায় সেজন্য (প্রাক্ ষষ্ঠ যোজনা কালের) বড় ও মাঝারি ধরণের যে সমস্ত সেচ কর্ম-প্রকল্পের কাজ এখন চলছে সেগুলি সম্পূর্ণ করার উপর আমরা সর্বাধিক গুরুত্ব দিয়েছি। সমগ্র রাজ্যে আমরা

প্রচুর সংখ্যক বন্যানিয়ন্ত্রণ কর্মপ্রকল্পের কাজ হাতে নিয়েছিলাম। আমাদের বন্যা নিয়ন্ত্রণ কর্মপ্রকল্পগুলি রূপায়ণের জন্য আমরা এমনভাবে কর্মসূচি প্রস্তুত করেছি যাতে এ সমস্ত কর্মপ্রকল্পের মধ্যে যে কয়টির কাজ অনেকটা এগিয়েছে সেগুলি যত শীঘ্র সম্ভব সম্পূর্ণ করা যায় এবং তা থেকে সর্বাধিক সুযোগসুবিধা পাওয়া সম্ভব হয়।

৩। সর্বশেষ হিসাবমতো পশ্চিমবঙ্গে বড় ও মাঝারি ধরণের সেচ কর্মপ্রকল্পগুলির মাধ্যমে সেচের সম্ভাবনা ২.৩ মিলিয়ন হেক্টর। স্বাধীনতার আগে আমরা মাত্র ১-৩৯ লক্ষ হেক্টর এলাকায় সেচের ব্যবস্থা করতে পেরেছিলাম। ষষ্ঠ যোজনার শেষে ১১-৯৭ লক্ষ হেক্টর এলাকায় সেচের সম্ভাবনা সৃষ্টি করা যাবে বলে অনুমান করা হচ্ছে। তিস্তা ব্যারেজ প্রকল্প, সুবর্ণরেখা প্রকল্প, আপার কংসাবতী প্রকল্প, দ্বারকেশ্বর প্রকল্পের মতো বড় বড় প্রকল্প এবং বিভিন্ন ধরণের অন্যান্য বড় ও মাঝারি প্রকল্পের মাধ্যমে বাকি এলাকায় ভবিষ্যতে সেচের সম্ভাবনা সৃষ্টি করা যাবে।

পশ্চিমবঙ্গে ৩৭-৬৬ লক্ষ হেক্টর এলাকা প্রায়শঃই বন্যাকবলিত হয়। তার মধ্যে ১৬-০৬ লক্ষ হেক্টর এলাকাকে ষষ্ঠ যোজনার শেষে বন্যা থেকে মোটামুটিভাবে রক্ষা করা যাবে বলে আশা করা যায়। অস্বাভাবিক বছরগুলিতে জলনিকাশের বাধার দরুন কিছু কিছু এলাকায় অবশ্য দুর্ভোগ থেকেই যাবে।

### ১৯৮৩-৮৪ সালের সেচ-ব্যবস্থা

১৯৮৩ সালে বর্ষা দেরিতে আসে। ফলে খারিফ শস্য বপনেও দেরি হয়। যাই হোক, আগস্ট মাস থেকে শুরু করে ভালো বৃষ্টিপাত হওয়ায় আমাদের বড় এবং মাঝারি সেচ প্রকল্পের অধিকাংশ জলাধারে খারিফ শস্যের জন্য জলের চাহিদা মিটিয়েও যথেষ্ট পরিমাণ জল মজুত ছিল। তাই, পূর্ববর্তী বছরের তুলনায় ১৯৮৩-৮৪ সালে খারিফ, রবি ও বোরো ফসলের অনেক বেশি পরিমাণ জমিতে জল সেচনের ব্যবস্থা করা গিয়েছে।

### বিনিয়োগ ও সুযোগসুবিধা

বিগত দু'বছর এবং এই বছরের ফলাফলের একটি সংক্ষিপ্ত চিত্র নিচের বিবরণে দেওয়া হলো ঃ

| | ১৯৮২-৮৩ (প্রকৃত) | ১৯৮৩-৮৪ (অনুমিত) | ১৯৮৪-৮৫ (প্রস্তাবিত) |
|---|---|---|---|
| ১। সেচের জন্য বিনিয়োগ (লক্ষ টাকার অঙ্কে) | ৩১১১-৭০ | ৪৪৫৮-০০ | ৪৫০০-০০ |
| ২। সেচ-সম্ভাবনা সৃষ্টি-- | | | |
| ক) সারা বছরে (০০০ হেক্টর) | ২২-৮৩ | ২১-২৭ | ২৩-৬৬ |
| খ) ক্রমপুঞ্জিত (০০০ হেক্টর) | ১১৫১-৮৩ | ১১৭৩-১০ | ১১৯৬-৭৭ |
| ৩। বন্যানিয়ন্ত্রণ এবং জলনিকাশী ব্যবস্থার জন্য বিনিয়োগ (লক্ষ টাকার অঙ্কে) | ১৬২২-২০ | ১৮২৬-০০ | ২৩০০-০০ |
| ৪। সুযোগ সুবিধাপ্রাপ্ত এলাকা (০০০ হেক্টর) | | | |
| ক) সারা বছরে | ৫৫-০০ | ৬৪-০০ | ৭৪-০০ |
| খ) ক্রমপুঞ্জিত | ১৪৯৮-০০ | ১৫৬২-০০ | ১৬৩৬-০০ |

### কর্মনিয়োগের সুযোগ সৃষ্টি কর্মপ্রকল্প

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এ বছরের রবি ও বোরো মরশুমেও গত বছরে খরার প্রভাব অব্যাহত ছিল এবং তদনুসারে রাজ্যসরকারকে /কর্মনিয়োগ সুযোগ সৃষ্টির কর্ম প্রকল্প* চালিয়ে যেতে হয়েছিল। সেচ ও জলপথ বিভাগের অধীনে ৩০০-০০ লক্ষ টাকা কর্মপ্রকল্প সেচ ও জলপথ বিভাগের মাধ্যমে সরাসরি রূপায়িত করা হয়, আর ৮৪-০০ লক্ষ টাকার কর্মপ্রকল্প বিভিন্ন জেলা-শাসকদের মাধ্যমে রূপায়িত করা হয়েছিল। এই বিভাগ সরাসরি যে সব কর্মপ্রকল্প রূপায়িত করেছেন সেগুলির মাধ্যমে যে কর্ম-নিয়োগের সুযোগ সৃষ্টি করা হয় তার পরিমাণ হলো ৩৪,৩২,৯৩১টি শ্রমদিবস।

### বড় সেচ প্রকল্প

**ক) চলতি কর্মপ্রকল্পসমূহ ঃ**

যে ৪টি (চারটি) বড় সেচ প্রকল্প রয়েছে তাদের মধ্যে জমি অধিগ্রহণ বাবত পাওনা মেটানো এবং কিছু ছোটখাট সম্প্রসারণের কাজ বাদ দিলে ময়ূরাক্ষী প্রকল্পটির কাজ ১৯৮৪-৮৫ সালেই শেষ হবে বলে আশা করা যায়। কংসাবতী প্রকল্পের আওতায় যে বনভূমি আছে তা পাওয়া গিয়েছে আর বাকি ছোট ছোট জলবাহী খালগুলির খননের কাজ এগিয়ে চলেছে। আশা করা যাচ্ছে, কংসাবতী প্রকল্পের কাজও খুব শীঘ্রই সম্পূর্ণ হয়ে যাবে। ডি. ভি. সি ব্যারেজ ও সেচ প্রকল্পের আওতায় জঙ্গলমহল ক্যানালের কাজও হাতে নেওয়া হয়েছে।

তিস্তা ব্যারেজ, মহানন্দা ব্যারেজ ও ধূমডাঙ্গি অ্যাকুইডাকটের পূর্তকর্ম সম্পূর্ণ হয়েছে। তিস্তা ব্যারেজের গেটগুলি বসানো হচ্ছে। ১৯৮৫ সালের মে মাসের মধ্যে ব্যারেজের কাজ শেষ হয়ে যাবে বলে আশা করা যায়। পূর্বের পরিকল্পনা মতো, ১৯৮৪ সালের ডিসেম্বর মাসেই তিস্তা ব্যারেজ থেকে কিছুটা হলেও জল সেচনের কাজ আরম্ভ করার বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে। তিস্তা ব্যারেজের কাজে অগ্রগতির পথে প্রধান অন্তরায় হলো আর্থিক অনটন, সিমেন্টের অভাব এবং জমি অধিগ্রণের সমস্যাসমূহ। সময় থেকে সময়ান্তরে যেসব সমস্যার উদ্ভব হচ্ছে বিভিন্ন স্তরে সেগুলির মীমাংসার চেষ্টা হচ্ছে। এই ধরণের কিছু কিছু সমস্যার জন্যই ক্যানাল সিস্টেমের খননের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হয়নি। আমরা আশা করি, ডিষ্ট্রিবিউটরি সহ লিংক ক্যানালের অংশবিশেষ ১৯৮৪-৮৫ সালের মধ্যে তৈরী হয়ে যাবে।

**খ) নূতন বড় সেচ প্রকল্পসমূহ ঃ**

প্রায় ৯ (নয়)টি নূতন বড় সেচ প্রকল্প বিবেচনাধীন রয়েছে। আশা করা যায় যে সপ্তম পঞ্চবার্ষিক যোজনাকালে ২টি বা ৩টি কর্মপ্রকল্প হাতে নেয়া সম্ভব হবে। সেগুলি হচ্ছে (১) সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প, (২) দ্বারকেশ্বর জলাধার প্রকল্প, (৩) অজয় জলাধার প্রকল্প এবং (৪) তিস্তা ব্যারেজ প্রকল্পের দ্বিতীয় উপ-পর্যায়।

### মাঝারি সেচ কর্মপ্রকল্পসমূহ

যে ১৬টি মাঝারি সেচ কর্ম প্রকল্পের কাজ চলছে সেগুলির মধ্যে পাঁচটির কাজ খুব শীঘ্রই শেষ হয়ে যাবে বলে আশা করা যায়। এগুলি হলো (১) শাহারা জোড়, (২) হিংলো, (৩) তারাগোনিয়া, (৪) তুরগা ও (৫) মৌতোড় জোড়। বাকি কর্ম-প্রকল্পগুলির কাজও প্রায় শেষ হতে চলেছে।

### সেচ কর্মপ্রকল্পসমূহের আধুনিকীকরণ

কংসাবতী প্রকল্পটির আধুনিকীকরণের বিষয়টি কেন্দ্রীয় জল কমিশনের কাছে পেশ করা হয়েছে এবং এটি শীঘ্রই অনুমোদিত হবে বলে আশা কারা যাচ্ছে। আর যে দুটি আধুনিকীকরণ কর্মপ্রকল্প আছে, অর্থাৎ ময়ূরাক্ষী ও ডি.ভি.সি সে দু'টিকে ঐ কমিশনের মন্তব্যের ভিত্তিতে সংশোধিত করা হচ্ছে।

### বন্যা নিয়ন্ত্রণ সেক্টর

গত তিন বছরে পশ্চিমবঙ্গের দক্ষিণাংশের জেলাসমূহে উল্লেখ করার মতো কোনো বন্যা হয়নি। তবে, উত্তরবঙ্গে বৃষ্টিপাতের পরিমাণ ছিল স্বাভাবিকের চেয়ে বেশি আর সেজন্য কিছু কিছু অঞ্চল জলমগ্ন হয়েছিল। যাই হোক, কোনো অঞ্চলেই এবার বড় রকমের বিপর্যয় ঘটেনি। অবশ্য, গঙ্গা ও ভাগীরথী নদীর তীরভূমির ভাঙ্গন অবিরাম চলছে। যেখানে যেখানে সম্ভব, প্রশমনমূলক ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে। ফরাক্কা ব্যারেজ কনট্রোল বোর্ড-এর সর্বশেষ বৈঠকে ফরাক্কা ব্যারেজ ও জঙ্গীপুর ব্যারেজ কমপ্লেক্স-এর ডাউনস্ট্রীমে ভাঙ্গনের সমস্যা নিয়ে আলোচনা হয়েছিল। আশা করা যায়, এ বছরের বর্ষার শেষে ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করবেন। রেলমন্ত্রক এবং পরিবহণ মন্ত্রকের সঙ্গেও আলোচনা চলছে যাতে গঙ্গা নদীর তীরে ভাঙ্গন প্রতিরোধের ব্যয়ভার তাঁরা অন্ততঃ আংশিকভাবেও বহন করেন, কারণ ভাঙ্গন রোধে তাঁদেরও সুবিধা হবে। অন্যান্য অঞ্চলে এবং ভাগীরথীর তীরবর্ত্তী অঞ্চলেও রাজ্যসরকার সীমাবদ্ধ আর্থিক সঙ্গতি নিয়ে, ভাঙ্গন-প্রবণ অববাহিকায় কিছু কিছু পূর্তকর্ম হাতে নিয়েছেন।

### জলনিকাশী কর্মপ্রকল্পসমূহ

বর্তমানে যেসব জলনিকাশী কর্মপ্রকল্পের কাজ চলছে, যেমন ঘিয়া-কুন্তী, কেন্দুয়া বেসিন, শাঁকদা, গুড়গুড়িয়া, বিল বল্লী কর্মপ্রকল্প, সেগুলির কাজ এবং সুন্দরবনে জরুরী উন্নয়নমূলক পূর্তকর্ম সন্তোষজনকভাবে এগিয়ে গিয়েছে।

সংশোধিত নিম্ন-দামোদর জলনিকাশী কর্মপ্রকল্পের কাজকর্ম আরম্ভ করার ব্যাপারে অনেকটা অগ্রগতি ঘটেছে। ঘাটাল মাষ্টার প্ল্যানের জন্য ২৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। তমলুক মাষ্টার প্ল্যানের আওতায় কিছু কিছু পূর্তকর্মও হাতে নেওয়া হবে।

### নূতন কর্ম প্রকল্পসমূহ

সপ্তম পঞ্চবার্ষিক যোজনায় অনেকগুলি নূতন কর্মপ্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব রয়েছে। গুরুত্বপূর্ণ কয়েকটি কর্মপ্রকল্প নিচে উল্লেখিত হলো ঃ-

১) নিম্ন সরস্বতী।

২) মাটিয়া খাল।

৩) খড়ি নদী জলনিকাশী কর্মপ্রকল্প।

৪) কান্দী সুসংহত কর্মপ্রকল্প।

৫) ময়না বেসিন জলনিকাশী কর্মপ্রকল্প।

পূর্ববর্তী বছরগুলির মতো এবছরও উত্তরবঙ্গের তিনটি জেলায় বেশ কিছু নূতন বন্যা নিয়ন্ত্রণ এবং তীরভূমি সংরক্ষণমূলক কর্মপ্রকল্প হাতে নেওয়া হবে।

**সেচকর বাবদ রাজস্ব**

আমি সেচ কর আদায় সম্পর্কে কিছু বলবো। ১৯৭৮-৭৯ সালের শেষে বকেয়া জলকরের পরিমাণ দাঁড়িয়েছিল প্রায় ৯০০ লক্ষ টাকা। চাষীদের উপর, বিশেষ করে ছোট ও প্রান্তিক চাষীদের উপর এর বোঝা ছিল গুরুভার। চাষীদের কিছুটা সুবিধা দেওয়া ও সেই সঙ্গে রাজ্যসরকারের রাজস্ব বাড়ানোর উদ্দেশ্যে ডি.ভি.সি-র সেচন-আওতাভুক্ত এলাকায় যেসব চাষীর কৃষি-জমির পরিমাণ চার একরের কম তাঁদের সুদ সমেত বকেয়া কর পুরোপুরি আর যাঁদের কৃষি-জমির পরিমাণ চার একর বা তার বেশি তাঁদের ক্ষেত্রে বকেয়া জলকরের শতকরা ৫০ ভাগ ও সেই বাবত সুদের শতকরা একশ ভাগই ১৯৭৭-৭৮ সাল পর্যন্ত মকুব করে দেওয়া হয়। অন্যান্য এলাকায় ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত একই রকম মকুবের ব্যবস্থা করা হয়। সংশ্লিষ্ট সকল ক্ষেত্রে এই কর মকুবের শর্ত হল, সুবিধাভোগীরা পরবর্তী বছরগুলির দরুন পাওনা কর ১৯৮৪ সালের ৩০শে এপ্রিলের মধ্যে সব মিটিয়ে দেবেন। এই সিদ্ধান্তের ফলে চলতি আর্থিক বছরে জলকর আদায়ে কিছুটা উন্নতি ঘটেছে।

**কিছু প্রাসঙ্গিক সমস্যা**

আমাদের রাজ্যকে আরো যে কিছু কিছু সমস্যার সামনে পড়তে হচ্ছে সে সম্পর্কে এখানে সংক্ষেপে কিছু বলা অপ্রাসঙ্গিক হবে না।

১) গঙ্গা ও তিস্তা নদীর জল বাংলাদেশ ও পশ্চিমবঙ্গ তথা ভারত--এই উভয় পক্ষের মধ্যে সন্তোষজনকভাবে ভাগ করে নেওয়ার বিষয়টি এখনো অমীমাংসিত রয়ে গিয়েছে। আমরা আশা করছি, এই বিষয়ে আলোচনার সময় ভারত সরকার আমাদের রাজ্যের স্বার্থ রক্ষা করবেন। অবশ্য রাজ্যসরকারও এই বিষয়ে সতর্ক দৃষ্টি রাখছেন।

২) ফরাক্কায় গঙ্গার জলপ্রবাহ যাতে অব্যাহতভাবে পর্যাপ্ত পরিমাণে পাওয়া যায় তা সুনিশ্চিত করার বিষয়টি নিয়ে রাজ্যসরকার কয়েক বছর ধরেই চিন্তিত। কেন্দ্রীয় সরকারের সঙ্গে এ বিষয়ে আলোচনা চলছে।

৩) সুন্দরবনের বাঁধগুলি কৃষি-জমির সংরক্ষণ ও ঐ এলাকায় বসবাসকারীদের নিরাপত্তার পক্ষে সমূহ গুরুত্বপূর্ণ। মাছের চাষে উৎসাহী কিছু কিছু শ্রেণীর মানুষের কাজকর্মের ফলে ঐসব বাঁধের অনেক জায়গায় ফাটলের আশঙ্কা বেড়েই চলেছে।

এটা উদ্বেগের কথা যে, মৎস্য ব্যবসায়ে লিপ্ত কিছু কিছু মানুষ নিজেদের স্বার্থসিদ্ধির জন্য নোনা জলে কৃষি-জমি ডুবিয়ে দেওয়ার কাজ সুপরিকল্পিতভাবে চালিয়ে যাচ্ছেন। তাঁদের এই কার্যকলাপের ফলে, কেবল যে সুন্দরবনের কৃষিযোগ্য জমি ও খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রেই গুরুতর বিপদ দেখা দিচ্ছে তাই নয়, সমগ্র অঞ্চলটিই বিধ্বংসী বন্যার গ্রাসে পড়তে যাচ্ছে, আর ঐ অঞ্চলের মানুষের জীবন ও ধন সম্পত্তি ও যেকোনো সময়ে বিপদাপন্ন হয়ে পড়তে পারে। এই গুরুত্বপূর্ণ সমস্যাটির দিকে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যসরকার এই ভয়ঙ্কর সমস্যাটি সম্পর্কে সচেতন। তাই, বিভিন্ন কৃষক সংগঠন ও পঞ্চায়েতসমূহ সমেত সংশ্লিষ্ট সকলের সহযোগিতা নিয়ে এবং প্রশাসনিক যন্ত্রকে আরো সচল করে তুলে রাজ্যসরকার এই সমস্যাটির মোকাবিলা করতে চেষ্টা করছেন।

অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে রাজ্যসরকারের আর্থিক অবস্থার পরিস্কার চিত্র তুলে ধরেছেন। এর পরিপ্রেক্ষিতে এবং বরাদ্দ অর্থের সীমাবদ্ধতা ও অতীতের আর্থিক দায়িতার পটভূমিতে, বিভিন্ন ক্ষেত্রে, বিশেষ করে সেচ-সম্ভাবনা রচনার ক্ষেত্রে, অগ্রগতি যা ঘটেছে তা

যে অকিঞ্চিৎকর নয়, মাননীয় সদস্যবৃন্দ এটা উপলব্ধি করতে পারবেন। কিন্তু রাজ্যের পঞ্চাশ শতাংশ কৃষি-জমিকে সেচের আওতায় আনার যে নির্বাচনী প্রতিশ্রুতি আমরা দিয়েছিলাম, আমরা এখনও সেই লক্ষ্যে পৌঁছানোর পথে এগোতে পারিনি। এই প্রসঙ্গে আমি দুঃখের সঙ্গে জানাই যে একই সীমাবদ্ধতার দরুন ষষ্ঠ যোজনার লক্ষ্যমাত্রা পূরণও সম্ভবপর হবে না। সেইজন্য, এই দুষ্টচক্রকে চূর্ণ করতে আমাদের সর্বাত্মক প্রয়াস চালাতে হবে। প্রতিশ্রুতিমতো সাধারণভাবে সেচ এবং বিশেষতঃ বড় ও মাঝারি সেচ-ব্যবস্থা সংক্রান্ত বিভিন্ন স্বল্পমেয়াদী ও দীর্ঘমেয়াদী সমস্যাগুলি পর্যালোচনা ক'রে সুপারিশ দেয়ার জন্য একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করা হচ্ছে।

আমি বিশ্বাস করি, মাননীয় সদস্যবৃন্দ আমার সঙ্গে এবিষয়ে একমত হবেন যে, অসেচিত এলাকাকে সেচের আওতায় আনা, বন্যা নিয়ন্ত্রণ ও জল-নিকাশী ব্যবস্থার উন্নয়ন -- এই সমস্ত কাজের যে দায়িত্ব রাজ্যের উপর আছে তার বিশাল আয়তনের তুলনায় রাজ্যের নিজস্ব উৎসগুলি থেকে পাওয়া অর্থের পরিমাণ নিতান্তই অপ্রতুল।

3 কেন্দ্রীয় সেচমন্ত্রী শ্রীরামনিবাস মির্ধা সেচের জন্য রাজ্যসরকারের বাজেট বরাদ্দ পর্যাপ্ত য--এই অজুহাতে পশ্চিমবঙ্গে সেচের সুযোগসুবিধা বৃদ্ধির ব্যাপারে কেন্দ্রের দায়িত্বকে লঘু করে দেখাতে চেয়েছেন। রাজ্যের আর্থিক অপ্রতুলতার কথা কেন্দ্রীয় মন্ত্রীর অজানা নয়--বিশেষতঃ যোজনা খাতে পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ অর্থের নিদারুণ কাটছাঁটের পর। কেন্দ্রীয় সরকারের মুখপাত্রগণ পশ্চিমবঙ্গকে তার খাদ্য উৎপাদন বৃদ্ধির প্রয়োজনীয়তার কথা মনে করিয়ে দিতে কখনো ক্লান্তিবোধ করেন না। কিন্তু পরিহাসের কথা এই যে, যখন আমাদের রাজ্য খাদ্য উৎপাদন বৃদ্ধির জন্য সম্ভাব্য সব রকম চেষ্টা করে চলছে, তখন পশ্চিমবঙ্গের যে কৃষি-জমি সোনা ফলাতে পারে তা সেচের অভাব শুকনো থেকে যাচ্ছে।

## উপসংহার

শেষ করার আগে মাননীয় সদস্যবৃন্দের কাছে আমি আরো একবার বলতে চাই যে-

১। আমার বিভাগ বর্তমানে চালু এবং প্রায়-সমাপ্ত প্রকল্পগুলি থেকে সেচের জন্য সর্বাধিক সুফল পেতে তার প্রয়াস চালিয়ে যাবে;

২। আমার বিভাগ আর্থিক শৃংখলা বলবৎ করতে এবং আর্থিক সাশ্রয়ের কথা মনে রেখে চালু প্রকল্পগুলিতে বিভিন্ন পর্যায়ের কাজের গতি ত্বরান্বিত করতে প্রয়াসী হবে;

৩। আমার বিভাগ প্রয়োজনমতো জনসাধারণ এবং তাঁদের প্রতিনিধিদের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রেখে চলবে।

আমি আশা করি, মাননীয় সদস্যগণ, বিশেষতঃ যাঁরা গ্রামাঞ্চলের প্রতিনিধিত্ব করছেন তাঁরা, রাজ্যের সেচ কর্মসূচি রূপায়ণে আমার বিভাগের প্রচেষ্টায় অতীতের মতোই সহায়তা করবেন। ছোট বা বড় যে কোনো ধরণের প্রকল্পে নিযুক্ত সর্বশ্রেণীর কর্মচারী এবং ইঞ্জিনীয়ার, টেকনিশিয়ান ও ফিল্ড অ্যাসিস্ট্যান্টদের প্রতি আমার আবেদন, বিভাগীয় প্রচেষ্টাকে জোরদার করতে তাঁরা যেন সক্রিয় সহযোগিতা করেন। এই সুযোগে সমগ্র রাজ্যের পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির কাছে আমি আবেদন জানাচ্ছি যে সেচ, বন্যা নিয়ন্ত্রণ ও জলনিকাশী ব্যবস্থা সংক্রান্ত বিষয়ে জনসাধারণের কাছে বামফ্রন্ট সরকার যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছেন, তা পূরণ করার জন্য সাহায্য করতে তাঁরা এগিয়ে আসুন।

মাননীয় মহাশয়, এই বলে, আমি সভার কাছে আমার বিভাগের ১৯৮৪-৮৫ সালের বাজেট পেশ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, আপনি কখন রুলিং দেবেন? তাহলে কি আমরা ধরে নে সংবাদপত্রে যে সব বেরোচ্ছে সব ঠিক?

**মিঃ স্পীকার ঃ** আমি তো বললাম পরে রুলিং দেব। এখুনি দিতে হবে, এমন তো কো কথা নয়। আমাকে অন্য রুলিং পড়ে চিন্তা ভাবনা করে তারপর রুলিং দিতে হবে। আপনি এত ব্যস্ত হচ্ছেন কেন? এখন তার এই বিষয়ে কোন আলোচনা হবে না। ননীবাবু, আপনি আপনার গ্রান্ট মুভ করেছেন তো?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** স্যার, আমার গ্রান্ট আমি মুভ করেছি। তবে মাননীয় সদস্যদের সুবিধার জন্য আমি এই প্রসংগে দু মিনিটে আমার কিছু বক্তব্য পেশ করছি। স্যার, আমার বাজেট বিবৃতি পড়া হল বলে ধরে নেওয়া হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি বিষয় মাত্র এখানে উল্লেখ করব। অর্থনৈতিক সংকট আজকে গোটা ভারতবর্ষ জুড়ে চলেছে এবং পশ্চিমবাংলাকে সাংঘাতিক ভাবে তা প্রভাবিত করছে। এই সংকট এবং অন্যান্য আরো অসুবিধার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। বিগত বছরের সেই অসুবিধা এবং আর্থিক সংকটের কথা মনে রেখে বাজেটের মধ্যে বলা হয়েছে চলতি বছরের মধ্যে ইরিগেস পোটেনসিয়্যালিটি বাড়ান হয়েছে, ফ্লাড কন্ট্রোল করা হয়েছে এবং ড্রেনেজ ব্যবস্থার জন্য ৬৪ হাজার হেক্টর জমি উপকৃত হয়েছে। ইরিগেসন পোটেনসিয়্যালিটি তৈরী করা হয়েছে ২১ লক্ষ ২৭ হাজার হেক্টরে। ৪৪ হাজার হেক্টর জমি পুনরুদ্ধার করা হয়েছে, বন্যার জলে ওয়াটার লগিং হয়ে থাকত। এমপ্লয়মেন্টের ব্যাপারে এই বছর ৩৪ লক্ষ ৩২ হাজার ৯৩১ ম্যানডেজ ক্রিয়েট করা হয়েছে। আমি এই প্রসংগটা আর বাড়াতে চাই না, শুধুমাত্র সদস্যদের সুবিধার জন্য এটা উল্লেখ করলাম।

[4-10 — 4-20 p.m.]

### DEMAND No. 53

**Major Heads :** 306 - Minor Irrigation, 307 - Soil and Water Conservation, 308 - Area Development, 506 - Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706 - Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development.

**Mr. Speaker :** Now, Shri Kanai Bhowmik will move Demand No. 53.

**Dr. Zainal Abedin :** Sir, is it that discussion on both these grants will go on simultaneously.

**Mr. Speaker :** Yes.

**Dr. Zainal Abedin :** It is very unfortunate, Sir. This should not be allowed to be done.

**Mr. Speaker :** Dr. Abedin, it was done by agreement to save time. Why did your party agree to this system? I cannot understand your point. It is equally unfortunate that your party member will agree to one system in the meeting and you will say another thing in the House. I cannot understand it.

**Dr. Zainal Abedin :** Sir, may I draw your attention to the bulletin and to the list of business. You have circulated those papers to us.

**Mr. Speaker :** Whatever might have been circulated this practice was adopted by agreement to save time. I did not do this myself-this was done by agreement. I do not know why your representative did not inform you about the agreement.

**Dr. Zainal Abedin :** Sir, it is not possible for one single representative to inform all the members. You could have announced it once more.

**Mr. Speaker :** I announced that both these Demands will be moved together. You did not hear me.

**Dr. Zainal Abedin :** It was not audible, Sir.

**Mr. Speaker :** That might be but I announced it. Now, Shri Bhowmik will move his Demand.

**Shri Kanai Bhowmik :** Mr. Speaker, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 91,68,89,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads: "306 - Minor Irrigation, 307 - Soil and Water Conservation, 308 - Area Development, 506 - Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706 - Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development".

(This is inclusive of a total sum of Rs. 15,28,18,000 already voted on account in March, 1984)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

অন্যান্য কয়েকটি বিভাগ কর্তৃক রূপায়িত বিভিন্ন প্রকল্প বাবদ ৩৩,৯৯,৬৫,০০০ (তেত্রিশ কোটি নিরানব্বই লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকাও এই মোট দাবির মধ্যে ধরা আছে।

২। ১৯৮৪-৮৫ সাল ষষ্ঠ পাঁচসালা পরিকল্পনার শেষ বছর। আর এই কারণেই ষষ্ঠ পরিকল্পনায় লক্ষ্যমাত্রা ষষ্ঠ পরিকল্পনার শেষে যাতে ক্ষুদ্রসেচের আওতায় মোট জমির পরিমাণ ১৬০৪.৩৭ হাজার হেক্টরে দাঁড়ায় সেই অনুসারে সংশোধিত লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করা হয়েছে ৩০০ হাজার হেক্টরে। এই লক্ষ্যমাত্রা পূরণের ব্যাপারে এ বছরটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। ষষ্ঠ পরিকল্পনায় ১৯৮২-৮৩ পর্যন্ত ইতিমধ্যেই ১৬১.৬৯ হাজার হেক্টর পূরণ করা হয়েছে। ১৯৮৩-৮৪-র শেষে আরও ৬০.৮০ হাজার হেক্টর তার সঙ্গে যুক্ত হবে বলে আশা করা যায়। ১৯৮৪-৮৫-তে ৭৭.১০ হাজার হেক্টর অতিরিক্ত সেচ ক্ষমতা (Potential) সৃষ্টি করার প্রস্তাব করা হয়েছে, যার ফলে ১৯৮৪-৮৫-র শেষে সেচ ক্ষমতার আওতায় আনা যাবে ২৯৯.৫৯ হাজার হেক্টর, যা সংশোধিত লক্ষ্যমাত্রায় প্রায় সমান। ষষ্ঠ পরিকল্পনার লক্ষ্যমাত্রা পূরণের অর্থ দাঁড়াবে যে শেষ পর্যন্ত ক্ষুদ্র সেচের অধীনে ৩৯ লক্ষ হেক্টর সেচ লক্ষ্যমাত্রায় শতকরা ৪২ ভাগ পূরণ করা যাবে।

৩। এই অতিরিক্ত সেচ ক্ষমতা বাস্তবায়িত করা ছাড়াও ১৯৮৪-৮৫-র বাৎসরিক পরিকল্পনার আরও লক্ষ্য হল, পাম্পসেটসহ অগভীর নলকূপ, ফিল্টার পয়েন্ট, সেচ-কূপ (Dugwell), পুষ্করিণী, বোরো-বাঁধ, ছোট ছোট সেচ প্রকল্প ইত্যাদির মত স্বল্প ব্যয়ের ক্ষুদ্র

সেচ-ব্যবস্থা নির্মাণের মাধ্যমে, সমাজের দুর্বলতর অংশের মধ্যে তার জল-সম্পদে ন্যায়সঙ্গত বন্টনকে নিশ্চিত করা। ন্যায্য বন্টন ব্যবস্থাকে নিশ্চিত করতে সেচ ক্ষমতা বৃদ্ধি হার বাড়ানর প্রয়োজনীয়তা কখনো দৃষ্টির বাইরে রাখা হয় নি। এই নীতিগত দৃষ্টিভঙ্গী ফলপ্র হওয়ার দরুণ ১৯৮২-৮৩-র বোরো-মরশুমে আমরা ৮.৮৭ লক্ষ টন বোরো ধানের রেক ফলনে যে যথেষ্ট সাহায্য করেছি তাতে আশ্চর্য হবার কিছু নেই। এটা আশা করা যায় ১৯৮৩-৮৪-র মধ্যে উৎপাদন পূর্বেকার রেকর্ডগুলিকেও ছাড়িয়ে যাবে। পশ্চিমবঙ্গের ম একটি খাদ্য ঘাটতি রাজ্য যাকে অন্যান্য রাজ্য থেকে প্রতি বছর কয়েকশ কোটি টাকা মূল্যে কয়েক লক্ষ টন খাদ্যশস্য আমদানি করতে হয় তার পক্ষে এই উৎপাদন বৃদ্ধির গুরুত্ব সম্পর্কে বলা নিষ্প্রয়োজন। এই বর্দ্ধিত উৎপাদন আরও কর্ম-সংস্থান সৃষ্টি করবে এবং গ্রামীণ মানুষে ক্রয় ক্ষমতা বাড়াবে।

এটাও লক্ষ্য করা খুবই গুরুত্বপূর্ণ যে ১৯৮১-৮২-র খরা পরিস্থিতিজনিত প্রকৃতি খেয়ালের বিরুদ্ধে টিকে থাকার ব্যবস্থা হিসেবে ক্ষুদ্রসেচের গুরুত্বের প্রতি সংশ্লিষ্ট সকলে মনোযোগ আকৃষ্ট হওয়াতে এই রাজ্যে কৃষির পক্ষে পরোক্ষ সাহায্য হয়েছে এবং তার ফলে কৃষকদের উৎপাদন সচেতন করে তুলেছে। কেবলমাত্র পরিশ্রম করে বেঁচে থাকার তাগিদের আমাদের কৃষকদের মনে উৎপাদন বাড়াবার দিকে এক নূতন ঝোঁক সৃষ্টি হয়েছে আর এ নূতন মানসিক আবহাওয়া ক্ষুদ্র-সেচের একটি গুরুত্বপূর্ণ উপকরণ হিসেবে পরিগণিত হয়েছে

**অগভীর নলকূপ ও অন্যান্য স্বল্পব্যয়ী ক্ষুদ্রসেচ-কাঠামোগুলি**

৪। ছোট ও প্রান্তিক চাষীদের জন্যে কেন্দ্র ও রাজ্য সরকারগুলির সম অংশীদারিত্বে কেন্দ্রীয় উদ্যোগে রচিত ক্ষুদ্রসেচ প্রকল্পের মাধ্যমে পাম্পসেটসহ অগভীর নলকূপ, ফিল্টা পয়েন্ট, সেচকূপ, ছোট ছোট সেচ-প্রকল্প ইত্যাদির মত স্বল্পব্যয়ী ক্ষুদ্রসেচ-কাঠামোগুলি প্রসারে লক্ষ্যই হল ১৯৮৪-৮৫ সালে বিকাশের মূল কর্মকৌশল। এই প্রকল্পে রাজ্যের বিভিন্ন জেলা ৩৩৫টি ব্লকের প্রত্যেকটিতে ভর্তুকি হিসেবে ৩.৫ লক্ষ টাকা ব্যয় করা হবে। কৃষি উৎপাদ বৃদ্ধিকে নিশ্চিত করার জন্য যে অংশ আমাদের লক্ষ্য (Target groups) তাদের বহু পরিমাণে ভর্তুকিযুক্ত সংস্থাগত অর্থের (institutional finance) ব্যবস্থা করার উদ্দেশ্যে এ সরকার যে প্রচেষ্টা চালাচ্ছে তার যুক্তিসঙ্গত পরিণতিই হল কেন্দ্রীয় উদ্যোগের এই প্রকল্প স্মরণ করা যেতে পারে যে ১৯৮২-৮৩ সালে মাঝারি, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে যাঁরা অগভীর নলকূপ বা পাম্পসেট বসাতে চেয়েছেন তাঁদের জন্যে প্রকল্প ব্যয়ের ২৫ শতাংশ হারে ১ কোটি টাকার মত ভর্তুকির ব্যবস্থা আমরা করেছিলাম। ১৯৮৩-৮৪ সালে ক্ষুদ্র ও মাঝারি কৃষকদের জন্যে কেন্দ্রীয় উদ্যোগের ক্ষুদ্রসেচ প্রকল্পের অধীনে ব্লক প্রতি ১.৫০ লক্ষ টাকা হারে মোট ৫০.৫০ লক্ষ টাকার ভর্তুকি অগ্রিম দেওয়া হয়েছে। এই উদ্দেশ্যেই, ১৯৮৪-৮৫ সালে মোট ১১৭২.৫০ লক্ষ টাকা ব্যয় করা হবে বলে প্রস্তাব করা হয়েছে এবং বর্তমান বাজেটে রাজ্যের অংশ বাবদ ৫৮৬.২৫ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

S.F.D.A.-র নিয়ম অনুযায়ী দরিদ্রতম অংশকেই ভর্তুকি দেওয়ার নীতি কার্যত ক্ষুদ্রসেচের ক্ষেত্রে ভর্তুকি দেওয়ার সুবিধা প্রত্যাহৃত হয়েছিল। তার পরিবর্তে D.R.D.A প্রবর্তনের ফলে ভর্তুকি দেওয়ার ব্যাপারে সেই অচলাবস্থা দূর হয়েছে এবং এই বিশাল কর্মসূচি শুরু হয়েছে। এই কর্মসূচী গ্রামাঞ্চলে বেশ উৎসাহের সৃষ্টি করেছে। পঞ্চায়েত সমিতি এব ব্যাঙ্কগুলির সক্রিয় অংশগ্রহণের ফলে এই কর্মসূচী আমাদের গ্রামীণ অর্থনীতির অনেক কল্যাণ সাধন করতে সমর্থ হবে।

কর্মসূচীর সাফল্য অনেকখানি নির্ভর করে অর্থলগ্নী সংস্থাগুলির সহায়তার ওপর। ক্ষুদ্র-সেচে অর্থলগ্নীকারী সংস্থাগুলির সহায়তায় ঐকান্তিকতার অভাব কেন তার পুনরাবৃত্তি নিষ্প্রয়োজন। বর্তমান পরিস্থিতিতে ব্যাঙ্কগুলিকেও অন্তর্নিহিত অসুবিধার মধ্যে যে কাজ করতে হয়েছে তা উপলব্ধি করেও আমি ব্যাঙ্কগুলিকে অনুরোধ করব তাঁরা যেন কৃষকদের সমস্যাগুলি আরও সহানুভূতি ও সমঝোতার সঙ্গে অনুধাবন করেন। এবং উদার ও সহায়ক দৃষ্টিভঙ্গী নিয়ে তাঁদের প্রয়োজনীয় সাহায্য করেন। অতীতে কয়েকবারই ব্যাঙ্কসমূহ ও NABARD-এর সঙ্গে আলোচনা করে সুফল পাওয়া গেছে। সুতরাং গ্রামীণ ক্ষেত্রে ক্ষুদ্রসেচ কর্মসূচীকে কার্যকর করার ব্যাপারে নিযুক্ত এজেন্সিগুলির মধ্যে পরস্পর সহযোগিতা ও অঙ্গীভূত হওয়ার মনোভাব সৃষ্টির এক আবহাওয়া তৈরি করা অত্যন্ত গুরুত্বপূর্ণ।

৪.১। কেন্দ্রীয় উদ্যোগে রচিত ক্ষুদ্রসেচের প্রকল্পগুলি ছাড়াও পুষ্করিণী, সেচ-কূপ ও অন্যান্য শ্রমপ্রধান প্রকল্পগুলি গত ৬টি বাৎসরিক পরিকল্পনার তুলনায় অধিকতর অর্থ মঞ্জুর করে চালান হচ্ছে। ১৯৮৪-৮৫ সালে উপজাতি উপ-পরিকল্পনায় ও বিশেষ অতিরিক্ত পরিকল্পনার (Tribal Sub-plan & Special Component Plan) অধীনে প্রতি ক্ষেত্রে ১০ লক্ষ টাকা সহ পুষ্করিণী ও সেচ-কূপের প্রতিটি ক্ষেত্রে ৮০ লক্ষ টাকা ধার্য হয়েছে।

এই সুযোগে আমি এটা উল্লেখ করতে চাই যে উপজাতি উপ-পরিকল্পনার অধীনে স্বতন্ত্র ব্যয়বরাদ্দ ছাড়াও ১৯৮৪-৮৫-র জন্যেও বিভিন্ন ক্ষুদ্রসেচ প্রকল্পাধীনে স্বাভাবিক ব্যয়বরাদ্দের প্রয় ১/১০ অংশ তপশিলী জাতি অধ্যুষিত এলাকাগুলির বিকাশের জন্য নির্দিষ্ট করে রাখা হয়েছে।

## ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির বৈদ্যুতিকরণের কর্মসূচী

৫। এই রাজ্যে অগভীর নলকূপগুলির প্রায় ১/৭ অংশ বিদ্যুৎযুক্ত, বাকিটা ডিজেলে চলে। এই সরকারের বিদ্যুৎ বিভাগের সাহায্যে আরও বেশী সংখ্যায় অগভীর নলকূপ বিদ্যুৎযুক্ত করার ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছে।

স্মরণ করা যেতে পারে যে ১৯৮১-৮২ সালে খরার মোকাবিলা করতে গিয়ে এই বিভাগ, বিদ্যুৎ বিভাগের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রেখে, চুরি যাওয়া ট্রান্সফরমার H.T.এবং L.T. লাইন, যন্ত্রাংশ (Spare) ইত্যাদি পুনঃস্থাপনের এবং যতগুলি সম্ভব নূতন প্রকল্প বৈদ্যুতিকরণের এক কর্মসূচী কার্যকর করেছিল। তার ফলে পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম (West Bengal State Minor Irrigation Corporation Ltd.) ১৪৫টি নূতন গভীর নলকূপ বিদ্যুতযুক্ত করতে পেরেছে। মুখ্য বাস্তুকার (কৃষি) এবং W.B.S.M.I.C. Ltd. -এর অধীনে বহু অকেজো গভীর নলকূপের ও River Lift Irrigation -এর পুনঃস্থাপন ঘটেছে। সমান গুরুত্ব দিয়েই এই প্রচেষ্টাগুলি চালানো হচ্ছে।

ট্রান্সমিশন লাইন থেকে ১ কিলোমিটার ব্যাসার্ধের মধ্যে স্থাপিত গভীর নলকূপগুলির বৈদ্যুতিকরণের ব্যয় অনুমোদনের ব্যাপারে আমরা গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচীর সুবিধা গ্রহণের চেষ্টা করছি। ১৯৮৩-৮৪ সালের মধ্যে মুর্শিদাবাদ জেলায় অনুরূপ ১৭টি প্রকল্প ইতিমধ্যেই অনুমোদন করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে আরও প্রকল্প এর আওতায় আনার প্রস্তাব করা হয়েছে।

বর্তমানে ৭৭টি ডিজেলচালিত গভীর নলকূপকে বিদ্যুৎচালিত করার একটি কর্মসূচীও গ্রহণ করা হয়েছে এবং ১৯৮৪-৮৫ সালের ব্যয়বরাদ্দে ২০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

গভীর নলকূপ প্রকল্পগুলির ক্ষেত্রে যেভাবে ডিজেলচালিত গভীর নলকূপগুলিকে বিদ্যুৎচালিত করার ব্যবস্থা হয়েছে, সেভাবে ডিজেলচালিত River Lift Irrigationগুলিকে বিদ্যুৎচালিত করার ব্যাপারে আলাদা খাতে সুনির্দিষ্ট ব্যয়বরাদ্দ না হলেও এই গুরুত্বপূর্ণ কাজটি ১৯৮৪-৮৫ সালে নদী জল-উত্তোলন সেচ প্রকল্পগুলির ক্ষেত্রে যে অর্থ মঞ্জুর করা হয়েছে তা থেকেই করা হবে।

বস্তুতঃপক্ষে বর্তমানে কৃষিক্ষেত্রে বিদ্যুৎ ব্যবহারের মাত্রা ৪ শতাংশ থেকে বৃদ্ধি করে অন্ততঃপক্ষে ১০ শতাংশ করার লক্ষ্য রেখে বিদ্যুৎ পাওয়ার ওপর নির্ভর করে এই বিভাগ কৃষিক্ষেত্রে মোট বিদ্যুৎ ব্যবহারের পরিমাণ বাড়াবার চেষ্টা করে যাচ্ছে।

**সরকারী নলকূপ ও নদী-জল উত্তোলন সেচ প্রকল্পের মাধ্যমে সেচের সুযোগ-সুবিধা প্রসার**

৬। সরকারী মালিকানাধীন নলকূপ নদী-জল উত্তোলন সেচ প্রকল্পগুলির মাধ্যমে সেচ ক্ষমতা বৃদ্ধির হার বাড়ান সরকারের পক্ষে অবিরাম উদ্বেগের বিষয়। এমন কতগুলি অঞ্চল আছে, যেখানে শুধুমাত্র মাটির উপরিভাগের জলের উৎসের ওপরই আমাদের নির্ভর করতে হয়; অথচ, অন্যান্য অঞ্চলে উন্নয়নের অবস্থা ও কৃষকের ক্ষমতা ব্যক্তি-মালিকানায় নির্মিত কাঠামোর মাধ্যমে জলের উৎসকে ব্যবহার নিশ্চিত করার পক্ষে মোটেই পর্যাপ্ত নয়। সুতরাং, এইসব অঞ্চলে আঞ্চলিক অসাম্য দূর করার জন্যে এবং সমগ্র অঞ্চলে সুষম বৃদ্ধি ও বিকাশ নিশ্চিত করার জন্যে সরকারী হস্তক্ষেপের প্রয়োজনীয়তা খুবই জরুরী। এই দ্বিমুখী উদ্দেশ্য সাধনের জন্যেই ১৯৮৪-৮৫ সালের ব্যয়বরাদ্দে গভীর নলকূপের জন্যে ৫১৫ লক্ষ টাকা এবং আর.এল.আই-এর জন্যে ৬৫৪ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

এটা লক্ষ্যণীয় যে ইতিপূর্বে ১৯৮২-৮৩ সালে ৩০০টি আর.এল.আই. বসাবার জন্যে ৬০০টি পাম্পসেট অনুমোদন করা হয়েছিল এবং ১৯৮৩-৮৪ সালে এই ৩০০টি আর.এল.আই. চালাবার জন্যে চালক কর্মচারী অনুমোদন করা হয়েছে।

এটা উল্লেখ করা যেতে পারে যে ক্ষুদ্রসেচ নিগমের (Minor Irrigation Corporation Ltd.) মাধ্যমে অর্থলগ্নী সংস্থাগুলিকে কাজে লাগাবার উদ্দেশ্য নিয়ে ১৯৭৫-৭৬ সালের পরে বাৎসরিক বাজেট থেকে সরকার গভীর নলকূপ বসান বন্ধ রেখেছিল। লগ্নীকারী সংস্থাগুলি আশানুরূপ সহায়তা দানের জন্যে এগিয়ে না আসায় এবং ক্ষুদ্রসেচ ক্ষেত্রের গভীর গুরুত্ব উপলব্ধি করে রাজ্য সরকারের পক্ষে ১৯৮৩-৮৪ সালের বাৎসরিক পরিকল্পনার ব্যয়বরাদ্দ থেকে ২০০টি গভীর নলকূপ অনুমোদন করা একান্ত প্রয়োজনীয় হয়ে পড়েছিল। এই গভীর নলকূপগুলি বসাবার জন্যে ব্যবস্থা করার কাজ শুরু হয়েছে।

এ ছাড়াও, Submersible pump যুক্ত ১০০টি অগভীর নলকূপ যা এমনকি ভূগর্ভস্থ জল স্বাভাবিক স্থিতিশীল উত্তোলন মাত্রা থেকে যখন নেমে যাবে তখনও কাজ করতে পারবে, তা বসাবার জন্যে ১৯৮৩-৮৪ সালে প্রসাশনিক অনুমোদন দেওয়া হয়েছে। এই ধরনের প্রকল্প ১৯৮৪-৮৫ সালেও চালিয়ে যাওয়ার প্রস্তাব করা হয়েছে যার জন্যে ধার্য করা হয়েছে ২৪.৭৪ লক্ষ টাকা।

এই সরকার ১,২০০টি গভীর নলকূপ, ৯,৫০০টি সেন্ট্রিফুগাল ও সাবমারসিব্ল পাম্পসহ হাল্কা কাজের উপযোগী নলকূপ, ১০,০০০টি সেচ-কূপ ইত্যাদি বসানোর জন্যে ১১০ কোটি টাকার একটি কর্মসূচীও প্রণয়ন করেছে এবং বিশ্বব্যাঙ্কের (World Bank) কাছ থেকে সাহায্য আনার জন্যে বর্তমানে এই কর্মসূচী নিয়ে ভারত সরকারের সঙ্গে আলোচনা করছে। এই কর্মসূচী আনুমানিক আরও ১.৫৩ লক্ষ হেক্টরকে সেচের আওতায় আনতে সমর্থ হবে।

### উত্তরবঙ্গের উন্নয়ন

৭। উত্তরবঙ্গের জেলাগুলির উন্নয়নের জন্যে ওলন্দাজ (Dutch) সহযোগিতায় ১০ কোটি টাকার আরেকটি কর্মসূচী সম্প্রতি চূড়ান্ত হতে চলেছে। এই কর্মসূচীর ৯০ শতাংশ ব্যয় হবে ক্ষুদ্রসেচের ক্ষেত্রে। উত্তরবঙ্গের জেলাগুলিতে ঐ অঞ্চলে বর্তমানে ক্ষুদ্রসেচের যে সব সুযোগ-সুবিধা রয়েছে তার ওপরও এই কর্মসূচী সেচের বিকাশের ক্ষেত্রে যে আরও অবদান রাখবে তাতে কোন সন্দেহ নেই।

কেন্দ্রীয় উদ্যোগের ক্ষুদ্রসেচ কর্মসূচীর ফলে উত্তরবঙ্গের জেলাগুলির বিভিন্ন ব্লক সমানভাবে উপকৃত হবে। উত্তরবঙ্গের কৃষকদের সাহায্য করার উদ্দেশ্যে রাজ্য জল অনুসন্ধান অধিকার পর্বত সানুদেশ অঞ্চলে সেচ-কূপের নির্মাণ প্রযুক্তি ও ভেদ্যতা সম্পর্কে বিচার বিবেচনার দায়িত্ব নিয়েছে। এটাও লক্ষ্য করা গুরুত্বপূর্ণ যে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের (Development and Planning Department) পার্বত্য বিষয়ক শাখার এবং তপশিলী জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের উদ্যোগে রচিত ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি এই বিভাগের কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার যারা ঝাড়গ্রাম উন্নয়ন বোর্ড এবং D.P.A.P.-র অধীনে কৃষি বিভাগের উ[illegible]গে রচিত অনুরূপ কর্মসূচী সম্পন্ন করেছে, তাদের দ্বারাই সম্পন্ন হয়ে আসছে। উত্তরবঙ্গের পার্বত্য অঞ্চলে ঝোরার (Jhora) জলকে বিদ্যুৎ ও ডিজেলের ব্যবহার ছাড়াই হাইড্রলিক র‍্যামের মাধ্যমে কাজে লাগিয়ে সেচের কাজেও হাত দেওয়া হয়েছে।

### বর্তমান সেচ ক্ষমতার ব্যবহার

৮। ১৯৮৩-৮৪ সালে অনুমোদিত ২০০টি গভীর নলকূপ বাদে কৃষি দপ্তরের মুখ্য বাস্তুকারের অধীন সমস্ত গভীর নলকূপগুলির পাইপ লাইন সম্পূর্ণ করা হয়েছে। কিন্তু পাইপ-লাইন বসান সহ আনুষঙ্গিক কাজগুলি শেষ না হওয়ার এক হাজারেরও বেশি আর.এল.আই.-র মোট সেচ ক্ষমতা অর্জন কার যায় নি। ১৯৮৪-৮৫ সালে ২০০টি R.L.I.-র জল সরবরাহ করার ও অন্যান্য আনুষঙ্গিক কাজ সম্পূর্ণ করার প্রস্তাব করা হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম (West Bengal State Minor Irrigation Corporation Ltd.) ১৯৮৪-৮৫ সালে অর্থ লগ্নীকারী সংস্থা থেকে অর্থ প্রপ্তির ওপর নির্ভর করে D.T.W. ও R.L.I.-র অসম্পূর্ণ কাজগুলি সম্পূর্ণ করার প্রস্তাব নিয়েছে।

বর্তমান সেচ ক্ষমতা ব্যবহারের এই পরিপ্রেক্ষিতে রাজ্য জল অনুসন্ধান অধিকার কর্তৃক বসান যথাযথ জল উত্তোলনক্ষম পরীক্ষামূলক কতকগুলি গভীর নলকূপকে (Exploratory D.T.W.) উৎপাদনযোগ্য গভীর নলকূপে পরিবর্তিত করাও এই বিভাগের একটি বিশেষ কাজ হিসাবে উল্লেখ করা যেতে পারে। এই ধরনের ৭৭টি গভীর নলকূপ চিহ্নিত করা হয়েছে এবং মুখ্য কৃষি বাস্তুকার ও পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম (W.B.S.M.I. Corpn. Ltd.) -এর মাধ্যমে সেগুলিকে পরিবর্তিত করার ব্যবস্থা সম্পর্কে উদ্যোগ নেওয়া হয়েছে।

এটাও লক্ষ্য করা গুরুত্বপূর্ণ যে সেচ জলের যথোপযুক্ত ব্যবহার নিশ্চিত করার জন্যে ১৯৮১-৮২ সালে প্রবর্তিত পর্যায়ক্রমিক সেচ পদ্ধতি (Rotational) চালিয়ে যাবার জন্যে ১৯৮৪-৮৫-র বাজেটে ২৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

প্রসঙ্গক্রমে এটাও লক্ষ্য করা যায় যে সেচ ক্ষমতা ব্যবহারের শতকরা হার বর্তমানের ৬০ শতাংশ থেকে বেড়ে ৬৫ শতাংশ হয়েছে। এই ঘটনা থেকেই প্রমাণিত হয় এই দিকে সরকারের প্রচেষ্টাগুলি ব্যর্থ হয় নি।

## পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের (West Bengal State Minor Irrigation Corporation Ltd.) জন্যে দান ও ভর্তুকি

৯। একর-ইঞ্চি জল প্রতি ৫ টাকা হারে জলকর সমানভাবে প্রবর্তিত হওয়ার ফলে সরকারী মালিকানাধীনে স্থাপিত কূপগুলির পক্ষে রাজস্ব অনেক বেড়েছে, যা ইতিপূর্বে ছিল একর-ইঞ্চি প্রতি ১ টাকা ৬০ পয়সা, কিন্তু পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমকে তার জলকর একর-ইঞ্চি প্রতি ১০ টাকা থেকে ৫ টাকা কমিয়ে দেওয়ার দরুন অত্যন্ত ক্ষতিগ্রস্ত হতে হয়েছে। এই ক্ষতি ছাড়াও W.B.S.M.I.C. Ltd. -র কাজে যে ক্ষতি হবে তার জন্যে সরকারকে ব্যাঙ্কগুলির কাছে গ্যারান্টি দিতে হয়েছে। এই কারণেই ১৯৮৪-৮৫ সালের বাজেটে ঐ নিগমকে শেয়ার ক্যাপিট্যাল দানের উদ্দেশ্যে ৫০ লক্ষ টাকা রাখা ছাড়াও জলকরে ভর্তুকি বাবদ ১৫০ লক্ষ টাকা এবং কর্মচারীদের বেতন বাবদ ভর্তুকি ২৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

## রাজ্য জল অনুসন্ধান অধিকার

১০। A.R.D.C. IV নির্দিষ্ট মান অনুসারে রাজ্যের ৩৩৫টি ব্লকের মধ্যে ২৪ পরগণা ও বীরভূমের আরও ৩২টি ব্লক সহ ২৮২টি ব্লকে ভূগর্ভস্থ জল সম্পদের সম্ভাবনা নির্ণয়ের কাজ সমাপ্ত হয়েছে। বর্ধমান, মুর্শিদাবাদ, নদীয়া, হুগলী এবং ২৪ পরগণা জেলাসমূহে ১৭টি ব্লকে ক্ষুদ্রসেচ কাঠামো তৈরী করার অতিরিক্ত অনুমোদনও (Clearance) দেওয়া হয়েছে। ১৯৮৩-৮৪ সালে কেন্দ্রীয় উদ্যোগের অধীনে অগভীর নলকূপ ও অন্যান্য ক্ষুদ্রসেচ কাঠামো বসাবার ব্যাপারে কৃষকরা এই অনুমোদনের পূর্ণ সুযোগ গ্রহণ করেছেন।

দ্বারকেশ্বর রিভার বেসিনে জল অনুসন্ধান সংক্রান্ত পরীক্ষা-নিরীক্ষা, বাঁকুড়া, পুরুলিয়া জেলায় জমির আর্দ্রতা সংক্রান্ত অবস্থা নিরূপণ, হিমালয়ের পাদদেশে সেচ-কূপের নির্মাণ পদ্ধতি ও ভেদ্যতা পরীক্ষা ইত্যাদির মত বর্তমানের চালু প্রকল্প ছাড়াও মেদিনীপুর জেলার উপকূল অঞ্চলে লবণতা পরীক্ষা এবং শিলাই ও জয়পান্ডা রিভার বেসিনে অটো ফ্লো সংক্রান্ত পরীক্ষা-নিরীক্ষার মত নূতন নূতন গুরুত্বপূর্ণ প্রকল্পগুলিও হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পগুলি যখন সম্পূর্ণ হবে তখন আশা করা যায় যে স্থানীয় কৃষকগণকে অপচয় এড়িয়ে নিম্নতম ব্যয়ে সেচের জল পাওয়ার ব্যাপারে সাহায্য করা যাবে।

## সাংগঠনিক গঠনের শক্তিবৃদ্ধি

১১। কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকারের কাজে মূল ভিত্তি (Infrastructural) তৈরীর ক্রমবর্ধমান দাবি মেটানোর প্রয়োজনে কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকারের সাংগঠনিক গঠনে বড় রকমের শক্তিবৃদ্ধিরও ব্যবস্থা করা হয়েছে। একই সঙ্গে দীর্ঘকাল অনুভূত জল অনুসন্ধান বিভাগকে শক্তিশালী করার প্রয়োজনীয়তা মেটান হয়েছে পূর্বেকার রাজ্য জল পর্ষদকে চিফ ইঞ্জিনীয়ারের পদমর্যদা-সম্পন্ন একজন ডাইরেক্টরের নেতৃত্বে একটি পুরোপুরি রাজ্য জল অনুসন্ধান অধিকারে পরিণত করে। উভয় অধিকারেরই নূতন সৃষ্ট অধিকাংশ পদই পূরণ হতে এখনো বাকি।

অধিকাংশ ক্ষেত্রেই কর্মনিয়োগ বিধি (Recruitment Rules) হয় তৈরী হয়ে গেছে না হয় তৈরী হওয়ার পথে। আদালতের হুকুম (Injunction) থাকায় কতকগুলি ক্ষেত্রে শূন্যপদ

পূরণ করা যাচ্ছে না। যথাযথ নির্দেশ জারির জন্যে আদালতে বিষয়গুলি উত্থাপনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### সেচ-সূচিত এলাকা উন্নয়ন

১২। দেশের অন্যান্য জায়গার মত পশ্চিমবঙ্গেও বৃহৎসেচ প্রকল্পগুলিতে সৃষ্ট সেচ ক্ষমতা ও তার প্রকৃত ব্যবহারের মধ্যে বিরাট ফারাক যে রয়েছে তা সকলেই জানেন। সেচসূচিত এলাকা উন্নয়ন (Command Area Development) কর্মসূচিতে পশ্চিমবঙ্গের দামোদর ভ্যালি, ময়ূরাক্ষী ও কংসাবতীর মত বৃহৎ সেচ প্রকল্পগুলির সেচ ক্ষমতার সর্বাধিক ব্যবহারের জন্য আমরা ব্যবস্থা গ্রহণ করেছি। প্রধানত তা করা হয় মাঠ-নালা নির্মাণের, মাধ্যমে, যা নির্গমপথ (Outlet) দিয়ে নির্গম পথের কমান্ড এলাকার ক্ষুদ্র ক্ষুদ্র ভূখণ্ডে জল নিয়ে যাচ্ছে এবং এইভাবে বর্তমানে প্রচলিত প্লাবনসেচ (Flood Irrigation) পদ্ধতির পরিবর্তন ঘটাচ্ছে। এতে বৃহত্তম সেচ-সূচিত এলাকায় জলের সুষ্ঠু ব্যবহার নিশ্চিত করা যাবে যার ফলে কম্যান্ড এলাকার শেষ প্রান্তের (tail-end) জমিও জল পাবে। সমবন্টন ও দক্ষতার সঙ্গে, বিচারসম্মত উপায়ে সময়মত জল বন্টন করে এই কর্মসূচী ফসলের পদ্ধতি (pattern) পালটে দিতে পারবে। মাঠ-নালা প্রকল্পকে কার্যে পরিণত করার জন্যে, Topo Survey এবং Soil Survey-র কাজও দরকার। তার মূল ভিত্তি সৃষ্টির কাজও শুরু হয়েছে। এই কাজ আরম্ভ করা হয়েছে মাত্র। ১৯৮৪-৮৫ সালে আরও কাজ হবে বলে আশা করা যায়। পঞ্চায়েতগুলিরও অংশগ্রহণ গ্যারান্টি করা হচ্ছে, কারণ শুধুমাত্র পঞ্চায়েতের মাধ্যমেই শেষ পর্যন্ত উপকার প্রাপক (Beneficiaries) কৃষকদের অংশগ্রহণকে সুনিশ্চিত করা যায়। মাঠ-নালা প্রকল্প কার্যকর করার পথে মূল ভিত্তির (Infrastructure) অভাবই বাধাস্বরূপ। মাঠ-নালা নির্মাণের জন্যে কৃষি ইঞ্জিনীয়ারিং অধিকার থেকে তিনটি পরিপূর্ণ কৃষি ইঞ্জিনীয়ারিং ডিভিশন সেচ-সূচিত এলাকা উন্নয়ন কর্তৃপক্ষের (Command Area Development Authority) অধীনে দেবার ব্যবস্থা করা হয়েছে। আশা করা যায় যে, ১৯৮৪-৮৫ সালে ঐ ডিভিশনগুলি পুরোদমে কাজ শুরু করে দেবে। এই কর্মসূচীতে মাটির উপরে যা জল পাওয়া যায় তার সঙ্গে ভূগর্ভস্থ জলের মিলিত ব্যবহারের জন্য ভূগর্ভস্থ জলসম্পদ বাড়াবার উদ্দেশ্যে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদেরও I.R.D.P. পদ্ধতিতে কমিউনিটি সংক্রান্ত কাজে ভর্তুকি দেবারও ব্যবস্থা আছে। এইরূপ ভর্তুকির সাহায্যে ব্যক্তিগত উপকার প্রাপকগন সেইসঙ্গে পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমও বহুসংখ্যক গভীর নলকূপ ও অগভীর নলকূপ বসিয়েছেন।

১৯৮৪-৮৫ সালে তিস্তা সেচ প্রকল্পেও সেচসূচিত এলাকা উন্নয়নের কর্মসূচী প্রবর্তনের প্রস্তাব করা হয়েছে। এ ব্যাপারে ভারত সরকারের অনুমোদন পাওয়া গেছে।

১৩। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ক্ষুদ্রসেচ ও সেচসূচিত এলাকা উন্নয়ন সংক্রান্ত বিভিন্ন কর্মসূচীর লক্ষ্য ও উদ্দেশ্য সহ গুরুত্বপূর্ণ কাজকর্মের একটি বিবরণ আমি পেশ করলাম, যার জন্যে। ১৯৮৪-৮৫ সালের বাজেটে প্রয়োজনীয় ব্যবস্থাদি রাখা হয়েছে। উপরোক্ত বিবরণ থেকে মাননীয় সদস্যগণ এটা উপলব্ধি করতে পারবেন যে তার বহুমুখী কাজকর্মের মাধ্যমে এই বিভাগ ক্ষুদ্রসেচ ক্ষেত্রের কাজকর্মে একটা গতি ও লক্ষ্য পূরণের মনোভাব জাগিয়ে তুলতে সাগ্রহে চেষ্টা করেছে এবং আমাদের কৃষকরা যাঁরা এখন প্রকৃতির খেয়াল-খুশির বিরুদ্ধে টিকে থাকার এক শক্তিশালী শক্তি হিসেবে ক্ষুদ্রসেচ কাঠামোর মালিক হতে চান তাঁদের মধ্যে

উৎপাদন চেতনা সৃষ্টি করতে সফল হয়েছে। এখন তাঁরা দারিদ্রসীমা অতিক্রম করতে অধীর আগ্রহে অপেক্ষা করছেন। এই সংগ্রামে আমাদের বীর কৃষক সমাজের আন্তরিক সমর্থন ও সহযোগিতা জানানোর সাথে সাথে আমি আমাদের বন্ধুস্থানীয় ব্যাঙ্ক ব্যবসায়ীদের ও পঞ্চায়েত সমিতির কমরেডদের কাছে এই মর্মে আবেদন করছি যে আমাদের অর্থনীতির কৃষি উৎপাদন কাঠামোতে আমাদের লক্ষ লক্ষ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং যে অংশ আমাদের লক্ষ্য (Target Groups) তাঁদের কার্যকরীভাবে সুসংবদ্ধ করার জন্যে এই সরকার যে কর্তব্য হাতে নিয়েছে তার প্রতি সর্বাত্মক সহযোগিতার হাত প্রসারিত করুন।

এই কথা বলে, আমি এই ব্যয়বরাদ্দের প্রস্তাব বিবেচনা ও অনুমোদনের জন্যে সুপারিশ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের আলোচনা শোনার পর আমার উত্তরে যা বলার বলব।

**Shri Pravas Chandra Roy :** স্যার, আমারটাও ওর মধ্যে অন্তর্ভুক্ত, আমিও পরে উত্তর দেব।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved. Now, I call upon Dr. Zainal Abedin to speak.

**Demand No. 66**

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs 100/-.

**Shri Abdul Mannan :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 53**

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Abdul Manan :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Speaker, Sir, I beg to move that he amount of the Demand be reduced by Rs. 100/-.

**Dr. Zainal Abedin :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মহাশয় এবং াননীয় ক্ষুদ্রসেচমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবী এখানে আজকে রেখেছেন তার উপর ামি আমার বক্তব্য রাখতে চাই। আমি উত্তরবংগের রিপ্রেজেনটেটিভ হিসাবে প্রথমেই ত্তরবংগের কয়েকটি কথা বলতে চাই। উত্তরবংগের জন্য যে তিস্তা প্রকল্প it was ıitiated by the Congress Regime.

আজ পর্য্যন্ত এর কাজ তো সম্পূর্ণ তো হয়ই নি কখন হবে সে ব্যাপারেও অনিশ্চয়তা দখা দিয়েছে। আপনারা সচরাচর একটা অভিযোগ করে থাকেন যে কেন্দ্র অনুদার। এবং কন্দ্র এই প্রকল্পে সাহায্য করেনি। কিন্তু সম্প্রতিকালে আমরা খবরের কাগজ এবং আদার জেন্সি মারফত দেখেছি যে আপনার সংগে, মাননীয় সেচমন্ত্রীর সংগে কেন্দ্রীয় সেচ মন্ত্রী

মহাশয় যৌথভাবে এই প্রকল্পের কাজ পরিদর্শন করেছেন এবং কেন্দ্রীয় সরকার on the subject আপনাকে এ্যাসিওর করেছেন। আমি আপনার কাছে জানতে চাচ্ছি, এখানে যে লেবার ট্রাবল, লেফট ফ্রন্টের পলিটিক্যাল পার্টির যে লেবার ট্রাবল সৃষ্টি করেছে যার জন্য গোটা পশ্চিমবংগে আজকে ইন্ডাস্ট্রিয়াল ক্লাইমেট নেই, agricultural modernization out put নেই, যেটা মিনিমাম প্রয়োজন। আজকে উত্তরবংগের একমাত্র লাইফ লাইন যেটা সেখানেও সেচ প্রকল্পের কাজ দীর্ঘদিন ধরে বিলম্ববিত হয়েছে। এর জবাব আজকে সরকারের পক্ষ থেকে আপনাকে দিতে হবে। এখানে আইন-শৃংখলা নেই, আজকে জনহিতকর প্রকল্পের কাজে লেবার ট্রাবল করে আপনারা এটাকে বিলম্বিত করেছেন। সেকেন্ড পয়েন্ট হচ্ছে, আপনার প্রস্তাবে একসপার্ট ওপিনিয়ন, এর থেকে হাইডেল বিদ্যুত প্রকল্প হতে পারে। আজকে এনটায়ার ওয়েষ্টবেংগল অন্ধকারে এবং উত্তরবংগ গভীরতর অন্ধকারে, এই সম্পর্কে কো অর্ডিনেশান উইথ দিস পাওয়ার ডিপার্টমেন্ট কোথায়? এর জবাব আপনি দেবেন। তারপরে Farakka happens to be the burning problem.

ফারাক্কা সম্পর্কে একাধিকবার এই হাউসে রেজলিউশান হয়েছে। একাধিকবার বিরোধী পক্ষ আপনাদের সরকারের সংগে সহযোগিতা করেছেন। এই নজির পূর্বে কখনও দেখাতে পারবেন না। আপনি আমার চেয়ে এই হাউসে পুরানো, আপনি এই নজির দেখাতে পারবেন না। আপনারা যখন বিরোধী দলে ছিলেন তখন সরকারের সংগে সহযোগিতা করেছেন রাজ্যের স্বার্থে -- এই নজির নেই। কিন্তু আপনাদের দ্বারা বহু নিন্দিত এই কংগ্রেস আজকে গর্বিত। ফারাক্কার ব্যাপারে এই কংগ্রেস একাধিকবার আপনাদের সংগে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রেখেছে যে নূন্যতম ৪০ হাজার কিউসেক আমাদের প্রয়োজন। আজকে দ্বৈত নদী কমিশনের ব্যাপারে এবং ফারাক্কা নিয়ে সেখানে আলোচনা হয়েছে। আর্ন্তজাতিক বিষয়ে আমাদের পশ্চিমবংগ সরকারের কি বক্তব্য, কেন সেখানে আমাদের প্রতিনিধিত্ব হলনা, সেটা আমি মন্ত্রী মহাশয়-এর কাছে জানতে চাই? আজকে সরকার কতখানি প্রভাব বিস্তার করতে পেরেছেন এবং কেন্দ্রীয় সরকারকে কনভিন্সড করতে পেরেছেন এবং এই আর্ন্তজাতিক ব্যাপারে আপনারা কতখানি প্রস্তুত আছেন, তার জবাব আপনার কাছে চাইছি। আমার থার্ড পয়েন্ট হচ্ছে, আপনি জানেন যে Jalangi and other ganges এখানে ছোট ছোট যে নদীগুলি আছে, সুন্দরবনে বিরাট সাইক্লোন হয়ে গেল এবং তাতে যে ক্ষয়-ক্ষতি হয়েছে তার সীমা পরিসীমা নেই। আজকে সুন্দরবন আইসোলেটেড। আপনাদের কোন কুশান নেই, কোন প্রচেষ্টা নেই, কোন ডিমোলিশান নেই। আপনাদের কোন কো-অর্ডিনেশান নেই মেট্রোলজিক্যাল অফিসে। সুন্দরবনে সাইক্লোনে যে ক্ষয়-ক্ষতি হয়েছে তার কতখানি আপনারা পূরণ করার চেষ্টা করেছেন সেটা আপনার জবাবে জানাবেন। ইরোশান সম্পর্কে আমাদের শেখ ইমাজুদ্দিন সাহেব এবং যারা এলকায় থাকেন তারা বলেছেন। আজকে আপনাদের ক্রোকোডাইল টিয়ার্স যেন না হয়। Do you take up the matter with the Central Government for providing adequate resources to stop erosion on either sides of the Ganges এই কথা আপনাকে জিজ্ঞাসা করি? আমার শেষ কথা হচ্ছে, মহানন্দার ফর্ষ্ট ফেজ হয়েছে। it has raised up to certain মালদা বর্ডার। কিন্তু মহানন্দার যেটা ওয়েষ্ট দিনাজপুর এবং দার্জিলিংয়ের মধ্যে পড়ছে, তার সেকেন্ড ফেজের কাজ কতটুকু আপনি করতে পেরেছেন সেটা আজ পর্যন্ত বলেন নি। ফোর্থ প্লান -- কিছু কিছু নদী আছে যার অরিজিন বাংলাদেশে। আপনি জানেন যে কিছু নদী সৃষ্টি হয়েছে বাংলা দেশ থেকে কিম্বা বাংলা দেশের এই দিক থেকে চলে

গেছে। অর্থাত আমি বালুরঘাট-এর যমুনার কথা বলছি।

[4-20 — 4-30 p.m.]

মাননীয় মন্ত্রী মহাশয়, নিশ্চয়ই জামালপুর অঞ্চলের কথা জানেন, কারণ আমি একাধিকবার আপনার কাছে এ্যাপিল করেছি, বাট দি সিচুয়েসন রিমেনস দি সেম। সামান্য জল, তাও বন্ধ হয়ে যাচ্ছে, ওরা কোথায় কোথায় নাকি বাঁধ দিয়েছে এবং তা আমাদের সমস্ত ড্রাই করে দিচ্ছে। জয়েন্ট রিভার কমিশনের বৈঠকে অঙ্গ রাজ্য হিসাবে পশ্চিমবংগের বক্তব্য রাখা হচ্ছে যে পশ্চিমবংগ বঞ্চিত হচ্ছে, পশ্চিমবংগের ডেফিসিয়েন্সি হচ্ছে, কিন্তু ডিফিকালটি হচ্ছে, বিকস্ অফ্ আওয়ার নেবার। তথাপি এ ব্যাপারে আপনি কোন উদ্যোগ গ্রহণ করেছেন কিনা, তা আপনার বক্তব্যের মধ্যে স্পষ্ট হয়নি।

স্যার, এখন আমি আমার বক্তব্য ক্ষুদ্র সেচের মধ্যেই সীমাবদ্ধ রাখতে চাই। মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রী মহাশয়, আপনাকে আমি সরাসরি প্রশ্ন করছি। আপনি ডিপ টিউবওয়েল করেনি, তবুও বলেছেন, ১২০০ নাকি করেছেন! আমরা জানি এ বছর করার জন্য ২০০টি মঞ্জুর করা হয়েছিল, কিন্তু আপনি একটিও করতে পারেননি, এটা স্পিল ওভার হয়েগেছে কিনা জানি না। আমরা আমাদের সময়ে যা করেছিলাম তাও কি আপনারা রক্ষণাবেক্ষণ করছেন? সে গুলিকে এনার্জাইস করেছেন কি, সেগুলিতে পাওয়ার সাপ্লাই হচ্ছে কি? আমি এ বিষয়ে আপনাকে স্পেসিফিক প্রশ্ন দিয়েছিলাম, নাম করে করে আপনার কাছে চিঠি দিয়েছি, আপনার দপ্তরে চিঠি লিখেছি, কোন উত্তর পাইনি। আমি জানতে চাই একটা ডিপ টিউবওয়েল কতখানি কমান্ড এরিয়ায় জল সরবরাহ করে এবং তার সুপারভিসন-এর মেশিনারি আপনার কি আছে? আপনি কি দেখেছেন যে, these deep tubewells are not being utilised, are not being allowed to be utilised. Where there are staff quarters these people are not living there people are being deprieved of

তার পরেও আপনি ফতোয়া জারি করেছেন। ডিপ টিউবওয়েলের এই চিত্র আমরা পশ্চিমবাংলায় একাধিক জায়গায় দেখতে পাচ্ছি। They made a trial or token run and deserted. What is the machinery, what is the supervision and what is prospect so that people will be benefitted by your small irrigation measures এই ডিপ টিউবয়েল সেন্টারস থেকে? সেকেন্ড পয়েন্ট হচ্ছে আপনার কো-অর্ডিনেসন কোথায়? এখানে ল্যান্ড ডেভলপমেন্ট ব্যাঙ্ক আছে, কো-অপারেটিভ ল্যান্ড ডেভলপমেন্ট ব্যাঙ্ক আছে, তাদের সংগে আপনার যোগাযোগ কোথায়? যে ক্লাসটার গুলি আমাদের আমলে হয়েছিল সেগুলির সম্বন্ধে আপনার কোন উদ্যোগ নেই। আপনি ন্যাবার্ডের কথা বলেছেন। সেখানে কত দূর সফল হয়েছেন, তাও আমাদের জানাননি। আমাদের সংবাদ এবং অভিজ্ঞতা হচ্ছে কিছুই হয়নি। ইউ ক্যান ফ্রেম এ কমিটি ফ্রম দি হোল হাউস এ্যান্ড লেট্ আস স্পট আউট সার্টেন এরিয়াস। যেখানে ডিপ টিউবওয়েল আছে, সেখানেও দিস আর নট্ অপারেটিং, বছরের পর বছর জল দেওয়া হচ্ছে না। এ সম্বন্ধে মন্ত্রী মহাশয়ের বক্তব্য কি? হোয়াট ইজ্ দি রেমেডি অফ্ দি স্পেসিফিক কোশ্চেন? আপনার দপ্তর থেকে কোন উত্তর আমি পাইনি।

সেকেন্ড পয়েন্ট হচ্ছে, আপনি বলেছেন, ৬ষ্ঠ পরিকল্পনার এটা গুরুত্বপূর্ণ বছর। ইয়েস, ইট ইজ্ সো, কিন্তু সেই টার্গেট আপনার কোথায়? আপনি বলেছেন, ২৯ লক্ষ হেকটর, অর্থাত্ আপনার লক্ষ্য মাত্রার শতকরা ৪২ ভাগ পূরণ করা যাবে, কিন্তু আই ডু নট্ বিলিভ। আজ

পর্যন্ত হয়নি। যেখানে ৩১ ভাগ সেচ সেবিত এলাকা সেখানে আপনার কার্যকালে কখনোই ১৫% -এর বেশী হয়নি। দি আদার সিস্টেম, ট্যাঙ্ক ইমপ্রুভমেন্ট ডিপার্টমেন্ট। ট্যাঙ্ক ইমপ্রুভমেন্টের ক্ষেত্রে কাদের দিয়ে আপনি রি-একসকাভেসন করছেন? মালিকরা তো কিছুই জানতে পারছে না। আমি তো ভুক্তভোগী একজন, আমি জানলাম না যে, কোথায় কখন কোন পুকুর সংস্কার করা হলো? আমি জানলাম না, মালিক জানল না, দোষী জানল না কি তার অপরাধ! একটা পুকুর গ্রহণ করেছেন, এরকম কোন সংবাদ পর্যন্ত দেননি। কি করেছেন, কি বন্দোবস্ত অনুযায়ী করেছেন, আমি জানি না। কি বন্দোবস্ত আপনাদের সংগে আছে, আপনার একজিকিউটিভদের সংগে আছে, আমি জানি না। আই চার্জ ইউ, আপনাদের যে কোন বন্দোবস্তের ফলে কোন কাজ হয়নি, কিন্তু বিল পেমেন্ট হয়েগেছে। আরো রহস্যের ব্যাপার হচ্ছে, এইগুলি লিজ্ আউট্ থ্রু ইয়োর পেটস এন্ড ইট ইজ্ গ্রস একসামপেল অফ্ ইয়োর নেপোটিজম্। আপনারা এই বন্দোবস্তগুলি কাকে দিয়েছেন? এগুলিতে জয়েন্টলি ফিসিকালচার করার সুযোগ আছে। কিন্তু আপনারা লিজ্ আউট করছেন -- যেখানে নর্মাল প্রাইস্, মাছের দর প্রতি কে.জি. ৩৫ টাকা সেখানে এক একর কিম্বা দু একরের পুকুর আপনারা ৩০ টাকায় বন্দোবস্ত করে রেখেছেন। আপনি ভাগ পান কিনা জানি না! অবশ্য আমি আপনার ওপর কোন এসপারসন করতে চাই না। আপনি সত্ লোক বলেই আমার ধারণা এবং আপনি চেষ্টাও করছেন। কিন্তু যে জাল সৃষ্টি হয়েছে তাতে কোন প্রতিকার হচ্ছে না। আজকে এবিষয়ে আপনার কাছে বা আপনার দপ্তরে কোন চিঠি লিখেও উত্তর পাওয়া যায় না। আপনার কাছে কোন অভিযোগ করলে উত্তর পাওয়া যায় না। যেখানে রি-একসকাভেসন হচ্ছে, সেখানে কতগুলি এবান্ডান্ড স্কীমকে আপনারা গ্রহণ করলেন। 'মহিপাল' এ্যাবান্ডান্ড স্কীম, 'ছত্রখালি' এ্যাবান্ডান্ড স্কীম। এই সমস্ত এ্যাবান্ডান্ড স্কীমে পাবলিক একসচেকার থেকে ৩ লক্ষ টাকা খরচ হয়েগেল। তবুও আমি প্রশ্ন করি এ সবের আপনাদের ইউটিলাইজেসন সার্টিফিকেট কোথায়? হোয়াই ডিড ইউ এ্যাডপ্ট দিস্ স্কীম? কেন আপনি এই সমস্ত স্কীমগুলিকে এ্যাবন্ডান্ড করেছিলেন? ইউ হ্যাভ নো রাইট, ইউ হ্যাভ বিন ইলেকটেড্ টু দি গভর্ণমেন্ট, আপনি মানুষের কোন আশা পূরণ করতে পারেননি। আপনি কি পেরেছেন? আপনি কি ব্যবস্থা করেছেন পুষ্করিণীগুলির? আমার জেলায় যেখানে ১১,০০০ পুষ্করিণী, 11,000 tanks have been improved out of 20,000 tanks there. ১১,০০০ একর জলার বিষয়ে আমি আপনাকে একটা চিঠি দিয়েছিলাম।

পশ্চিমদিনাজপুরে পাল রাজাদের আমলের এক মাইল লম্বা একটা দীঘি আছে, অথচ দেখলাম মাঝখানে একটা বাঁধ দেওয়ার জন্য ৯ হাজার টাকা খরচ হয়েছে যেখানে ৭০০ টাকার বেশী খরচ হওয়ার কথা নয়, What does this money go? আপনি আলিমুদ্দিন স্ট্রীটের পার্টনার নন, জুনিয়ার পার্টনার -- এগুলি যাচ্ছে কোথায়? ক্ষুদ্র সেচ স্ট্রং মিডিয়াম ফর ইরিগেসান -- আপনার কাছে জানতে চাইছি এর কতটুকু সফল হয়েছে? এ্যাপারেটাস কি? এদিকে ট্রান্সমিসান লাইন চুরি হয়ে যাচ্ছে, ট্রান্সফরমার চুরি হয়ে যাচ্ছে, ইমপ্লিমেন্টস চুরি হয়ে যাচ্ছে, এ্যালুমিনিয়াম পাইপ-লাইন কিছু কিছু সিলেকটেড জায়গায় ছিল there were many branches of alluminium pipe line আমরা ধরেছি, পাবলিক ধরেছে, এ্যালুমিনিয়াম পাইপ চুরি হয়ে গেছে পাবলিক ধরেছে, পুলিশকে খবর দেওয়া হয়েছে, পুলিশ বলছে আমরা এফ.আই.আর করতে পারবো না কারণ আপনাদের তরফ থেকে এফ.আই.আর. করা হয়নি। ট্রান্সমিসান লাইন চুরি হয়ে গেছে -- এটা অবশ্য আপনার ব্যাপার নয় পাওয়ার ডিপার্টমেন্টের

ব্যাপার-পাবলিক ধরেছে এবং থানায় রিপোর্ট করেছে, কিন্তু কেস করতে পারা যায়নি কারণ কারণ এফ.আই.আর নেই। আন-কোর্ডিনেসান -- এক দপ্তরের সঙ্গে আর এক দপ্তরের যে যোগাযোগ ব্যবস্থা থাকা দরকার সেই ব্যবস্থার অভাব পরিলক্ষিত হচ্ছে। ডঃ অশোক মিত্র মহাশয়ের নেতৃত্বে যে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিশন হয়েছিল তার ৪ পাতার একটি প্যারায় বলছে inter departmental Co-ordination is necessary. This Government is lagging for inter-departmental Co-ordination থার্ড পয়েন্ট হচ্ছে, এখানে অভিযোগ উঠেছে জল দিচ্ছেন না। সিলেকটিভ জায়গায় জল দিচ্ছেন to your own party and to your henchman সবাইকে দিচ্ছেন না, আপনারা পারসিয়ালিটি করছেন। আরো মারাত্মক অভিযোগ, আপনার দপ্তরের যে বাজেট বরাদ্দ এবং যে সাইট-সিলেকসান হয় তার একটা সার্টেন পাবসেনটেজ রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য নিজেদের হাতে রেখেছেন, নিজেদের আয়ত্বে রেখেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দেবেন কি, আপনি কোন মিডিয়ামে সাইট সিলেকসান করছেন? আর.এল.আই, ডীপ-টিউবওয়েল, টাঙ্কস এই সমস্ত ব্যাপারটা পূরো পঞ্চায়েতের হাতে দায়িত্ব দিন, লেট দি পঞ্চায়েত সমিতি সেন্ড রেকোমেনডেসান। কিন্তু আমরা দেখতে পাচ্ছি সব পঞ্চায়েত আপনাদের দখলে নেই। সেইজন্য এখান থেকে কর্তৃত্ব করছেন, রাইটার্স থেকে নিয়ন্ত্রণ করছেন, আপনার দপ্তর থেকে নিয়ন্ত্রন করছেন। এক্ষেত্রে আপনি কতখানি ভূমিকা পালন করছেন সেটা বলার আর অবকাশ রাখে না। যেখানে আপনারা হেরে গেছেন সেখানেই আপনারা নিয়ন্ত্রন করছেন, সেখানে পঞ্চায়েত সমিতির কোন দাম নেই, জেলা পরিষদের কোন মূল্য নেই, গ্রাম পঞ্চায়েতের সুপারিশের কোন মূল্য নেই। সেইসব জায়গায় নিয়ন্ত্রন করছেন আপনারা। আমি মনে করি ডাবল ষ্ট্রানডার্ড। এই সরকারের বিরুদ্ধে অভিযোগ This Government suffers from double standard application এক জায়গায় এক রকম নীতি, আর এক জায়গায় আর একরকম নীতি, -- ডাব্‌ল ষ্টানডার্ড। Possibly this Govt. desires that there should be a Constitution of separate umbrella for this West Bengal Government alone. আপনারা ডাব্‌ল ষ্ট্রানডার্ড সব জায়গায় বজায় রাখবেন It is not desirable এটা খুবই নিন্দনীয়। We live under one Constitution of India -- Republic of India আপনারা ডাব্‌ল ষ্টানডার্ড প্রয়োগ করছেন। এক এক সময়ে এক ফতোয়া জারী করছেন। কৃষি, ভূমি সংস্কার এবং আপনার দপ্তরের কোন কো-অর্ডিনেসান আছে কিনা আমি জানি না। কিন্তু আমি দেখতে পাচ্ছি, এক সময়ে বলা হলো করের হার ১৯৬ টাকা দিতে হবে, তারপর সম্প্রতি আপনাদের দপ্তর থেকে বলা হলো না, ৬০ টাকা হয়ে গেছে। আবার শুনছি, কিছুই দিতে হবে না, ৫০ পারসেন্ট মকুব। পাইয়ে দেওয়ার বর্তমান সরকারের একটা রাজনীতি। একটা ষ্ট্রান্ডার্ড ফলো করুন? জল দেবো পার-একরেজ কত -সেটা সমস্ত ডিপার্টমেন্টকে একত্রিত করে একটা ঠিক করুন। আমরা দেখছি, মেজর ইরিগেসান তার একটা কর ব্যবস্থা, মাইনর ইরিগেসান তার একটা কর ব্যবস্থা, কো-অপারেটিভের মাধ্যমে যে টিউবওয়েল হয়েছে তার একটা কর ব্যবস্থা--বিভিন্ন কর ব্যবস্থা একইসঙ্গে চলতে পারে না?

[4-30 — 4-40 p.m.]

একটি ইউনিফর্মিটি থাকা উচিৎ। এখানে ডাইভার্সিটির কোন স্কোপ্ নেই। কিন্তু আপনারা সেই ব্যবস্থা এখনও করতে পারেননি। তারপর, advance plan and programme

of crop pattern and rotational crop pattern-এ সম্বন্ধে আপনাদের ইন্টার-ডিপার্টমেন্টাল কোন কো-অর্ডিনেশন নেই। আজকে কতখানি জল দিতে পারবেন, কতখানি জমিতে চাষী চাষ করতে পারবে বা কতখানি জমিতে সেচের জল সাপ্লাই করা হবে সে সম্বন্ধে মাইনর ইরিগেশেন, মেজর ইরিগেশন, এগ্রিকালচার ডিপার্টমেন্ট এবং ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের মধ্যে কোন কো-অডিনেশন নেই। আজকে কৃষকদের উৎপাদিত ফসলের মার্কেট ভ্যালু ইজ ভেরী পুয়োর। যদিও আপনারা দাবী করেন এবং এটা আপনাদের পক্ষে নিয়মে এসে দাঁড়িয়েছে -- আপনারা নাকি চাষীদের স্বার্থ দেখেন। কিন্তু আমরা দেখছি, এই সরকার মুখে যে কথা বলেন তা না করে কার্যতঃ পুঁজিবাদের তাবেদারি করে চলেছেন। গ্রামাঞ্চলে একটা তাবেদার শ্রেণী তৈরী করতেই তাঁরা আজকে ব্যস্ত। তাই দেখে, গ্রামাঞ্চলে যারা ওঁদের সুপারিশ নিয়ে যায় তারা জল পায়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ল্যান্ড রেভিনিউ মিনিষ্টার আছেন। আজকে আমরা দেখতে পাচ্ছি যে সেচ-সেবিত এলাকার সিলিং-এর এ্যাপ্লিকেশন এক রকম, সেচ-সেবিত নয় এমন এলাকার সিলিং -এর এ্যাপ্লিকেশন আর একরকম। কিন্তু ইফ ইয়োর সিষ্টেম অফ ইরিগেশন ইজ ডিফাংট্ সেখানে ডবল্ ষ্ট্যান্ডার্ড হয়ে যায়। আপনাদের সেচ-সেবিত এলাকায় সিলিংয়ের পরিমান কম, ১ঃ ১১/২। অথচ জল দিচ্ছেন অর্থাৎ সেচ-সেবিত বলে রেকর্ডেড হয়ে গেছে, বাট ফর্মার্স আর নট গেটিং এনি ওয়াটার। এই যে ডিসক্রিপেন্সী, ডবল্ ষ্ট্যান্ডার্ড, ইনএফিসিয়েন্সী — এটাই হচ্ছে আজকে এই সরকারের মূল কথা। আজকে এম.এল.এদের মাঝে মাঝেই একটা অসুবিধা ভোগ করতে হয়, আমাকেও অসুবিধা ভোগ করতে হয় -- সেটা হচ্ছে, হঠাৎ হঠাৎ আমি চিঠি পাই এবং মনে হয় অনেক মাননীয় বন্ধুরাও চিঠি পান যে আপনি অমুক আর.এল.আই কমিটির মেম্বার হয়ে গেছেন। But up-till-now I donot find any role played by me সেখানে কোন কথা শোনা হয়না বা এম.এল.এদের কোন সুপারিশ গ্রহণ করা হয়না। এই সরকারের একটা অঘোষিত নীতি হয়ে দাঁড়িয়েছে যে কখনই বিরোধী দলের কোন সদস্যের এলাকায় কোন কাজ করা হবেনা বা তাঁকে কোন ব্যাপারে কোন কথা জিজ্ঞাসা পর্যন্ত করা হবেনা।

(সরকার পক্ষ থেকে নানা মন্তব্য সহকারে বাধাদান)

**মিঃ স্পীকার ঃ** ওঁকে বলতে দিন। কেন বিরক্ত করছেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি জিজ্ঞাসা করতে চাই যে ভূগর্ভস্থ ওয়াটার নিয়ে কোন সার্ভে হয়েছে কি? আমি খবরের কাগজে পড়েছিলাম, জানিনা কতখানি সত্য, ভূগর্ভস্থ ওয়াটারের উপর কোন সার্ভে আজ পর্যন্ত হয়নি। গ্রাউন্ড ওয়াটার সার্ভের রিপোর্ট আপনার কাছে আছে কি যে কোথায় কটা টিউবওয়েল বসান উচিৎ? আজকে সর্বত্র জলের স্তর নীচে নেমে যাচ্ছে। টিউবওয়েলে ড্রিঙ্কিং ওয়াটার পর্যন্ত পাওয়া যাচ্ছেনা। আপনারা এখনই প্ল্যান্ড ওয়েতে বাই স্পেশাল মেজার এটা যদি না করেন তাহলে খুবই দুঃখের কথা হবে, খাবার জলটুকুও পাওয়া যাবেনা। কিন্তু স্যার, আপনি জানেন সুন্দরবনের স্যালাইন ওয়াটার ছাড়া বাকি নদীগুলোর জল সেখানে গোল্ড ফ্লোজ্ থ্রু দিজ্ রিভার্স। গোল্ড -- নট্ ওয়াটার! আপনার দপ্তরে যোগ্য কর্মচারীও আছেন যিনি এ্যাডভান্স এগ্রিকালচারের উপর বই লিখেছেন। আই হ্যাভ্ গট্ এ প্রেজেন্টেশন। ঐ বই-এর মধ্যে তিনি এ্যাডভান্স এগ্রিকালচার সম্বন্ধে যা আলোকপাত করেছেন তাতে I give compliment to your

Officer who is an expert to this subject. এখানে কনফারেন্স হয়ে গেল গ্রেট ইষ্টার্ণ হোটেলে। শ্রী সুব্রামনিয়মজী এসেছিলেন ওখানে। আই হ্যাভ সাম পার্টিসিপেশন দেয়ার বাট নট এনটায়ার। সেখানে তিনি বলেছিলেন যে এ্যাডভান্ড এগ্রিকালচার ইন দি এনটায়ার ইষ্টার্ণ রিজিয়ন কিছুই হয়নি, পিছিয়ে আছে। পশ্চিমবঙ্গও এবিষয়ে পিছিয়ে আছে। তিনি আরও বলেছিলেন যে you are not following any of the recommendations there. You have no mechinery. You are idle. You have no knowledge about it. কাজেই আজকে এগ্রিকালচারে প্রগ্রেস যদি না ঘটান তাহলে West Bengal will ever remain as poor as ever. Poverty is prevailing there because of the inefficiency of the Government.

আপনারা একটা কথা বার বার বলার চেষ্টা করেন যে কংগ্রেস ৩০ বছর ক্ষমতায় আছে। আপনারা ভুলে গেলেন কেন you had been here for the first time in 1967 you had been here under ULF and PULF. I do not mean here wolf i.e. Nekrebagh, ULF and PULF আপনারা ইউ.এল.এফ এ্যান্ড পি.ইউ.এল.এফ মিলে ১৯৬৭ থেকে ১৩ মাস ছিলেন। এই কথা ভুলে গেলেন কেন? আবার সবগুলি মিলে, ১৪ দল মিলে ইউ.এফ করেছিলেন। সেটা হলো সেকেন্ড ইউনাইটেড ফ্রন্ট। কি করেছিলেন আপনারা? প্লান কমিয়ে দিয়েছেন। আজকে আপনাদের হাত আরো শক্ত। ২৩৭ জন মেম্বার লিভিং হেয়ার। আপনাদের এখন কর্তব্য হয়েছে to kill democracy, but not to build up West Bengal. আপনাদের কোন আন্তরিকতা নেই। আপনাদের এডভান্স প্লান নেই, এডভান্স প্রোডাকসানের কথা নেই। এডভান্স এগ্রিকালচার হতে পারে না উইদাউট এডভান্স মেথড অফ ইরিগেসান এবং ফর দ্যাট ইউনিভারস্যাল ইরিগেসান দরকার। আজকে এই কথা কেন বলতে পারছেন না? আপনার এই ভাষণকে সত্য বলে মনে করি না। আপনারা যে জল দেবার কথা এখানে বলেছেন সেই জল কিন্তু দেওয়া হচ্ছে না। এটা আমরা ভালো ভাবে লক্ষ্য করেছি। আপনারা বলুন আপনাদের যদি হিম্মত থাকে। Let there be a Committee-tomorrow I will resign. আমি প্রমান করে চিঠি দিয়েছি। I have not got any reply. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে কোসচেন দিয়েছি অমুক টিউবওয়েলের কতটা কমান্ড এরিয়া। আমি জানতে চেয়েছিলাম during your regime of seven years. কতখানি রেভিনিউ ইরিগেসান থেকে আদায় করেছেন? এর উত্তর আমি পাই নি। কোশ্চেনটা আপনি এ্যাডমিট করেছেন কি না জানিনা। আজকে শুনছি লটারীর কথা। এখানে এম.এল.এ হয়ে এসেছি ভাগ্য পরিবর্ত্তনের জন্য নয়, মানুষের সেবা করার জন্য I donot cast aspersion upon your suggestion. But I differ, it may be followed else where, you cannot make a carbon copy of every measure. আজকে দারিদ্রই আমাদের প্রধান শত্রু।

**মিঃ স্পীকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন, আপনার হাউসের রুলে আছে নন-অফিসিয়াল বিজনেসগুলি বাই লটারীতে হয়। এটা ভাগ্য পরিবর্ত্তনের কোন ব্যাপার নয়।

**Dr. Zainal Abedin :** Non-official resolution is different from question and possibly you know that. There are as many as 21 sub-clauses under rule 43 for the members to ask questions and you are depriving the members from their legitimate rights.

**Mr. Speaker :** I am not depriving anybody.

**Dr. Zainal Abedin :** It would be very difficult if the Chair intervenes like this way.

**Mr. Speaker :** I am not depriving anybody. This is the convention. What can I do?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলি আমাদের ষষ্ঠ পরিকল্পনার শেষ বছর অত্যন্ত গুরুত্বপূর্ণ বছর। অতীতে এর কোয়াডিনেসান হয় নি। আপনাদের এই ৭ বছরের কার্যকালে যেগুলি করেছেন সেইগুলি পরিত্যক্ত হয়েছে, সব কিছু আনইউজড, আনইউটালাইজড হয়েছে। আপনারা আন্তরিকতার সংগে, সত্যনিষ্ঠার সংগে কাজ করার চেষ্টা করুন। আমি অনুরোধ করবো প্রভাব মুক্ত করে সার্ব্বজনীন করার চেষ্টা করুন। কারণ We appear before the Centre with a begging bowl, give us food. Why cannot we be self-reliant? আগে শুনেছিলাম ১৪ কোটি ৪২ লক্ষ টন খাদ্য উৎপাদন হয় আবার আজকে শুনলাম ১৪ কোটি ৬৩ লক্ষ টন এখানে হবে। What is the record of West Bengal. It is only the paper record. It is very thick. There is no reflection here. আজকে ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়কে বলি power department, yourself, major irrigation, land revenue and agriculture মধ্যে একটা কোয়াডিনেসান দরকার। ডঃ মিত্রের এ্যাডমিনিসট্রেটেভ রিফর্মস কমিটির যে সাজেসান আছে সেটা একটু ত্বরান্বিত করুন। তা না হলে এই জিনিষ হতে পারে না। মানুষ আজকে ড্রিংকিং ওয়াটার পাচ্ছে না, সেচের জল থেকেও পাচ্ছে না। সমস্ত কিছু আনপ্লানড ওয়েতে চলছে। কংগ্রেসের কার্যকালে সি.এ.ডি.পি'র একটা প্রোজেক্ট ছিল। আজকে আপনাকে বলি একসংগে না করলে হবে না। আনলেস ইউ এনথু দি পিপল — যাদের কথা আপনারা বার বার বলেন Unfortunatefuly, this whole Government is a alienated from the people. মানুষ থেকে আপনারা বিচ্ছিন্ন হয়ে গেছেন বলে কি সর্ব্বত্র নির্বাচন পেছিয়ে দিচ্ছেন? নির্বাচিত প্রতিনিধিদের কাছে আপনারা যাচ্ছেন না। আজকে দু-একটি কথা এগ্রো ইনডাট্রিজড সম্বন্ধে বলতে চাই। এখানে কোয়াডিনেসান ইজ নেসেসারী। খবরের কাগজে ধারাবাহিক ভাবে এগ্রো ইনডাসট্রিজড সম্বন্ধে বেরিয়েছে। এই ব্যাপারে possibly your personal intervention is necessary there. কারণ আজকে সিজন এসে গেছে, দিজ ইজ সোইং সিজন, ইউ প্লিজ এ্যনাউন্স মাননীয় অতীস সিন্‌হা বলেছেন, মেম্বার অফ কান্দি বলেছিলেন যে অলিখিত খরা চলছে। কোথাও কোথাও সামান্য বৃষ্টি হচ্ছে। আপনাকে অনুরোধ করবো প্লিজ মেক এ্যন এডভান্স এ্যনাউন্সমেন্ট কারণ আউস এবং জুট ক্রপের সিজিন এসে গেছে।

[4-40 — 4-50 p.m.]

আপনারা বলুন যে We will be able to provide irrigation আপনাদের টারগেট কি? এখানে The area of this installation will be either in the nature of cluster shallow tubewell or in the nature of deep tubewell or in the nature of reexcavation of tanks যেকথা আগে বলেছিলাম যে সুপারভিশান করা দরকার। কিন্তু আপনাদের সুপারভিশান করার মেশিনারী কোথায়? You must have a machinery,

you must have the supervision is necessary মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ দপ্ত গিয়ে পুলিশের মধ্যে সুপারভিশান তুলে দিলেন। যার ফলে পুলিশ পুলিশকে হত্যা করে সাধারণ মানুষকে হত্যা করছে -- এটা হচ্ছে সুপারভিশান তুলে দেওয়ার ফল। আপনি অন্ত এই বিভাগে সুপারভিশান তুলে দেবেন না, তার আগে একটা ব্যবস্থা নিন, তারপরে তুলু লাস্টলি আমি একটা কথা বলছি কো-অর্ডিনেশান ইজ নেসেসারি। কো-অর্ডিনেশানে না হে চলবে না। আপনারা নেপোটিজিমের উর্দ্ধে থাকুন। আজকে আপনারা নেপোটিজিমের উ থাকুন। মানুষকে অন্ততঃ পিক এ্যান্ডচুজ করতে দিন। আজকে আপনারা ইউনিফর্ম স্টানডা করবেন না, ডবল স্টানডার্ড করবেন না এবং For advancement of agricultur universal agriculture, possibly if total irrigation is possible, we should ai at this এরসঙ্গে ফ্লাড বা বন্যা নিয়ন্ত্রণের প্রশ্ন জড়িত আছে। মাননীয় মেজর ইরিগেশ্যানে মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো এর প্রিভেনশানের দিকটা দেখবেন। এই বন্যার ধ্বংসলীলা কথা ভুলে যাবেন না। কারণ সেটা ভ্যালুয়েবেল এরিয়া। যেহেতু আপনাদের সরকারে কোন প্রোগ্রাম নেই, সেহেতু This government is totally inefficient. Thi government is totally based on playing double standard, nepotism an this is a planning-erratic, irresponsible, inefficient-and as such, I regre that I cannot support the grants placed by either the Minister-in-charge of the Major Irrigation or the Minister-in-charge of Minor Irrigation and so I oppose this Demand with tooth and nail at my command.

**ব্রজ গোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সেচমন্ত্রী মহাশয় এবং সেচ ও জলপথ মন্ত্রীমহাশয় যে যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি দু চারটি কথা বলতে চাই। মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন যে পশ্চিমবঙ্গ তথা সারা ভারতবর্ষ কৃষিপ্রধান দেশ। এই কৃষির উন্নতির জন্য সেচের সম্প্রসারণের অত্যন্ত প্রয়োজন। এই দেশের মধ্যে যে জলের ব্যবস্থা আছে তার যদি আমরা পরিকল্পিতভাবে সদ্বব্যবহার করতে পারি তাহলে কৃষির ক্ষেত্রে একটি ঐতিহাসিক ঘটনা ঘটে যেতে পারে। কিন্তু আশ্চর্য হয়ে গেলাম আমাদের বিরোধীদলের বর্ষীয়ান নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব যেকথা বললেন যে বামফ্রন্ট সরকারের আমলে নাকি কোন প্রজেক্ট হয়নি। উনি মহানন্দা ইত্যাদির কথা বলে চলে গেলেন। কিন্তু উনি যদি একটু ধৈর্য্য ধরে বসে থাকতেন তাহলে আমি যে হিসাব দিচ্ছি তার থেকেই জানা যেত ওদের আমলে কি উন্নতি হয়েছিল। ফাস্ট ফাইভ ইয়ার ১৪ কোটি টাকা খরচ করা হয়েছিল, সেকেন্ড ফাইভ ইয়ার প্ল্যানে ৮ কোটি টাকা খরচ হয়েছিল, এটা আপনাদের আমলেই হয়েছিল। তারপরে থার্ড ফাইভ ইয়ার ১১ কোটি টাকা খরচ হয়েছিল, তারপরে ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যানে ২৭ কোটি টাকা খরচ হয়েছিল। এটাও ওদের আমলে। তারপরে ফিফথ্ ফাইভ ইয়ার প্ল্যানে অর্থাৎ ১৯৭৪ থেকে ১৯৭৮ সাল পর্যন্ত ৬৭ কোটি টাকা খরচ হয়েছিল। তারমধ্যে আবার ২ বছর হচ্ছে বামফ্রন্ট সরকারের আমলে। আর ১৯৭৮ সাল থেকে ৮০ সাল পর্যন্ত ৫৯ কোটি টাকা খরচ হয়েছে এবং ১৯৮০ থেকে ১৯৮১ পর্যন্ত ১৮২ কোটি টাকা খরচ হয়েছে। মাননীয় স্পীকার স্যার, ওদের আমলে গত ৩০ বছরে কি করেছেন সেকথা তো একবারও বললেন না। ওরা কেবল শিলান্যাসই করে গেছেন। নির্বাচনের বছরগুলিতে ওরা এক একটা প্রকল্প উৎথাপন করে গেছেন। হুগলী জেলায় আমার এলাকায় গণিখান চৌধুরী মহাশয় যখন সেচমন্ত্রী ছিলেন তখন তিনি একটা বেসিণ স্কীম করেছিলেন। জয়নাল সাহেব বললেন ময়ূরাক্ষী প্রকল্প, তিস্তা প্রকল্প, কংসাবতী প্রকল্প ইত্যাদি

এইগুলি আমাদের আমলে শুরু হয়েছিল। কিন্তু আপনারা কেন শেষ করতে পারেন নি তার তো কোন কৈফিয়ৎ দিলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ময়ূরাক্ষী প্রকল্প এই বছর শেষ হবে মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট স্পীচে বলেছেন।

এই পরিকল্পনা শেষ হলে বীরভূম, মুর্শিদাবাদ, বর্ধমান জেলার ৬ লক্ষ ১০ হাজার একর জমিতে জল সরবরাহ হবে। কংসাবতী প্রকল্প খুব শীঘ্র শেষ হবে, সেটা শেষ হলে বাঁকুড়া, মেদিনীপুর এবং হুগলীর মোট ৯ লক্ষ ৯৩ হাজার একর জমিতে সেচের ব্যবস্থা হবে। তাছাড়া, ২ লক্ষ একর ফুট জল ধরে রাখার মত কংসাবতীতে জলাধার তৈরী হয়েছে। স্যার, উনি তিস্তা প্রোজেক্টের কথা বলেছেন। আমি তিস্তা প্রোজেক্টের বিস্তারিত ব্যাখ্যার মধ্যে যাবনা, আমাদের উত্তরবংগের অন্যান্যবক্তারা সে সম্বন্ধে বলবেন। আমি শুধু একটা কথা বলতে চাই যে, তিস্তা প্রোজেক্ট ওঁদের আমলে সুরু হয়েছিল ১৯৭৫ সালে। ওঁরা কি করেছেন, কতটুকু করেছেন সেকথা বললেননা, ওঁরা শুধু বলছে কি কাজ হয়েছে? আমি আপনাকে শোনাই যে, আমরা ১৪৫ কোটি ১৮ লক্ষ টাকা এই ব্যাপারে খরচ করেছি। রাজ্য সরকারের এই বাজেট বইয়ে ১৯ পাতাতে সেটা আছে। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে একটা পয়সাও দেয়নি ১৯৮৩ সাল পর্যন্ত। গত মার্চমাসের শেষ সপ্তাহে ৫ কোটি টাকা দিল্লী থেকে এসেছে ঋণ হিসেবে এবং সেটাও কন্ডিসন্যাল যে, ৫০ পারসেন্ট টাকা রাজ্য সরকারকে দিতে হবে। তিস্তাপ্রোজেক্টের জন্য কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব তা তাঁরা কতটুকু পালন করতে পেরেছেন সেই কথায় ওঁরা একরত্তি গেলেননা। তিস্তা প্রোজেক্ট যদি কার্যকরী হয় তাহলে উত্তরবংগে সেচের ব্যবস্থা হবে, মালদহ, জলপাইগুড়ি, কুচবিহার, ওয়েস্ট দিনাজপুর জেলার ২২ লক্ষ ৮০ হাজার একর সেচের এলাকা তৈরী হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই কিছুদিন আগে উত্তরবংগ থেকে প্রায় ২ হাজার মাইল পদযাত্রা করে সেখানকার অধিবাসীরা ১২টা দাবী নিয়ে কোলকাতায় এসেছিল। সেই ১২টা দাবীর মধ্যে একটা দাবী ছিল তিস্তা প্রকল্প--উত্তরবংগের সেচ প্রকল্প ছিল অন্যতম। আজকে সেই দাবী উত্তরবংগে সোচ্চার হচ্ছে, কিন্তু কেন্দ্রীয় সরকার সেখানে নীরব। এরপরে ডি ভিসি প্রকল্প ওঁদের আমলে শেষ হয়েছে, কিন্তু সেই ডি ভি সি প্রকল্প কিভাবে চলছে? সেই ডি ভি সি প্রকল্প বিহার সরকার, পশ্চিমবংগ সরকার এবং কেন্দ্রীয় সরকারের একটা যৌথ এজেন্সী দিয়ে চলছে এবং সেখানে আমাদের রাজ্য সরকারের কোন রকম নিয়ন্ত্রঁন ক্ষমতা নেই। এই ডি ভি সি সেচ প্রকল্প থেকে হাওড়া, হুগলী এবং বাঁকুড়া এই ৩টি জেলাতে ১২ লক্ষ ৭৩ হাজার একর জমিতে সেচের ব্যবস্থা আছে। বামফ্রন্ট সরকারের আমলে এই ডি ভি সি--র জল প্রকল্পকে আরও উন্নততর করার জন্য সম্প্রসারণ করার ব্যবস্থা হচ্ছে এবং তারজন্য ২৬ কোটি ৯ লক্ষ টাকা ৩১শে মার্চ পর্যন্ত আমরা খরচ করেছি।

[4-50 — 5-00 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, এছাড়া বহু ছোট মাঝারি প্রকল্প আমরা শেষ করেছি। বীরভূমের হিংলো সেচ প্রকল্প, বাঁকুড়ায় শালীবাঁধ এবং শালি বিভাজন প্রকল্প, পুরুলিয়ায় সাহাড়া জোর, পার্গা, পাটলোই, তারুগোনিয়া, বেঁকো, বড়ভূম, টাটকো প্রকল্পের কাজ শেষ হয়েছে। তাছাড়া গোলামারাজোর, পাটনাই, লিপনিয়াজোড় প্রকল্পের কাজও শেষ হয়েছে। স্যার, এরকম বহু বহু প্রকল্পের কাজ শেষ হয়েছে এবং কতগুলি শেষ হবার পথে। ২২টি মাঝারি প্রকল্পের মধ্যে তারুযোনী, ভৈরবাঁকী, কুলান্দা, কুসকার্নি কারু, বক্রেশ্বর, জর্দা, পুটিয়ারি, শিলাবতি, কুবাই, তমাল, পরাংগ সেচ প্রকল্পগুলি উল্লেখযোগ্য। স্যার, বন্যা নিয়ন্ত্রন সম্বন্ধে বলতে গেলে প্রথমেই বলতে হয় পশ্চিমবাংলায় বার বার বন্যা হয়েছে। এই বন্যা

**নিয়ন্ত্রণ করবার জন্য পঞ্চম পরিকল্পনার পূর্ব** সমীক্ষায় দেখা যায় বন্যা মোকাবিলার জন্য **কমপক্ষে ৬০০ কোটি টাকার প্রয়োজন।** কিন্তু ওই পঞ্চম পরিকল্পনায় বন্যা নিয়ন্ত্রণের **ব্যাপারে মাত্র ৩৯ কোটি টাকা বরাদ্দ পাওয়া** গেছে। ষষ্ঠ পরিকল্পনার সুরুতে বন্যানিয়ন্ত্রন **বাবদ ২৩৯ কোটি টাকা চেয়ে মাত্র ১০০** কোটি টাকার মত পাওয়া গেছে। কাজেই **প্রয়োজনের তুলনায় এত কম বিনিয়োগ** করে কিভাবে বন্যানিয়ন্ত্রণ সম্ভব? আমাদের চলতি **এবং আগের কাজগুলি শেষ করতেই** টাকা শেষ হয়ে যায়, নূতন প্রকল্প আর সুরু করা যায়না। **আমি মনে করি এরজন্য কেন্দ্রীয় সরকারই** দায়ী। জাতীয় বন্যা কমিশন দুবার এখানে **এসেছেন। ১৯৫৯ সালের পর মানসিং**--এর সভাপতিত্বে পশ্চিমবংগ বন্যানিয়ন্ত্রণ কমিটি **নামে একটা কমিটি গঠিত হয়। এই কমিটি** বহু প্রকল্পের সুপারিশ করেছে বন্যা নিয়ন্ত্রণের **জন্য। এর মধ্যে অন্যতম হচ্ছে**--কাঁন্দি বন্যা নিয়ন্ত্রণ প্ল্যান, ঘাটাল বন্যা নিয়ন্ত্রণ প্ল্যাণ, তমলুক **বন্যা নিয়ন্ত্রন প্ল্যান।** ১৯৬২ সালে মানসিং কমিটি বন্যা নিয়ন্ত্রন সম্পর্কে যে সুপারিশ করেন তার ১৫ বছর পরও কংগ্রেস সরকার কোন সুচিন্তিত পরিকল্পনা করে যাননি। দুঃখের বিষয় **জয়নাল আবেদিন সেসব কথা কিছু** বলেননি। বামফ্রন্ট সরকার মানসিং কমিটির সুপারিশের **ভিত্তিতে কান্দি মাস্টার প্ল্যান** তৈরী করেছে এবং সেখানে মোট ব্যয় হবে ৫১ কোটি ৫০ লক্ষ **টাকা। ১৯৮০ সাল থেকে কাজ সুরু** হয়েছে। এছাড়া ঘাটাল মাস্টার প্ল্যান, তমলুক মাস্টার **প্ল্যান কার্যকরী হচ্ছে।** ১৯৮০/৮১ সাল থেকে কাজ সুরু হয়েছে। এছাড়া পশ্চিমবংগ বন্যা **নিয়ন্ত্রন কমিশন জলপাইগুড়ির ১৮টি,** কুচবিহারের ৯টি, দার্জিলিং--এর ১টি বন্যানিয়ন্ত্রণের **কাজ শেষ করেছে ১৯৮০ সালে।** এর দ্বারা জলপাইগুড়িতে ৬ লক্ষ ৩২ হাজার একর, **কুচবিহারে ২ লক্ষ ৩৭ হাজার একর,** দার্জিলিং--এ ৩৯ হাজার ৫০০ একর জমিতে সেচ পাবে। **তারপর, ঘিয়াকুন্তি বেসিন জল নিকাশী** প্রকল্প, যার মোট ব্যয় ৭ কোটি ৫৯ লক্ষ টাকা, ১৯৭৬ **সালে** কংগ্রেসী সেচমন্ত্রী গণিখান চৌধুরী এর শিলান্যাস করেন হাঁসনানগ্রামে, কিন্তু কাজ সুরু **করেননা। বামফ্রন্ট সরকার** ১৯৭৭/৭৮ সালে ৭ কোটি ৫৯ লক্ষ টাকা ব্যয়ে কাজটি সুরু **করেন। এতে হুগলী এবং বর্ধমানজেলার** ৭টি থানার ৩৫৯ বর্গমাইল পরিমিত জমির **জলনিকাশী সমস্যা মিটবে। হুগলী** জেলার দাদপুর, পান্ডুয়া, মগুর, সিংগুর থানা এবং **বর্ধমানের জামালপুর থানার প্রায়** ১১০ বর্গমাইল অঞ্চল উপকৃত হবে। ৩১.৩.৮৩ পর্যন্ত ৬৩ **পারসেন্ট কাজ শেষ হয়েছে।** বর্তমানে টাকার অভাবে কাজ হচ্ছেনা। জিনিসপত্রের দাম **বাড়ার ফলে প্রজেক্ট**--এর কস্ট বেড়ে গেছে। বৈদ্যবাটি মেন রেললাইনের ব্রীজ তৈরীর জন্য **রেল কর্তৃপক্ষ যে এস্টিমেট পাঠিয়েছে** তাতে দেখা যাচ্ছে প্রায় ৫ কোটি টাকা, কিন্তু টাকার **অভাবে রেলওয়েকে টাকা জমা** দিতে না পারায় সব কাজ আটকে আছে। কেন্দ্রীয় সরকার **এক্ষেত্রে নীরব। তারপর, হুগলীর সমস্যা** হচ্ছে নিম্ন দামোদর পরিকল্পনা। কংগ্রেস সরকারের **আমলে ৩৪ কোটি টাকা ব্যায়ে নিম্ন** দামোদর বন্যা নিয়ন্ত্রনের জন্য যে পরিকল্পনা করা **হয়েছিল তা ক্রটিযুক্ত হওয়ায় বামফ্রন্ট** সরকার তার পরিবর্তন করেছেন। তার মধ্যে ১০টি **ক্যানেল পূর্বেও ছিল এখনও আছে।** বর্তমানে সেই কাজ সুরু হয়েছে। গুরুত্বপূর্ণ বন্যানিয়ন্ত্রণ **এবং জল নিষ্কাশন প্রকল্পগুলি যা হচ্ছে** তার নাম আমি এবারে বলছি।' নিম্ন দামোদর এলাকা **উন্নয়ন--মোট ব্যয় ৩৪ কোটি ১৪ লক্ষ টাকা,** ঘিয়াকুনতি বেসিন স্কীম--মোট ব্যয় ৭ কোটি **৫৯ লক্ষ টাকা, মহানন্দা বাঁধ পরিকল্পনা** মোট ব্যয় ১৮ কোটি ৯৬ লক্ষ টাকা--এটি শেষ **হয়েছে। যমুনা বেসিন জল নিষ্কাশন প্রকল্প**--ব্যয় ৫ কোটি ৩৮ লক্ষ টাকা, সুন্দরবন অঞ্চল *জরুরী উন্নয়ন কাজ--ব্যয় ১৭ কোটি ৯৬ লক্ষ, কুনুর নদী বাঁধ প্রকল্প--ব্যয় ৪ কোটি ২ লক্ষ*

টাকা। মহানন্দা নদীর বামতীর বাঁধ প্রকল্প--ব্যয় ৪ কোটি ৪ লক্ষ টাকা, ঘড়ি নদী জল নিষ্কাশন প্রকল্প--ব্যয় ৮ কোটি ৫০ লক্ষ টাকা, ঘাটাল মাস্টার প্ল্যান--ব্যয় ৪৯ কোটি ১৭ লক্ষ টাকা, তমলুক মাস্টার প্ল্যান--ব্যয় ৮ কোটি ৫৯ লক্ষ টাকা, কান্দী ইন্টিগ্রেটেড বন্যা নিয়ন্ত্রণ ও জল নিষ্কাশন প্রকল্প--ব্যয় ৫১ কোটি ৫০ লক্ষ টাকা, সুন্দরবন বদ্বীপ প্রজেকট--ব্যয় ৪৭ কোটি ৩০ লক্ষ টাকা, বরমাসিয়া হরিশচন্দ্রপুর জল নিষ্কাশন প্রকল্প--ব্যয় ১৬ কোটি টাকা, পূর্বমগরাহাট জল নিষ্কাশন প্রকল্প--ব্যয় ৭ কোটি ৫০ লক্ষ টাকা, পশ্চিম মগরাহাট বেসিন মাস্টার প্ল্যান--ব্যয় ২ কোটি ১৪ লক্ষ টাকা। হারুন--কুলটিগঞ্জ বেসিন জল নিষ্কাশন মাস্টার প্ল্যান--ব্যয় ১৫ কোটি টাকা, করতোয়া--নাগরতলা মাস্টার প্ল্যান--ব্যয় ৫৪০ কোটি ৪৪ লক্ষ টাকা। স্যার, এছাড়া আরও বহু স্কীম আমাদের আছে েগুলো কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অভাবে পড়ে আছে। গত ৩.৪.৮৪ তারিখের অমৃতবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছে লোকসভায় প্রশ্নের জবাবে কেন্দ্রীয় সেচমন্ত্রী বলেছেন পশ্চিমবংগ সরকারের ৬টি মেজর, ১৬টি মিডিয়াম ইরিগেসন স্কীম মঞ্জুরীর অপেক্ষায় পড়ে আছে। স্যার, ডি ভিসি একটি স্বয়ং শাসিত সংস্থা। বন্যা প্রতিরোধ, সেচের জল সরবরাহ এবং বিদ্যুত উৎপাদন ও বণ্টন এর প্রধান কাজ। ডি ভি সি এ যাবত তিলাইয়া, কোনার, মাইথন এবং পাঞ্চেতে ৪টি বহুমুখী জলাধার (ড্যাম) সেচের জল সরবরাহের জন্য এবং দুর্গাপুরে ১টি ব্যারেজ, বোকারো, দুর্গাপুর এবং চন্দ্রপুরায় ৩টি তাপ বিদ্যুত কেন্দ্র নির্মাণ করেছে।

ডি ভি সি জলাধারগুলিতে বন্যানিয়ন্ত্রণের ক্ষমতা পুরোপুরি কার্যকরী হচ্ছে না। এই স্কীম যখন তৈরী হয় তখন এর ইঞ্জিনীয়ার ছিলেন ভোরদুইন সাহেব, আমেরিকান ইঞ্জিনীয়ার এবং ১৯৪৫ সালে এই স্কীম তৈরী হয়। বলা হয়েছিল যে উপরে ৮টি ড্যাম করতে হবে। এবং সেই রকম কথাই ছিল। কিন্তু মাত্র ৪টি ড্যাম করা হোল। এই ব্যাপারে ডাঃ মেঘনাথ সাহাও ঐ একই সুপারিশ করেন। কিন্তু কেন্দ্রীয় সরকার কর্ণপাত না করায় ডি ভি সি-র বন্যানিয়ন্ত্রণ ক্ষমতা হারাচ্ছে। মাইথন ও পাঞ্চেত জলাধারের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের কাজ শেষ না হওয়ায় উক্ত দুটি জলাধারে বন্যা নিয়ন্ত্রণের ৩৫% অংশ কাজে লাগান যাচ্ছে না। ডি ভি সি-র সেচ খাতে যা খরচ হয় তার সবটাই পশ্চিমবঙ্গ সরকারই বহন করে। অথচ ডি ভি সি-র সেচ খাতে যা খরচ হয় তার সবটাই পশ্চিমবঙ্গ সরকারের কোন খবরদারী নাই। ১৯৬৪ সাল থেকে পশ্চিমবঙ্গ সরকারই ডি ভি সি-এর এজেন্ট হিসাবে ঐ সংস্থার সেচ প্রকল্পের রক্ষণাবেক্ষণ করছে। বন্যা নিয়ন্ত্রণ বাবদ ব্যয়ের মধ্যে কেন্দ্রীয় সরকারের দেয় টাকা পাওয়া যায় না। তার থেকে অনেক বেশী টাকা রাজ্য সরকারকে খরচ করতে হয়। ডি ভি সি-র বাজেট আনুষ্ঠানিকভাবে রাজ্য বিধানসভায় পেশ হয়। এবং ঐ বাজেট রাজ্য বিধানসভায় পাশ হয়। কিন্তু কোন মতামত দেবার অধিকার রাজ্য সরকারের নেই। বাজেট সংশোধন বা পরিবর্তনের ক্ষমতা রাজ্য বিধানসভার নেই। ডি ভি সি-তে পশ্চিমবঙ্গ সরকারের সক্রিয় নিয়ন্ত্রণ নেই। তাই গত ১৯৫১-৫২ সালে রাজ্য বিধান সভায়, ডাঃ বিধান চন্দ্র রায় সেই সময় মুখ্যমন্ত্রী ছিলেন, সেই সময় একটি সর্বসম্মত প্রস্তাব পাশ হয়। কিন্তু তাতেও কোন কাজ হয় নি। ডি ভি সি-তে বহু ত্রুটি বিচ্যুতি আছে এবং সেইজন্যই সে বন্যা নিয়ন্ত্রণ ক্ষমতা হারিয়েছে। নির্বাচনের বছরে কংগ্রেস মন্ত্রীরা শুধু শিলান্যাস করেন। কাজ একটিও করেন না। আগে জমিদাররা তাদের স্বার্থে যেসব বাঁধ নির্মাণ করেছিল সেগুলি সংশোধনের কোন ব্যবস্থা তাঁরা করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ৩১।৩।৮২ তারিখের অডিট রিপোর্টে দেখবেন যে মূলধন ডি ভি সি-র তার বেশীরভাগই পশ্চিমবঙ্গ সরকার দিয়েছে। কেন্দ্রীয় সরকার দিয়েছে ৫৬,০৮,৬৬,২২৬ টাকা পশ্চিমবঙ্গ সরকার দিয়েছে

১০৯,২৬,৬৫,৬৬৩, বিহার দিয়েছে ৪৯,৩৬,৫১,০০০ টাকা। এইভাবে পশ্চিমবঙ্গ সরকার বেশীরভাগ টাকা খরচ করছে--অথচ তার কোন নিয়ন্ত্রণ সেখানে নেই। অডিট অবজেকসনে ডি ভি সি-র বহু দুর্নীতির কথা প্রকাশ পেয়েছে। সেই অডিট রিপোর্টে দেখতে পাবেন চন্দ্রপুর, বোকারো, দুর্গাপুর থার্মাল পাওয়ার ষ্টেশনে বহু মাল ছ মাস ধরে গুদামে পড়ে আছে ১০১৫.০৯ লক্ষ টাকার মাল পড়ে আছে, তিন বছরের বেশী আরও সব মাল প্রায়৭৮৫.৭৫ লক্ষ টাকার মাল পড়ে আছে, তার আর নাড়াচাড়া হচ্ছে না। এখানে সেচ খাতে আমরা যেভাবে টাকা খরচ করছি তা একটা দৃষ্টান্তস্বরূপ। অথচ কেন্দ্রীয় সেচ মন্ত্রী পার্লামেন্টে বলেছেন পশ্চিমবাংলা সরকার সেচ খাতে কম করছে। তার জন্য টাকা দেওয়া হবে না। আমরা ১৯৮২-৮৩ সালে ১,৭৪.৩৯ কোটি টাকা খরচ করেছি অর্থাৎ ৩৭.০৬% এবং ১৯৮৩-৮৪ সালে ২,০২.৯১ কোটি টাকা অর্থাৎ ৩৭.৫৭% টাকা এই খাতে খরচ করেছি। কংগ্রেস আমলের অনেক বেশী টাকা খরচ করেছি। সেইজন্যই বুঝি ওনারা এই বাজেটকে সমর্থন করতে পারছেন না--জয়নাল সাহেব বোধ হয় পাবলিক এ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান হতে পারেন নি বলে এতো হতাশা তার মনে। এবং যার জন্য তিনি এতো জোরে কথা বল্লেন। কংগ্রেস সদস্য বন্ধুদের এটা জানা উচিত যে সেচের সমস্যা সমাধান না করা গেলে কৃষির সংস্কার করা যাবে না। আমরা সেদিকে বিশেষ জোর দিয়েছি। আমরা জানি আজকে ফসল ফলাতে পারলে মানুষের পকেটে পয়সা আসবে এবং তারা পয়সা পেলে বাজারে মাল কেনা-কাটা করতে পারবে। এবং এর ফলে আজকে শিল্পে যে মন্দা চলছে, আমাদের সীমিত ক্ষমতার মধ্যেও আমরা কিছু কিছু শিল্প বিকাশ ঘটাতে পারবো।

[5-00 — 5-10 p.m.]

সেই জন্য সেচ পরিকল্পনা যাতে কার্যকরী করা হয়--আসুন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা টাকা আদায় করি, যৌথ ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে যাই, এই ব্যাপেরে চেষ্টা করি, পরিকল্পনা রূপায়নের জন্য আপনারাও চেষ্টা করুন। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তি মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে বৃহৎ এবং ক্ষুদ্র সেচ পরিকল্পনার মাননীয় মন্ত্রী মহাশয়দ্বয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন, সেই বাজেট অতি সংক্ষিপ্ত, তা দেখলেই আমরা বুঝতে পারি। সেচ বিভাগ এবং ইরিগেশন ডিপার্টমেন্টের জন্য সরকার কম এ্যাটেনশন দিচ্ছেন, অর্থাৎ এ্যাটেনশন দিচ্ছেন না। আপনার স্মরণ আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছরের আগের বছর খরা গেছে পশ্চিমবাংলায়, খরার বছরে এই দুজন সেচমন্ত্রী খরাকে মোকাবিলা করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করতে পারেন নি। আমার নিজের যা অভিজ্ঞতা আছে, তাতে জানি গত বছরের আগের বছর ধান চাষের সময়, আলু চাষের সময় না দামোদর থেকে, না কংসাবতী থেকে, আরামবাগ মহকুমাতে কোন জল সরবরাহ করা হয়নি। আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করা সত্বেও হয়নি। এখন দেখছি আমাদের জেলায় যে বড় বড় স্কীমগুলো নেওয়া হয়েছিল, সেই স্কীমগুলো আজকে ষ্টল্ড হয়ে যাচ্ছে। ঘিয়া কুন্তি যে স্কীম আরম্ভ হয়েছিল, গত বছরের আগের বছর ঢাক ঢোল পিটিয়ে করা হলো, আজকে সেই স্কীমের কাজ অত্যন্ত মন্থর গতিতে চলছে। দক্ষিণ সরস্বতীর কাজ একদম বন্ধ হয়ে গেছে, অর্থাৎ আরম্ভই হয়নি। পরিশেষে আমি বলতে চাইছি, আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডি.ভি.সি. স্কীম, দামোদর উপত্যকা পরিকল্পনা যখন কংগ্রেস আমলে গ্রহন

করা হয়েছিল তখন আমরা হুগলী জেলার মানুষ, বিশেষ করে আরামবাগ মহকুমার মানুষ, আমরা অত্যন্ত উল্লসিত, উৎসাহিত হয়েছিলাম। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরামবাগ মহকুমায় বর্ষায় সময় ফসল হয় না, বন্যায় প্লাবিত হয়, আর বর্ষা যখন চলে যায় তখন কোন ফসল হয় না। বছরের পর বছর জমি মজে থাকে। কৃষকদের অত্যন্ত দুর্দশার মধ্যে পড়তে হয়। যখন ডি.ভি.সি. হলো, তখন আমরা খুব উৎসাহিত বোধ করেছিলাম, ভেবেছিলাম আরামবাগ মহকুমার একটু উন্নতি হবে। কৃষকরা ফসল ফলাতে পারবে। তাদের ঘর থেকে দুর্ভিক্ষ চলে যাবে। ডি.ভি.সি হলো, আমাদের জেলার কোন কোন ব্লক যদিও ডি.ভি.সি'র কিছু কিছু ফল ভোগ করছে, অর্থাৎ জল সরবরাহ হচ্ছে, যেমন হরিপালে হচ্ছে, ধনেখালিতে হচ্ছে, সিংগুরে হচ্ছে, জাংগিপাড়ার কিছু অংশে হচ্ছে। কিন্তু গোটা আরামবাগ মহকুমার ডি.ভি.সি. পরিকল্পনা থেকে কোন ফল লাভ হয়নি। কেবল মাত্র অনেক অন্দোলন করার ফলে তখনকার সরকারের কাছ থেকে আরামবাগ মহকুমার ১৮ হাজার একর সেচ এলাকায় আনতে পেরেছে। এবং ডি.ভি.সি.'র দ্বারা আরামবাগ মহকুমার অনেকখানি অঞ্চলের, দক্ষিণ বাংলার উন্নতি হলো না বলে আবার লোয়ার ডি.ভি.সি. স্কীম করা হলো। সেই লোয়ার ডি.ভি.সি. স্কীমে আমরা কি দেখছি? বরকত্ সাহেবের আমলে যে স্কীম আরম্ভ হলো, সেই স্কীম ফল্‌টি বলে এবং স্থানীয় অধিবাসীদের আপত্তিও থাকার ফলে সেই স্কীম তিনি কার্য্যকরী করে যেতে পারেন নি। এই সরকার আসার পর কিন্তু এই ধুয়ো তুলে ডি.ভি.সি., লোয়ার ডি.ভি.সি. করে তোমাদের সর্বনাশ করেছে।

এই ধুয়ো তুলে হুগলী জেলার সি.পি.এম. তাদের পক্ষে সমর্থন গত নির্বাচনে আদায় করেছে। লোয়ার দামোদর স্কীম আবার নতুন করে পর্যালোচনা করা হোক। আমরা শুনেছি শ্রদ্ধেয় শ্রী দেবেশ মুখার্জির নেতৃত্বে একটি রিভিয়ু কমিটি হয়েছে। কিন্তু সেই রিভিয়ু কমিটি কি রিপোর্ট দিয়েছে আমরা জানি না। আমাদের হুগলী জেলার আরামবাগ মহকুমায় বরকত সাহেবের আমলে যেটুকু খাল কাটা হয়েছিল, সেই খাল খালি পড়ে রয়েছে, জল নেই। খালি থাকার দরুন জমি নষ্ট হচ্ছে, চাষীরা সেখানে আজ পর্যন্ত ফসল ফলাতে পারে নি। তাদের কোন রকম ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না। এই লোয়ার ডি.ভি.সি. স্কীমের ফেট কি হবে আজ পর্যন্ত সরকার থেকে জানানো হয়নি। সেই সম্পর্কে আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আশা করি এই সম্পর্কে তিনি একটু এনলাইটেন করবেন। এই লোয়ার দামোদর কার্যকরী হলে হুগলী জেলার আরামবাগ মহকুমার বিস্তীর্ণ অঞ্চল উপকৃত হবে, এদিকে আপনি একটু দৃষ্টি দেবেন। তিনি অত্যন্ত শ্রদ্ধেয়, ভদ্রলোক, কানাইবাবুও শ্রদ্ধেয়, ভদ্রলোক। কিন্তু তাদের কেবল পার্টিজ্যান কাজই আমরা দেখছি, অর্থাৎ পার্টি ছাড়া অন্য কিছুই বোঝেন না। স্যার, আপনি জানেন এই সরকার আসার পর ক্ষুদ্র সেচের কোন ব্যবস্থা হয়নি। হুগলী জেলার ডিপ টিউবওয়েল বন্ধ হয়ে গেছে, নতুনরিভার লিফট বসছে না। আরো যেসব ডিপ টিউবওয়েল হবার কথা, স্যালো টিউবওয়েল হবার কথা, হচ্ছে না। যদিও কোথায় স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, নদীর ধারে পাম্প বসানো হয়ে থাকে তো সেখানে প্রয়োজীনয় বিদ্যুৎ সরবরাহ হচ্ছে না বলে চাষের ভীষণ ক্ষতি হচ্ছে এবং কৃষি বিপর্যস্ত হচ্ছে। সেই জন্য আমি এই বিষয়ে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যেহেতু এই বাজেট বক্তৃতায় এই সম্পর্কে কোন আলোকপাত আমরা পেলাম না, লোয়ার দামোদর, ঘিয়া-কুন্তী, দক্ষিণ সরস্বতী ও পশ্চিমবাংলার অন্যান্য স্কীম সম্পর্কে সরকারেব পক্ষ থেকে কার্যকরী করার কোন চেষ্টা করা হয় নি সেইহেতু আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিক কুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী এবং ক্ষুদ্র সেচ মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করে দু চারটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের মাননীয় জয়নাল আবেদিন সাহেব একটু আগে বলে গেলেন তিস্তা প্রকল্পের জন্য আমাদের সংগে সম্পূর্ণ সহযোগিতা করেছেন, তা ঠিক। কিন্তু এই সম্পর্কে একটি উদাহরণ আমি দিতে চাই। আপনি জানেন বীরভূম জেলায় ময়ূরাক্ষী ব্যারেজ আছে। তার উপর সিদ্ধেশ্বরী প্রকল্প বহুদিন আগে চালু হবার কথা ছিল। আমাদের জেলার তখনকার মন্ত্রী ছিলেন মাননীয় সুনীতিবাবু। তিনি বলেছিলেন এই সিদ্ধেশ্বরী প্রকল্প শীঘ্রই চালুহবে এবং যদি চালু না হয় তাহলে আমরা আমরণ অনশন করব। কিন্তু পরবর্তীকালে আমরা কি দেখলাম? আমরা ভেবেছিলাম সত্যিই হয়ত সিদ্ধেশ্বরী প্রকল্প চালু হবে। আমরা দেখলাম গতবারে বিরাট বন্যার অন্যতম কারণ হল এই সিদ্ধেশ্বরী নদীর জল আচমকা রাত্রে এসে ময়ূরাক্ষীতে আঘাত করে। তার ফলে বহু প্রাণহানি হয়। ১৯৭৭ সালে বাম ফ্রন্ট সরকার আসার পরে আমরা খোঁজ খবর নিয়ে জানলাম--ডিপার্টমেন্ট বলল কাজ শুরু হবার কথা কি--এখনো তো সাইট'ই বিহার সরকার দিচ্ছে না।

[5-10 — 5-20 p.m.]

আমরা তদারকি করেছিলাম এবং তখন ইরিগেসান মিনিষ্টার ছিলেন শ্রদ্ধেয় প্রভাসদা। সেই সময় বিহারে জনতা সরকার ছিল এবং সেখান থেকে বাঁধ নির্মানের জমির ব্যাপারে অনুমতিও পাওয়া গিয়েছিল কিন্তু জনতা সরকার চলে যাবার পর আবার যখন কংগ্রেস সরকার এলেন তখন দেখা গেল সেই সিদ্ধেশ্বরী প্রকল্পের জন্য যে জমি দেবার কথা ছিল সে ব্যাপারে বিহার সরকার আপত্তি তুলছেন, তারা দিচ্ছেন না। আমি যতদূর জানি তাতে বলতে পারি, তারজন্যই সিদ্ধেশ্বরী প্রকল্প হচ্ছে না। আপনারা তো সহযোগিতার কথা বলেন, সহযোগিতা যদি করতে চান গ্রামবাংলার মানুষদের উপকারের জন্য তাহলে যান না আপনাদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে, গিয়ে তাঁকে বলুন না বিহার সরকার যাতে পশ্চিমবংগ সরকারকে সিদ্ধেশ্বরী প্রকল্পের জন্য জমি দেন সে ব্যবস্থা করতে। সে সব কথা আপনারা একবারও বলছেন না। আজকে সিদ্ধেশ্বরী প্রকল্প না হবার জন্য রাজনগর এবং খয়রাশোল এলাকার আদিবাসী সম্প্রদায়ভুক্ত মানুষরা চাষ করতে পারছে না। এ বছর দু/তিনটি অঞ্চলে একেবারেই বৃষ্টি হয়নি ফলে এক দানা শস্যও তারা উৎপাদন করতে পারে নি। এই সিদ্ধেশ্বরী বাঁধ যদি করা যায় তাহলে ঐ এলাকার লোকের অনেক উন্নতি হবে এবং চাষীরাও অনেক ফসল ফলাতে পারবে। মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের বিবৃতি আমি পড়লাম কিন্তু দুঃখের সংগে লক্ষ্য করলাম সিদ্ধেশ্বরী প্রকল্পের কথা কোথাও লেখা নেই। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার অনুরোধ, এই সিদ্ধেশ্বরী প্রকল্প সম্বন্ধে তিনি যেন কিছু বক্তব্য রাখেন। তারপর আমি হিংলো বাঁধের কথায় আসছি। হিংলো বাঁধ যে এলাকায় হয়েছে সেই এলাকার মানুষরা নন-টেকনিক্যাল মানুষ; তারা কিছুই জানতেন না। তারা জল পাবেন এই আশায় তাদের ঘরবাড়ী, জমি জায়গা তারা ছেড়ে দিয়েছিলেন কিন্তু স্যার, দেখা যাচ্ছে সেই হিংলো বাঁধের পাশাপাশি বিহারের সংলগ্ন এলাকায় যেখান দিয়ে হিংলো নদী চলে গিয়েছে সেখানে চাষীরা ফসল ফলাতে পারছে না। এ বছর এত ভালো বৃষ্টি হওয়া সত্বেও ঐ এলাকার ২/৩টি অঞ্চলে একেবারেই ধান হয়নি। আমি মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো, আপনি খুব গুরুত্ব দিয়ে ব্যাপকভাবে যাতে সেখানে আর.এল.আই. স্কীম হয় তার ব্যবস্থা করুন। স্যার, আমি আমার কনসটিটিউয়েন্সী নলহাটি এবং বিহারের সংলগ্ন কয়েকটি

এলাকার আরো কয়েকটি কথা বলছি। বৈধরা নদীর পূর্ব দিকে জল পায় কিন্তু পশ্চিম দিকে ১০/১৫ হাজার একরে জল পায় না। বৈধরা ক্যানেলে জয়পুর কার্তিকডাঙ্গাতে একটা বড় রিভার লিফ্ট করার জন্য আমরা ডি.এল.সি'র মিটিং থেকে প্রস্তাব রেখেছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, কার্তিকডাঙ্গার কাছে সাহাপুরের মতন একটা রিভার লিফ্ট স্কীম করার ব্যবস্থা করুন। স্যার, বাঁকুড়া, পুরুলিয়া এবং বীরভূমের যে সমস্ত এলাকায় ডিপ টিউবওয়েল হবে না সেখানে বড় বড় পুকুর এবং ডাগওয়েল ব্যাপকভাবে করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। তারপর স্যার, হাওড়া জেলার শ্যামপুর এক নং ব্লকে উলুঘাটায় ১৯৭৩ সালে তখনকার সেচমন্ত্রী একটা বিরাট স্লুইস গেট নির্মানের কথা বলেছিলেন সেটা কিন্তু এখনও কার্যকরী হয়নি।

মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যাতে এই বিষয়ে দৃষ্টি দেন তার জন্য আমি অনুরোধ করছি। উলুঘাটায় যে স্লুইস গেট আছে সেই সম্পর্কেও আমি দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। আর একটা কথা বলতে চাই, যে সমস্ত জায়গায় ডীপ টিউবওয়েল আছে, সেই ডীপ টিউবওয়েলের মাথার উপরে যদি ওভার হেড ট্যাপ করা যায় তাহলে সেখান থেকে পাইপ লাইন দিয়ে গ্রামে জল নিয়ে যাওয়া যায় এবং গ্রামের লোকেরা পানীয় জল ব্যবহার করতে পারে। কাজেই এই বিষয়ে আপনাকে চিন্তা-ভাবনা করতে অনুরোধ করছি। তারপরে যে সমস্ত জায়গায় আর.এল.আই বসেছে, সেই সমস্ত জায়গায় দেখা যায় যে অনেক সময়ে কর্মচারীদের গাফিলতির জন্য এবং আপনার ডিপার্টমেন্টে ষ্টাফ না থাকার জন্য অনেক অসুবিধা হয়। অনেক সময়ে দেখা যায় যে যখন ক্যানেলে জল বয়ে যায় তখন পাম্প নেই, অপারেটর নেই। সে জন্য আমি অনুরোধ করবো যে একটা সেন্ট্রাল ষ্টোর রাখার ব্যবস্থা করুন। আমরা দেখেছি যে যখন হয়ত পাম্প এল, তখন ক্যানেলে জল থাকেনা। কাজেই এই দিকে আপনি নজর দেবেন। আর একটা কথা হচ্ছে, অনেক নদীর পারে, ক্যানেলের পারে আর. আই. এল স্কীমের মেসিনগুলি পড়ে থাকে। সেগুলির জন্য একটা পাম্প হাউস করা দরকার, সেখানে ষ্টাফ কোয়াটার করা দরকার। ষ্টাফ কোয়াটার যদি না থাকে তাহলে তারা থাকবে কোথায়? এর ফলে দেখা যাচ্ছে যে অনেক জায়গায় চুরি হয়ে যাচ্ছে। কাজেই ইমিডিয়েটলি ঐ সমস্ত এলাকায় পাম্প হাউস, অপারেটর কোয়াটার করা উচিত। জয়নাল সাহেব বলে গেলেন যে তাদের আমলে বহু ডীপ টিউবয়েল হয়েছে। আমি তাকে এই কথা বলতে চাই যে কতকগুলি মেসিন বসিয়ে দিলেই কাজ হয়না। সেই মেসিনগুলিকে যদি কাজে পরিণত করতে হয় তাহলে সেখানে ষ্টাফ কোয়াটার, অপারেটর কোয়াটার দরকার, কানেকশান ইত্যাদি করা দরকার। সেগুলি না করার জন্য আজকে তার খেসারত বামফ্রন্ট সরকারকে দিতে হচ্ছে বলে আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, যেসমস্ত এলাকায় কম্যান্ড এরিয়া আছে সেখানে দেখা যায় যে চাষীরা জল পায়না। অথচ তাদের উপরে ট্যাক্সের নোটিশ যাচ্ছে। এই ব্যাপারে আমি আপনাকে একটা স্পেশাল সেল গঠন করার জন্য প্রস্তাব করছি। এই ব্যাপারে গ্রামের মানুষের প্রত্যেককে ইনডিভিজুয়াল দরখাস্ত দিতে হয়। কিন্তু তারা বলেছে যে শিউড়ি ঘুরে এসে এগুলি দিতে তাদের অসুবিধা হয়। যার জন্য আপনি সরকার থেকে উদ্যোগ নিয়ে একটা স্পেশাল সেল গঠন করার চেষ্টা করুন। যে সমস্ত জায়গায় জল যায়না সেখানকার লোকেদের ঋণ মকুব করার জন্য আমি অনুরোধ করছি। আপনি যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন সেটা অংকের দিক থেকে অর্থ খুবই অল্প। আমাদের মত কৃষি প্রধান দেশে কৃষির উন্নতি করতে

গেলে প্রথমেই সেচের দিকে লক্ষ্য দেওয়া দরকার। সে জন্য মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়কে বলবো যে আপনি আরো অর্থ কৃষি এবং সেচের জন্য দেবেন। আর একটা কথা আপনাকে বলবো। সেটা হচ্ছে, বৈধরী নদীর উপরে যে স্কীমের কথা হয়েছে, সেদিকে আপনি নজর দিন এবং জয়পুর এবং কার্ত্তিক ডাংগায় যে বাঁধ হওয়ার কথা আছে সেদিকে দৃষ্টি দিন এবং সিদ্ধেশ্বরী প্রকল্পের দিকে আপনি নজর দিন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মন্ত্রী মহাশয় সেচ পরিকল্পনার ব্যয়-বরাদ্দ উৎথাপন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে যখন প্রশ্নোত্তর চলছিল, আমি আপনার অনুমতী নিয়ে মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্ন রেখেছিলাম। প্রশ্নটা ছিল, মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, এই সরকারের আগামীদিনে বহুমুখী কোন নুতন নদী পরিকল্পনা বিবেচনাধীন আছে কি না?

[5-20 — 5-30 p.m.]

মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছিলেন, 'একটা নোটিশ দেবেন।' নোটিশের অজুহাতে আমার প্রশ্নটিকে তিনি এড়িয়ে গিয়েছিলেন। স্যার, আমরা জানি প্রতিটি দপ্তরের একটা বিশ্লেষিত কার্যক্রম থাকে এবং তার পেছনে একটা নীতি থাকে। বিভাগীয় মন্ত্রী সেই নীতির প্রবক্তা এবং কাউনসিল অফ্ মিনিষ্টারস সেই নীতি অনুমোদন করে। এখানে আমি দেখছি অনেক মাননীয় সদস্য অনেক কথা বললেন, অনেক স্কীমের কথা বললেন, অনেক পরিকল্পনার কথা বললেন, লক্ষ লক্ষ কোটি কোটি টাকার হিসাব দিলেন। কিন্তু এর ভেতরে আমি নতুনত্ব কিছু খুঁজে পাচ্ছি না। এই যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করা হয়েছে, এর ভেতর আমি কোন একটা নতুন ইনিসিয়েটিভ দেখতে পাচ্ছি না, কোন ফারসাইট্নেস্ দেখতে পাচ্ছি না। পুরাতন যে সমস্ত পরিকল্পনা ছিল, যে পরিকল্পনাগুলি এক দিন জাতীয় জীবনের অর্থনৈতিক সংগতির সাথে পরিপূরক হিসাবে গৃহীত হয়েছিল, সেই সমস্ত পরিকল্পনার কথাই আবার এখানে বলা হয়েছে। এখানে দামোদর ভ্যালি পরিকল্পনা, বহুমুখী নদী পরিকল্পনা, ময়ূরাক্ষী পরিকল্পনা, কংসাবতী পরিকল্পনার কথা বলা হয়েছে। এ গুলি সবই পুরাতন পরিকল্পনা। এই পরিকল্পনা গুলি যে দিন গ্রহণ করা হয়েছিল, সেদিন বিশেষ করে পশ্চিমবাংলার কৃষি-ভিত্তিক অর্থনীতির প্রয়োজনেই এগুলি গ্রহণ করা হয়েছিল। তাই আমরা দেখতে পেলাম দামোদর ভ্যালি পরিকল্পনার সার্থক রূপায়ণের মধ্যে দিয়ে বর্ধমানের হাজার হাজার কৃষকের অবস্থার পরিবর্তন ঘটেছে। আমরা দেখতে পেলাম ময়ুরাক্ষী, কংসাবতী পরিকল্পনার স্বার্থক রূপায়ণের মধ্যে দিয়ে বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়ার কাঁকুরে মাটি, লাল মাটি শ্যামল হয়ে উঠল। আমাদের যে খাদ্য ঘাটতি আছে, সেই খাদ্য ঘাটতির ভান্ডার ধীরে ধীরে পুরণ হতে লাগল।

এখন তিস্তা প্রকল্পের কথা উঠেছে, মহানন্দা প্রকল্পের কথা উঠেছে, এটা অত্যন্ত আনন্দের কথা। এখন যদি তিস্তা বা মহানন্দা বহুমুখী নদী পরিকল্পনার কাজ তরান্বিত হয়, তাহলে উত্তরবংগে সবুজ বিপ্লবের একটা নতুন দিগন্ত খুলে যাবে বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উত্তরবংগের মানুষ, আমি আপনার কাছে দু'টি পরিকল্পনার কথা উল্লেখ করব, যে দু'টি পরিকল্পনার কথা আপনার এই চলতি তোর্ষা পরিকল্পনার কথা। তোর্ষা নদীর কথা আমি জানি, বিশেষ করে বর্ষাকালে এই নদী ভয়াল। বিশেষ করে জলপাইগুড়ি

জেলার আলিপুরদুয়ার সাব-ডিভিসনের এবং কুচবিহার জেলার কৃষিজীবী হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ বর্ষাকালে এই নদীর ভয়ালতায় গৃহ হারা হয়। আবার গ্রীষ্মকালে সাধারণ মানুষ তোর্ষা নদীর ওপর দিয়ে পায়ে হেঁটে পার হয়ে থাকে। এই অবস্থায় আমি মন্ত্রী মহাশয়কে বলছিলাম যে, আমাদের সোরর্সেস অফ্ ওয়াটার যেগুলি তার মধ্যে একটা হচ্ছে আন্ডারগ্রাউন্ড ওয়াটার, সেই জল দিয়ে আমরা ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি চালাবার চেষ্টা করছি। তার পরে বৃষ্টির জল, যে জল আমাদের নিয়ন্ত্রণাধীন নয়। তার পরেই হচ্ছে নদীর জল, এটা আমাদের একটা বড় সম্পদ, কিন্তু আমরা এই সম্পদকেও সংরক্ষিত করতে পারছি না। সেই পরিপ্রেক্ষিতেই আমি বলছি, তোর্ষা নদীতে বর্ষাকালে যে জল থাকে সেই জলকে যদি আমরা তোর্ষা মালটিপারপস্ স্কীমের মাধ্যমে সংরক্ষিত করতে পারি--যদি এই স্কীম গৃহীত হয় তাহলে মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন পশ্চিমবাংলার বিশেষ করে উত্তরবংগের হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ, আপনাদের ভাষায় মেহনতী মানুষ, শ্রমজীবী মানুষ, কৃষিজীবী মানুষ বন্যার হাত থেকে রক্ষা পাবে। তারা বন্যার কবলে কবলিত হবে না। সাথে সাথে সেখানে যে এগ্রিকালচারাল ডেভলপমেন্ট হবে তাতে পশ্চিমবংগের কৃষি ভিত্তিক অর্থনীতির বুনিয়াদ সুদৃঢ় হবে। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরবঙ্গের টপোগ্রাফি আমাদের চেয়ে আপনি অনেক ভাল জানেন, তার জলহাওয়ার সঙ্গে আপনি অত্যন্ত পরিচিত। এই পরিকল্পনা যদি আজকে এই সরকার গ্রহণ করে তাহলে ইষ্টার্ন ওয়ার্ডে এবং তরাই অঞ্চল যেখানে তামাক চাষ হয়, যেখানে টি-প্ল্যানটেসান হয় এবং এই টি-প্ল্যানটেসানের মধ্যে দিয়ে আমরা যেখানে লক্ষ লক্ষ টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করি সেই জায়গায় সেচের ব্যবস্থা গড়ে তোলা দরকার। উত্তরবঙ্গে এই পরিকল্পনা যদি গৃহীত হয় তাহলে বনজ সম্পদ সংরক্ষন করা যাবে। আমি আপনাকে অনুরোধ করবো দয়া করে এই পরিকল্পনা হাতে নেওয়া যায় কিনা বিচার করবেন। সাথে সাথে আর একটি কথা বলতে চাই, লোয়ার দামোদর ভ্যালি পরিকল্পনার কথা এখানে আলোচনা হয়েছে, আমি তার পুনরাবৃত্তি করতে চাই না, তবে এইটুকু বলবো, লোয়ার দামোদর ভ্যালি পরিকল্পনা পরিপূর্ণ করার জন্য যত রকমের ব্যবস্থা গ্রহন করা দরকার আপনি সেটা গ্রহন করবেন। আমরা জানি, এই লোয়ার দামোদর ভ্যালি পরিকল্পনা এখনও পর্যন্ত বাস্তবায়িত না হওয়ায় সমস্ত হুগলী জেলা এবং হাওড়া জেলার এবং মেদিনীপুরের মেছেদা এবং পাঁশকুড়ার--এই সমস্ত অঞ্চলের মানুষের বন্যার সময়ে দুঃখের শেষ থাকে না। হাজার হাজার লক্ষ লক্ষ একর জমি বন্যা-প্লাবিত হয়ে যায়, মানুষ গৃহহারা হয়ে পড়ে। আমি আর একটি পরিকল্পনার কথা বলছি সেটা হচ্ছে সুন্দরবন পরিকল্পনা। সুন্দরবনের অর্থনীতি সম্বন্ধে আমবা ওয়াকিবহাল, সেখানকার অনেক মাননীয় সদস্য এখানে আছেন। হাজার হাজার নিরন্ন মানুষ -- এই মহানগরীতে যারা বসবাস করছেন তাঁরা দেখতে পান--রোজ সকালে এসে তারা বলছে মা একটা রুটি দাও, বাবা একটা রুটি দাও। কারা এই লোকগুলো? চলুন শিয়ালদহে, চলুন বালিগঞ্জে দেখবেন সমস্ত প্লাটফর্ম ভর্তি করে বসে আছে। এরা হচ্ছে ২৪-পরগনা জেলার সুন্দরবন অঞ্চলের মানুষ। আজ এইসব মানুষগুলি বাস্তুহারা। আমরা যেখানে দুর্গাপুরকে রুর অফ বেঙ্গল বলে ঘোষনা করতে পারি সেখানে এই সুন্দরবনের নামখানা, সাগরদীঘি, হেজারগঞ্জ, কাকদ্বীপ, পাথর-প্রতিমা, কুলপি প্রভৃতি অঞ্চলকে নেদারল্যান্ড অফ বেঙ্গল আখ্যা কি দিতে পারি না? এই এলাকার সম্বন্ধে অনেক অভিজ্ঞতা আমাদের আছে। আমরা জানি, নোনা জল আসাতে এখানকার লক্ষ লক্ষ একর জমি অনাবাদী হয়ে পড়ে আছে। সেখানকার মানুষ মাথার ঘাম পায়ে ফেলে, বুক বেঁধে সেখানে ফসল উৎপাদন করার চেষ্টা করছে, কারন

এটা তাদের জীবন সংগ্রাম--সেখানে আমরা দেখতে পাচ্ছি নোনা জল বাঁধ ভেঙ্গে জমিতে প্রবেশ করছে, ফলে সমস্ত ফসল নষ্ট হয়ে যাচ্ছে। এই সরকারের তরফ থেকে এই বাজেট প্রভিসানে দেখছি লক্ষ লক্ষ কোটি কোটি টাকা সেখানে খরচ করা হচ্ছে কিন্তু তা ফলপ্রসু হচ্ছে না। অনেক সময়ে যে বাঁধ বাধা হয় তার একজিসটেন্স থাকে না। এছাড়া আছে কনট্রাকটরি সিসটেম। এই কনট্রাকটরি সিসটেমে যে গাফিলতি তারফলে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা ড্রেনেজ হচ্ছে। আমি নেদারল্যান্ডের কথা বলেছি, নেদারল্যান্ডে আমরা জানি, সেই নোনা জলকে আটকানোর জন্য জ্যু রাজি পরিকল্পনা করেছে। সেখানে পিসি-ক্যালচার গড়ে উঠেছে, সেচ ব্যবস্থাকে একসটেন্ড করা হচ্ছে, নতুন নতুন ফসল উৎপাদন হচ্ছে। সুতরাং সেই রকম পরিকল্পনা গ্রহন করা যায় কিনা বিবেচনা করবেন। আপনি হয়তো আপনার জবাবী ভাষনে বলবেন--আমি আগেই সেটা বলে দিচ্ছি--সীমিত ক্ষমতা, এই সীমিত ক্ষমতা দিয়ে সম্ভব নয়। আমি আপনাকে অনুরোধ করতে চাই, আসল কথা হচ্ছে, হোয়ার দেয়্যার ইজ এ উইল, দেয়ার ইজ এ ওয়ে। এই সল্ট-লেকের কথা আপনি চিন্তা করুন। একদিন ডাঃ বিধানচন্দ্র রায় যুগোশ্লাভিয়ার সাথে কোলাবোরেসান করে এই সল্ট-লেক মহানগরী গড়ে তুলেছেন। আপনি অর্থের কথা বলছেন। এখানে অনেক ন্যাশনালাইজড ব্যাঙ্ক আছে, তাদের কাছ থেকে অর্থ নিন, বন্ড, সার্টিফিকেট, ইনসুরেন্স--আপনারা তো পাঞ্জাব ব্যাঙ্ক থেকে লোন নিয়েছেন এবং লোন নিয়ে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা উৎপাদনের কাজে ব্যয় করছেন। সুতরাং যেখানে খরচ করলে রিটার্ন পাবেন সেখানে খরচ করুন। প্রডাকসান ওরিয়েনটেডে খরচ হবে যেখানে, সেখানে টাকা দিচ্ছেন না। তাই আপনার কাছে অনুরোধ দয়া করে এই সমস্ত পরিকল্পনা বাস্তবায়িত করার চেষ্টা করুন।

[5-30 — 5-40 p.m.]

এর সংগে নেভিগেসানের কথা আছে। নেভিগেসান সম্বন্ধে কি বলা আছে? নদীর সাথে আমাদের সম্পর্ক আদি এবং অকৃত্রিম। আমরা জানি বর্ত্তমান সভ্যতায় নূতন নূতন দ্রুত পরিবহন ব্যবস্থা হচ্ছে। আমরা সেই দিকেই চলেছি। মানুষ যদি সম্মুখে এগিয়ে যায় তাহলে আর পেছন ফিরতে চায় না। আমি একটা কথা বলতে চাই এই নদীর সাথে যাদের সম্পর্ক, সেই মাঝি-মাল্লার কথা আপনি একটু ভাববেন। আজকে মাঝি-মাল্লাদের কি অবস্থা! বক্তব্য প্রসংগে একজন সদস্য মেহনতি মানুষের কথা বলেছেন এবং তাদের সোসাল সিকিউরিটির কথা বলেছেন। মেহনতি মানুষ যতক্ষন মেহনত করতে পারবে ততক্ষনই তার সোসাল সিকিউরিটি। সে যদি মেহনত করতে না পারে তখন কোথায় তার অর্থনৈতিক সিকিউরিটি? আজকে মাঝি-মাল্লাদের সেই অবস্থা। আমরা জানি এক দিন ওই মিসিসিপি নদীতে বোট চালাতেন একজন মাঝি যাঁর নাম আব্রাহাম লিংকন। তিনি একটা ধনতান্ত্রিক রাষ্ট্রের রাষ্ট্র প্রধান হয়েছিলেন। আর আমাদের দেশে মাঝি মাল্লারা আজ কি অবস্থায় আছে! আজকে মাঝি মাল্লারা ধীরে ধীরে অবক্ষয়ের মধ্যে একটা ক্ষয়িষ্ণু তার অন্ধকারে বিলীন হয়ে যাচ্ছে। তাদের সম্বন্ধে আমরা কিছু চিন্তা করতে পারছি না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কে অনুরোধ করবো নেভিগেসানের নামে এখনও গ্রামবাংলায় যে সমস্ত পাটলী সম্প্রদায় আছে, মাঝি মাল্লা সম্প্রদায় আছে তাদের সম্বন্ধে চিন্তা করতে। আজকে ফেরী ঘাটগুলির কি অবস্থা। আজকে সেখানে একটা ইন্টার-মিডিয়ারী ক্লাস রুল করছে। আজকে কিছু কিছু মধ্যসত্তাভোগী লোক, সেই সমস্ত ফেরী ঘাটগুলি দখল করে আছে। এর ফলে মাঝি মাল্লা যারা আছে, পাটলী যারা

আছে, চিরাচরিত নেভিগেসানে যারা অভ্যস্ত সেই মানুষগুলি শেষ হয়ে যাচ্ছে। আমি তাই আপনার কাছে বলতে চাই এই ব্যাপারে আপনি একটু খেয়াল রাখবেন। অনেক সদস্য এখানে অর্থের অসুবিধার কথা বলেছেন। ওয়ার্ল্ড ব্যাংকের কথা বলেছেন। কেন্দ্রীয় সরকার ওয়ার্ল্ড ব্যাংক থেকে ঋণ নিচ্ছেন সেই সম্বন্ধে বলেছেন। আজকে সেই ঋণ পরিশোধ করা যাবে কিনা সেই প্রশ্ন উঠেছে। ঋণ নিয়ে যদি প্রোডাকটিভ কিছু করা যায় তাহলে সেই ঋণ নিশ্চই পরিশোধ করা যায়। আর যদি ঋণ নিয়ে বেকারভাতা দেওয়া যায়, ঋণ নিয়ে যদি পে-কমিসান অনুযায়ী সরকারী কর্মচারীদের মাইনে বাড়িয়ে দেওয়া হয় তাহলে সেই ঋণ কখনও পরিশোধ করা যায় না। তাই আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই তিনি যেন এই ব্যাপারে বিবেচনা করেন। এখানে ক্ষুদ্র সেচ সম্বন্ধে জয়নাল আবেদিন সাহেব বিস্তারিত ভাবে বলেছেন, আমি এই ব্যাপারে বিশেষ কিছু বলতে চাই না। কয়েকটা কথা আমি এই ব্যাপারে বলতে চাই। আমরা যখন ক্ষমতায় ছিলাম তখন ১৭ লক্ষ একর জমি মাইনর ইরিগেসান--এর অধীনে এনেছিলাম। ৩৯,৩৪৭টি স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল ৬৩৬টি এনেছিলাম। আর.এল.আই সম্বন্ধে এখানে কথা উঠেছে। ১৬৬১টি আর.এল.আই আমরা এই পশ্চিমবাংলার বিভিন্ন নদীতে বসিয়ে ছিলাম। ২৩৫৫৮টি পাম্প সেট আমরা দিয়েছিলাম। আজকে এই সরকার আসার পর মাইনর ইরিগেসান করপোরেশন একেবারে স্থবির হয়ে গিয়েছে এবং তারা যে কাজ করছে সেটা আমরা লক্ষ্য করতে পারছি না। সাথে সাথে এই মাইনর ইরিগেসানের জন্য তিন গুন ট্যাক্স বাড়ানো হচ্ছে। মাইনর ইরিগেসানের মধ্যে দিয়ে এগ্রিকালচারে একটা ইকনমিক্যালি ভায়েবেল করে দেওয়া হয়েছিল। আজকে ট্যাক্সের বোঝা এতো চাপিয়ে দেওয়া হয়েছে যে মাইনর ইরিগেসানে ইকনমিক ভায়েবিলিটি নষ্ট হচ্ছে। সর্ব্বপরি বিদ্যুৎ সংকট আছে আমরা জানি। কিন্তু যে সমস্ত একজিসটিং স্কীম আছে সেইগুলিতে ডেরিলিকসান থাকার জন্য এবং বিদ্যুৎ ঘাটতি থাকার জন্য এইগুলি অকেজো হয়ে যাচ্ছে। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই এই দিকে আপনি একটু লক্ষ্য রাখবেন। এই বাজেটের ভিতর নূতন কোন উৎসাহ এবং উদ্দিপনা নেই। যে বাজেট এখানে উৎথাপন করা হয়েছে তাতে নূতন কোন স্কীমের কথা বলা নেই। মহানন্দা, কংসাবতী এবং নিম্ন দামদর ভ্যালির ব্যাপারে যে সমস্ত কথা বলেছেন এইগুলি কংগ্রেস আমলে গৃহীত হয়েছিল। সেইগুলি নিয়েই এখন আপনারা নাড়াচাড়া করছেন। নূতন দৃষ্টিভংগী নিয়ে নূতন কোন পরিকল্পনার কথা আমাদের সামনে তুলে ধরা হয় নি। সেই জন্য এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাই। আমাদের সেচমন্ত্রী ননীবাবু তাঁর বাজেট বিবৃতির ৫ পৃষ্ঠার এক জায়গায় বলেছেন ফারাক্কায় গঙ্গাঁর জল প্রবাহ যাতে অব্যাহত ভাবে পর্যাপ্ত পরিমানে পাওয়া যায় তা সুনিশ্চিত করার বিষয়টি নিয়ে রাজ্য সরকার কয়েক বছর ধরেই চিন্তিত, কেন্দ্রীয় সরকারের সংগে এই বিষয়ে আলোচনা চলছে।

কিন্তু আমার বক্তব্যের প্রথমে এ-বিষয়টার দিকে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি বলতে চাই, যদি আমরা সময় থাকতে সতর্ক না হই--আজকে আমরা প্ল্যান্ড সোসাইটি গড়ে তুলতে চাই, প্ল্যানের উপর নির্ভর করতে চাই; প্ল্যানিং শুধু নাকের ডগার উপর কি আছে সেটা দেখা নয়, প্ল্যানিং বহু দূর পর্যন্ত দৃষ্টিকে প্রসারিত করে দিয়ে ভবিষ্যতকে চোখের সামনে

নিয়ে আসতে পারলে তবেই সুষ্ঠভাবে প্ল্যানিং হতে পারে। সুতরাং এই রকম একটা পরিপ্রেক্ষিতে আজকে চিন্তিত হবার ব্যাপার নেই। এটা মনে রাখা ভাল যে এমন দিন আসতে পারে--সেই আশঙ্কা আছে--অদূর ভবিষ্যতে ফরাক্কায় শুখা মরশুমে হয়তো আদৌ কোন জল আসবেনা অথবা এলেও এত সামান্য জল আসবে যে জল দিয়ে লোয়ার রিপেরিয়ান কান্ট্রির কি হবে না হবে সে কথায় আসছিনা, আমাদের যতটুকু প্রয়োজন কলকাতা বন্দরকে বাঁচাবার জন্য সেটুকু জলও আসবেনা। কেন আসবেনা? তার দু'একটি কারণ আমি তুলে ধরতে চাই। প্রথমতঃ আমি একথা বলতে চাই বিপথগামী হওয়াটা খুব খারাপ কাজ। কিন্তু গঙ্গাকে বিপথগামী করার আর কিছু বাকি নেই। আমরা হরিদ্বারে গিয়েছি। দেখেছি, সেখানে গঙ্গাকে কিভাবে বিপথগামী করা হয়েছে। বহু জল আপার গঙ্গা ক্যানেল দিয়ে বের করে নেওয়া হয়েছে এবং সেই ইংরেজ আমলে লোয়ার গঙ্গা দিয়ে বহু জল বের করে নেওয়া হয়েছে। তারপর সেই ইংরেজ আমলেই আরও অনেক ক্যানেল করা হয়েছে। এইভাবে ইংরেজ আমলে গঙ্গাকে বিপথগামী করা হয়েছে। কিন্তু স্বাধীনতার পর যদি আমরা দেখি হিসাব করে, তাহলে দেখবো ফিফটিজ্ থেকে আরম্ভ করে সিকটিজ্ সেভেনটিজেও গঙ্গার জল নানাভাবে বের করা হয়েছে। নিশ্চয়ই প্রয়োজন সেখানে আছে, সেকথা অস্বীকার করবার উপায়ে নেই। উত্তর প্রদেশের একটি প্রকল্পের কথা বলতে চাই। এটা রামগঙ্গা প্রকল্প যা ১৯৭৩-৭৪ সালে তৈরী হয়েছে। এই প্রকল্প উত্তর প্রদেশের ১৭টি জেলা উপকৃত হবে। এর জল ধারণ ক্ষমতা হচ্ছে ২৪০০ মিলিয়ন কিউবিক ফিট, যেখানে আমাদের তিলাইয়া ড্যাম, পাঞ্চেত, কংসাবতী--এই সব মিলিয়ে ২৫ লক্ষ ৭ হাজার কিউবিক ফিট জল ধরে রাখবার ক্ষমতা। কাজেই দেখা যাচ্ছে কিভাবে গঙ্গার জল টেনে নেওয়া হচ্ছে। ৪৫ হাজার কিলোমিটার ক্যানেল কাটা হয়েছে রামগঙ্গা প্রকল্পে এবং ২০ লক্ষ হেক্টর জমিতে সেচের জল দেবার লক্ষ্যমাত্রা স্থির হয়েছে। আপাততঃ সেখানে জল দেওয়া হচ্ছে ১২.২০ লক্ষ হেক্টর জমিতে, অর্থাৎ তুলনা যদি করা যায় তাহলে বলি -- ময়ুরাক্ষী, কংসাবতী, ডি.ভি.সি, তীস্তা প্রকল্পের একত্রে লক্ষ্যমাত্রা হচ্ছে ১৫ লক্ষ ৪৩ হাজার ৫ শত হেক্টর জমি। এই দৃষ্টান্ত দিচ্ছি কেন? দিচ্ছি এই কারণে যে জল যদি হিসাব করে খরচ করা না হয় তাহলে অদূর ভবিষ্যতে এমন দিন আসতে পারে যে ফরাক্কায় শুখা মরশুমে জল আদৌ আসবেনা।

[5-40 — 5-50 p.m.]

এখানে প্রশ্ন দুটি -- একটি নেপাল স্টোরেজ নিয়ে, আরেকটা হচ্ছে গঙ্গা-ব্রহ্মপুত্র ক্যানেল প্রকল্প। এই গঙ্গা ব্রহ্মপুত্র ক্যানেল করবার জন্য ঢাকাতে যে জয়েন্ট রিভার কমিশন পাঠান হয়েছিল সেখানে থেকে তারা ফিরে আসার পর কেন্দ্রীয় সরকারের সেচমন্ত্রী তথা রাষ্ট্রমন্ত্রী বলেছেন গঙ্গা-ব্রহ্মপুত্র ক্যানেলের জন্য একটা ফেসিবিল, প্র্যাকটিক্যাল এবং প্র্যাকটিকেবল প্রোপজাল দরকার এবং এটা কার্য্যকরী করলেন যাতে করে গঙ্গা ফরাক্কার জন্য অব্যাহত ভাবে বৃদ্ধি করা যায়। কিন্তু এই প্রকল্পটির প্রস্তাব আদৌ আজকের নয়। এখনো শোনা যাচ্ছে এবং শোনা যাচ্ছে শুধু তাই নয় এখানে এটা নিয়ে একটা ওয়াটার ডিপ্লোমেসি চলছে এর শেষ কোথায় কেউ জানিনা। ইতিমধ্যে সেন্ট্রাল ওয়াটার পাওয়ার কমিশন গঙ্গা ব্রহ্মপুত্র ক্যানেলের একটা প্রস্তাব মুট করেছিল। সেটা ১৯৫১ সালের কথা। তারপরে এই জিনিষ নিয়ে বহু আলোচনা হয়েছিল। ১৯৭০ সালে হিন্দুস্থান স্ট্যান্ডার্ডে এটা বেরিয়েছিল। আমরা বিধানসভায় তখন যারা ছিলাম, এর উপর বিধানসভায় প্রশ্ন তুলেছিলাম যে এই জিনিষ সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কিনা? কিন্তু তার উত্তরে সরকার যে উত্তর দিলেন

তা অতি নৈরাশ্য ব্যঞ্জক। এবং বললেন যে এই রকম প্রশ্নের খবর জানা নেই। ১৯৫১ সাল থেকে যে প্রস্তাব নিয়ে আলোচনা করা হচ্ছে সেই প্রস্তাবে তখনকার দিনে বলা হয়েছিল যে ৪০ কোটি টাকা খরচ হবে। এবং সেই এলিগমেন্টে ঠিক করা হয়েছিল যে ৩০০ মাইল লম্বা এই খাল হবে এবং ১০ বছরের মধ্যে হওয়ার কথা ছিল কিন্তু এখন পর্যন্ত কত ১০ বছর চলে গেল কিছুই হল না। এই সম্পর্কে মাঝে মাঝে কথা শোনা যায় কিন্তু কার্য্যকরী ব্যবস্থা আজ পর্যন্ত গ্রহন করা সম্ভব হয়নি। ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে এই সমস্ত সম্পর্কে সরকার সেন্ট্রাল ওয়াটার কমিশনকে অনুরোধ জানিয়েছিলেন যে এই প্রস্তাবের খুঁটিনাটি বিষয়গুলি অনুসন্ধান করে দেখা হোক। এর alignment, cost-factor, potential, navigational potential, irrigational potential এইগুলি খতিয়ে দেখা হোক এবং দেখে ব্যবস্থা নেওয়া হোক। সেন্ট্রালে ওয়াটার কমিশন এর অফিসাররা অনুসন্ধান করেছিলেন। কিন্তু সেই অনুসন্ধানেই পর্য্যবসিত থেকে যায়। তারপরে এটা কোনরকম এগোয় নি এবং এটা নিয়ে অলটারনেটিভ প্রোপোজাল এসেছিল যে ৩০০ মাইল হবে না ২৫০ মাইল হবে। বি. ভগবতী কমিটি বসানো হয়েছিল এ সম্বন্ধে। ইনল্যান্ড ওয়াটার ট্রান্সপোর্ট সম্বন্ধে ইনভেষ্টিগেশন করে কমিটির কাছে রিপোর্ট দেয়। সেই রিপোর্ট ও ১৯৭০ সালে হিন্দুস্থান স্টানর্ডাড কাগজে বেরিয়েছিল। সেখানে শিলং এর কমার্স কলেজের প্রিন্সিপাল একটা অলটারনেটিভ প্রস্তাব দিয়েছিলেন সেটা হচ্ছে যে গোয়ালপাড়া জেলার বিলাসী পাড়া থেকে তুফানগঞ্জ, ফালাকাটা, শিলিগুড়ি বাগডোগড়া, ঠাকুরগঞ্জ, কিশাণগঞ্জ দিয়ে মালদার, মানিকচক পর্যন্ত ২৭৫ মাইল খাল কাটার কিন্তু সবচেয়ে আশ্চর্যের বিষয় যে সেটাস্মরণ করেই রাখা হয়েছিল, কার্যকরী হয়নি। এরপরে বলা হল যে নেভিগেশনাল পয়েন্ট অফ ভিউ নট ফ্রম ইরিগেশনাল পয়েন্ট অফ ভিউ থেকে এই প্রজেক্ট কার্য্যকরী করা যাবে। এই প্রজেক্ট যদি কার্য্যকরী করা হয় তাহলে সমস্ত ইষ্টার্ন রিজিয়ানে একটা যোগাযোগ হবে এবং নেভিগেশনালের অসুবিধা যেটা সেটা দূর হবে।

যাই হোক না কেন এই যে অনুসন্ধান সেদিন সেন্ট্রাল ওয়াটার এন্ড পাওয়ার কমিশনের অফিসাররা করলেন তারপরেও দেখা গেল যে অনেক আলোচনা হল, হওয়ার পরেও কিন্তু এই জিনিস আর বিন্দুমাত্র এগোয়নি। তাই আমি আজকে সমগ্র মন্ত্রী সভার কাছে, মন্ত্রী মহোদয়ের কাছে তো বটেই বলবো যে এটা পশ্চিমবংগের সবচেয়ে বড় সেচের ক্ষেত্রে যে সমস্যাগুলি আছে তার মধ্যে অন্যতম এবং এটা নিয়ে আর চিন্তিত হয়ে বসে থাকার সময় নেই, চিন্তার স্তর পার হয়ে গেছে, আজকে সমগ্র শক্তি নিয়োগ করতে হবে পশ্চিমবংগ সরকারকে। দিস ইজ দি ওনলি অল্টারনেটিভ। আজ পর্যন্ত যে কমিশনগুলি বসেছিল-- কয়েকদিন আগেও কমিশন বসেছিল, সেই কমিশন বলেছিলেন ইনডাস ওয়াটার ট্রিটি তৈরী করতে হবে কিভাবে জল নেওয়া হবে। আজকে কাগজের খবর কাগজেই পর্যবসিত থেকে গেছে, কেউ কারোর তোয়াক্কা করছে না, যে যার রাজ্যের ভেতর দিয়ে নদী চলে যাচ্ছে এবং যে যার জল নিয়ে নিচ্ছে। সুতরাং আজকে সমস্ত শক্তি পশ্চিমবংগ সরকারকে নিয়োগ করতে হবে। কেন হবে না যেখানে ইনডাস ওয়াটার ট্রিটি স্বীকৃত হল? পাকিস্তানের সাথে ভারতের চুক্তি অনুসারে ১০ বছর পরে ১৯৬০ সালে যদি কাশ্মীরে সালাও হাইড্যাল প্রোজেক্ট হতে পারে তাহলে এটা কেন ওয়াটার ডিপ্লোম্যাসিতে পরিণত হবে? মাঝে মাঝে কেন্দ্রীয় সরকার কেন বলবেন এটা করতে হবে নইলে ফরাক্কায় জল বাড়ান যাবে না? ১৯৫১ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত কাটিয়ে দেওয়া হয়েছে, সেই ডিপ্লোম্যাসির স্তর থেকে সরকারকে এটাকে

বের করে নিয়ে আসতে হবে যে কোন প্রকারে হোক না কেন। স্যার, ৪০ কোটি টাকা ধ হয়েছিল ১৯৫১ সালে, আজকে একথা বলার দরকার হয় না যে এসকেলেসান হয়েছে। দে যাবে এটা ১৫০ কোটি কি ১৬০ কোটি টাকায় উঠে যাবে। কিন্তু অন্য কোন উপায় নেই এই যে সবচেয়ে বড় একটা সমস্যা ইষ্টার্ন রিজিয়নে আমাদের রাজ্যে এই সমস্যার হাত থে বাঁচার জন্য এখন থেকে যদি আমরা প্রস্তুত না হই, যদি আমরা ভারত সরকারের উপর প্রচ চাপ দিতে না পারি তাহলে এই সমস্যার সমাধান করা যাবে না। আমি মনে করি এটা অন্যতম বড় সমস্যা। যেহেতু আমার অল্প সময় আমি এই সমস্যাকে হাউসের সামনে তু ধরলাম এবং আবার ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, ১৯৮৪-৮৫ সালের যে ব্যয়বরাদ মাননীয় সেচ মন্ত্রী এবং ক্ষুদ্র সেচমন্ত্রী মহাশয় এনেছেন আমি তার বিরোধিতা করে আমা বক্তব্য শুরু করছি। এর মধ্যে একটা কথা খুব পরিষ্কার হয়ে গেছে যে এই সরকার যখ ক্ষমতায় আসেন তারপর একটা ভয়াবহ বন্যা এবং খরা হয়ে গেছে। আজকে সেচের কথ বলছেন, সেচের কথা বলতে গিয়ে আমরা দেখছি নদী ভিত্তিক কতকগুলি পরিকল্পনা অন্যদিকে রয়েছে স্বাভাবিক নালা খাল ইত্যাদি দিয়ে যেসব পরিকল্পনা। দীর্ঘদিন আগে বৃটিশ আমলে ইঞ্জিনীয়ারদের সম্বন্ধে কথা হল এ্যাসিসট্যান্ট ইঞ্জিনীয়ার এস ডি ও হল, এস ডি ও'র পরে হল এগজিকিউটিভ ইঞ্জিনিয়ার, তারপরে হল সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার এবং তারপরে হল চীফ ইঞ্জিনিয়ার। আমি প্রশাসনের কথা দিয়ে শুরু করছি। আজকে যে ব্যয়-বরাদ্দ সেটা এত কম অংকের টাকা যেটা ভাবলে হতাশ হতে হয়। কারণ, পশ্চিমবংগ কৃষি ভিত্তিক একটা রাজ্য, সেখানে লক্ষ্য করা যাচ্ছে পাঞ্জাব, রাজস্থান, উত্তরপ্রদেশ, বিহারে জলের যে অবস্থা সেই অবস্থার চেয়ে পশ্চিমবংগের অবস্থা অনেক ভাল। এঁরা যখন ক্ষমতায় আসেন তখন এঁরা বন্যা দেখেছেন এবং একটা খরাও দেখেছেন, সুতরাং রাজ্যের নীতি নির্ধারণ সেইভাবে করা উচিত ছিল। জমিদার আমলে, বৃটিশ আমলে বা পরবর্তীকালে দেখা গেছে কিছু কিছু জায়গায় সামান্য কাজ-কর্মের জন্য এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ারকে অনুরোধ করলে নিচের তলার প্রশাসন উপরের তলার প্রশাসনকে জানাতো, তখন উপরের তলার প্রশাসন সেই মেদিনীপুর থেকে কাঁথি যার দূরত্ব ৬৪ কিলোমিটার বা মেদিনীপুর থেকে ইটা মগরা যার দূরত্ব ৮৪ মাইল এই দূরত্ব জীপ ছুটিয়ে তেল পুড়িয়ে কাজটা করার জন্য আসতেন। সেজন্য আমার মনে হয় ঐভাবে তেল না পুড়িয়ে ডিষ্ট্রিক্ট জোনকে আরো ভাল করে বিভাজন করার দরকার ছিল এবং সেই অনুসারে নতুন এগজিকিউটিভ ইঞ্জিনিয়ারের জোন সৃষ্টি করলে তেলও কম পুড়ত এবং বেতনও অনেক কম লাগত। এবং এই বিভাজন অনুসারে এগজিকিউটিভ ইঞ্জিনিয়ার ডিষ্ট্রিক্ট ইঞ্জিনিয়ার হওয়া উচিত ছিল, সুপারিনটেন্ডেন্ট ইঞ্জিনিয়ার ডিভিসন্যাল ইঞ্জিনিয়ার হওয়া উচিত ছিল এবং চীফ ইঞ্জিনিয়ার স্টেট ইঞ্জিনিয়ার হওয়া উচিত ছিল। এখন সামান্য একটু কাজ করার কথা এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ারকে বললে তাঁরা বলেন জেলা পরিষদকে বলুন, আমাদের কাছে বলে কোন লাভ নেই।

[5-50 — 6-00 p.m.]

আমি সেচমন্ত্রীর কাছে নিবেদন করব মহকুমায় ছোট ছোট করে সুপারভাইসরি এক্‌জিক্‌িউটিভ ইঞ্জিনিয়ার এবং সুপারভাইসরি অথরিটির অফিস বাড়িয়ে দেবার চেষ্টা করুন।

অবশ্য আমি জানি এঁদের বেতন দিতে আপনার দপ্তরের খরচ হবে। তবে মনে রাখবেন এই ব্যবস্থা হলে কাজ অনেক ভাল হবে। আমার আর একটা অনুরোধ হচ্ছে, বৃটিশ আমলে জমিদাররা কৃষকদের প্রয়োজনে যে সমস্ত খাল, নালা করেছিল আপনি সেগুলোর প্রতি নজর দিন। ওই সমস্ত খাল, নালা যেগুলো মজে গেছে আপনি তার দিকে দৃষ্টি দিন। তিস্তা করলে উত্তরবংগের মানুষের মুখে হাসি ফুটবে। ময়ুরাক্ষী, দামোদর হয়েছে ভাল কথা, কিন্তু বৃটিশ আমলের ওই খাল, নালাগুলোর প্রতি আপনি দৃষ্টি দিন, সেগুলোর সংস্কার সাধন করুন। এই সমস্ত ছোট ছোট খাল নালার যদি সংস্কার করেন তাহলে আজকে যেটা দেখছেন অর্থাত ডি ভি সি এবং কাঁশাই প্রকল্পের জল ছেড়ে দিলে সেই জল গ্রহণ করার ক্ষমতা নেই সেটা আর হবেনা। ওখানে কোন লোক নেই, আমরা গিয়ে লক তুলে দিই। ওখানে আপনারা যদি একটা লেবারকে রেখে দেন তাহলে কাঁথীর দিকে জল আসতে পারে। এই সমস্ত মজে যাওয়া, হেজে যাওয়া খালগুলির সংস্কার করলে কি যে উপকার হবে সেটা কল্পনাও করা যায়না। আপনাদের কাছে কাজ করার কথা বললেই আপনারা বলেন, আমাদের অর্থ সীমিত, দিল্লী আমাদের টাকা দিচ্ছেনা। আমি সেসব কথায় না গিয়ে শুধু বলছি, গ্রামগঞ্জকে বাঁচাতে হলে, কৃষকের মুখে হাসি ফোটাতে হলে এই সমস্ত খাল, নালাগুলোর সংস্কার করুন। বড় প্রবাহী খালের পাশে ওয়াটার রিজার্ভার তৈরী করলে সেখানে আপনারা জল সংরক্ষণ করতে পারবেন। আমরা জানি পশ্চিমবাংলার অনেক অসুবিধা রয়েছে। কিন্তু যেটা সহজে পারতেন সেটা হচ্ছে প্রবাহী খালের পাশে যদি খাল কাটতেন তাহলে খুব ভাল ফল দিত। আজকে সেচ দপ্তরের মাটির নীচে যে এরিয়া রয়েছে সেটা নাকি ১৯৩৭ সালে তৈরী হয়েছিল। অবশ্য এই ব্যাপারটা ইঞ্জিনিয়াররা ভাল বুঝবেন। তবে আমরা শুনছি ওখানে নাকি জল নেই। ওখানে জল নেই একথা বলা হলেও আমরা কিন্তু গ্রামে গঞ্জে দেখছি টিউবওয়েলের পাইপ পুতলে জল পাওয়া যাচ্ছে। কাজেই আমি অনুরোধ করছি আপনারা সার্ভে করে, টাকা বরাদ্দ করে মাটির নীচে যে ওয়াটার রিজার্ভার রয়েছে তাকে ব্যবহার করুন। আমাদের যে ম্যাপ রয়েছে তার থিওরি স্টাডি করুন এবং আর একটি সুন্দর ম্যাপ তৈরী করুন আপনি যখন কাঁথিতে গিয়েছিলেন তখন পটাশপুরে দেখেছেন খালের যেখানে স্টার্টিং পয়েন্ট তাকে জিরো ধরলে জল যেখানে গিয়ে শেষ হচ্ছে সেখানে দেখা যাচ্ছে স্টার্টিং পয়েন্ট ৮ ফুট নীচে রয়েছে। কাজেই এই পরিকল্পনা বিজ্ঞান সম্মত নয়। এই সমস্ত ডিসক্রিপ্যানসি যা রয়েছে তাকে পরিস্কার করে সমস্ত জিনিসটা ভালভাবে দেখে যদি পরিকল্পনা করে, সুষ্ঠুপরিকল্পনা করেন তাহলে গ্রামের মানুষের উন্নতি করা যাবে। আজকে যেখানে খাল এবং নদীর উপরে ব্রীজ হয়েছে তার দিকে নজর দেওয়া দরকার। এইসমস্ত খাল, নদীগুলি মজে যাচ্ছে। গংগার প্রবাহ বজায় রাখার জন্য আপনারা ড্রেজার দিয়ে যে মাটি কাটছেন সেই মাটি ব্রীজে তোলার ব্যবস্থা করুন।

সেখানে সেই ব্যবস্থা যদি করেন তাহলে দেখবেন প্রবাহ ঠিক থাকবে। আমরা যা দেখছি এবং আমাদের অভিজ্ঞতায় যা বলে, সেই খাল নালাগুলি বুজে যাচ্ছে। আজকে সেখানে প্রবাহের গতি বাড়াতে হবে। আপনার কাছে নিবেদন করি কাঁথিতে দুগ্দা বেসিনের সময় মেদিনীপুর কনষ্ট্রাকসন ডিভিসন চালু হয়েছিল—মাননীয় প্রভাস রায় মন্ত্রী থাকাকালীন। সেদিন কথা বলেছেন যে এই ইটা মগরা এবং কাঁথি সাবডিভিসনকে যুক্ত করে কাঁথিতে একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের অফিস রাখা হবে। আজকে বিস্তীর্ণ সমুদ্র পাড় ধরে কাঁথি এবং ২৪ পরগণাও আছে। এই কাঁথিকে রক্ষা করার জন্য বন্যা নিয়ন্ত্রণ করার জন্য ঐ দুগ্দা বেসিন আগেকার সরকার করে গিয়েছেন, বারচৌকা করে গিয়েছেন এবং ঘাটাল মাষ্টার প্ল্যান সুরু

করে গিয়েছিলেন এবং তমলুক মাষ্টার প্ল্যানও সুরু করে গিয়েছিলেন। আজকে সেই পরিকল্পনা অবিলম্বে শেষ করতে হবে। আপনার কাছে নিবেদন রাখি যে এই দিকে আপনি একটু বিশেষ নজর দিবেন। আজকে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়কে একটা কথা বলতে চাই যে তিনি তাঁর দপ্তরে সেচের জন্য যে ডিপ টিউবওয়েল করছেন, সেখানে দেখা যাচ্ছে শতকরা ৩০টি নিজের হেফাজতে রাখছেন। আমরা কোন কোন জায়গায় দেখছি যেটা, সেই সম্বন্ধে কানাইবাবুকে শ্রদ্ধার সংগে বলি ঐ ৩০% নিয়ে দলবাজী সুরু হয়েছে। ঐ যে ৩০টি নিজে রাখছেন, তার কোন কমিটি নাই। আমি বলি জেলা পরিষদ পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত, আপনার খুশী মত যার হাতে হোক তুলে দিন। আপনাদের নিজেদের দলের কিছু কিছু লোক এই ব্যাপারে দলবাজী করছে। আমি আপনাকে নিবেদন করবো এই সব জিনিস তুলে নেবার ব্যবস্থা করবেন এবং এ সম্বন্ধে একটা সুষ্ঠু চিন্তা-ভাবনা নিন পারসোন্যাল ডিসক্রিসন তুলে দিন। আপনারা রাতারাতি জলের দাম বাড়িয়ে দিয়েছেন, সেচের কর বাড়িয়েছেন, ভাল করেছেন আমি বলি, কিন্তু যেভাবে রেট বাড়িয়েছেন, এবং তাতে বকেয়া যেভাবে বেড়েছে তাতে দেখা যাচ্ছে সাধারণ মানুষ মার খাচ্ছে। আজকে কৃষকদের স্বার্থে জলের দাম আরও কমানো উচিত। এই আবেদন রেখে এই বরাদ্দকে সম্পূর্ণভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবুল হাসনাত খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী তাঁর দপ্তরের ব্যয়বরাদ্দের যে দাবী এখানে উত্থাপন করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আপনি নিশ্চয় অবগত আছেন গত কয়েক বছর ধরে শতাব্দীর পর শতাব্দী ধরে ভয়াবহ বন্যা এবং খরা আমরা প্রত্যক্ষ করেছি। এই খরা এবং বন্যার অন্যতম কারণ পূর্বতন কংগ্রেস সরকারের সেচ বিভাগের প্রতি গাফিলতি এবং ঔদাসীন্যতা আর কেন্দ্রীয় সরকারের সাহায্যের অপ্রতুলতা। এই কারণে খরা এবং বন্যা আমাদের প্রত্যক্ষ করতে হয়েছে। আমরা সরকারে আসার পর জল নিকাশী পরিকল্পনা সেচ পরিকল্পনা, বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা ভাঙ্গন প্রতিরোধ পরিকল্পনা গ্রহণ করেছি এবং এই সব খাতে আমরা টাকা বেশী খরচ করছি। আমি আমার বক্তব্য একটা পয়েন্টের মধ্যে সীমাবদ্ধ রাখতে চাই। এই পয়েন্ট এখানে অনেকবার আলোচনা হয়েছে এবং এখানে প্রস্তাবও গ্রহণ করা হয়েছে যে সর্বদলীয় কমিটি হোক। দিল্লীতে আমরা গিয়েছি এই সমস্ত প্রশ্ন নিয়ে। সেই প্রশ্ন হচ্ছে মুর্শিদাবাদ জেলার অন্যতম প্রধান সমস্যা, এবং এছাড়া মালদা, নদীয়া আরও অন্যান্য জেলা যে সমস্যার সম্মুখনী হয়েছে সেটা হচ্ছে গঙ্গা, পদ্মা ভাগীরথীর ভাঙ্গন। এই সমস্যা আমাদের জেলায় ভয়াবহ আকার ধারণ করেছে।

[6-00 — 6-10 p.m:]

এই সমস্যা আমাদের জেলায় এক ভয়াবহ আকার ধারণ করেছে। গ্রামের পর-গ্রাম গঙ্গার ভাংগনে আজ কবলিত। মূল্যবান আম লিচুর বাগান, যেটা আমাদের মুর্শিদাবাদ জেলার ঐতিহ্য। ওখানকার শহর জনপদ আজকে গঙ্গার ভাংগনে বিধ্বস্ত হয়ে যাচ্ছে। আমি শুধু গতবারের কথা বলি, গতবার বন্যার সময় যে ভাংগন দেখা দিয়েছিল, তাতে মুর্শিদাবাদ জেলার সমস্ত ব্লকের হিসাব যদি আমরা নিই, তাহলে দেখবো, চারশোর বেশী বাড়ি বিধ্বস্ত হয়েছে, কয়েক হাজার মানুষ গৃহহারা হয়েছেন এবং তাদের কোন পুনর্বাসনের ব্যবস্থা করা যায়নি। এই সমস্যা আমাদের জেলার এক প্রধান সমস্যা হিসাবে দেখা দিয়েছে। এই ভাংগন

প্রতিরোধের জন্য এই সরকার আগের সরকারের চেয়ে বেশী টাকা খরচ করছেন। এর আগে যাঁরা ক্ষমতায় ছিলেন, কংগ্রেসের এ.বি.এ. গণিখান চৌধুরী এই দপ্তরের মন্ত্রী ছিলেন, তাঁর আমলে যে টাকা খরচ করা হতো, তার পরিমান হচ্ছে মাত্র ৩১ লক্ষ টাকা। এখন সেখানে এই সরকারের আমলে দু তিন কোটি টাকা খরচ করা হচ্ছে। যদিও এই টাকায় এত বড় একটা সমস্যা সমাধান করার পক্ষে যথেষ্ট নয়। আমরা প্রত্যক্ষ করছি, ফরাক্কা ব্যারেজের নিচের দিকের যে ভাংগন, সেই ভাংগনের প্রধান কারণ হচ্ছে ফরাক্কা ব্যারেজের ত্রুটিপূর্ণ কাজের ফলে এই জিনিস ঘটেছে। যারা ফরাক্কাতে গেছেন, তারা দেখেছেন ফরাক্কা ব্যারেজের নিচে যে গংগা, তার চার ভাগের তিন ভাগ বন্ধ হয়ে গেছে। মুল স্রোত আজকে অন্যদিকে প্রবাহিত হচ্ছে। একটা ছোট স্রোতের মুখে জলরাশি বেরিয়েছে বলে আজকে ভাংগন এত তীব্র আকার ধারণ করেছে। ফরাক্কা ব্যারেজের নিচে মাত্র দু মাইল দুর থেকে ভাংগন শুরু হয়েছে। বিন্দুগ্রাম, বেড়িয়া গ্রাম, নয়নসুখ, রঘুনাথপুর, অর্জুনপুর, মহেশপুর, এই সব ফরাক্কা ব্লকের গ্রাম, তা ছাড়া সুতীর ঔরংগাবাদ, বাজিৎপুর, দুর্গাপুর, জংগীপুরের মিঠিপুর, লালগোলা ব্লক, প্রভৃতি। রাণীনগর ব্লকের দুটি গ্রাম গতবার বিধ্বস্ত হয়ে গেছে। রাজাপুর গ্রাম সম্পূর্ণ বিধ্বস্ত হয়ে গেছে। জলংগীর সাগরপাড়া আজকে সম্পূর্ণ ভাবে গংগার ভাংগনের মুখে। ধুলিয়ান শহরের কথা আপনারা সকলেই জানেন, বিরাট শহর ছিল ধুলিয়ান, সেটা সম্পূর্ণ ভাবে বিধ্বস্ত হয়ে গেছে। আজকে জংগীপুর শহরও গংগার ভাংগনের সামনে দাঁড়িয়ে আছে। তাছাড়া জলংগী নদী এবং ভাগীরথী নদীতেও অনেক জায়গায় ভাংগন চলছে। নবদ্বীপ অঞ্চলেও ভাংগন চলছে, সর্বত্র আজকে ভাংগন চলছে। শক্তিপুরে ভাংগন চলছে, জিয়াগঞ্জ, আজিমগঞ্জ, এর কাছে ভাংগন চলছে। তা ছাড়া সিকোস্টে ভাংগন, সাগরদ্বীপের কাছে ভাংগন, কাকদ্বীপের কাছে ভাংগন, দীঘায় ভাংগন চলছে। এটা একটা বিরাট সমস্যা। এই সমস্যা সমাধান করার জন্য সরকারের যে টাকার প্রয়োজন, সেই টাকা আমাদের নেই। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই টাকা দাবী করেছিলাম। গত ১৯৭৮ সালে এই ভাংগন প্রতিরোধ করার জন্য একটি কমিটি গঠন কার হয়েছিল, তারা নানা রকম সুপারিশ করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলেন, রাজ্য সরকারের কাছ থেকে নানা রকম স্কীম, প্রপোজ্যাল ও গেছে। কারণ এই গংগার ভাংগন থেকে রেল লাইন পর্য্যন্ত বাদ পড়বে না। মাধুপাড়া রেল ষ্টেশন থেকে গংগার দুরত্ব হচ্ছে মাত্র ২২।। শত মিটার, দুর্গাপুর থেকে লাইনের দুরত্ব হচ্ছে মাত্র ৮০০ মিটার, বাজিৎপুর থেকে রেল লাইনের দুরত্ব হচ্ছে মাত্র ১২শত মিটার। আজকে রেল লাইন পর্য্যন্ত বিধ্বস্ত হয়ে যাবে গংগার ভাংগনের ফলে। ন্যাশন্যাল হাইওয়ে পর্য্যন্ত বিধ্বস্ত হয়ে যাবে। আমরা বলেছিলাম যে রেল লাইন বিধ্বস্ত হয়ে গেলে আবার নুতন করে রেল লাইন তৈরী করতে হবে। নুতন করে হাইওয়ে তৈরী করতে হবে। সুতরাং এই ভাংগন রোধ করতে যে টাকার প্রয়োজন সেই টাকা রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকার দিন। রাজ্য সরকার সেই টাকা নিয়ে ভাংগন প্রতিরোধ করবে। কিন্তু তারা এখনও পর্য্যন্ত কোন টাকা দেন নি। কেন্দ্রীয় সেচমন্ত্রী কথা দিয়েছিলেন, আমরা যখন দিল্লীতে গিয়েছিলাম, সুব্রত মুখার্জীও সংগে ছিলেন এবং আরও কয়েকজন কংগ্রেসের মাননীয় সদস্য ছিলেন সেই কমিটিতে, আমরা মাননীয় প্রধানমন্ত্রীর সংগে কথা বলেছিলাম এবং তদানিন্তন সেচমন্ত্রী কেদার পান্ডের সংগেও কথা বলেছিলাম, তাঁরা আমাদের এই সম্পর্কে কথা দিয়েছিলেন যে তাঁরা ব্যবস্থা গ্রহন করবেন। তাঁরা বলেছিলেন যে কেন্দ্রীয় যে ইরিগেশন সেকরেটারী আছেন, তাঁকে এখানে পাঠানো হবে এবং পরিস্থিতি বিবেচনা করে তাঁরা টাকা

দেবার ব্যবস্থা করবেন। কিন্তু এখনও পর্য্যন্ত সেই কমিটি বা কোন টিম ফরাক্কায় আসেননি এবং ভাংগন প্রতিরোধ সম্পর্কে যে প্রস্তাব, সেই প্রস্তাব সম্পর্কে কোন কথা তারা বলছেন না এটা আমাদের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা না পেলে আমরা কিছু করতে পারবো না। জয়নাল আবেদিন সাহেব বললেন যে ওঁরা নাকি এই ব্যাপারে সহযোগিতা করছেন। এই কি সহযোগীতার নমুনা? আমরা তো সহযোগীতার কোন নমুনা পাচ্ছি না।

এই প্রশ্নে আমাদের সবাই মিলে প্রয়োজন হলে আবার জোরালো ভাবে তুলতে হবে তা না হলে গঙ্গার ভাঙন প্রতিরোধ করা সম্ভব হবে না। তিস্তা পরিকল্পনা নর্থ বেঙ্গলের সব চেয়ে বড় পরিকল্পনা। এই পরিকল্পনা রূপায়িত হলে ৯।। লক্ষ একর জমি সেচ সেবিত হবে। এই পরিকল্পনার জন্য মোট খরচ আনুমানিক ৩২৫ কোটি টাকা ধরা হয়েছে। আমাদের সরকার ১৪৫ কোটি টাকা খরচ করেছেন। আমরা কেন্দ্রের কাছে টাকা চেয়েছি, পাইনি। গত কয়েক মাস আগে ৫ কোটি টাকা দেবার কথা বলেছিলেন, কিন্তু এখনো সেই টাকা আসে নি তিস্তা পরিকল্পনা রূপায়িত হলে নর্থ বেঙ্গলের সমস্ত জেলা উপকৃত হবে। এ্যভারেজ সমস্ত জেলায় সেচ পাবে। তিস্তার জল সম্পর্কে আমাদের প্রস্তাব হল বাংলাদেশকে ২০% এর বেশী দেওয়ার প্রয়োজন নেই। বাংলাদেশের সংগে ভারতবর্ষের যে চুক্তি হয়েছে তাতে আমরা ৩৯% জল পাচ্ছি, বাকি জল সম্পর্কে কথাবার্তা চলছে। আমাদের ধারণা বাংলাদেশে প্রচুর জল সম্পদ আছে, তিস্তার জল না নিলেও চলবে। মাননীয় সদস্য অমল রায় মহাশয় গঙ্গা ব্রহ্মপুত্র লিঙ্ক লাইনের প্রস্তাব উত্থাপন করেছেন। ব্রহ্মপুত্রের বিশাল জলরাশি সাগরে চলে যাচ্ছে। এই জল কাজে লাগানো যাচ্ছে না গঙ্গা ব্রহ্মপুত্র লিঙ্ক হলে ব্রহ্মপুত্রের বিরাট জলরাশি গঙ্গা দিয়ে প্রবাহিত হবে। কলকাতা বন্দরকে বাঁচাবার জন্য যে ৪০ হাজার কিউসেক জল দরকার, এর ফলে সেই জল পাওয়া যাবে। আজকে গঙ্গায় মূল স্রোত কমে যাচ্ছে। কলকাতা বন্দরকে বাঁচাবার জন্য ফরাক্কা ব্যারেজ দিয়ে ৪০ হাজার কিউসেক জল ছাড়া প্রয়োজন, সেই জল আমরা পাচ্ছি না। আমরা দেখছি মূল স্রোত-ধারা দিয়েই ৪০ হাজার কিউসেক জল আসছে না। তাই ফরাক্কা দিয়ে জল প্রবাহ বাড়াবার জন্য ব্রহ্মপুত্র গঙ্গা লিংক দরকার। এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। বাংলাদেশের সংগে কথা বার্তা চলছে। এই প্রস্তাব কার্যকরী হলে জল প্রবাহ বাড়বে, কলকাতা বন্দর বাঁচবে, অর্থনৈতিক দিক থেকে আমাদের প্রভূত উপকার হবে। ইনল্যান্ড ওয়াটার ওয়েজ, নদী পথ পরিবহনের দিক থেকে প্রশ্নোত্তরের সময় আলোচনা হয়েছে। হলদিয়া থেকে এলাহাবাদ পর্যন্ত নদী পথ পরিবহনের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল, কেন্দ্রীয় সরকার ইনল্যান্ড ওয়াটার ওয়েজ হিসাবে এটাকে গ্রহণ করেছেন। কিন্তু ফরাক্কায় এখনো লক গেট তৈরী হয়নি। এই লক গেট না হবার দরুন হলদিয়া থেকে পাটনা পর্যন্ত যাবার জলপথের কাজ এখনো সম্পূর্ণ হয়নি। এটা সম্পূর্ণ হলে কলকাতা থেকে এলাহাবাদ পর্যন্ত নদী পথে পন্য পরিবহনের অনেক সুবিধা হবে। পরবর্তী-কালে এই পথ দিয়ে চাষীদের পন্য পাঠান সহজ হবে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব অবিলম্বে ডিপার্টমেন্টের সংগে আলোচনা করে লক গেট খুলে দেবার ব্যবস্থা করুন। তাছাড়া মুর্শিদাবাদ জেলা সম্পর্কে আমি কয়েকটি প্রস্তাব রাখতে চাই। কাঁদি মাষ্টার প্ল্যান সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেই সংগে সংগে শিয়ালমারী নদী যে মজে গেছে সেটার অবিলম্বে সংস্কার করা দরকার। এটা হলে মুর্শিদাবাদ জেলার জলঙ্গী, ডোমকল, নওদা, হরিহর পাড়া, বেলডাঙ্গা ইত্যাদি ব্লকের প্রভূত উপকার হবে। আর

নদীয়া জেলার করিমপুর, তেহট্ট থানার উপকার হবে। ফরাক্কায় কেন্দ্রীয় সরকারের ত্রুটিপূর্ণ কাজের জন্য তাহিরণের কাছে ১২ হাজার একর জমি জলে ডুবে আছে। এই এলাকা ভীষণ ভাবে সাফার করছে। সাগরদীঘি এলাকার ১ হাজার একর জমি জলে ডুবে আছে। কেন্দ্রীয় সরকার এই সম্পর্কে এখনো তেমন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেন নি। সম্প্রতি কিছু কাজ আরম্ভ করেছেন বটে, কিন্তু অনেক লেট হয়ে গেছে। ৯/১০ বছর ধরে ওখানকার চাষীরা সাফার করছে, হাজার হাজার একর জমি জলের তলায় ডুবে আছে। আমি তাই মাননীয় সেচ মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন এই সম্পর্কে ডিপার্টমেন্টের সংগে কথা বার্তা বলেন এবং উপযুক্ত কার্যকরী ব্যবস্থা গ্রহন করেন। এই কথা বলে সেচ দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 p.m.]

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ ও ক্ষুদ্র সেচ মন্ত্রীমহাশয় আজ যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তা সমর্থন করতে পারছি না। কেন আমি সমর্থন করতে পারছি না তার কয়েকটি কারণ আমি আপনার মাধ্যমে এই সভায় তুলে ধরতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ব্রজগোপালবাবু এই দপ্তর সম্পর্কে আলোচনা প্রসংগে কয়েকটি কথা বলেছেন। ১৯৫০ সাল থেকে কি ভাবে সেচ দপ্তরে পর পর খরচ বাড়িয়ে ১০ কোটি টাকা থেকে আজ ১৭০ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে সেকথা বলা হয়েছে। তা ছাড়া এও বলা হয়েছে যে এই দপ্তরের বরাদ্দ বিগত ৭ বছর আগে যেখানে ৬০ কোটি টাকা ছিল সেখানে আজকে এই বাজেট ১৭০ কোটিতে এসে দাঁড়িয়েছে। স্যার, আমার মতে এই টাকার অংকের বাজেট মোটেই কোন অংশে বেশী টাকার বাজেট নয়। বাজারে জিনিষপত্রের দাম যে হারে বেড়েছে সেটা হিসাব করলেই আমার কথার সত্যতা প্রমানিত হবে। ২।। টাকা মজুরীটা ৮।। টাকা হলে সেচ বিভাগের বাজেট ৬০ কোটি টাকা থেকে ১৭০ কোটি টাকা হলে মোটেই কাজের অংকে সেটা বেশী টাকার বাজেট হয়না। তা ছাড়া বর্তমানে পঞ্চায়েতের মাধ্যমে যে ভাবে কাজ হচ্ছে তাতে ১০০ টাকা খরচ হবে ধরলে সেখানে ২৫ টাকার বেশী খরচ হয়না, বাকি টাকাটা মিস এ্যাপপ্রোপ্রিয়েট হয়ে যায়। এইভাবে টাকাটা যদি তিলে তিলে খেয়ে ফেলা হয় তাহলে মোটেই এই টাকা দিয়ে বেশী কাজ হতে পারে না। মাননীয় সেচমন্ত্রীমহাশয় কর্মসংস্থান সম্পর্কে কয়েকটি কথা বলেছেন। গত বছর স্যার, খরার সময় আমরা দেখেছি, বহু লেবার দিয়ে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করানো হয়েছে বলে যা বলা হয়েছে সেখানে সেচ বিভাগের কোন অফিসারকে দিয়ে তদন্ত না করা সত্ত্বেও সেই বিল পাশ করে দেওয়া হয়েছে। এই দেখে যদি বলা হয় এত টাকা খরচ করে এত কর্মসংস্থান করা হয়েছে তাহলে বলব, সেখানে আমাদের বুঝতে হবে সামনে এত টাকা খরচ হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমলবাবু একটা কথা বলেছেন যে আমাদের পরিকল্পনার মধ্যে দুরদৃষ্টি থাকা দরকার। আমিও স্যার, বলব, পরিকল্পনার সময় যদি আমাদের সুদুরপ্রসারী দৃষ্টিভংগী না থাকে তাহলে আমরা অতল জলে তলিয়ে যাব। এই প্রসংগে স্যার, একটি কথা বলি। গতবারে খরার সময় মাননীয় মুখ্যমন্ত্রীকে আমরা বলেছিলাম যে আপনি খরার জন্য কেন্দ্রের কাছ থেকে যে ১০০ কোটি টাকা পাচ্ছেন তা দিয়ে শুধু দৈনিক লেবার না লাগিয়ে তার থেকে অন্ততঃ ৫০ কোটি টাকা ক্ষুদ্র সেচ দপ্তরকে দিন এবং তা দিয়ে প্রতি পঞ্চায়েতে অন্ততঃ তিনটি করে ডিপ টিউবওয়েল করুন। তা যদি করা যেত তাহলে যে অর্থ দিয়ে শ্রমিকদের কাজ

দিয়েছেন এবং তা দিয়ে যে ম্যানডেজ সৃষ্টি করেছেন তার থেকে অনেক বেশী ম্যানডেজ সৃষ্টি করতে পারতেন এবং উতপাদনও অনেক বেশী বাড়াতে পারতেন। মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রী বলেছেন, এত ডিপ টিউবওয়েল করবেন, এত মিনি ডিপ টিউবওয়েল করবেন ইত্যাদি। পশ্চিমবংগ সরকার তো এমনিতেই টাকার অভাবে ধুঁকছে তার উপর এগুলি করবেন কি করে আমরা বুঝতে পারছি না। কিন্তু সেদিন যদি আমাদের কথা শুনে ৫০ কোটি টাকা এই ক্ষুদ্র সেচের জন্য খরচ করতেন এবং তা করে ডিপ টিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েল করতেন তাহলে অনেক উপকার হ'ত। স্যার, এক একটি ডিপ টিউবওয়েল ২।। শো একর জমি চাষ হয়, তা যদি করা হত তাহলে কত ম্যানডেজ সৃষ্টি করা যেত সেটা একটু চিন্তা করে দেখুন। তা ছাড়া আকাশে বৃষ্টি নেই, বৃষ্টি নেই বলে আফশোষও করতে হ'ত না। স্যার, আমি এই প্রসংগে বলতে গিয়ে গ্রামপঞ্চায়েতের কথা একটু বলছি। ১৭টি গ্রামপঞ্চায়েতে ড্রিংকিং ওয়াটার সম্বন্ধে আলোচনা হচ্ছিল পঞ্চায়েত সমিতিতে। সেখানে দেখা গেল ১৭টা গ্রামপঞ্চায়েতের মধ্যে মাত্র দুটি গ্রাম পঞ্চায়েত ১০০টা টিউবওয়েলের মধ্যে ৮০টাকে সিলিনডারে রূপান্তরিত করতে পেরেছে আর ১৫টা গ্রামপঞ্চায়েত আজকে জল না পেয়ে হাহুতাশ করছে। মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় যদি ক্ষুদ্র সেচমন্ত্রীমহাশয়কে দিয়ে সুদুরপ্রসারী পরিকল্পনা করে সেচের ব্যবস্থা করতে পারতেন তাহলে খরার টাইমে মানুষ কাজ পেতে পারতো।

কিন্তু এর মধ্যে একটা রাজনীতি করা হল। কারণ যদি সরাসরি পঞ্চায়েতের মাধ্যমে টাকা খরচ করা হয় তাহলে সেখানে লেবারগুলিকে তারা কিনে রাখতে পারবে। আর যদি সেচ দপ্তরের মাধ্যমে স্যালো টিউবওয়েল, ডীপ টিউবওয়েল, মিনি কিট ইত্যাদি করে চাষীর হাতে কাজ দেওয়া যায় তাহলে সেই শ্রমিকরা তাদের রাজনীতির অক্টোপাসে জড়িয়ে থাকবে না। কাজেই এখানে একটা হীন রাজনীতি চলছিল। মাননীয় সেচমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। আমি তাঁকে একটা কথা বলতে চাই। ডি.ভি.সি. থেকে যে জল আসে, সেই জলের ব্যাপারে একবার খরার সময়ে আমরা বারবার আবেদন করেছিলাম। মোটর সাইকেলে করে সিংগুর থেকে বর্ধমান, হুগলী যাতায়াত করেছি জলের জন্য এবং সেখানে যে গেট আছে সেই গেটে গিয়ে রাত্রিতে পাহারা দিয়েছি। আমাদের সেখানে বলা হয়েছে যে, কচুকাটা করে জলে পুতে রাখবো। আমরা তাসত্বেও বুক পেতে দিয়েছি জলের জন্য। কিন্তু সেই সময়ে দেখা গেল যে রাজনৈতিক কারণে জল বন্ধ করে দেওয়া হল। সেখানে বলা হল যে সিংগুরে কংগ্রেস এম.এল.এ আছে, অতএব সেখানে জল বন্ধ করে দাও। আমাকে একথাও বলা হয়েছিল যে, আপনি মায়ের কাছে বলে তেনুঘাট থেকে জল চেয়ে আনুন। আমি সেখানেও আবেদন করেছিলাম এবং সেই আবেদনে সাড়া দিয়ে শেষ পর্যন্ত অর্জুন সেনগুপ্তকে জল পাঠাতে হয়েছিল। সেই জলের সুষ্ঠু বন্টনের জন্য প্রশাসনকে ডাকা হয়েছিল এবং ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, সুমন্ত চৌধুরী মহাশয় প্রতি গেটে পুলিশ পোষ্টিং করেছিলেন। তারপরে লাষ্ট ডেটে জল আনা হয়েছিল। এবারে ১।। মাস, ২ মাস ধরে জল আটকে রাখা হয়েছে ধনেখালি পর্যন্ত। মানুষকে একটুও জল দেওয়া হলনা। আপনাকে যদি অজস্র টাকা দেওয়া হয়, যদি সুষ্ঠু পরিকল্পনা না থাকে, যদি প্রশাসন ঠিক মত কাজ না করে, যদি দেখা যায় রাজনৈতিক গুন্ডারা জোর করে জল নিয়ে নিচ্ছে, যদি বোঝেন যে কোন জায়গায় ৩৭ ফুট জল রাখা দরকার, সেখানে ৪০ ফুট জল আটকে রাখা হচ্ছে উচু জমিতে জল দেবার জন্য এবং এই ভাবে যদি জলের অপচয় করা হয় তাহলে নিশ্চয়ই আপনি যোগদান দিতে পারবেন না।

আপনার সীমিত ক্ষমতা। আপনার যেমন অর্থ কম তেমনি জল কম। আপনাকে সেখানে সুষ্ঠু বন্টন ব্যবস্থা রাখতে হবে। আজকে সেখানে প্রশাসন ব্যার্থ হয়েছে। আমরা গতবার দেখেছি যে বনসাবনের (?) সভাধিপতি চাবি দিয়ে গেটের চাবি রেখে দিয়েছিল। তারপরে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট পর্যন্ত সেখানে গিয়ে হতাশ হয়ে ফিরে এসেছিল। তারপরে কি করূণা হল, তিনি চাবিটা দিয়ে দিলেন। এই যদি প্রশাসন হয়, যদি ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট অসহায় হয়ে যান তাহলে আর করার কিছু থাকেনা। আমি মন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই, এবারে যখন বর্ষার পরে বন্যা হয়েছিল, ধিয়া, কনতি এবং কুলপো (?) এই সমস্ত জায়গায় বাঁধ উপছে গিয়েছিল। সেখানে গ্রামের লোকেরা ৮টা, ১০টা করে বালির বস্তা দিয়ে সেটাকে তারা ঠেকিয়েছিল, বান রুখেছিল। কিন্তু আজকে সেই গ্রামের লোকেদের জল দেওয়া হলনা। তারা চেষ্টা করে এক ফোটা জল পেলনা। তারা কাতারে কাতারে পাগলের মত ঘুরছে। তারা মনে করছে তাদের রক্ত দিয়েও যদি জল আসে তাতেও তারা প্রস্তুত। আমরা ডি.এমকে বলেছি যে অন্ততঃ গরু-বাছুরগুলোকে বাঁচাবার জন্য একটু জল ছাড়ুন। কিন্তু তিনি বলেছেন, আমি অসহায়। এই যদি অবস্থা হয় তাহলে সেখানে সেচ দপ্তরের স্বার্থকতা কোথায়। আমার মনে হচ্ছে রাজ্যটা প্রধানের মাধ্যমেই চলছে। আপনারা বলছেন যে গংগা প্রবাহিকা থেকে দেখা যাচ্ছে বিভিন্ন রাজ্যের মধ্যে ক্যানেল কেটে জল টেনে নিচ্ছে। কিন্তু এখানে কি দেখছি? এখানে বর্ধমান তার আপার বেল্টে জল টেনে নিচ্ছে। যদি আমাদের রাজ্যের মধ্যে আমরা শাসন করতে না পারি, যদি শুধু কেন্দ্রীয় সরকারকে দোষ দেই তাহলে কোন কাজই সুষ্ঠু ভাবে হতে পারেনা। আজকে আমাদের মানসিকতা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। যখন দেখবো যে সিংগুরে জল আসছে না, আমার কনসটিটিউয়েন্সি নিচের দিকে জল দিতে পারছি না তখন আমার মাথা হেট হয়ে যাবে। সুতরাং পশ্চিমবংগের শাসন ব্যবস্থা যদি শক্ত না হয়, যদি মানুষকে ঠিক মত কাজে লাগান না যায়, যদি রাজনৈতিক অভিসন্ধি নিয়ে কাজ করা হয় তাহলে কোন দিনই সফল হতে পারবেন না। আমি আর একটা বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সাত্তার সাহেবের টাইমে প্রায় ৫ হাজার স্যালো টিউবওয়েল পঞ্চায়েতের মাধ্যমে করা হয়েছিল। তার মূল্য কত? আজকে সেগুলি সব নষ্ট হয়ে যাচ্ছে। সেগুলি দান করে দিলেও ভাল কাজ হতে পারে কিন্তু আপনারা তা দান করেন নি। সেগুলি নষ্ট করে দিয়ে আবার ডিপ টিউবয়েল বসানো হচ্ছে। আমরা দেখছি যে সেচের সংখ্যা বাড়ছে। কিন্তু যে সেচগুলি নষ্ট হয়ে যাচ্ছে, সেগুলির হিসাব এর মধ্যে ধরা হচ্ছে না। আমরা যদি শুধু হিসাবের অংকটা বাড়িয়ে দেখাই যে এত লক্ষ হেক্টরে জল দিয়েছি, কিন্তু তাঁর মধ্যে যেগুলিতে জল পাচ্ছে না, সেগুলি বাদ নেই। এই ভাবে অংক বাড়িয়ে শুধু মানুষের কাছে একটা ষ্ট্যাটিসটিক দেওয়া হচ্ছে। আসলে কোন কাজ হচ্ছে না। তাই, আপনার কাছে আমার আবেদন যে সুষ্ঠু ব্যবস্থা ফিরিয়ে আনুন, ভাল ভাবে কাজ করুন, খরচকে রেগুলেট করুন, তবেই স্বার্থকতা আসবে। এই কারণে আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সেচমন্ত্রী ও ক্ষুদ্রসেচ দপ্তরের মন্ত্রী মহোদয় সেচ ও ক্ষুদ্র সেচ খাতের যে ব্যয় বরাদ্দ দাবী করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আমার প্রথম কথা হচ্ছে, কংগ্রেস আমলে যে সেচ ব্যবস্থা ছিল সেটা ছিল গতিহীন।

বর্তমানে বামফ্রন্টের আমলে--১৯৭৭ সাল থেকে, বন্যা খরা ইত্যাদি সত্বেও--যে সেচ ব্যবস্থা এবং ক্ষুদ্র সেচ ব্যবস্থা গৃহীত হয়েছে তাতে এর মধ্যে গতি বেগ সঞ্চারিত হয়েছে। জয়নাল আবেদিন সাহেব বললেন যে, কো-অর্ডিনেটেড্ ভাবে এটা চলছে না, সেচ ব্যবস্থা। তিনি আরো বললেন যে, কমান্ড এরিয়ার ডেভলপমেন্ট হচ্ছে না এবং এর মধ্যে কোন কো-অর্ডিনেসন নেই। স্যার, এই প্রসংগে আমি ওঁকে বলি যে, এই কমান্ড এরিয়া সম্পর্কে আমার একটা তিক্ত অভিজ্ঞতা আছে। ১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে মেদিনীপুরে কোন লিফ্‌ট ইরিগেসন ছিল না। কংশাবতী নদীর ধারে যে-সমস্ত গ্রামগুলি আছে সেখানে কোন লিফ্‌ট ইরিগেসন ছিল না। সে সময়ে আমি খোঁজ করেছিলাম যে, কি করে লিফ্‌ট ইরিগেসন বসান যায় এবং আমি প্রথমে জেনেছিলাম যে, একটা গোপান অর্ডার ছিল যে, কংশাবতী কমান্ড এরিয়ায় কংশাবতীর জল যখন আসে আসবে, কিন্তু তার আগে এই এরিয়ার কোথাও কোন লিফ্‌ট এরিগেসন বা ডিপ টিউবওয়েল হবে না। তখন শ্রী বিশ্বনাথ মুখার্জী সেচ মন্ত্রী ছিলেন, আমি সংগে সংগে বিশ্বনাথ মুখার্জীকে গিয়ে জিজ্ঞাসা করেছিলাম, এই রকম কোন অর্ডার আছে কিনা, উনি আমাকে বলেছিলেন, না এরকম কোন অর্ডার নেই। তার পরে প্রথমে যুক্ত ফ্রন্টের সময়ে এবং পরবর্তীকালে আজকের বামফ্রন্টের সময়ে সেখানে নদী প্রকল্পে প্রায় ১৮টি লিফ্‌ট ইরিগেসন হয়েছে। তারপরে উনি বললেন, ওঁদের সময়ে নাকি প্রচুর ডিপ টিউবওয়েল হয়েছিল। কি রকম ডিপ টিউবওয়েল হয়েছিল? ডিপ টিউবওয়েল হয়েছে? কিন্তু সেই ডিপ টিউবওয়েল মাটির তলা থেকে কতটা জল পাবে, কত একর জমি সেই ডিপ টিউবওয়েলের জল পাবে, তার কোন হিসেব নেই। ওঁরা জমিদার, জোত্‌দারদের স্বার্থে ডিপ-টিউবওয়েল করেছিলেন এবং তার থেকে কোথাও ১৫ একর, কোথাও ২০ একর, কোথাও ৩০, কোথাও ৪০ একর জমি জল পেয়েছে। কাজেই কোন ইউনিফর্ম স্ট্যানডার্ড ছিল না। সুতরাং আমি একথা বলতে চাই যে, আজকে এই সমস্ত পরিকল্পনাগুলি গতি পেয়েছে। তার পরে ওঁরা বড় বড় কয়েকটি পরিকল্পনা করেছেন, কিন্তু সে পরিকল্পনাগুলির যে টার্গেট ছিল তা কোনটিই পূরণ করতে পারেনি। আমাদের অভিজ্ঞতা আছে, কংশাবতী পরিকল্পনায় বিরাট খাল কাটা হয়েছে এবং সেই সমস্ত খালের মধ্যে কৃষকদের জমি চলেগেছে। কৃষকরা সেখানে আশা করেছিল জল পাবে, কিন্তু দেখাগেল যে, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার কিছু কিছু জায়গায় কংশাবতীর জল্ পাওয়াগেল, সব জায়গায় পাওয়া গেল না। শালবনী, গড়বেতা, মেদিনীপুর সদর, কেশপুর প্রভৃতি জায়গায় জল পাওয়া যায় না, কংশাবতীর জল পাওয়া যায় না। অথচ এই ব্যাপক এলাকা গরীব চাষী অধ্যুষিত এলাকা, কিন্তু কংশাবতী মর্ডানাইজেসন স্কীম বহু বছর ধরে কেন্দ্রের কাছে পড়ে আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি ঐ স্কীমটি চালু করার ব্যাপারে একটু সচেষ্ট হোন। এই স্কীমটি চালু না হয়ে ঐ এলাকায় যে ছোটখাট নদীগুলি আছে সে গুলির জলও ব্যবহার করা যাবে না। এখানে মাননীয় বিধায়ক সত্য নিয়োগী মহাশয় অনেক তথ্য দিয়ে বক্তব্য.পেশ করেছেন। সুতরাং আমি আর সে-সব তথ্যের মধ্যে যাচ্ছি না। আমার সময় খুবই স্বল্প, এই স্বল্প সময়ের মধ্যে আমি আরো দু'একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। গত বছর যেখানে আমাদের এই খাতে ৬৪ কোটি টাকা ধার্য ছিল, সেখানে এ বছরে ৯২ কোটি টাকা ধার্য হয়েছে, অর্থাত প্রায় দেড়া। ফলে এই অতিরিক্ত অর্থ দিয়ে আমরা চারিদিকে নতুন নতুন স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, লিফ্‌ট ইরিগেসন, ডাগ ওয়েল তৈরী করব।

কিন্তু খেয়াল রাখতে হবে ১৯৭৬ সালে কংগ্রেস আমলে তারা সিদ্ধান্ত নিয়েছিল যে কোন ডীপ-টিউবওয়েল হবে না। বড় সেচের নিশ্চয়ই প্রয়োজন আছে কিন্তু সব জায়গায় বড় সেচের জল পাওয়া যায় না। সুতরাং সেখানে লিফ্‌ট ইরিগেসান এবং ডীপ-টিউবওয়েল যদি করা হয়--নিশ্চয়ই ভাল হবে। আমি মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাবো যে তিনি ২০০ ডীপ-টিউবওয়েল করার চেষ্টা করেছেন এবং আরোও নতুন ১২০০ ডীপ-টিউবওয়েল করবেন বলে কেন্দ্রীয় সাহায্য এবং বিশ্ব-ব্যাঙ্কের সাহায্যের চেষ্টা করছেন। বর্তমানে ৭।৮ মাস বৃষ্টি হয় না, শ্যালো টিউবওয়েলে জল পাওয়া যায় না--এই পরিস্থিতিতে যুদ্ধকালীন প্রয়োজনের ভিত্তিতে যদি ডীপ-টিউবওয়েল করা না হয় তাহলে আগামী দিনে বিপর্যয় দেখা দেবে। আজ চাষীরা সচেতন হয়েছে--এটা আমাদের বুঝতে হবে। সুতরাং কৃষকদের কাছে জল যদি পৌঁছে না দেওয়া যায় তাহলে কৃষকদের কোন উপকার হবে না। এই জলের ব্যবস্থা যদি করা যায় তাহলে আমাদের দেশ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে, অনেকে সারা বছর কাজ পেতে পারে এবং এ্যানসিলারী বাড়তে পারে যেমন, সারের দোকান বাড়তে পারে, যন্ত্রপাতির দোকান বাড়তে পারে, সারা বছর লোকে কাজ পেতে পারে। সুতরাং এইদিকে আমাদের দৃষ্টি দিতে হবে। ডিজেলে যে সমস্ত টিউবওয়েগুলি চলে তার পরিবর্তে বিদ্যুতের সাহায্য নেওয়া অবিলম্বে প্রয়োজন। কারণ আমরা একটা সময় থেকে এসেছি, একটা শোষন ব্যবস্থা থেকে এসেছি, ফলে পুরানোদিনের পাম্প এখনও রয়ে গেছে। এই পাম্পগুলির জন্য ডিজেল নিয়ে আসতে গেলে মাঝপথে অনেক সময়ে চুরি হয়ে যায়। এই রকম অনেক ঘটনা ঘটেছে। সুতরাং বিদ্যুৎ যত তাড়াতাড়ি সম্ভব দেওয়া দরকার। চাষবাসের ক্ষেত্রে ৪ পারসেন্ট থেকে ১০ পারসেন্ট যত তাড়াতাড়ি বিদ্যুৎ পায় তার চেষ্টা হচ্ছে। অনেক সময়ে দেখা যায়, বিদ্যুতের লাইন চুরি হয়ে গেল, বিদ্যুতের সাজ-সরঞ্জাম চুরি হয়ে গেল, নষ্ট হয়ে গেল। এটা যাতে না হয় তারজন্য কৃষকদের সচেতন করতে হবে। আমরা দেখেছি, বামফ্রন্ট সরকার এ বিষয়ে কৃষকদের বিষয়, সেচের বিষয়ে, ফসল উৎপাদনের বিষয়ে এবং কৃষকদের পায়ে দাঁড় করাবার বিষয়ে যথেষ্ট সাহায্য করছে। এখানে খেয়াল রাখতে হবে যে অনেক ভূমিহীন চাষী জমি পেয়েছে, নিম্নমধ্যবিত্ত কৃষি সাহায্য পেয়েছে। সুতরাং সেই পরিস্থিতিতে আমাদের গ্রাম এলাকার লোকেদের জীবন জীবিকার জন্য, তাদের কাজের জন্য সেচ প্রকল্পের উপর মাননীয় মন্ত্রী মহাশয় আরোও অধিকতর গুরুত্ব আরোপ করবেন এই আশা রেখে এবং এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপেন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ নিয়ে এসেছেন তাতে অংশ গ্রহন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের দেশ এককালে সুজলা, সুফলা, শস্য শ্যামলা ছিল। কিন্তু বর্তমানে প্রকৃতির রুদ্ররোষেই হোক বা এই সরকারের দূর-দৃষ্টির অভাবেই হোক সেই শস্য শ্যামলা দেশ আর দেখতে পাচ্ছি না। মাঝেমাঝে আমাদের বাইরের রাজ্যগুলি থেকে খাবার-দাবার বা শস্য কিনতে হচ্ছে। কৃষির সঙ্গে সেচের একটা প্রত্যক্ষ যোগাযোগ রয়েছে, একেবারে অঙ্গাঙ্গী ভাবে জড়িত। কৃষির সহায়তা করার জন্য সেচের পরিধি যদি সম্প্রসারণ করা না যায় তাহলে আমাদের কৃষি উৎপাদন কখনই এগিয়ে যেতে পারে না। কিন্তু এতে সমস্ত অসুবিধা সত্বেও আজকাল দেখতে পাচ্ছি যে মানুষের মনের মধ্যে কৃষি কাজ করার এবং কৃষি উৎপাদন বাড়ানোর জন্য প্রবনতা বেড়েছে।

[6-30 — 6-40 p.m.]

যদিও দেখতে পাচ্ছি মাননীয় কৃষিমন্ত্রী ষ্ট্যাটিসটিক্স দিয়েছিলেন যে বোরো-ধান চাষের জন্য জমির লক্ষ্যমাত্রা ছিল ১০ লক্ষ একর, কিন্তু ১৫ লক্ষ একর জমিতে বোরো চাষ হয়েছে। আজকে এই বিপুল পরিমান বোরো চাষের জমিতে সেচের জল না পাওয়ায়, জলসেচের অভাবে ঐ বোরো ধান মাঠেই মারা যাচ্ছে। এর আগে ১৯৭৬ সালে তদানিন্তন সরকারের আমলে এইরকম একটি সময় এসেছিল যখন চাষীর বোরো ধান জলের অভাবে নষ্ট হয়ে যাচ্ছিল -- সেই সময় তদানিন্তন সরকার বিহারের প্রকল্প থেকে জল কিনে এনে চাষীদের জল সরবরাহ করায় সেবার চাষ বেঁচে যায়। কিন্তু আজকে এই সরকারের ঐ রকম কোন দৃঢ় পদক্ষেপ দেখতে পাচ্ছি না বলে আমরা দুঃখিত। আজকে এখানে অনেক বক্তাই তাঁদের বক্তব্য রেখেছেন, অনেকে অনেক সংখ্যাতথ্য দিয়েছেন। আমি সংখ্যাতথ্যের ভেতরে যাবো না। এতখানি সংখ্যাতথ্য দিয়ে তাঁরা যেভাবেই বিচার-বিশ্লষণ করুন না কেন, সবার বক্তব্যের মধ্যে একটা হতাশার সুর যেন আমি দেখতে পেয়েছি। আজকে এই দপ্তরের কাজে কর্মে যেন একটা ব্যর্থতা, অসহায়তা ফুটে উঠেছে। এর কারণ বিশ্লষণ করা দরকার। কারণ বিশ্লেষণ না করলে হয়তো ভবিষ্যতে এঁদের দূরদৃষ্টির অভাবে কোন রকম পরিকল্পনা গ্রহণ না করার জন্য আমরা আরও বিপদের মধ্যে পড়ে যাবো, আমাদের সেচ এবং কৃষিকাজ একটা অসহায়তার মধ্যে পড়ে যাবে। আমার মনে হয় ওঁদের এই অসহায়তার অন্যতম কারণগুলো হচ্ছে নদী-সেচ প্রকল্প রূপায়ন এবং তার জল সাধারণ চাষীর কাছে পৌঁছে না দেবার জন্য, বন্যা নিয়ন্ত্রণে অক্ষমতার জন্য এবং জল-নিকাশী ব্যবস্থা না পৌঁছে দেবার জন্য। এই সমস্ত কারণেই আজকে এই ব্যর্থতা এসেছে এবং যার ফলে আমাদের মধ্যে একটা হতাশা ফুটে উঠেছে। এর কারণ যদি ঠিক ঠিকমত খতিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে—আমরা যে সমস্ত পরিকল্পনাগুলি নিয়েছিলাম সেইগুলো যদি আরও বাস্তবমুখী হোত, তাহলে আমাদের মধ্যে আজকে যে হতাশা এসেছে সেটা বোধ হয় আসতোনা। পরিকল্পনাগুলি বাস্তবমুখী হচ্ছে না বলেই সাধারণ মানুষের কাছে যতখানি সুফল পৌঁছান উচিৎ ছিল ততখানি পৌঁছাতে পারছেনা। আমি উত্তরবঙ্গের পশ্চিম দিনাজপুর জেলার লোক। আমাদের ঐ জেলা কৃষি-প্রধান জেলা। কৃষির উপর নির্ভর করেই ওখানকার মানুষ জীবিকা-নির্বাহ করে। ঐ জেলাতে যত কৃষক আছেন, তাঁরা সবাই ক্ষুদ্র কৃষক। কারো তেমন কোন আর্থিক সংস্থান নেই যে তাঁরা নিজেরা চাষবাসের ক্ষেত্রে স্বাবলম্বি হতে পারেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, বিগত বাজেট এবং এবারের বাজেটেও ঐ জেলার ব্যাপারে কোন রকম সেচ-পরিকল্পনা গ্রহণ করা হয়নি। বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে কোন রকম পরিকল্পনা বা প্রকল্প এই বাজেটে পশ্চিম দিনাজপুর জেলা এবং আরও কয়েকটি জেলার জন্য দেখতে পেলাম না। সরকারী খাল খনন করে তার মাধ্যমে সেচের ব্যবস্থা করবার বিষয়েও এই বাজেটে কোন পরিকল্পনা দেখতে পেলাম না। পশ্চিম দিনাজপুর জেলায় আত্রেয়ী, ভাঙর, কুলিক, পুনর্ভবা, নাগর ইত্যাদি অনেকগুলো নদী আছে। আজকে সেই নদীগুলোর উপর যদি কোন সেচ-পরিকল্পনা গ্রহণ করা যায় তাহলে সাধারণ কৃষকদের কাছে সেচের সুবিধা পৌঁছে দেওয়া যাবে বলে আমি মনে করি। এর ফলে ঐ জেলার সাধারণ কৃষক সমাজ আরও ব্যাপকভাবে উৎসাহিত হবে এবং কৃষিজ পণ্য উৎপন্ন করতে পারবেন। ঐ নদীগুলি বর্ষার সময় ভয়ঙ্কর রূপ ধারণ করে। ঐ নদীগুলির মধ্যে কোন কোনটির উৎস আমাদের পার্শ্ববর্তী বাংলাদেশে এবং সেখান থেকে আমাদের এই ভারতবর্ষে ঢুকছে। বর্ষার সময় এগুলোতে প্রচন্ড জলস্ফীতি ঘটে, ফলে আমাদের ঐ এলাকার অনেক অঞ্চল ঐ বন্যার প্রচন্ডতায় জলের নীচে তলিয়ে যায়।

যার ফলে সেখানে কৃষিকাজ ব্যহত হচ্ছে, মানুষ সেখানে আজ পর্যন্ত ফসল উৎপন্ন করতে পারে না। আজ যদি এই সমস্ত নদীগুলোকে নিয়ে সরকার যদি একটা পরিকল্পনা বা প্রকল্প গ্রহন করেন তাহলে সেখানকার মানুষ সেচের ব্যাপারে উৎসাহ লাভ করবে এবং উপকৃত হবে। এই বিষয়ে কয়েকটা কথা আমি সেচ মন্ত্রী কে বলতে চাই। রায়গঞ্জ থানার অন্তরগত কুলিক এবং নাগর নামে দুটি নদী আছে। এই দুটি নদীর পাশাপাশি কতকগুলি খাঁড়ি আছে। এই নদী থেকে জল এসে রায়গঞ্জের বিভিন্ন অঞ্চল প্লাবিত করে। এই সরকার যদি ঐই খাঁড়িগুলি সম্পর্কে কোন পরিকল্পনা গ্রহন করেন তাহলে ভাল হয়। অর্থাৎ আমি বলতে চাই খাঁড়িগুলি যদি রিজারভার হিসাবে তৈরী করা যায় যাতে বন্যার সময় বা প্রচন্ড বৃষ্টিপাতের সময় ঐই জলকে খাঁড়ির মধ্যে ঢুকিয়ে রাখা যায় এবং খরার সময় বা সেচের জন্য যখন জল দরকার হবে সেই সময় যদি সেই জলকে ছাড়া হয় তাহলে আমার মনে হয় সেখানকার সাধারন মানুষ এবং কৃষক উপকৃত হবে। তা ছাড়া যে সমস্ত বাঁধ দেওয়া হয়েছে, এমব্যাংকমেন্ট তৈরী করা হয়েছে সেখানে দেখতে পাচ্ছি ঠিক মতো পরিকল্পনার অভাবে বন্যার জল হয়ত সেখানে ঢোকানো যাচ্ছে কিন্তু নিকাশের রাস্তা ঠিক মতো থাকছে না। যার ফলে বিস্তীর্ণ এলাকা প্লাবিত হয়ে যায় এবং ফসলের ক্ষতি হয়। এই জল নিকাশের ব্যবস্থা যাতে ভাল ভাবে করা যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। এটা যদি করতে পারেন তাহলে সাধারন মানুষ এবং কৃষক উপকৃতহবে। আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। পাশাপাশি লোকজনের কাছ থেকে শুনি ইসটার্ন মেট্রোপলিটন বাই পাস যেটা তৈরী হয়েছে সেটা একটা বাঁধ হয়ে গেছে। তার ফলে কলিকাতার ইসটার্ন মেট্রোপলিটন বাই পাস—এর মধ্যকার অঞ্চল বেসিনের আকার ধারন করেছে। বৃষ্টি হলে সেখানে জল জমে যায়, কোন রকম নিকাশের ব্যবস্থা থাকে না। হয়ত একদিন দেখা যাবে কলিকাতা জলমগ্ন হয়ে আছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য। এই বাজেটের মধ্যে কেবল হতাশার সুর দেখতে পাচ্ছি, নূতন কোন পরিকল্পনা দেখতে পাচ্ছি না যাতে করে সাধারন মানুষের কাছে সেচের জল পৌঁছে দেওয়া যায়। তাই আমি এই বাজেটের বিরোধীতা করে এবং যে সমস্ত কাট মোসান এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যোগেন্দ্র নাথ সিংহরায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ, জলপথ এবং ক্ষুদ্রসেচ বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেস করেছেন তাকে আমি সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উত্তরবংগের জলপাইগুড়ি জেলার লোক, তাই আমি এখানকার কথা বেশী করে বলতে চাই। তিস্তা মহাস্তি প্রকল্প যেটা ১৯৭০ সালে সরকার গ্রহন করেছিল তাতে সেখানকার সাধারন মানুষের কয়েক লক্ষ একর জমিতে জল সেচের ব্যবস্থা হবে। শুধু তাই নয় তৈরী হবে জেনে তারা খুব উৎফুল্ল এবং আনন্দিত হয়েছিল। ১৯৭৭ সালের আগে পর্যন্ত যখন কংগ্রেস সরকার ছিল, যখন এই সরকার আসেনি তখন এখানকার লোকেদের ভাতে মারবার জন্য নানা রকম অজুহাতে--অর্থনৈতিক বা অন্যান্য রকম অজুহাতে এবং সিমেন্ট সরবরাহ না করে এটা বন্ধ করার চেষ্টা করেছিল।

[6-40 — 6-50 p.m.]

মাননীয় সদস্য ব্রজ গোপাল নিয়োগী মহাশয় কিছুক্ষণ আগে এই সম্পর্কে বিস্তারিতভাবে বলে গেলেন। তাই আমি আর বেশী বলতে চাই না। আমাদের জেলা জলপাইগুড়ি, সেখানকার সেচব্যবস্থা নিয়ে কিছু বলতে চাই। আমাদের এলাকায় নদী অনেক ছোট, মাঝারি, নানা ধরণের নদী আছে। এই নদীগুলিতে সারা বছরই জল থাকে। আমাদের বড় বড় নদী যেমন তিস্তা, তোর্ষা,

রায়ঢাক, কালজানি ইত্যাদি বহু নদী আছে সেগুলি নিয়ে বহুমুখী প্রকল্প করা যেতে পারে। মাননীয় সদস্য আনন্দ মোহন বিশ্বাস মহাশয় বললেন তিস্তা নদী সম্বন্ধে। আমি তার সঙ্গে এই ব্যাপারে একমত। বিভিন্ন সময়ে, বিভিন্ন বছরে বন্যা হয় এবং বন্যার ফলে এইসব অঞ্চল ব্যাপকভাবে ক্ষতিগ্রস্থ হয় এবং এরজন্য খয়রাতি সাহায্য সরকারকে করতে হয়। এই ব্যাপারে যদি সরকার থেকে ব্যবস্থা নেওয়া হয় তাহলে কুচবিহার এবং জলপাইগুড়ি অঞ্চলের চাষীদের খুব উপকার হবে। তাছাড়া এখানে ছোট ছোট নদী আছে, সেই নদীগুলিতে যদি স্লুইস গেট করে দিয়ে নালা কেটে দেওয়া যায় তাহলে খুব উপকার হয়। ওখানে এগুলিকে স্থানীয় ভাষায় জাম্পাই বলে। এই ব্যবস্থা যদি করা যায় তাহলে চাষী ভাইদের মুখে হাসি ফুটবে। সেচমন্ত্রীকে অনুরোধ করবো এখানে যদি আর.এল.আইয়ের ব্যবস্থা করা যায় তাহলে চাষীদের খুব উপকার হবে। জলপাইগুড়ি জেলায় ফলন খুব কম হয়। এখানকার ফলন বলতে গড়ে প্রতি বিঘা প্রতি ৩ মণ সাড়ে তিন মণ ধান। যেটুকু ধান হয় তাতে আবার তাদের খেতে জোটে না। এরফলে তারা জমি বিক্রি করতে বাধ্য হয়। এইতো হচ্ছে অবস্থা এখানকার। এখানে ৩, সাড়ে ৩ মণ যে গড়ে ধান হয় তাও আবার আকাশের অবস্থা বুঝে হয়। আকাশের অবস্থা যদি ভালো না হয়, যদি খরা চলে তাহলে দেড় মণের বেশী ধান হয় না। সুতরাং এই উত্তরবঙ্গের যাতে একটু জলসেচের আরো উন্নতি হয় তারজন্য মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। এইকথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় সেচমন্ত্রী, জল পথবিভাগের মন্ত্রী মহাশয় এবং ক্ষুদ্রসেচ বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে এনেছেন তার বিরোধীতা করে আমি দু একটি কথা বলতে চাই। এখানে বসে আমি বামফ্রন্ট সরকারের নেতাদের অনেক বক্তৃতা শুনলাম। তাতে দেখলাম তারা এক কথাই বলে গেলেন, একই রেকর্ড চালিয়ে গেলেন। তাদের একই রেকর্ড যে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না ফলে আমাদের সরকারের সীমিত ক্ষমতার মধ্যে, সীমিত আয়ের মধ্যে কিছু করা সম্ভব নয়। এই রেকর্ড আর কতদিন চালাবেন, আর বেশীদিন চলবে না। সেচব্যবস্থায় যে অবস্থা তাতে ফসল কখনো উৎপন্ন হতে পারে না। কৃষকরা সময়মত জমিতে জল দিতে পাচ্ছে না, একে তো খরা, অনাবৃষ্টি লেগেই আছে তারওপর জল সেচের উপযুক্ত ব্যবস্থা নেই। বন্যার বছরে তো কোন বন্যার সময় আরো নানা রকম ঘটনা ঘটেছে। আমাদের কংগ্রেস আমলে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেচ ব্যবস্থার যা উন্নতি আমরা দেখেছি এখন সেই উন্নতি আমরা দেখতে পাচ্ছি না। এই বিভাগের অধীনে কংগ্রেস আমলে যে সমস্ত আর এল আই, ডিপ টিউবওয়েল হয়েছে তার ৫০ পার্সেন্ট অচল হয়ে আছে। গভীর নলকূপের জন্য যেসব কর্মচারী আছে যেমন অপারেটর, এ্যাসিসট্যান্ট অপারেটর, নাইট গার্ড তারা ঠিকমত কাজ করেনা। নাইট গার্ডরা ডিপ টিউবওয়েল দেখে না, ফলে ট্রান্সফরমার চুরি হয়ে যাচ্ছে, কৃষকরা অসুবিধায় পড়ছে। সরকার নিয়ম করেছেন যে যেখানে ২ বার ট্রান্সফরমার চুরি হয়ে যাবে সেখানে আর ট্রান্সফরমার দেওয়া যাবে না, সেখানে ডিপ টিউবওয়েল বন্ধ করে দেওয়া হচ্ছে। আমি সরকারকে বলি এরজন্য সেখানকার কৃষকরা দায়ী নয়। কেননা সরকার সেখানে নাইট গার্ড রেখেছেন, তারা ডিপ টিউবওয়েলের কোন খোঁজ খবর রাখে না। তারা জানে তাদের চাকরি যাবে না, তারা কো-অর্ডিনেশান কমিটির সভ্য, মাসে ২ টাকা চাঁদা দিলেই তাদের চাকরি থেকে যাবে। এইভাবে সেখানে কাজ চলছে। তারপরে আপনারা সেচ কমিটি, ইরিগেশান কমিটি করেছেন, এই ইরিগেশান কমিটির কাজকর্ম সম্পর্কে অনেকের অসন্তোষ আছে। আমরা জানি সেচ কমিটি কাদের নিয়ে করা হয়, বামফ্রন্টের যারা সমর্থক তাদের নিয়ে করা হয়। তারা

গ্রাম দেশে যেসব সি পি এম, আর এস পি'র দলভুক্ত কৃষক আছে তাদের আগে জল দেয় এবং কংগ্রেস সমর্থক যেসব কৃষক আছে তারা জল পায় না। এই সেচ ব্যবস্থার ভেতর দিয়ে বিরাট রাজনীতি চলছে। আমি সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে তিনি সম্প্রতি বিদ্যুত চালিত যেসব পাম্প আছে সেখানে সেচ কর বাড়িয়ে ছিলেন। পূর্বে ছিল বিদ্যুত চালিত পাম্পে যে বিদ্যুত খরচ হয় সেই অনুপাতে ট্যাক্স দিতে হবে, কিন্তু বর্তমানে নিয়ম হয়েছে ১১শো টাকা বিদ্যুতের সেচ কর দিতে হবে। অনেকে এই নিয়ে প্রতিবাদ করেছে, বিধান সভায় এই নিয়ে দৃষ্টি আকর্ষণ করতে বলেছে। ১১শো টাকা বিদ্যুত চালিত পাম্প সেটে সেচ কর করাতে কৃষকদের অসুবিধা হচ্ছে।

**শ্রী কানাই ভৌমিক ঃ** আপনি ১১শো টাকা ট্যাক্স কোনটার উপর বলছেন?

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** আমি বিদ্যুতের উপর বলছি। আর একটা বিষয় বলছি কমান্ড এরিয়া বাড়ান হচ্ছে না, কৃষকদের এই বিষয়ে ক্ষোভ আছে। এটা দেখা গেছে যেখানে পাম্প আছে বা ডিপ টিউবওয়েল আছে সেখানে বাগান হয়ে গেছে। আবার যেখানে উঁচু জায়গা যেখানে জল যায় না সেটা কমান্ড এরিয়ার মধ্যে পড়েছে, আর নিচু জায়গা যেখানে জল যেতে পারে সেখানে জল নিচ্ছে না। এই রকম নানা অভিযোগ আছে, এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বেলেডাংগা থানার ভাগীরথীর তীরে বনমালীপুর গ্রামে সেচ প্রকল্পের জন্য সেচ দপ্তরে লেখালেখি হয়, দু'বার টেন্ডার দেওয়া হয়, কিন্তু কাজ আরম্ভ হয়নি। সেই সংগে দেখেছি জলংগী নদীর ধারে ভাংগন রোধ প্রকল্পের কাজ আরম্ভ হল, অথচ সেখানে গুরুত্বপূর্ণ ভাংগন ছিল না। জেলা পরিষদের একটা ডাক বাংলো ২৫ হাজার টাকার বেশী যার মূল্য হতে পারে না সেই ডাক বাংলোর জন্য ৮ লক্ষ টাকা বরাদ্দ করেছেন অথচ বনমালীপুর গ্রামে একটা স্কুল বাড়ী ভেংগে গেছে, দু'বার টেন্ডার কল করা সত্বেও সেই স্কুল বাড়ীর কাজ আরম্ভ হল না। সেচ মন্ত্রী মহাশয় পক্ষপাতমূলক আচরণ করেছেন। জলংগী এলাকার আর এস পি'র এম এল এ আছেন, সেজন্য সেখানে ৮ লক্ষ টাকা বরাদ্দ হয়ে গেল, গিন্তু বনমালীপুর কংগ্রেস এলাকায় পড়ছে, সেজন্য সেখানে দু'বার টেন্ডার কল হওয়া সত্বেও কোন কাজ আরম্ভ হল না। আমি একটা ভাংগনের ব্যাপারে লিখিত দরখাস্ত দিয়েছিলাম। মুর্শিদাবাদ জেলার ভৈরব নদীর পশ্চিম তীরে অনেক গ্রাম বিপন্ন হয়ে পড়েছে ভাংগনের ফলে, সেখানে বাড়ীঘর পড়ে গেছে। এই সম্পর্কে অনেক দিন আগে তাঁর কাছে লিখিত দরখাস্ত দিয়েছিলাম। তিনি ডিপার্টমেন্টে পাঠিয়ে দিয়েছেন। শুনেছি মুর্শিদাবাদে অফিসারের কাছে গেছে, সেই অফিসার বলেছেন আমি এনকোয়ারী করতে যাব, কিন্তু আজ পর্যন্ত কোন এনকোয়ারী হল না। আমি মন্ত্রী মহাশয়কে বলব এই বিষয়ে খোঁজ খবর নিতে। তারপর আমি কান্দী মাষ্টার প্ল্যানের কথা বলব। মুর্শিদাবাদ জেলার কান্দী এলাকা বন্যা প্লাবিত এলাকা। ১৯৭৮ সালে সেখানে অনেক বাড়ী ঘর ভেংগে গেছে। কান্দী মাষ্টার প্ল্যানের কথা অনেক দিন থেকে শুনছি, কিন্তু আজ পর্যন্ত কিছুই হয়নি। নিশ্চয়ই এটা সরকারের ব্যর্থতা বলে মনে করি। এখানে সুন্দরবন এলাকা সম্বন্ধে সমালোচনা হওয়া উচিত। আমি সুন্দরবনে গেছি, সেখানকার লোক অত্যন্ত দরিদ্র, মাছ ধরা হচ্ছে তাদের পেশা।

6-50 — 7-00 p.m.]

কিন্তু দুঃখের সংগে জানাচ্ছি সেই চাষী এবং মৎস্যজীবীদের কোন উন্নতি হয়নি। এই দরিদ্র

চাষী এবং মৎস্যজীবীদের প্রতি মানবতার খাতিরে সরকারের দৃষ্টি দেওয়া উচিত ছিল, কিন্তু সরকার সেই ব্যবস্থা করেনি। এই সমস্ত নানা কারণে আমি এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করতে বাধ্য হচ্ছি।

**শ্রী শশাংক শেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই আমাদের সেচমন্ত্রী ননী ভট্টাচার্য এবং কানাই ভৌমিক মহাশয় যে ব্যয় বরাদ্দ চেয়েছেন সেটা জল সরবরাহের জন্য ডিম্যান্ড নয়, এটা পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ, গ্রাম বাংলায় যে সমস্ত মানুষ বাস করে তাদের শরীরে ট্রান্সফিউসন অব ব্লাডের জন্য এই টাকা তাঁরা চেয়েছেন। পশ্চিমবাংলার মানুষকে বাঁচাতে হলে এই ট্রান্সফিউসন অব ব্লাডের জন্য আরও বেশী টাকা মঞ্জুর করা উচিত ছিল। সেচ ছাড়া আমাদের বাঁচার কোন উপায় নেই। শস্য উৎপাদনের জন্য এবং শ্রমিকের কাজের জন্য এই সেচ বিশেষ, প্রয়োজন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বলেছেন কেন্দ্র—রাজ্য অর্থ বন্টনের ব্যাপারটি স্পষ্ট হওয়া উচিত কারণ টাকা না পেলে কিকরে কাজ হবে। পশ্চিমবাংলায় জমির পরিমান ৮ মিলিয়ন হেক্টর--অর্থাৎ ১ কোটি ৪০ লক্ষ একর জমি। এর মধ্যে জল পায় মাত্র শতকরা ৩৫ ভাগ জমিতে। সেচের উন্নতি করতে হলে অর্থের যে প্রয়োজন আছে এটা আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন। আমাদের ৩/৪টি সেচ পরিকল্পনা আছে -- ডি ভি সি, ময়ুরাক্ষী, কংশাবতী। কংশাবতী এখনও পূর্নাংগ হয়নি, ডি ভি সি হয়ে গেছে এবং ময়ুরাক্ষী এখনও কিছু কিছু জায়গায় বাকী আছে।

এখানে ডি ভি সি থেকে ৮ লক্ষ একর, ময়ূরাক্ষী থেকে ৫.৩৯ লক্ষ একর, কংসাবতী থেকে ৪.৫৭ লক্ষ একর জমিতে জল সেচ হয়ে থাকে। এ ছাড়া আরও ছোট ছোট জলসেচ পরিকল্পনা আছে, তা থেকেও জল দেওয়া হয়ে থাকে। বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনার জন্য যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেগুলি সম্বন্ধে বিরোধী দলের নেতারা বিশেষভাবে উল্লেখ করেন নি। ওঁরা বলছেন আমরা অপদার্থ, আমরা টাকা খরচ করতে পারি না। আমরা বন্যা নিয়ন্ত্রণ এবং জল নিকাশীর ব্যাপারে হুগলীতে ঘিয়া-কুন্তী বেসিন, হাওড়াতে কেন্দুয়া বেসিন, ২৪ পরগণাতে সাকদা বেসিন এবং নিম্ন দামোদর নদী পরিকল্পনা ইত্যাদি যেসমস্ত রয়েছে, সেগুলি বিরোধী দল দেখতে পান না। সবচেয়ে অসুবিধার কথা হোল এই যে পশ্চিমবাংলায় যে নদীগুলি আছে, সেই সব নদীগুলিই নন-পেরিনিয়াল। টেল টু হেড জল সরবরাহ করা সম্ভব হয় না। কারণ সেকানাইল্ড সেচ ব্যবস্থা এখানে নাই এবং নদীতে পেরিনিয়্যাল ফ্লো নাই। অথচ পাঞ্জাব হরিয়ানা, রাজস্থানে সেকানাইল্ড সেচ ব্যবস্থা থাকার জন্য সেখানে ফসল উৎপাদনের কি রকম উন্নতি হয়েছে। তার কারণ ওখানকার যে নদীগুলি আছে, বা যেসব ড্যাম সেখানে করা হয়েছে সেখানে হিমালয় পর্বত থেকে বরফ গলে সেখান থেকে জল আসে এবং সেই ড্যামগুলিতে ধরে রেখে দেওয়া যায় এবং জলদানকারী নলগুলি থেকে প্রয়োজন মত জল সরবরাহ করা সম্ভব হয়। সেই জন্য সেখানে টেল টু হেড জল সরবরাহ করা সম্ভব হয়। কাজেই এখানে অসুবিধা আছে। চাষীরা নির্দিষ্ট সময়ে নিয়ম মত জল পায় না। এবং এটাও ঠিক যে পশ্চিমবাংলায় যে খালগুলি আছে, সেখানে ঠিকমত জল থাকে না, প্রকৃতির উপর নির্ভর করতে হয়। তাই চাষীরা সেচের সময় ঠিকমত জল পায় না। তার উপর এখানকার চাষীদের মধ্যে দায়িত্বজ্ঞানহীনতাও কিছুটা আছে। আমাদের এখানে প্রচুর জল অপচয় হয়। অনেক সময় দেখা যায় ডি ভি সি বা ময়ূরাক্ষীর ড্যাম থেকে যে জল আসে এবং কংসাবতী ড্যাম থেকে যে জল আসে সে জল অনেক নষ্ট হয়ে যায়। চাষীদের সে রকম দায়িত্ববোধ নাই। এই জল নষ্ট করাকে আমি বলতে পারি যে এটা একটা গর্হিত কাজ। এই বিষয়ে চাষীদের অবহিত করা দরকার। তার উপর জল সরবরাহ ব্যাপারে যে সব সেচ কর্মী

আছে, তাদের খেয়াল খুশী মত জল ছেড়ে দেয়। এবারে বোরো ধানে জল সেচের অসুবিধার মূল কারণ হচ্ছে সেচ কর্মীদের কর্মে ঔদাসীনতা। তারা ঠিক মত সময়ে জল ছাড়ে না স্লুইস গেট ভেঙ্গে যাবার ভয়ে অনেক সময় জল ছেড়ে দেয়। এতে জল নষ্ট হয়, এবং সময়ে ঠিকমত চাষীরা জল পায় না,..যখন জল দরকার নেই সেই সময় ঐ সমস্ত কর্মীরা জল ছেড়ে দেয়। তার পর জল না দিয়ে কর আদায় করা। এটা একটা মস্তবড় সমস্যা। আমি বলবো এই ব্যাপারে কৃষকদের উপর অত্যাচার করা হয়। প্রায় ক্যানেলেই দেখা যায় টেল পয়েন্টে জল পৌছায় না। ফাষ্ট ওয়াটারিং, সেকেন্ড ওয়াটারিং, থার্ড ওয়াটারিং--সব জায়গায় জল পৌছায় না। ঐ যে টেষ্ট রিপোর্ট বলে একটা জিনিস আছে, তাতে দেখা যায় যে রিপোর্ট দেওয়া হয় কোন জায়গায় জল পেয়েছে, বা কোন জায়গায় জল পায় নি, তার মধ্যে অনেক রকম ভুল ভ্রান্তি থাকে এবং ঐ সমস্ত কর্মীদের মানসিকতাও কিছুটা.অন্য রকম। অনেক সময় অনেক জায়গায় ভুল রিপোর্ট সরকারের কাছে দিয়ে থাকে। আমি বীরভুমের যে জায়গা থেকে আমি নির্বাচিত হয়ে এখানে এসেছি সে জায়গা সম্বন্ধে কয়েকটি কথা বলবো।

[7-00 — 7-10 p.m.]

বীরভূমের ইরিগেটেড ল্যান্ড হল ১.৯ হেক্টার এবং বীরভূমে জলসেচ হয় ময়ূরাক্ষী থেকে ১ লক্ষ ৮০ হাজার হেক্টর জমিতে এবং হিংলা থেকে হয় ১০ হাজার হেক্টর জমি। মোট সেচ সেবিত জমির পরিমাণ হল ১ লক্ষ ৯০ হাজার হেক্টর। স্মল ও মাইনর ইরিগেসনে বীরভূমে ১৯৮৩ সালে ডিপ টিউবওয়েল হয়েছে ৪৪টি, আর.এল.আই হয়েছে ১৯৩টি। বীরভূমে ভোট্কা বলে একটা জায়গা আছে সেখানে আমাদের মন্ত্রী মহাশয়দের অনেক উপযুক্ত কর্মচারীও আছেন, তারা জানে সেই প্রকল্পকে রূপায়িত করার জন্য সেখানে বহু চেষ্টা করা হয়েছে। শেষ পর্য্যন্ত ঐ ভোট্কাতে যখন ঐ প্রকল্প রূপায়িত হল না তখন সেখানে ছোট ছোট আর.এল.আই. তৈরী করে--১০/১৫টা আর.এল.আই. তৈরী করে বিশেষ করে সাঁওতাল অধ্যুষিত এলাকার অনেক উপকার করেছেন। এই জিনিসটা বীরভূমের কংগ্রেসী এম.এল.এ. যাঁরা আছেন তাঁরা গিয়ে দেখে আসবেন। আগে এই জিনিস ছিল না বর্ত্তমানে হয়েছে। বীরভূম জেলার ৫০/৫৫ ভাগ জমিতে জলসেচ করা সম্ভব হয়েছে। এই যে ৫০/৫৫ ভাগ জমিতে যে জল দেওয়া হচ্ছে—কংগ্রেস আমলের আগে থেকেই তো ময়ূরাক্ষী প্রকল্প আরম্ভ হয়েছিল কিন্তু আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এই ময়ূরাক্ষী থেকে ৫০ থেকে ৫৫ ভাগ জমিতে সেচ দেওয়া সম্ভব করেছে নানারকম ভাবে চেষ্টা করে। আমি মনে করি বীরভূম জেলার সেচ এলাকাকে বাড়াতে হলে আরও মিনি গ্র্যান্ট, ডিপ টিউবওয়েল এবং আর.এল.আই. স্কীম বাড়াতে হবে। যেহেতু ম্যাসেঞ্জোর ড্যামকে সম্পূর্ণভাবে প্রকৃতির নির্ভর করতে হয়, ওখানে কোনরকম বৃষ্টিপাত না হলে আমাদের জল তারা দিতে পারে না, এই অসুবিধার জন্য এইসব জায়গায় মিনি ড্যাম, ডিপ টিউবওয়েল এবং আর.এল.আই. আরও বাড়াতে হবে। আমাদের জেলাতে বোরোতে জল দেওয়া প্রায় বন্ধ হয়ে গেছে। এবারে দেখেছি বোরোতে জল দেওয়া হয়েছিল কিন্তু সেই জল এমন ভাবে দেওয়া হয়েছে যার ফলে বিশেষ কাজ হয় নি। মন্ত্রী মহাশয় ডিপ টিউবওয়েল ২০০টা করবেন বলেছেন তার মধ্যে আমাদের বীরভূমের জন্য মাত্র ৩টি বরাদ্দ হয়েছে। এই বীরভূম শস্য শ্যামলা-- পশ্চিমবাংলাকে যদি শস্য শ্যামলা করতে হয় তাহলে এই সারপ্লাস জেলাকে আরও জলসেচের ব্যবস্থা করে দিতে হবে যাতে তারা ৭৫ পারসেন্ট জমিতে জল দিতে পারে। এই বলে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরোকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীদ্বয় তাঁদের যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন, আমি এই ব্যয় বরাদ্দের ব্যাপারে দু-একটি কথা বলতে চাই। এর সংগে সুন্দর বন উন্নয়ন পর্ষদের ব্যয় বরাদ্দের বিবৃতিও মন্ত্রী মহাশয় দিয়েছেন। যেহেতু আমি সুন্দরবন এলাকার প্রতিনিধি, দক্ষিণবংগ থেকে নির্বাচিত সদস্য তাই আমি এই সুন্দরবন এলাকা সম্পর্কে বা এই সুন্দরবন পর্ষদের কার্য্যবলী সম্পর্কে দু--একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে দক্ষিণবংগের এই সুন্দরবন এলাকা খুবই পশ্চাদপদ এবং এর সমস্যা বহুবিধ। যদিও এখানে মন্ত্রী মহাশয় বলেছেন যে ওখানকার যোগাযোগ ব্যবস্থা, যানবাহন, রাস্তাঘাট, শিক্ষা, স্বাস্থ্য এই সমস্ত সমস্যার কথা বলেছেন, কোন শিল্প সেখানে নেই এ কথাও বলেছেন। এখানে আমি বলতে চাই যেহেতু সুন্দরবন উন্নয়ন পর্ষদ এবং সুন্দরবন এলাকার বহুবিধ সমস্যা এবং সাধারণ মানুষের অর্থনৈতিক অবস্থা অত্যন্ত নিম্ন।

সুন্দরবনের যোগাযোগ ব্যবস্থা, কৃষি, সেচ, জল নিকাশী ব্যবস্থা, রাস্তাঘাটের উন্নয়নের জন্য এই পর্ষদ, গঠিত হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে এর জন্য মাত্র ১০ কোটি টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে। নানা দিক থেকে সত্যি সত্যিই যদি সুন্দরবনের উন্নতি ঘটাতে হয় তাহলে এই সামান্য অর্থ দিয়ে তা সম্ভব হবে না। মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই সুন্দরবনের নানা সমস্যার কথা বলেছেন। আমি এই প্রসংগে বলতে চাই, সুন্দরবনের এই কাজগুলি উন্নয়ন পর্ষদের মাধ্যমে করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমি সর্ব প্রথমে বলতে চাই এ বিকাশ কেন্দ্র বিভিন্ন থানায় গঠিত হয়েছে এবং প্রত্যেক কন্সটিটিউএনসিতে একটি বা দুটি করে এই বিকাশ কেন্দ্র আছে। এই বিকাশ কেন্দ্রের মাধ্যমে ক্ষুদ্র, প্রান্তিক কৃষকদের সার, বীজ, ওষুধ সরবরাহ করা হয় প্রতি বছর এবং বিকাশ কেন্দ্র এলাকা ভিত্তিক এক একটি নির্বাচন কেন্দ্রে যে পরিমান টাকা দেওয়া হয়, তার পরিমান খুব কম নয়। কিন্তু বিগত কয়েক বছরের অভিজ্ঞতায় আমরা দেখছি এই বিকাশ কেন্দ্রের মাধ্যমে ক্ষুদ্র ও প্রন্তিক চাষীদের যে সার, বীজ, ওষুধ সরবরাহ করা হয় সেটা ঠিক সময় মত দেওয়া হয় না। রবি মরশুমে চাষের জন্য চাষীদের যে নামের তালিকা তৈরী করা হয় সেটা কয়েক মাস আগেই তৈরী করা হয়। সেই তালিকা অনুমোদন করবার পরে সিজনের সময় সার, বীজ, ওষুধ বিকাশ কেন্দ্রে পাঠান হয়। যখন তালিকা তৈরী হয় তখন এই চাষীরা চাষ করবে বলা হয়, কিন্তু সিজন শুরু হবার সময় দেখা গেল তালিকা ভুক্ত চাষীরা চাষ করল না। কিন্তু বিরাট অংশের চাষীদের মধ্যে ঐ সার, বীজ, ওষুধ বিলি করা হল। লিষ্ট ধরে বিলি করার ফলে দেখা গেছে সিজন্ অতিক্রম করার পর এই সব সার, ওষুধ, বীজ বাজারে বিক্রী করে দেয়। বেশীর ভাগ চাষীই এটা করে, খুব কম সংখ্যক চাষী বাস্তবে এটা প্রয়োগ করে চাষ করে থাকে। এটাই হচ্ছে বাস্তব সত্য। কিছু অংশ চাষ করে না, বা চাষ করবার উদ্যোগ নেয় না। তবে চাষ করে উন্নতি করছে না, এটা আমি বলছি না। এই বছর বিকাশ কেন্দ্র থেকে সার, ওষুধ, বীজ বিলি হচ্ছে। স্যার, আপনি জানেন এখন মুগ কলাই গাছে কলাই ফলছে, শুটি ধরে গেছে। আর এই সবে--মাত্র বীজ গেছে। এখন এগুলি ভেজে খাওয়া ছাড়া আর কোন উপায় থাকছে না। এটাই হচ্ছে বাস্তব সত্য। চাষীদের উন্নতি ঘটাবার জন্য যে সার, ওষুধ, বীজ দিচ্ছেন আমি মনে করি এই ব্যবস্থা বন্ধ করা উচিত। কারণ, আজ কাল কৃষি দপ্তর থেকে মিনি কিট দেওয়া হচ্ছে, অন্যভাবে কৃষকদের সাহায্য করা হচ্ছে, ডি.আর.ডি.এ. প্রকল্পের মাধ্যমে সাহায্য করা হচ্ছে। তাই আমি বলব এই টাকা ঐ খাতে ব্যয় না করে সুন্দরবনের মূল সমস্যা যোগাযোগ ব্যবস্থা গড়ে তোলবার খাতে ব্যয় করা হোক। যখন বর্ষা শেষ হয়ে যায় সেই সময় নারকেল গাছের চারা বিলি করা হয়। যেসব কন্ট্রাক্টর এই গাছ দেয় তারা কোথাকার কি বীজ নিয়ে গাছ দিচ্ছে তা

জানা নেই। সুন্দরবনের দূরদূরান্ত এলাকার এই সব গাছ পৌঁছে দিতে ১৫/২০ দিন সময় লাগছে। নৌকা, লরী করে আসছে,পড়ে থাকছে এবং চাষীদের হাতে যখন গিয়ে পৌঁছাচ্ছে তখন সব শুকিয়ে দুমড়ে, ভেঙ্গে যাচ্ছে। তাই বেশীর ভাগ চারাই চাষীদের কাজে লাগে না। এই অব্যবস্থা দূর করা দরকার। এই খাতে যে টাকা ব্যয় করা হচ্ছে আমার মনে হয় এটাকে বন্ধ করে দিয়ে যোগাযোগ ব্যবস্থা, রাস্তাঘাটের কাজে ব্যয় করা দরকার। সুন্দরবন এলাকার অনেক হাজার মজা খাল সংস্কার করা হচ্ছে। এটা খুব ভাল প্রকল্প এবং বহু খাল খনন করা হচ্ছে।

[7-10 — 7-20 p. m.]

সেখানে যে সমস্ত খাল কাটা হচ্ছে তা ধান জমির স্তর থেকে মাত্র ৯ ফুট গভীর করে কাটা হচ্ছে। হাজা-মজা অবস্থাতেই এই খালগুলি তিন ফুটের মতন গভীর ছিল, সেখানে আপনারা আর মাত্র ৪/৫ ফুট গভীর করে সংস্কার করছেন। সুন্দরবনের ঐ সমস্ত বিরাট বিরাট খালগুলিকে যদি প্রকৃতপক্ষে জলাধার করতে হয় তাহলে আমার প্রস্তাব, এই খালগুলিকে আরো গভীর করে সংস্কার করা হোক। এই খালগুলি গভীর করে সংস্কার করলে তার মিষ্টি জলে দু ধারের জমিগুলিতে চাষ হতে পারবে। সুন্দরবন উন্নয়ন পর্ষদ থেকে এই যে সমস্ত বড় বড় খাল সংস্কার করা হচ্ছে এ ক্ষেত্রে ক্ষুদ্র সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, এই খালগুলিকে আপনার দপ্তরের অধীনে এনে সেখানে রিভার লিফ্‌ট ইরিগেসানের ব্যবস্থা করে জমিগুলিতে যাতে দুটি করে ফসল হতে পারে তার ব্যবস্থা করুন। এখন যে ভাবে ছাড়া ছাড়া ভাবে চাষ হচ্ছে তাতে করে কিন্তু সামগ্রিক উন্নয়ন সম্ভব নয়, কাজেই এ দিকে আপনাকে নজর দিতে হবে। এরপর আমি রাস্তার কথায় আসছি। রাস্তা তৈরী করার ক্ষেত্রে সেখানে যে সমস্ত ইঁট ব্যবহার করা হচ্ছে তা অত্যন্ত নিম্নমানের। কন্ট্রাক্টররা সেখানে যে সমস্ত ইঁট ব্যবহার করছেন আমরা দেখেছি তা অত্যন্ত নিম্নমানের। আমার কুলতলিতে একটি বড় রাস্তা হচ্ছে--৪৭ কিলোমিটার রাস্তা--নিঃসন্দেহে সেটা একটা ভাল কাজ, সেই রাস্তা তৈরী করার ক্ষেত্রে কন্ট্রাক্টররা যে ইঁট ব্যবহার করছেন তা অত্যন্ত নিম্নমানের। এ নিয়ে নানান অভিযোগও করা হয়েছে--স্থানীয় গ্রামপঞ্চায়েত প্রধান অভিযোগ করেছেন, আমরা করেছি, ডি.এম. তদন্ত করেছেন, সুন্দরবন উন্নয়ন দপ্তরের মাননীয় সচিব সেখানে গিয়েছেন কিন্তু কোন সুরাহাই হচ্ছে না। সেখানে বলা হচ্ছে, অভিযোগ করলে রাস্তার কাজ বন্ধ হয়ে যাবে। সেখানে প্রত্যক্ষভাবে পঞ্চায়েত এবং পাবলিক মিলিতভাবে ইঁট সর্টিং করে খারাপ ইঁটগুলি বেছে রেখে দিয়েছিলেন কিন্তু দেখা গেল সন্ধ্যা নামার পরই সেই ইঁট রাস্তায় লাগিয়ে দেওয়া হয়েছে। আমার মনে হয় সুন্দরবন উন্নয়ন দপ্তরের একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের দপ্তরের কর্মচারীরাও এর সংগে অনেকখানি জড়িত আছেন বা তারা তাদের পক্ষে আছেন। সেখানে অবস্থাটা এইরকম--অভিযোগ করলে যেন অন্যায় করছি। অভিযোগ করলে রাস্তার কাজ আর হবে না এই রকম একটা অবস্থা। মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো, এ দিকে নজর দেবেন। তারপর এখানে বড় বড় মাষ্টার স্লুইসের কথা বলা হয়েছে। আমার কুলতলি এবং মথুরাপুরে মুনি নদীর উপর ক্লোজারের কথার উল্লেখ কিন্তু এখানে নেই। তা ছাড়া ঐ মুনি নদীর উপর নলগড়াতে যে ওভারব্রীজ করার কথা ছিল সেটার সম্বন্ধে কিন্তু কোন উল্লেখ দেখলাম না। মাননীয় মন্ত্রীমহাশয় এগুলি প্রকল্প লিষ্ট থেকে বাদ দিলেন নাকি? তারপর পিয়ালী ক্লোজার সম্বন্ধে কয়েকটি কথা বলব। কয়েক কোটি টাকা খরচ করে এটা কমপ্লিট করা হয়েছে এবং একটি বিরাট জলাধার নির্মাণ করা হয়েছে কিন্তু সেটা লোনা জলে ভর্তি হয়ে আছে। এ সম্বন্ধে আমরা বহুবার অভিযোগ করেছি এবং তারপর সেখানে প্রভাসবাবু গিয়ে দুটি লিফ্‌ট ইরিগেসানের ব্যবস্থা করেন কিন্তু সেই দুটিই অকেজো হয়ে গিয়েছে। ঐ ব্যাপারে আমি সুন্দরবন

উন্নয়ন পর্ষদ দপ্তরের মন্ত্রীমহাশয় এবং সেচমন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আমি সে কথাগুলি বললাম আশা করি মাননীয় মন্ত্রীমহাশয়রা সেগুলি জবাব দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী গনেশ চন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ক্ষুদ্র সেচ, জল পথ এবং সুন্দরবন উন্নয়ন পর্ষদের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং ঐই সমর্থন জানিয়ে আমি যে এলাকা থেকে এসেছি, সেই সুন্দরবন সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য প্রবোধবাবু এবং কংগ্রেস (আই)-এর মাননীয় সদস্য শেখ ইমাজুদ্দিন সাহেব সুন্দরবন উন্নয়ণ পর্ষদ সম্পর্কে যে কথা বলেছেন, আমি শেখ ইমাজুদ্দিন সাহেবকে বলতে চাই, একদিন সুন্দরবন বেড়াতে গেলে সুন্দর বনের কি উন্নতি হয়েছে, না হয়েছে সেটা বোঝা যায় না। আমিও একদিন ফারাক্কায় গিয়েছিলাম। সেখানে গিয়ে বুঝতে পারিনি যে তার কি উন্নতি হয়েছে, না হয়েছে। সুতরাং সুন্দর বনে কিছু হয়নি--এই কথা বলা ঠিক নয়। সুন্দর বন উন্নয়ণ পর্ষদের মাধ্যমে যে সমস্ত কাজ করা হয়েছে তার যথার্থ চিত্র মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতির মধ্যে আছে। সামান্য ক্রটি-বিচ্যুতি হয়ত কোথাও থাকতে পারে, এটা ঠিক। কিন্তু সামগ্রিক ভাবে সুন্দর বন উন্নয়ণের কাজ যে ত্বরান্বিত হয়েছে, এটা আমরা স্বীকার করি। আমি মাননীয় সদস্য প্রবোধ বাবুর সংগে একটি বিষয়ে এক মত নই। রবি মরশুমে গরীব কৃষকদের মধ্যে যে সার বন্টন করা হয়েছে সেই সার এবং ঔষধ বন্টনের পদ্ধতিটা বন্ধ করার যে প্রস্তাব তিনি দিয়েছেন, সেই সম্পর্কে আমি তার সংগে এক মত নই। কারণ আমরা দেখেছি যে সুন্দর বনের দ্বিতীয় ফসল হিসাবে লংকা, তরমুজ এবং অন্যান্য শাক-শবজীর ব্যাপক চাষ হচ্ছে। সেখানে সারের প্রয়োজন বেশী দেখা দিয়েছে। কিন্তু কৃষি দপ্তর যে সমস্ত সার, মিনিকিট দিচ্ছে সেটা মূলতঃ বর্ষাকালে চাষের জন্য। রবি মরশুমে যে ব্যাপক চাষ হচ্ছে, সেই চাষের জন্য তারা এত ব্যাপক হারে সার দিচ্ছেন না। সুন্দরবন উন্নয়ণ পর্ষদের মাধ্যমে যে সার বন্টন করা হয় সেটা সত্যিই মানুষের কাজে লাগছে। কেউ কেউ হয়ত বিক্রয় করতে পারে, এটা আমি অস্বীকার করছি না। কিন্তু যদি সঠিক ভাবে তদারকি করে এই সারটা কি ভাবে বন্টন হবে, কে পাচ্ছে, কে পাচ্ছেনা, এগুলি আমাদের কন্সটিটিউয়েন্সির ব্যাপার, এগুলি যদি আমরা করি তাহলে কোন অসুবিধা হবেনা। যেমন আমরা সম্প্রতি যে সার বিলি করেছি, সেখানে যারা প্রকৃত চাষী, যারা চাষ করেন তাদের আমরা দিয়েছি। যারা চাষ করেন না, তাদের আমরা সার দেইনি। এই রকম ভাবে এই কাজগুলি করা হচ্ছে। আমি এখানে কয়েকটি ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে সুন্দর বনে পলি মাটি জমে যাবার ফলে নদীগুলি কোথাও কোথাও মজে যাচ্ছে এবং এটার জন্য সুন্দর বনে ভবিষ্যতে বিরাট একটা বিপদ দেখা দেবে। কারণ যে নদীগুলি একদিন প্রবাল নদী ছিল--যেমন মাতলা, রায় মংগল, কালিন্দী, পুরন্দর ইত্যাদি যে সমস্ত নদী ছিল, সেই নদীগুলিতে মাঝে মাঝে প্রচন্ড চরা পড়ছে এবং নদীগুলি দিনের পর দিন মজে যাচ্ছে। এটা সংস্কার করার কোন প্রচেষ্টা হচ্ছে না। এর আগে মাঝে মাঝে শুনতাম যে সুন্দর বনের নদীগুলি সংস্কার করা হবে, কিন্তু বাস্তব ক্ষেত্রে সার্ভে করা ছাড়া আর বিশেষ কোন কাজ হয়েছে বলে আমরা দেখছি না। এখানে সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় এবং সুন্দর বন উন্নয়ণ পর্ষদের মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, এই ব্যাপারে তিনি দৃষ্টি দেবেন বলে আমি আশা করি। অপর দিকে সুন্দর বনের আর একটি বিপদের সম্পর্কে আমি মন্ত্রীসভা এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। এটা আমি আগেও অনেকবার বলেছি। সেটা হচ্ছে, এখানে ধানী জমিতে নোনা জল ঢুকিয়ে ফিশারীতে পরিণত করা হচ্ছে। এর ফলে দেখা

যাচ্ছে যে একদিকে যেমন আইন--শৃংখলার অবনতি ঘটছে, অপর দিকে দিনের পর দিন একদল নুতন সমাজ বিরোধীর সৃষ্টি হচ্ছে এবং সংগে সংগে ঐ সমস্ত এলাকার জনস্বাস্থ্য এবং পরিবেশ দুষিত হচ্ছে। আমি দেখেছি যে গ্রামে যে সমস্ত মানুষ দিন মজুরী হিসাবে কাজ করতো, দীর্ঘদিন সুন্দরবনের বুকে যারা লড়াকু মানুয হিসাবে পরিচিত, সেই সমস্ত মানুষরা দিনের পর দিন বেকার হয়ে যাচ্ছে।

[7-20 — 7-30 p.m.]

তারা রুজি-রোজগার থেকে বঞ্চিত হচ্ছে, নিরন্ন হয়ে পড়ছে এবং ঘর বাড়ি পর্যন্ত ছেড়ে দিতে হচ্ছে। মন্ত্রীসভা যদি সামগ্রিক দৃষ্টিভংগী দিয়ে এই সমস্যার মোকাবিলা না করতে পারে, তাহলে অদূর ভবিষ্যতে দেখা যাবে সুন্দরবন মরুভূমিতে পরিনত হয়েছে এবং আবার অতীতের মত সমাজ বিরোধীদের আড্ডাখানায় পরিনত হয়েছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের এবং সমস্ত সভার এই সমস্যাটির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। জল কর যাতে ব্যাপক ভাবে ওখানে গরীব মানুষের কাছে বিঘ্নের কারণ না হয় তা অত্যন্ত তত্‌পরতার সংগে লক্ষ্য করতে হবে। অপর দিকে আমি ক্ষুদ্র সেচ দপ্তর সম্বন্ধে একটা কথা বলতে চাই যে, এখন পর্যন্ত এই দপ্তর থেকে সুন্দরবন এলাকায় কোন পরিকল্পনা গ্রহণ করা হয়নি, কোন কাজ করা হয়নি। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখছি যে, সন্দেশখালী, গোসাবা প্রভৃতি এলাকায় পানীয় জল তোলা ছাড়াও ব্যক্তি-গত উদ্যোগে অনেক নলকূপ বসান হয়েছে এবং তা দিয়ে তারা তাদের ছোট-খাট জমিতে সেচ করছে, বোরো চাষ করছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, ২৪-পরগনা জেলার কিছু কিছু ব্লক তিনি নতুন-ভাবে সার্ভে করবেন। আমি তাঁকে অনুরোধ করছি যে, তিনি সুন্দরবনের বিভিন্ন ব্লককে সার্ভের আওতায় আনুন, নতুন করে সার্ভে করুন এবং সেখানকার জল-সম্পদকে কি--ভাবে কাজে লাগান যায় তার জন্য চিন্তা-ভাবনা করুন। ওখানে একদিকে খাল কেটে জল সেচের ব্যবস্থা করা যায়, অপর দিকে মাটির তলার জলকে তুলে এনে সেচের কাজে লাগান যায়। এই কাজের মধ্যে দিয়ে আজকে সুন্দরবনের অর্থনৈতিক অনগ্রসরতা দূর করা যায়। তাই আমি ক্ষুদ্র সেচ মন্ত্রীর এই বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গুণধর মাইতি ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আপনি নিশ্চয়ই জানেন যে, ১৯৮১ সালের ২৪শে ডিসেম্বর তারিখে নদী প্লাবন এবং জলোচ্ছাসের ফলে গোটা সুন্দরবন ভেসেগেছিল এবং নদী বাঁধ নষ্ট হয়েগেছিল। কিন্তু সেচ বিভাগ অত্যন্ত দক্ষতার সাথে ৬ মাসের মধ্যে সেই নদী বাঁধ আবার তৈরী করেছে। সুদূর চড়িয়াল থেকে গোটা সুন্দরবনের হাজার হাজার মাইল নদী বাঁধ ৬ মাসের মধ্যে মেরামত করা কম কৃতিত্বের কাজ নয়। ফলে সেখানকার খেটে খাওয়া মানুযেরা আবার ৬ মাসের মধ্যেই কাজ পেয়েছে। কাজ পাওয়ার জন্য তারা দুর্ভিক্ষ পীড়িত বা বন্যা পীড়িত হয়ে পড়েনি। সেই জন্য আমি সেচ বিভাগকে ধন্যবাদ জানাচ্ছি। এই পরিপ্রেক্ষিতে আমি সুন্দরবনের নদী বাঁধের সম্বন্ধে এখানে একটা প্রস্তাব করছি। সুন্দর-বনের নদী বাঁধ সুন্দরবনের প্রাণ স্বরূপ। যদি নদী বাঁধ ভেঙে যায় এবং ঐ বিষাক্ত নোনা জল ঢুকে যায় তাহলে জমিতে এক বছর কোন ফসল হবে না। পরবর্তী বর্ষার জলে সমস্ত ধুয়ে না যাওয়া পর্যন্ত, কোন ফসল হবে না। সুতরাং সুন্দরবনের জন্য যত রকম উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা হোক না কেন, নদী বাঁধ যদি ঠিক মত না থাকে, তা যদি নষ্ট হয়ে যায়, তাহলে সমস্ত পরিকল্পনাই ব্যর্থ হয়ে যাবে। সেই জন্য নদী বাঁধগুলিকে মেরামত করতে হবে। আর সুন্দরবনের সমুদ্র উপকূলবর্তী এলাকায় প্রবল বাতাসে এবং সমুদ্রের ঢেউয়ে প্রতি বছর একবার বা দু'বার করে ভাঙ্গন দেখা দেয়, ফলে

সমুদ্রের নোনা জল ব্যাপক এলাকায় প্রবেশ করে। সুতরাং এই অবস্থায় নদী বাঁধের নিকটেই অ একটা প্যারালাল নদী বাঁধ করার জন্য আমি প্রস্তাব করছি। প্রথমটা ভাঙলেও দ্বিতীয়টা যা বিস্তীর্ণ এলাকাকে রক্ষা করতে পারে তার জন্য আমি এই প্রস্তাব করছি। আমার কে সীতারামপুরে এই রকম প্যারালাল বাউন্ডারি দেবার জন্য আমি ইরিগেসন বিভাগের অফিসারদে বলেছিলাম, তারা সেখানে গিয়ে সমস্ত কিছু দেখে আমার প্রস্তাবের গুরুত্ব উপলব্ধি করেছিলেন সেইজন্য বাউন্ডারী বাঁধ রাখার সঙ্গে সঙ্গে প্যারালাল বাউন্ডারী করত হবে এবং সেটা মো সুন্দরবনের যে নদীপথ বাঁধা হয় তার ১০ ভাগের ১ ভাগ জায়গায় ডাব্‌ল বাঁধ করতে হবে। আ আর একটি ব্যাপার ক্ষুদ্র সেচ মন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি। সুন্দরবন এলাকায় বালি পড়ে উঁ হয়ে গেছে। আগে আবাদযোগ্য জমিতে যে জল যেত সেটা স্বাভাবিকভাবে জল বেরিয়ে যেত স্বাভাবিক যে খাল ছিল সেটা মজে গেছে, স্থানে স্থানে বাধা হচ্ছে, ঘর-বাড়ি হচ্ছে, সেইজন স্বাভাবিকভাবে জলপথ রুদ্ধ হয়ে গেছে। সুতরাং প্রয়োজন হলে অধিগ্রহণ করে ঐ জায়গা স্লুইজগেট জল যাওয়ার জন্য করতে হবে। এটা না করলে জল-নিষ্কাসন-এর খুবই অসুবিধা হবে গ্রামে এই যে সব উন্নয়নমূলক কাজ হচ্ছে তার মধ্যে খাল কাটা হচ্ছে এবং সেই খালের জল নিয়ে তরমুজের চাষ হচ্ছে, ধান চাষ হচ্ছে, সঙ্গে সঙ্গে আলু চাষ হচ্ছে। কিন্তু কৃষি-পন্য সংরক্ষণের কোন ব্যবস্থা গোটা সুন্দরবন অঞ্চলে নেই। সেইজন্য আমি কৃষিমন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি এই কৃষি-পণ্য সংরক্ষণের জন্য একটা গো-ডাউন তৈরী করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লঙ্কা সুন্দরবনে দ্বিতীয় ফসল হিসাবে তৈরী হচ্ছে। সেই লঙ্কা প্রথমে পাকে, তারপর শুকনো করে ৪ টাকা কেজি দরে বিক্রি হয়। সেই লঙ্কা এখন সুন্দরবনে ১০ থেকে ১৮ টাকা কেজি দর হয়েছে। কৃষকদের আজকে জলের দামে তরমুজ বিক্রি করতে হচ্ছে। তরমুজ এখন সেখানে ২৫ পয়সা থেকে ৩০ পয়সা দাম। সেই তরমুজ কলকাতায় ১ টাকা কিম্বা ১ টাকা ২০ পয়সার বিক্রি হচ্ছে। কাজেই কৃষকেরা মার খেয়ে যাচ্ছে, সারের খরচ, পরিশ্রমের খরচ পাচ্ছে না। সুতরাং এরা যাতে বাজার পায়, উচিৎ মূল্য পায় সেই ব্যবস্থা আপনি করবেন। সুন্দরবন উন্নয়নের মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব রাখছি, হাজারটি পুকুর খননের প্রয়োজন আছে কারণ নোনাজলে ভেসে যায়। ঐ টিউবওয়েল দিয়ে খাবারের জল মেলে না, রান্নার জল মেলে না, স্নানের জল মেলে না। সুতরাং পুকুর কাটার প্রয়োজন আছে। এই প্রস্তাব তিনি রেখেছেন। আবার অনুরোধ এই পুকুর খোড়ার কাজ যাতে দ্রুত কার্যকরী হয় সেই ব্যবস্থা আপনি করবেন। আর বৃক্ষ রোপনের প্রয়োজন আছে। বৃক্ষ কার্বণডাইঅক্সাইড গ্রহণ করে আর মানুষ অক্সিজেন গ্রহণ করে। বৃক্ষ অক্সিজেন ছাড়ে আর মানুষ সেই অক্সিজেন গ্রহণ করে। অপরপক্ষে মানুষ কার্বণডাইঅক্সাইড ছাড়ে বৃক্ষ সেই কারবণডাইঅক্সাইড গ্রহণ করে, সুতরাং গাছ ছাড়া মানুষ বাঁচতে পারে না, গাছের প্রয়োজন আছে। অপরপক্ষে দেখা গেছে এই গাছের কাঠ দিয়ে গৃহ নির্মাণ হয়, নানা ব্যাপারে কাঠের প্রয়োজন আছে। সুতরাং জীবন এবং জীবিকার জন্য আজকে গাছের প্রয়োজন আছে। সুতরাং এর উপর গুরুত্ব দিতে হবে। আমরা দেখছি, গ্রামে গ্রামে হাজার হাজার বৃক্ষ রোপন করা হয়েছে কিন্তু সেগুলো রক্ষণের কোন ব্যবস্থা নেই, গরু বাছুর, ছাগল সব নষ্ট করে দিচ্ছে। ফলে বৃক্ষ রোপন করা বৃথা হচ্ছে, কোন কাজ হচ্ছে না।

[7-30 — 7-40 p.m.]

বরং যে পরিমান গাছ লাগান হয়েছে, তার থেকে কম গাছ লাগিয়ে যদি ভালভাবে রক্ষণাবেক্ষণ করা যায় তাহলে বৃক্ষ রোপন সফল হবে। আশা করি আমার এই প্রস্তাবগুলি গ্রহণ করবেন। এই ইরিগেশন এবং সুন্দরবন উন্নয়ন পর্ষদের যে বাজেট প্রস্তাব রেখেছেন, আমি তাকে

সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার কাছে যে বাজেট বরাদ্দ রেখেছি আমি আশা করি আমাদের মাননীয় সদস্যরা একমত হয়ে তা সমর্থন করবেন। আমার দ্বিতীয় কথা হচ্ছে যে তিন বছর আগে বিরাট বন্যায় যখন সুন্দরবনের সমস্ত বাঁধ ভেঙ্গে শ্লুইজ গেট উড়ে চলে গিয়েছিল, সেই অবস্থায় আমরা ১০ দিনের মধ্যে সমস্ত বাধ বেঁধে দিয়েছিলাম। শ্লুইজ গেটগুলো সঙ্গে সঙ্গে সব তৈরী করা সম্ভব ছিলনা, জায়গায় জায়গায় ধীরে ধীরে সারাচ্ছি। সে কারণে সুন্দরবনের মানুষকে আজ নোনা জল খেয়ে কাটাতে হয়। মিষ্টি জল কেবলমাত্র অবস্থাপন্ন লোকেদের আছে। সেই নোনা জলের হাত থেকে যাতে পানীয় জলকে রক্ষা করা যায়--সেই জন্য পরিকল্পনা গ্রহণ করেছি। এক হাজার বড় বড় পুকুর সুন্দরবনের বিভিন্ন অঞ্চলে এই পরিকল্পনার মধ্যে করবার প্রস্তাব হয়েছে। এই যে পুকুরগুলি হবে, এর আশেপাশে নারকেল গাছ বসানো হবে। এইভাবে সুন্দরবনের মানুষকে নোনা জল খাওয়ার হাত থেকে বাঁচাতে পারবো বলে মনে করছি। আমি আশা করছি ২।১ মাসের মধ্যে এই কাজ সুরু করতে পারবো। আমরা হিসেব করে দেখেছি এ ক্ষেত্রে প্রায় ৩ বছর লেগে যাবে সমস্ত সুন্দরবনকে কভার করতে। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করবো, সকলে একমত হয়ে আমার বাজেটকে সমর্থন করবেন এবং যাঁরা বিরোধিতা করবার জন্য কাট মোশন দিয়েছেন তাঁরা সেটা তুলে নেবেন--এই বলে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** মাননীয় স্পীকার স্যার, আমি একটু দুঃখিত হয়েছিলাম যে কংগ্রেস বেঞ্চের অনেক মাননীয় সদস্যই এই সংক্ষিপ্ত মাত্র ৭ পাতার বাজেট স্পীচ, যাতে কিছু সেলিয়েন্ট পয়েন্ট উল্লেখ করা আছে--তা পড়েন নি। ভেবেছিলাম অন্ততঃ জয়নাল আবেদিন সাহেব পড়বেন, কিন্তু দুঃখের বিষয় হচ্ছে তিনিও এটা পড়বার প্রয়োজন বোধ করেন নি। এটা অভিপ্রেত ছিল না। এই জন্য বলছি যে তিনি তিস্তা সম্পর্কে যা বললেন--উত্তরবঙ্গের প্রাণনালী বলতে যে তিস্তাকে বুঝায় সেটা আমরা সবাই জানি। উত্তরবঙ্গের তিস্তা ব্যারেজ প্রকল্পর কাজ কতখানি এগিয়েছে বা এগোয়নি, কেন এগোচ্ছেনা--সে সম্বন্ধে এখানে উল্লেখ করা হয়েছে।

[7-30 — 7-40 p.m.]

আর টাকার অবস্থার কথা তো সবাই জানেন। তা সত্বেও আমাদের এই রাজ্যসরকার ইরিগেশনের একটা বিরাট পারসেন্ট অর্থ বরাদ্দ করেছে এই তিস্তা প্রকল্পের জন্য। কিন্তু অন্যান্য যেসব প্রকল্প রয়েছে রূপায়নের জন্য, আজকে সেসব ক্ষেত্রে বরাদ্দ বাড়িয়ে যদি তাড়াতাড়ি শেষ করা যেতো, বুঝতেই পারছেন যে তাতে পশ্চিমবঙ্গবাসীর উপকারে আসতো। তা না করে এখানে এতটা অধিক বরাদ্দ তিস্তা প্রকল্পের জন্য রেখেছি।

অবশ্য এই প্রতিশ্রুতি রেখেছিলাম কেন্দ্রীয় সরকারের কাছে যে আমরা ২০ কোটি টাকা সাহায্য পাব, কিন্তু বারেবারে কয়েকবছর আমরা চেয়েই গেছি। সাহায্য আমরা পাইনি। বহু আলাপ, আলোচনা, আশ্বাস, প্রতিশ্রুতির মধ্যে দিয়ে এই বছরে আমরা ৫ কোটির মত পেয়েছি। এমন সময় পেয়েছি যে সময় ধরতে গেলে মার্চ মাসের শেষ সপ্তাহের দিকে। এই দিয়ে কতখানি খরচ করতে পারবো পরে বলবো। এই হল অবস্থা। মাননীয় ডাঃ জয়নাল সাহেব জানেন যে তিস্তার জন্য টাকা চাওয়া হয়েছে টোটাল ইরিগেশান বাজেটের শতকরা ৬০ ভাগের বেশী তিস্তার জন্য বরাদ্দ করেছি। এইগুলি আমরা করেছি। তারপরে জয়নাল সাহেব লেবার ট্রাবলের কথা বললেন। লেবার ট্রাবল কোথায় নেই সব জায়গাতেই হচ্ছে, আই.এন.টি.ইউ.সি. করছে। আর

সি.আই.টি.ইউ.সি করলেই দোষ? তারপরে যেকথাগুলি বলা দরকার সেটা হচ্ছে এখানে এক শ্রেণীর ঠগ তারা টাউট ইমার্জ করছে। এই টাউটরা খুব মারপিট করত। তারা ঘেরাও করত, এইভাবে তারা কাজের বাধা সৃষ্টি করত। যারফলে আমরা তিস্তার কাজ তরান্বিত করার জন্য আপ্রাণ চেষ্টা করেছি। এবং এই নিয়ে দুবার আমরা মিটিং করেছি। সর্বদলীয় মিটিং। শুধু বামফ্রন্ট-এর অন্তর্ভুক্ত দলের প্রতিনিধিদের ডাকা হয়নি, তাতে অন্যান্য দলকেও ডাকা হয়েছিল এবং সর্বশেষে মাননীয় সদস্যকে বলি তার এলাকা ইসলামপুরের রিকোগনাইজড পলিটিক্যাল পার্টি থেকেও লোক ডাকা হয়েছিল এবং ফল কিছু পাওয়াও গিয়েছিল। সব জায়গাতেই পুলিশ গিয়ে যেখানে যেখানে গন্ডগোল আছে সেগুলি বন্ধ করার চেষ্টা করেছে এবং এখনো চেষ্টা চলছে যতটুকু পারা যায়। এই হল তিস্তার সম্বন্ধে--অন্যটা হল গঙ্গা ভাগীরথী ক্যানেল সম্বন্ধে। তারপর ডাঃ জয়নাল সাহেব আমাকে প্রবীনমন্ত্রী বললেন। এনিয়ে কেন হঠাৎ আমাকে প্রবীনের দলে ফেললেন বুঝলাম না। তবে আমি যে প্রবীন মন্ত্রী তাতে কোন সন্দেহ নেই। তারপর গঙ্গাঁ ভাগীরথী ক্যানেলের সমস্যাও একই সমস্যা। এর অর্ধেক সমস্যা সমাধান করার জন্য কত কমিশন কত রিপোর্ট হয়েছে। এবং এরজন্য কমিটি পর্য্যন্ত হয়েগেছে। তারা রিপোর্ট দিয়েছে সেটা প্রশ্নোত্তরের সময়েই বলে দেওয়া হয়েছে। আপনারা অসুবিধার কথা জেনেও সমস্ত কিছু জেনে শুনেও সেগুলি করবেন। যাতে অহেতুক একটা অসুবিধার সৃষ্টি হয়। এই অবস্থা চলছে ওখানে, সেইজন্যই আমাকে এই কথাগুলি বলতে হচ্ছে। তারপর ফারাক্কার জল বন্টনের এবং তিস্তার জল বন্টনের ব্যাপারে মোটামুটি সবাই জানে। সেখানে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। এইগুলি সম্বন্ধে বছরের পর বছর আলোচনা করা হচ্ছে। সব থেকে যেটা বড় কথা মাননীয় সদস্য অমল রায় মহাশয় বলেছেন সেটা খুবই সত্য--চিন্তিত এই পদটি খুব নরম শব্দ ব্যবহার করা হয়েছে। সর্বশেষে ফারাক্কার জল যাতে বেশী হারে আসে সেইজন্য আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করছি। শুধু তাই নয় গঙ্গা ভাগীরথীর নদীর দিক দিয়ে বাধা সৃষ্টি হচ্ছে। ইউ.পি, বিহার যেভাবে জল নিয়ে নিচ্ছে এবং এতে জলভাগ হচ্ছে যেভাবে তারফলে গঙ্গাঁর জল, ফারাক্কার জল কমে যেতে আরম্ভ করেছে। এইগুলি নিয়ে আলোচনা করা হয়েছে এবং এখনো চলছে। ফারাক্কা ব্যারেজ নিয়ে যে অবস্থা চলছে তাতে কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে আগেই হস্তক্ষেপ করা উচিত ছিল কিন্তু করেনি। এখানে ইন্টার স্টেট বেসিন অনেকগুলি আছে, এক একটা স্টেট এর সঙ্গে জড়িত। ফারাক্কা এবং গঙ্গার জল থেকে আসছে। সেটা যেন কোন স্টেটে আটকে না পড়ে, সরাসরি চলে আসে এবং অব্যাহত থাকে যেন। সেটা কেন্দ্রীয় সরকারের দেখা দরকার বলে আমি মনে করি।

[7-40 — 7-50 p.m.]

সেই কথাগুলি ওঁরাতো বললেন না? এটা আমরা লক্ষ্য করেছি। অন্য দিকে গঙ্গা--ব্রহ্মাপুত্র লিঙ্ক ক্যানেলের ব্যাপারে বিধানসভায় সবাই সেই দাবী করেছেন। এই ব্যাপারে সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লীতে মেমোরেন্ডামও দিয়েছেন। ফরাক্কা থেকে আজ যদি ১৫ হাজার কিউসেক জল ইরিগেশনের জন্য ব্যবহার করতে পারা যায়, বিশেষভাবে যদি ৫৫ হাজার কিউসেক জল হুগলী নদীতে দেওয়া যায়--বার বার কেন্দ্রীয় সরকারের মাননীয় প্রধানমন্ত্রীর কাছে এই হাউসের সর্বদলীয় প্রতিনিধিদল যে দাবী রেখেছে -তাহলে ক্যালকাটা পোর্টকে বাঁচান সম্ভব হবে। কিন্তু এতেও কিছুই হচ্ছে না। সেইজন্য আমি বলতে চাই যে আজকে পশ্চিমবাংলায় এ-ব্যাপারে একটা জনমত গড়ে তোলার দিকে এগোতে হবে। যাতে হুগলী নদীর নাব্যতা বাড়িয়ে ফরাক্কার ঐ পরিমান জল দেবার মাধ্যমে ক্যালকাটা পোর্টকে বাঁচাবার চেষ্টা করা হয়, সাধারণ মানুষের

মধ্যে থেকে আজকে সেই জনমত গড়ে তুলতে হবে। শুধু এখানে প্রস্তাব গ্রহণই নয় বা দিল্লীতে দরবার করবার উপর নির্ভর করে থাকাই নয়, আজকে এই কথাই আমি বলতে চাই। এখানে অনেকেই অনেক কথা বলেছেন। খুব বেশী বলবার সময় নেই। এখানে মাননীয় সদস্য শ্রী আনন্দমোহন বিশ্বাস তোরসা সম্পর্কে বলেছেন। যোগেন সিংহ রায় মহাশয় এবং আরও অন্যান্য কয়েক জন তোরসা সম্বন্ধে বলেছেন। আমি বলতে চাই যে এই তোরসার যে প্রকল্প, তার দ্বিতীয় পর্যায় ঢোকানো আছে। ইতিমধ্যে তোরসার বিভিন্ন দিকে ফিজিবিলিটি ষ্টাডি করা হয়েছে অর্থাৎ এখানে তোরসাকে ইরিগেশনের কাজে এবং অন্যান্য বন্যা নিয়ন্ত্রণের কাজে ব্যবহার করতে গেলে কি কি করা দরকার সে সম্পর্কে যা যা প্রস্তাব আছে সেগুলো প্রি-ফিজিবিলিটিজ্ ষ্টাডির মধ্যে দিয়ে সম্পূর্ণ করা হয়েছে। এবং সেগুলো যখন ঠিক হয়ে যাবে, কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেবো তাঁদের অনুমোদনের এবং টেকনিক্যাল ক্লিয়ারেন্সের জন্য। ইরোশন সম্বন্ধে, গঙ্গার ইরোশন সম্বন্ধে আমি বলেছি--নতুন কিছু বলবার নেই। একটি কথা বলার আছে। আজকে এলাহাবাদ এবং হলদিয়ার মধ্যে ন্যাশনাল ইনল্যান্ড ট্রান্সপোর্ট চালাবার উদ্দেশ্যে নদীর নাব্যতা বাড়িয়ে একে এক নম্বর জাতীয় নদী হিসাবে স্বীকার করে নিয়ে পরিবহন ব্যবস্থা গড়ে তোলার দিকে কেন্দ্রীয় সরকার এগোচ্ছেন এটা আপনারা সবাই জানেন। কিন্তু এখনও লক-গেট করা হয়নি। একটু আগে একটি প্রশ্নের উত্তরে যা বলেছিলাম সেটা একটু সংশোধন করে দিতে চাই। সেখানে আমি /যে কোম্পানী ঐসব গেট তৈরীর অর্ডার পেয়েছে* বলে যে কথা বলেছিলাম, সেই কোম্পানীর নাম স্যাকসবি ফার্মার এবং এই কোম্পানীকেই ঐ অর্ডার দেওয়া হয়। সেই ফরাক্কা ব্যারেজ কন্ট্রোল বোর্ডের মিটিংয়ে আমি বলেছি, স্যাক্‌বি ফার্মারই হোক বা অন্য কেউ হোক--গেট নির্মানের কাজ তরান্বিত যাতে হয় সে দিকে ফরাক্কা ব্যারেজ অথরিটিকে তৎপর হতে হবে। এখানে ঐ সিদ্ধেশ্বরী প্রজেক্ট সম্পর্কে ২।১ জন মাননীয় সদস্য বলেছেন। সে সম্বন্ধে আমি বলি যে এটা বিহারের সঙ্গে ব্যাপার। বিহার এ-ব্যাপারে সার্ভে করবার অনুমতি দিচ্ছে না। এই অবস্থায় শুধুমাত্র এর প্ল্যান এবং স্কীম পলিসি দিয়ে ইরিগেশন বাজেটের বই জড়িয়ে দিয়ে পরে সব স্থগিত রাখাটা বোধ হয় ঠিক হবে না। অন্যান্য বছর যেটা উল্লেখ করি সেটা রিইটারেট করা হয়েছে।

২নং হচ্ছে এই সমস্ত অন গোইং পলিসি যেগুলি তাড়াতাড়ি সম্পন্ন করতে পারা যায় তার উপকার যাতে তাড়াতাড়ি জনসাধারণ পায় তার ব্যবস্থা হবে। সুতরাং সেই পলিসির দিকে যদি নজর রাখা যায় তাহলে দেখব অনেক স্কীম তৈরী হয়ে আছে, আমাদের যেমন যেমন টাকার অবস্থা ভাল হবে সেগুলি আমরা ধরতে পারব। অনেক স্কীম আছে যেগুলি ধরা হয়নি, ষষ্ঠ পরিকল্পনার মধ্যে সেইসব স্কীম রাখা হয়েছিল, সেগুলি অনেকাংশে ধরতে পারা যায়নি বিগত কয়েক বছর ধরে অর্থের অভাবের জন্য। মাননীয় সদস্যরা.অনেকেই জানেন, নতুন করে বলার কিছু নেই এই বিষয় সম্পর্কে। এ্যান্টি-ইরোসান মেজারস গংগার ভাংগন সম্বন্ধে কয়েকজন বলেছেন। এই সম্বন্ধে আমি বলি গঙ্গা বাঁধ এবং গঙ্গার দক্ষিণ পাড়ের ইরোসানের জন্য আমরা এই বছরে খরচ করেছি ৯৪ লক্ষ টাকা। গঙ্গা--পদ্মা ভাঙ্গনের জন্য ১০২ লক্ষ টাকা আমরা খরচ করেছি। সেজন্য আমরা বলেছি প্যালিয়েটিভ মেজারের কথা। ভাগীরথীর ক্ষেত্রে আমরা ৫৬ লক্ষ টাকা খরচ করেছি। আমরা জানি ভাঙ্গন যে ধরণের ব্যাপক, এত বিস্তৃত এলাকা জুড়ে ভাঙ্গা--ভাঙ্গনের লিস্ট প্রশ্নোত্তরের সময় দিয়ে দিয়েছি, যে কোন রাজ্যসরকারের একক আর্থিক ক্ষমতা নেই যে এগুলি করতে পারে। সুতরাং প্যালিয়েটিভ মেজার ছাড়া আমাদের কোন গতি থাকছে না এই বিষয়টা মনে রাখা দরকার। লোয়ার দামোদর সম্বন্ধে কমরেড মিঃ রায় যে কথা

বলেছেন সেটা বলে দেওয়া ভাল। লোয়ার দামোদরের ব্যাপারে ডি এফ সি সি পরীক্ষা করছেন, তাঁদের পরীক্ষার কাজ শেষ হয়ে গেলে সেটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে তাঁদের অনুমোদনের জন্য পাঠাব। ঠিক তেমনি আর একটা কথা বলা দরকার সেটা হচ্ছে আরামবাগ সম্বন্ধে। আরামবাগ ডি ভি সি-তে এল, আমরা গতবার রবির জন্য সেখানে জল পৌঁছে দিতে পারিনি। অনেকে বললেন বর্ধমানে জল আটকে রাখে কি হুগলীর উপরের দিকে জল আটকে পড়ে যায়, জল কাটাকাটি হয় ইত্যাদি। অসুবিধার কথা হচ্ছে দল-মত-নির্বিশেষে যারা উপরের দিকে আছে তারা জল টেনে নেবার চেষ্টা করছে, ফলে নিচের লোক কষ্ট পাচ্ছে। তবুও যথাসম্ভব পঞ্চায়েতকে জড়িয়ে নিয়ে সাধারণ মানুষের সহযোগিতা নিয়ে এই জল কাটাকাটিটা জলকে ডাইভার্ট করাটা বন্ধ করা হয়েছে বলেই আপনারা একটা স্টেটমেন্টে দেখেছেন খরিফে বলুন রবিতে বলুন আর বোরোতে বলুন যতখানি জল দেওয়া সম্ভব আমরা তার ব্যবস্থা করেছি। এখানে ঘিয়া-কুন্তী সম্বন্ধে বলা হয়েছে। সেটা মোটামুটিভাবে এগোচ্ছে এবং সেখানে যে রেলওয়ে ব্রীজ আছে সেই ব্রীজ বাড়ানর দরকার পড়বে এবং আউটফল স্লুইস ইজ বিইং রিমডেল্ড, এগুলি এগিয়েছে। মাননীয় সদস্য শিশির বাবু অনেক কিছু বলেছেন। তিনি বলেছেন কন্টাই এ একটা পৃথক কনস্ট্রাকসান ডিভিসান রাখা দরকার। এখন পৃথক কনস্ট্রাকসান ডিভিসান সেখানে রাখবার মত অবস্থা নেই। সেখানে আমরা ঠিক করেছি ইটামগরা এবং কন্টাই দুটো সাব-ডিভিসান নিয়ে সেখানে থাকবে। আরো অনেক কিছু বলা হয়েছে, আমি তার মধ্যে যাচ্ছি না, অধিকাংশ উত্তর আমাদের বামফ্রন্টের সদস্যরা দিয়েছেন। ডিসক্রিমিনেশানের ব্যাপারে শেখ ইমাজুদ্দিন সাহেব একটা কথা বলেছেন। তিনি বলেছেন বনমালীপুর যেহেতু কংগ্রেসের জায়গা সেইজন্য বার বার টেন্ডার ডাকা সত্বেও ৮ লক্ষ টাকার না কত টাকার কাজ আটকে আছে।

[7-50 — 8-00 p.m.]

জলংগী, জয়ন্ত বিশ্বাসের এলাকা অর্থাৎ আর এস পি-র এলাকা কাজেই সেখানে হয়ে গেছে। এই সমস্ত অমূলক কথা। বনমালিপুরে এখনও হয়নি ঠিকই, কিন্তু আমি মনে করি গতবার ওখানে কাজ করলে টাকা জলে ফেলা হোত। সুতরাং রাজনৈতিক ডিসক্রিমিনেসন যেটা কংগ্রেস আমলে হোত সেটা আমরা করছিনা। (ডাঃ জয়নাল আবেদিন কোশ্চেন) এই বইতে বলা হয়েছে সীমাবদ্ধতার কথা। গোটা ভারতবর্ষে প্রচন্ড অর্থনৈতিক সংকট চলছে। ফার্স্ট, সেকেন্ড এবং থার্ড পরিকল্পনায় অর্থনৈতিক অগ্রগতি কিছুটা হয়েছিল। কিন্তু তখন আমরা এখানে কি করেছি, না করেছি সেটা একবার খতিয়ে দেখুন। তারপর চতুর্থ পরিকল্পনা থেকে এখন পর্যন্ত দেখা যাচ্ছে অর্থনৈতিক সংকট ক্রমেই ঘনীভূত হচ্ছে এবং এর ফলে আমাদের পশ্চিমবাংলা ক্ষতিগ্রস্ত হচ্ছে। পশ্চিমবঙ্গ বরাবরই কেন্দ্রের কাছ থেকে বিমাতৃসুলভ মনোভাবের পরিচয় পেয়েছে। গোটা ভারতবর্ষে অর্থনৈতিক সংকট প্রভাব বিস্তার করেছে সরকারের আয়, ব্যয়ের উপর। পশ্চিমবাংলার ক্ষেত্রেও বিমাতৃসুলভ মনোভাবের পরিচয় কেন্দ্রীয় সরকার দিয়েছে। আমরা মনে করি প্রচুর কাজ করার আছে। আমি আমার বাজেট বক্তৃতায় বলেছি ভিসিয়াস্ সার্কেলের কথা। এই ভিসিয়াস্ সার্কেল যাতে বাড়ে কেন্দ্রীয় সরকার সেই চেষ্টা করছে। আমি মনে করি পুঁজিবাদ ধ্বংস নাহলে আমাদের বাঁচবার কোন পথ নেই। আমি কাট মোসনের উত্তর অনেক দিয়েছি, শুধু একটা দেইনি এবং সেটা হচ্ছে মাইনর ইরিগেসনের ব্যাপার আইনের জটিলতার জন্য আমরা অনেক কাজে হাত দিতে পারিনি। এই জটিলতা শেষ হলে আমরা কাজ সুরু করব। সার্ভের কাজ চলছে। এখানে আর একটা কথা বলা হয়েছে যে, আমরা জল দিচ্ছিনা কিন্তু খাজনা আদায় করা হচ্ছে। আইনে আছে জল দিলে খাজনা দিতে হবে। আপনারা বোধহয় দেখেছেন আমরা সর্তাধীন সেচ

কর মকুবের সিদ্ধান্ত করেছি যাতে আমাদের সেচকর আদায় বাড়ে। মাননীয় স্পীকার মহাশয় যখন আমাকে আর সময় দিচ্ছেননা তখন আমাকে বক্তব্য শেষ করতে হচ্ছে। আমি সমস্ত কাটমোশন অগ্রাহ্য করছি এবং আশা করছি ইরিগেসন বাজেট বা ব্যয়বরাদ্দ যেটা আপনাদের সামনে উপস্থিত করেছি সেটা আপনার মঞ্জুর করবেন।

**শ্রী কানাই ভোমিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের বলছি আমি যে বাজেট বক্তব্য রেখেছি সেটা যদি আপনারা দয়া করে ভালভাবে পড়েন তবেই আমার বক্তব্য অনুধাবন করতে পারবেন। মাননীয় সদস্য ডাঃ আবেদিন যেসব কথা তুলেছেন তার জবাব দেওয়া দরকার। উনি বলবার চেষ্টা করেছেন মাইনর ইরিগেসন ডিপার্টমেন্ট ঠিকমত চলছেনা, অপদার্থগিরী করছে, কো-অর্ডিনেসন ঠিকভাবে হচ্ছেনা।

আমি শুধু এইটুকু বিবেচনা করতে বলবো মাননীয় সকল সদস্যদের যে এই মাইনর ইরিগেসন ডিপার্টমেন্ট ১৯৮২ একটা পরীক্ষা দিয়েছে, এবং এ বছরও একটা পরীক্ষার মধ্যে চলছে। আপনারা সবাই জানেন যে ১৯৮২ সালে কি ভয়ঙ্কর খরা হয়েছিল। সেই সময় মাইনর ইরিগেসন ডিপার্টমেন্টের যে সব পরিকল্পনা ছিল সেগুলি চালু রাখার চেষ্টা করেছি। এবারেও আপনারা দেখছেন দেশের মধ্যে কি রকম জল সংকট দেখা দিয়েছে। জলের জন্য সর্বত্র হাহাকার চলছে, ভীষণভাবে বিশেষ করে পানীয় জলের অভাব দেখা দিয়েছে। এমন অবস্থায় এসেছে যে প্রতি দিন নানা ধরণের রিপ্রেজেন্টেসন আসছে। এই অবস্থায় আপনাদের বিবেচনা করতে বলবো যে আমাদের যা ইনেসটলেসন আছে, সেই ইনেসটলেসনগুলি চালু আছে। আমাদের ডিপ টিউবওয়েলের সংখ্যা হচ্ছে ২৯৮৪, তার মধ্যে নন-ফাংসানিং অর্থাৎ আউট অব অর্ডার হয়ে আছে ২১০টি। অর্থাৎ নন-ফাংসানিং হয়ে আছে ৭% এবং ৯৩% ডিপ টিউবওয়েল চালু আছে, এবং জল দিচ্ছে।

(Dr. Zainal Abedin : Qestion, Question, Qestion.)

আমাদের মোট আর এল আই আছে ৩১৫০, তার মধ্যে আউট অব অর্ডার হয়ে আছে ১৭৮টি—তার মানে ৪% কাজ করছে না। অর্থাৎ ৯৬% আর এল আই চালু আছে এবং জল দিচ্ছে।

(Dr. Zainal Abedin : Qestion, Question, Question.)

আমি পুরো দায়িত্ব নিয়ে মাননীয় সদস্যদের বলছি আপনাদের জানা যদি কোন ডিপ টিউবওয়েল বা আর এল আই খারাপ থাকে আপনাদের এলাকায় আমাকে জানাবেন। কাশীবাবু যে কাট-মোসন এনেছেন এবং উনি তাতে যেটা বলেছেন সেটা সবটা ঠিক নয়। আমি অনুরোধ করবো সত্যিই যদি খারাপ হয়ে থাকে, এবং মেসিনের ব্যাপার সাময়িক খারাপ হতে পারে, সেগুলি বলুন। ডিষ্ট্রিক্ট লেবেলে যেসব কো-অর্ডিনেশন কমিটি আছে, সেখানে আপনারা এই সব কথা তুলতে পারেন এবং সেখানে এম.এল.এ-দের ডাকা হয়।

(Dr. Zainal Abedin : We are not called there)

ডিষ্ট্রিক্ট লেবেল যেসব কো-অর্ডিনেশন কমিটি আছে সেখানে সমস্ত এম.এল.এ-দের ইনভাইট করা হয় এবং সেখানে এই সমস্ত কথা তুলতে পারেন, ফিগার দিতে পারেন। তার উপর প্রত্যেক জেলায় আমাদের অফিসার আছে, একজিকিউটিভ ইঞ্জিনীয়ার আছে, ডিষ্ট্রিক্ট ইঞ্জিনীয়ার আছে, সুপারিনটেনডেন্ট ইঞ্জিনীয়ার আছে, তাদের কাছে খবর পৌঁছে দিতে পারেন। আপনাদের যদি ভুল ফিগার বলে মনে হয় বা ফিগারে তারা যদি ফিগারে কারচুপি করে থাকে আপনারা তা তদন্ত করে দেখতে পারেন। আমি চ্যালেঞ্জ করছি ফিগার অসত্য বলে প্রমান করতে পারবেন

না।

**শ্রী জয়নাল আবেদিন :** Let there be a committee of the whole House. You form a Committee here. I accept your challenge.

**শ্রী কানাই ভৌমিক :** দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের মাননীয় সদস্য বলেছেন যে জল দেবার ব্যাপারে নাকি দলবাজী হচ্ছে। আমি বলছি যে এটা সম্পূর্ণ অসত্য কথা। মাননীয় সদস্যরা নিশ্চয় জানেন যে আমাদের যেসব ইনেসটলেসন আছে, সেখান থেকে আমরা ধারে জল দিই না।

[8-00 — 8-10 p.m.]

আমি অগ্রিম টাকা নিয়ে জল দিই। আমার নিয়ম হচ্ছে অগ্রিম টাকা নিয়ে তারপর জল দেওয়া। যদি টাকা দিয়ে কেউ জল না পেয়ে থাকে তাহলে নিশ্চয়ই সেখানে তাঁরাছেড়ে দিতেন .না। তাঁরা টাকা দিয়েছেন জল পান নি, দল বাজী হয়েছে এই রকম যদি ঘটনা হোতো তাহলে তারা ছেড়ে দিত না। এবং এই রকম যদি কোথাও হয়ে থাকে আমি মাননীয় সদস্যদের বলব আপনারা. সেই রকম কেস গত দু বছরে একটাও দেন নি। আমাকে এই ব্যাপারে কেউ চিঠি লিখেছিলেন কি?

(ডঃ জয়নাল আবেদিন ঃ আমি লিখেছি)

আপনি যা লিখেছেন সেই ব্যাপারে তদন্ত করে আমি উত্তর দিয়েছি। আমি আপনাকে সেই চিঠির নম্বর পাঠিয়ে দেবো, যদি দরকার হয় আবার এক কপি পাঠিয়ে দিতে পারি। আমি আমার ডিপার্টমেন্ট থেকে আপনাকে চিঠি দিয়েছি। তৃতীয় কথা হচ্ছে, গত এক বছরে আমাদের পারফরমেন্সের মধ্যে ক্ষুদ্র সেচ দপ্তর থেকে কতকগুলো ব্যবস্থা নেওয়া হয়েছে। এই যে বলছেন ডিপটিউবওয়েল--এই ডিপটিউবওয়েলকে বন্ধ করেছিল? আপনাদেরই তো রাজত্ব ছিল, আপনারাই তো তখন মন্ত্রী ছিলেন, ১৯৭৬ সালে আপনারা ডিপটিউবওয়েল করবেন না বলেছিলেন পশ্চিমবাংলায় এবং সেখানে কি যুক্তি দিয়েছিলেন? যুক্তি ছিল এম.আই.সি., তাঁরা ব্যাংক থেকে টাকা নিয়ে তাঁরাই সব করবেন এবং আমি ফাইল দেখেছি, সেই যুক্তিতে আপনারা ডিপটিউবওয়েল বন্ধ করে দিয়েছিলেন। আমরা দেখলাম যে আপনাদের ঐ যুক্তি অনুযায়ী পশ্চিমবাংলায় ডিপটিউবওয়েল বন্ধ রাখাতে পশ্চিমবাংলার ক্ষতি হয়েছে। আমরা সেইজন্য পরিবর্তন করেছি। আমরা আমাদের সীমাবদ্ধ টাকার মধ্যে ২০০টি ডিপটিউবওয়েল বসাবার সিদ্ধান্ত নিয়েছি। আমি সেদিন কোয়েশচেনের জবাব দিয়েছি, এল.আই.সি.কে বলেছি যে তোমরা আমাদের টাকা দাও। যে সব সর্ত দেওয়া রয়েছে সেইসব সর্ত মেনে আমরা সেই টাকা দিয়ে ডিপটিউবওয়েল করব। আমাদের ৪৮০ টাকা রেট করতে হবে, অনেক সদস্য বললেন যে রেট বাড়িয়েছেন, না, আমরা রেট কমিয়েছি যেটা এ্যাকচুয়াল খরচ হয়, ৪৮০ টাকার বেশী পড়ে। আমাদের বামফ্রন্ট সরকার ২৪০ করেছেন, আমাদের ২৪০ ভর্তুকী দিতে হচ্ছে। ৫০ পারসেন্ট কেন, ৫০ পারসেন্টের বেশী পশ্চিমবংগু সরকারকে ভর্তুকী দিয়ে জল নিচ্ছে। যদি আমরা ব্যাঙ্ক থেকে টাকা ধার করে করতাম তাহলে ৪৮০ টাকা করে আমাদের নিতে হোত। বামফ্রন্ট সরকার থেকে ঠিক করা হয়েছে যে, তা আমরা নিতে পারি না। সেইজন্য আমরা ২৪০ টাকা করেছি। আমরা একই রেট করেছি। আমরা কি অন্যায় করেছি? এতে জনসাধারণের মধ্যে উৎসাহের সৃষ্টি হয়েছে। আপনারা কেউ কেউ বলেছেন--বিরোধিতার নামে যদি কেউ বিরোধিতা করতে চান করুন কিন্তু আমরা জনসাধারণের মধ্যে, কৃষকের মনে একটা উৎসাহ সৃষ্টি করেছি। আজকে আমরা জল দিতে পারছি না, তারা টাকা দিতে রাজী আছে, তারা সেচ কর

দিতে রাজী আছে, তারা ডিপটিউবওয়েল চাইছে, আর.এল.আই চাইছে, আমরা দিতে পারছি না।

**মিঃ স্পীকার ঃ** এই বিতর্কের উপর সময় ৮-৫ মিনিটে শেষ হয়ে যায়। সেইজন্য আমি আরও আধঘন্টা সময় মাননীয় সদস্যদের কাছ থেকে চেয়ে নিচ্ছি, আশা করি সকলের এই ব্যাপারে মত হবে।

(মাননীয় সদস্যদের সম্মতিক্রমে)

আধঘন্টা সময় বাড়ান হল।

**শ্রী কানাই ভৌমিক ঃ** সেদিক থেকে আমরা কতগুলো কাজ আরম্ভ করেছি যে কাজগুলো বন্ধ ছিল যেগুলো আটকে ছিল সেইগুলো আমরা করেছি। গত এক বছরের হিসাব যদি দেখেন, যে সমস্ত জায়গায় ডিপটিউবওয়েলগুলো খারাপ ছিল তার মধ্যে ৮০টা ডিপটিউবওয়েলকে আমরা রেসটোর করেছি। ১০টা ডিপটিউবওয়েল কে আমরা রিড্রিলিং করেছি। নূতন নূতন প্রস্তাব আমরা দিচ্ছি। আমরা এনারজাইজেসন করেছি অনেকগুলো। স্যালো টিউবওয়েল এনারজাইস করবার প্ল্যান করেছি, এই বছর ১০,০০০ শ্যালো টিউবওয়েল এনারজাইস করা হবে। অলরেডী ৫/৬ হাজার দরখাস্ত এসেছে আমার কাছে। কাজেই আমরা কাজের দিক থেকে এগোচ্ছি। এটা ঠিক, আমরা তাতে সন্তুষ্ট নই, কারণ এখন পর্যন্ত আমাদের যে আন্ডার গ্রাউন্ড ওয়াটার রিসোরসেস আছে তার ২৫ পারসেন্টের বেশী ইউটিলাইজ আমরা করতে পারিনি। আমরা ৭৫ পারসেন্ট ওয়াটার রিসোরস কে ইউটিলাইজ করতে পারিনি, এই কথা আমরা স্বীকার করেছি। তারজন্য আমরা চেষ্টা করছি এবং বিভিন্ন স্কীমের মধ্যে আমরা যাচ্ছি।

আগামী বছর আমরা সেন্ট্রাল গভর্নমেন্টের একটা বড় স্কীমে হাত দেবার চেষ্টা করছি। ১২০০ ডিপ টিউবওয়েল, ৯।। হাজার স্যালো টিউবওয়েল, ১০ হাজার কুয়ো তৈরী করার একটা পরিকল্পনা নিয়েছি। এতে দেখা যাচ্ছে ১১০ কোটি টাকা খরচ হবে। প্রায় ১০ কোটি টাকা উত্তরবংগের জন্য সাহায্য করব। এতে উত্তরবংগের ক্ষুদ্র সেচের অবস্থা আরো বাড়বে, সেদিকেই আমরা যাচ্ছি আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে। আপনারা কেউ কেউ বললেন আপনাদের কোন প্ল্যানিং নেই। প্ল্যানিং না করলে এই জিনিস হতে পারে, একি কোন ব্রেন ওয়ার্ক থেকে হতে পারে? একটা প্ল্যানিং করেই আমরা এটা করেছি। আমার বাজেট বক্তৃতায় আমি বলেছি ষষ্ঠ পরিকল্পনায় আমাদের যে রিভাইজড্ টার্গেট ছিল সেই টার্গেট পূরণ করার জন্য দৃঢ়তার সংগে আমরা এগিয়ে চলেছি। ষষ্ঠ পরিকল্পনার শেষ বছরে আমাদের ৩০০ টার্গেট ছিল, সেই টার্গেট আমরা পূরণ করতে পারব। আর একটি কথা হচ্ছে এই, আপনারা কর্মচারীদের সম্পর্কে অনেক কথা বলেছেন। নিশ্চয় কর্মচারীদের মধ্যে কিছু খারাপ নেই, তা আমি বলব না, কিন্তু বেশীর ভাগ কর্মচারীই যদি কাজ না করতেন, সব জিনিস না চালাতেন তাহলে এতগুলি ইনস্টলেসান কি করে তারা চালিয়ে রেখেছেন, কি করে জল দিচ্ছেন, কি করে ফসল তৈরী করছেন? মাননীয় সদস্যারা আমার কাছে অভিযোগ আছে বলেন। কিন্তু আমি যখন চেপে ধরি যে, কোন্ ইনস্টলেসানে এমপ্লয়ি থাকছে না, খাটছে না ইত্যাদি আমাকে লিখে দিন, তাদের সম্পর্কে আমি তদন্ত করতে পারি, ষ্টেপ নিতে পারি, আপনাদের কথার সংগে মিলিয়ে দেখতে পারি--আজ পর্যন্ত সেই রকম কোন অভিযোগ তাদের কাছ থেকে পাই নি। এতে আমাদের সাহায্য করা হয়, আপনারা আমাদের সাহায্য করুন। আমি নিশ্চয় এই কথা বলব না যে, মাননীয় সদস্যারা মিথ্যা অভিযোগ করবেন, বা অসত্য অভিযোগ করবেন। নিশ্চয় জেনে শুনে তদন্ত করে এই অভিযোগ করবেন। সরকারী কর্মচারীরা যদি কর্তব্যে অবহেলা করেন আমি সেগুলি তদন্ত করে তাদের বিরুদ্ধে ষ্টেপ নিতে পারি। আমি আর একটি কথা বলতে চাই, আমাদের যে সমস্ত কাজ কর্ম

চলছে তাতে আমরা পঞ্চায়েত এবং মাননীয় সদস্যদের সহযোগিতা চেয়েছি। আমি আপনাদের কাছে দুটি জিনিস উল্লেখ করব। আমরা ৩ বার আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে করেছি। এই সার্ভে করে একটা ম্যাপও তৈরী করেছি। এই ম্যাপে দেখা যাবে কোন্ জায়গা ডিপ টিউবওয়েলর পক্ষে উপযুক্ত, কোন্ জায়গা স্যালো টিউবওয়েলের পক্ষে উপযুক্ত, আর কোন্ জায়গা কুয়ো তৈরীর পক্ষে উপযুক্ত--এই রকম ভাবে আমরা ম্যাপ তৈরী করেছি। নিশ্চয় সেটা সম্পূর্ণ ১০০% কারেক্ট নয়, কিন্তু তার উপর বেস করে আমরা চলেছি। এই বছর জল আরো নেমে যাচ্ছে। যেখানে সমস্ত স্যালো টিউবওয়েলের জল নেমে যাচ্ছে তা নিয়ে আমি একটা এনকোয়ারি করেছি। আমি আমাদের আন্ডারগ্রাউন্ড ওয়াটার ডিপার্টমেন্ট, ওয়াটার ইনভেষ্টিগেসন ডিপার্টমেন্টকে বলেছি আপনারা একটা প্রাথমিক ভাবে তদন্ত করে দেখুন। আপনারা নিশ্চয় জানেন ১৯৮১ সালের সেপ্টেম্বর মাস থেকে বৃষ্টি হচ্ছে না। ১৯৮১ সালে পার্টলি খরা গেছে। ১৯৮২ সালে পুরো খরা গেছে। ১৯৮৩ সালের প্রথম দিকে বৃষ্টি হয়নি, শেষের দিকে কিছুটা বৃষ্টি হয়েছিল। আর এই বছর পূজার সময় থেকে আরম্ভ করে এখন পর্যন্ত কোন বৃষ্টি হয়নি। তাই প্রথমিক ভাবে ১৯৮৩ সালে যেটুকু বৃষ্টি হয়েছিল ১৯৮১ সাল থেকে খরার ফলে সেটুকু শুষে নিয়েছে, সেটা রিচার্জ করার মত বৃষ্টি হয়নি। এখন আরো বৃষ্টি দরকার। সেই কারণে আজকে সমস্ত স্যালো টিউবওয়েলের জল নেমে যাচ্ছে। যার জন্য আমাদের নতুন ধরণের স্যালো টিউ বওয়েলে সাবভারসিভ পাম্প ইত্যাদির কথা আমাদের ভাবতে হবে এবং স্পিডিলি এই সমস্ত জিনিসগুলি আমাদের ইনস্টলেসান করতে হবে। আমি তাই আপনাদের অনুরোধ করব আপনারা এই জিনিসগুলি বিবেচনা করে দেখুন নিজেদের অভি জ্ঞতা দিয়ে, কৃষকদের অভিজ্ঞতা দিয়ে যে, ক্ষুদ্র সেচ দপ্তরে একটা প্রচন্ড স্পীড একটা রিয়্যালিসটিক প্ল্যানিং--এর মাধ্যমে আরম্ভ হয়েছে কিনা।

[8-00 — 8-15 p.m.]

নিশ্চয় আমাদের আরো অনেক করার আছে, আপনাদের সকলের সাহায্য ও সহযোগিতা পেলে আমি আশা করি আমরা সবাই মিলে কাজ করে পশ্চিমবাংলাকে অনেকখানি এগিয়ে নিয়ে যেতে পারবো। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কাশীবাবুর কাটমোশানের জবাবটা সংক্ষেপে দিয়ে দিচ্ছি। লোকপুর মাথাকাটার ব্যাপারটা আমার ডিপার্টমেন্টের ব্যাপারে নয়, এটা হচ্ছে পি.এইচ.ই' ডিপার্টমেন্টের ব্যাপারে। অলরেডি তার কাজকর্ম হচ্ছে এবং আমার যতদূর সংবাদ তাতে বলতে পারি বোধহয় শীঘ্র আপনাদের ওখানে পানীয়জলের ব্যবস্থা হবে। আর অন্য যে বিষয়গুলি বলেছেন সে সম্পর্কে আমি খালি কতকগুলি ফিগার দিয়ে আমার বক্তব্য শেষ করবো। বাঁকুড়াজেলায় ডিপ টিউবওয়েল আছে ৮৩টি। তারমধ্যে ৫৫টি চালু আছে এবং বাকিগুলি খারাপ হয়ে আছে। কেন খারাপ হয়ে আছে তাও বলে দিচ্ছি। ১৭টি চোট হয়ে গিয়েছে, দুটি একদম ভেঙ্গে গিয়েছে, তিনটিতে এনারজাইজেসান নেই বলে হচ্ছে না, দুটির সার্জিং নেই। এই হচ্ছে ডিপ টিউবওয়েলের অবস্থা। আর.এল.আই-এর অবস্থা হচ্ছে--মোট হচ্ছে ১৭২টি। তারমধ্যে নন-ফাংসানিং হচ্ছে মাত্র ২১টি। এরও নানান কারণ আছে। হাইকোর্টের কেসে কিছুটা আটকে আছে এবং নদীর গতি পরিবর্তনের ফলে কয়েকটি নন-ফাংসানিং হয়ে আছে। আপনি কাটমোশানে যে অভিযোগগুলি রেখেছেন সেগুলি আমি তদন্ত করে দেখেছি, তদন্ত করে দেখে আমি এই উত্তরগুলি দিলাম। আমি আশা করি এর পর আপনি আপনার কাটমোশানগুলি তুলে নেবেন। আপনি যদি তুলে না নেন তাহলে স্বভাবতঃই আমাকে তার বিরোধিতা করতে হচ্ছে। এই বলে সমস্ত কাটমোশানের বিরোধিতা করে এবং আপনারা আমার ব্যয়বরাদ্দগুলি সমর্থন করবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

### Demand No. 66

The motions that the amount of demand be reduced by Rs..100, was then put and lost.

The motion of Shri Nani Bhattacharyya that a sum of Rs. 1,47,37,69,000 be granted for expenditure under DemandNo. 66, Major Heads : "332 - Multipurpose River Projects, 333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532-Capital Outlay on Multipurpose River Projects, and 533-Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects", (This is inclusive of a total sum of Rs. 24,46,30,000 already voted on account), was then put and agreed to.

### Demand No. 53

The motions that the amount of demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Kanai Bhowmik that a sum of Rs. 91,68,89,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "306-Minor Irrigation, 307-Soil and Water Conservation, 308-Area Development, 506-Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706-Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development", (This is inclusive of a total sum of Rs. 15,28,18.000 already voted on account), was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 8-15 P.M. till 1 P.M. on Thursday, the 5th April, 1984, at Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 5th April 1984 at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 18 Ministers of State and 165 Members.

**Held over Starred Question**
**(to which oral answer was given)**

[1-00—1-10 p.m.]

**কার্সিয়াং মহকুমায় ভূমিক্ষয় রোধ**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪। ) **শ্রী অমলেন্দ্র রায় :** উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য বিষয়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি কার্সিয়াং মহকুমায় ব্যাপক ভূমিক্ষয় বা ধস রোধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Shri Dawa Lama :** কার্সিয়াং মহকুমায় ব্যাপক ভূমিক্ষয় বা ধ্বস রোধের জন্য অনেকগুলি হাল্কা ইঞ্জিনীয়ারিং কাজ ও বনসৃজন প্রকল্প সম্পাদন করা হয়েছে এবং অনুরূপ আরও বেশ কয়েকটি প্রকল্প সেচ ও জলপথ দপ্তর, বন দপ্তর এবং পূর্ত দপ্তর দ্বারা সম্পাদন করার পরিকল্পনা আছে। এই সব প্রকল্প রূপায়নের জন্য উক্ত দপ্তরগুলি দ্বারা মঞ্জুরীকৃত অর্থ ছাড়াও প্রয়োজনীয় অতিরিক্ত অর্থ সংস্থান পার্বত্য এলাকার উন্নয়ন খাতে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ দ্বারা রাজ্য পরিকল্পনা বাজেট থেকে এবং কেন্দ্রীয় সরকারের বিশেষ সাহায্য থেকে করা হবে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা ওখানে সরকারী কাজে গিয়েছিলাম বলে আমাদের কাছে অনেকে বলেছিলেন যে কার্শিয়াং শহর বিপন্ন হওয়ার আশংকা আছে। কার্শিয়াং শহরের কোন বিপদ আছে কিনা এই ব্যাপারের জন্য সেটা ভাল করে খতিয়ে দেখার জন্য geological servey দ্বারা কোন অনুসন্ধান করা হয়েছে কি না জানাবেন কি?

**Shri Dawa Lama :** Soil conservation works taken up in Kurseaong Sub-division during 1977-78 to 1983-84 from the fund sanctioned by Development and Planning Department under the programme for Accelerated Development of Hill Areas.

| Name of the Executing and Deptt. | No. of Schemes. | Amount sanctioned. |
|---|---|---|
| **1977-78** | | |
| 1. DFO. Kurseong-Soil Conservation Div. Kurseong, Forest Deptt. | 1 | 50,000/- |
| 2. Block Dev. Officers, Kurseong & Mirik Block | 9 | 87,780/- |
| | 10 | 1,37,780/- |

| | | No. | Amount |
|---|---|---|---|
| | **1978-79** | | |
| 1. | DFO Kurseong-Soil Conservation Div. Kurseong, Forest Deptt. | 1 | 2,40,000/- |
| 2. | Block Development Officer. | 3 | 88,979/- |
| | | 4 | 3,28,979/- |
| | **1979-80** | | |
| 1. | DFO Kurseong-Soil Conservation Div. Kurseong. | 1 | 6,00,000/- |
| 2. | W.B.F.D. Corporation Darjeeling Spl. Dvn. | 1 | 1,00,000/- |
| 3. | Block Development Officers. | 12 | 1,00,786/- |
| | | 14 | 8,00,786/- |
| | **1980-81** | | |
| 1. | DFO Kurseong-Soil Conservation Div. Kurseong. | 2 | 11,00,000/- |
| 2. | Block Development Officers | 11 | 1,07,572/- |
| | | 13 | 12,07,572/- |
| | **1981-82** | | |
| 1. | DFO Kurseong-Soil Conservation Div. Kurseong. | 4 | 9,29,400/- |
| | **1982-83** | | |
| 1. | DFO Kurseong-Soil Conservation Div. Kurseong | 3 | 6,18,500/- |
| 2. | Siliguri Irrigation Division (I & W Deptt). | 1 | 1,00,000/- |
| 3. | Block Development Officers | 1 | 8,458/- |
| | | 5 | 7,26,958/- |
| | **1983-84** | | |
| 1. | DFO Kurseong-Soil Conservation Div Kurseong | 3 | 6,83,100/- |
| 2. | Siliguri Irrigation Dvn. | 1 | 2,00,000/- |
| | | 4 | 8,83,100/- |
| | Grand Total : | Rs. | 50,14,575/- |

## Starred Questions
## (to which oral answers were given)

### বাঁকুড়া জেলার আদালতগুলিতে সুযোগসুবিধার অভাব

*৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০। ) **শ্রী কাশীনাথ মিশ্র** : আইন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া, খাতড়া ও বিষ্ণুপুর আদালতগুলিতে আইনজীবীদের জন্য উপযুক্ত বসিবার স্থান, গ্রন্থাগার, শৌচাগার ও প্রস্রাবখানা ইত্যাদির অসুবিধা সম্পর্কে সরকার অবহিত আছেন কি;

(খ) অবহিত থাকিলে, উক্ত অসুবিধাগুলি দূরীকরণে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন; এবং

(গ) ১৯৮০ সালের জানুয়ারী মাস হইতে ১৯৮৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত সময়ে আইনজীবীদের জন্য গ্রন্থাগার, বিশ্রামাগার, শৌচাগার ও প্রস্রাবখানা নির্মাণ ও অন্যান্য আসবাবপত্রাদি ক্রয়ের জন্য কত টাকা বরাদ্দ ও ব্যয় করা হইয়াছে?

**Shri Syed Abul Mansur Habibulla :** (ক) অতি সম্প্রতি বাঁকুড়া সদর আদালতের আইনজীবিদের গ্রন্থাগার ও বসিবার স্থানাভাবের কথা জেলা বিচারক সরকারের গোচরে আনিয়াছেন। কিন্তু শৌচাগার ও প্রসাবখানার অসুবিধা সম্পর্কে সরকারের কাছে কোনও সংবাদ নেই।

খাতড়া ও বিষ্ণুপুর আদালত দুটির আইনজীবিদের অনুরূপ কোনও অসুবিধা সম্বন্ধে কোন সংবাদ নেই।

(খ) এসব বিষয়ে জেলা বিচারকের কাছ থেকে নির্দ্দিষ্ট কোন প্রস্তাব আসিলে ব্যবস্থা গ্রহণ করা হইবে।

(গ) পশ্চিমবঙ্গের প্রায় সব আদালতেই সাধারণের বিশ্রামাগার, শৌচাগার ও প্রস্রাবখানার অভাব বর্তমান। সম্প্রতি এর প্রতিবিধানের চেষ্টা হচ্ছে। ১৯৭৯-৮০ থেকে ১৯৮৩-৮৪ পর্য্যন্ত আর্থিক বছরগুলিতে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় আইনজীবি সমিতিগুলির আসবাব পত্রাদি ও পুস্তক ক্রয়ের জন্য মোট ৪,৬২,০০০/- টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে।

**শ্রী কাশী নাথ মিশ্র** : বিচার বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, প্রথম বামফ্রন্ট সরকারের সময়-কালে বাঁকুড়া জেলার আদালতগুলিতে গ্রন্থাগার করার জন্য যে আর্থিক সাহায্য আপনার বিভাগ থেকে করা হয়েছিল তার দ্বারা সেগুলি করা হয়েছে কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ** : এ বিষয়ে নোটিশ দিলে আমি জানিয়ে দেব। বর্তমানে মূল প্রশ্নটি এই ভাবে নেই।

**শ্রী কাশী নাথ মিশ্র** : বিচার বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন জেলা—বিচারপতিদের কাছ থেকে প্রস্তাব এলে গ্রহণ করা হবে, আজ পর্যন্ত আপনি বাঁকুড়া বা অন্য কোন জেলার কোন জেলা—বিচারপতির কাছ থেকে কোন প্রস্তাব পেয়েছেন কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ ঃ** কি বলেছি, না বলেছি, তা তো আমি আগেই বলেছি। তবুও আমি আবার বলছি যে, শুধু আইনজীবীই নয়, আইনজীবী এবং জনসাধারণ সকলের জন্যই স্থানাভাব রয়েছে, কিন্তু অবস্থাটা খুবই জটিল। এখন সরকারী দপ্তরের নিয়ম হচ্ছে, কোন কিছু অফিসিয়ালি জানালে মুভ করা হয়। তথাপি সাধারণ-ভাবে আমরা অবহিত আছি এবং তার জন্য চেষ্টা করছি। সত্যিই সমস্ত জেলার সমস্ত আদালতগুলিতেই স্থানাভাব এবং অন্যান্য সমস্ত কিছুর অভাব আছে। অবস্থাটা খুবই খারাপ। বহু মানুষ প্রতি দিন আদালতে যায়, তাদের বিভিন্ন রকম অসুবিধার সম্মুখীন হতে হয়। প্রতিটি আদালতে আজকে আইনজীবী মহিলারা রয়েছেন, মহিলা কর্মচারীরা রয়েছেন এবং অনেক লিটিগেন্ট মহিলারাও যান।

তাসত্ত্বেও এইসব সুবিধা-অসুবিধার ব্যাপারগুলি আছে, শুধু অপ্রতুল বললেই হবে না, একেবারে নেই বললেই চলে। এর প্রতিবিধানের ব্যবস্থা করছি।

### বোলপুরের এস ডি পি ও

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬। ) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার বোলপুরে এস ডি পি ও হিসাবে শ্রী নজরুল ইসলাম কত তারিখে যোগদান করেছেন;

(খ) উক্ত এস ডি পি ও-কে ঐ পদ হইতে কত তারিখে বদলি করা হয়; এবং

(গ) উক্ত বদলির কারণ কি?

**Shri Jyoti Basu :** (ক) ২৭শে অক্টোবর, ১৯৮৩ তারিখে।

(খ) ৩০শে নভেম্বর, ১৯৮৩ তারিখে।

(গ) জনপ্রতিনিধিদের এবং তাদের বাসস্থ লোকজনের সাথে অসংগত এবং অন্যায় আচারণের জন্য।

[1-00—1-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জনপ্রতিনিধিদের সঙ্গে খারাপ ব্যবহার করলে ডিপার্টমেন্টাল প্রসিডিংস এ্যান্ড আদারস আছে, জনপ্রতিনিধিদের সঙ্গে সরকারী কর্মচারী কিম্বা পুলিশ কর্মচারী খারাপ ব্যবহার করলে তারজন্য আপনার প্রশাসনিক ব্যবস্থা আছে। এগুলি না করে উইদিন এ মান্থ আপনি যে তারিখটা বললেন--একে বদল করেছেন এই কারনে যে পাটনীলের ঘটনায় সি.পি.এমের নেতৃত্বে যে ভয়াবহ অত্যাচার হয়েছিল সেটাই কি কারণ?

**মিঃ স্পীকার ঃ** আপনি কোশ্চেনটা পুট করুন। কোশ্চেনটা ফরমুলেট করে মুভ করে দিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যদি কেউ খারাপ ব্যবহার করে তাহলে ডিপার্টমেন্টাল প্রসিডিংস না করে আপনি এই পথ নিলেন কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো প্রশ্নের উত্তরে বলেছি — এম.এল.এ গ্রেপ্তার করেছে তারজন্য

কোন কারোও বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়নি। কিন্তু যদি ১১টার পর গিয়ে এম.এল.এর বাড়ীতে হাজির হয় এবং তিনি যখন বলেন কেন এসেছেন, থানায় যেতে হবে -- কি চার্জ বলুন, বললেন একটা কিছু। তিনি বললেন এইমাত্র কলকাতা থেকে ফিরেছি--খাওয়া-দাওয়া করে শুতে যাচ্ছিলেন -- কাপড়-চোপড় বদলাতে দিন। উনি বললেন, কাপড়-চোপড় বদলাবার সময় নেই, থানায় চলুন। যদি কেউ ১২টার পর এম.পি.র বাড়ীতে যান -- যেমন গিয়েছিলেন এস.ডি.পি.ওর নেতৃত্বে -- এবং সেখানে যদি বলেন অনেক লোকজন আছেন গ্রেপ্তার করবো এবং সেখানে যদি তাঁর স্ত্রী এবং মেয়ের সঙ্গে অশালী ব্যবহার করা হয় তারজন্য আমাদের প্রসিডিংস-এর দরকার হয় না, তাকে ট্রান্সফার করতেই হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আইনের চোখে জনপ্রতিনিধি এবং সাধারণ নাগরিক একই অপরাধ করলে পৃথক পৃথক ব্যাপার হতে পারে না এবং অনুরূপ কোন পুলিশ অফিসার যেটা হরদম অত্যাচার করছে গার্ডেনরীচে, চোখের সামনে মানুষের উপর অত্যাচার করছে সেখানে কমপ্লেন করা সত্বেও তার ব্যবস্থা নিয়েছেন কি -- আইনের চোখে তো সবাই সমান?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো মতামতের কথা বলছেন। আইনের চোখে সবাই এক। কিন্তু একটা নিয়ম আছে, একটা ডায়েরেকটিভ আছে -- আপনারাও যখন সরকারে ছিলেন আপনাদের এই নিয়ম ছিল -- জনপ্রতিনিধিদের গ্রেপ্তার করলে ভাল ব্যবহার করবে, ভদ্র ব্যবহার করবে। খুন করলে গ্রেপ্তার করতে পারে কিন্তু খারাপ ব্যবহার করবেন না। জনপ্রতিনিধি -- এম.এল.এ বা এম. পি যারা আছেন তারা আপনাদের কাছে গেলে উঠে দাঁড়াতে হবে। এই ব্যাপারে সেন্ট্রাল গর্ভমেন্টের একটা ডায়েরেকটিভ আছে। কাজেই একটা পার্থক্য আছে বইকি।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী অনুগ্রহকরে জানাবেন কি -- ঐ এস.ডি.পি.ও, নজরুল ইসলাম যদিও সরকারী কর্মচারী কিন্তু তিনি কংগ্রেস (আই) -- এর সক্রিয় সদস্য, একথা কি আপনি জানেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি একেবারেই জানিনা।

**ডাঃ মানষ ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি -- এই হাউসের মাননীয় সদস্য মহববুল হক্ মহাশয় চাঁচল থানার ও.সির বিরুদ্ধে যে অভিযোগ করেছিলেন, সেই অভিযোগ জানাবার কত দিন পর তাঁকে ট্রান্সফার করা হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পেসেফিক প্রশ্ন করবেন, উত্তর দিয়ে দেবো।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** ঐ এস.ডি.পি.ও, নজরুল ইসলাম আমাদের জেলার লোক। সেই কারণে তাঁকে যতদূর জানতে পেরেছি তাতে তিনি উর্ধতন কর্তৃপক্ষের কাছ থেকে এমনভাবে কড়া নির্দেশ পেয়েছিলেন, যারজন্য ঐ রকম ব্যবহার করতে বাধ্য হয়েছিলেন -- এই রকম খবর জানেন কিনা, অনুগ্রহ করে মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম খবর আমার জানা নেই। বরং যখন এম.পিরা পাটনিলের ব্যাপারে খবর নিতে গিয়েছিলেন, তখন সেখানে ঐ এস.ডি.পি.ও উপস্থিত ছিলেন। এস.পি. এবং ডি.এমও সেখানে উপস্থিত ছিলেন। সেখানে সেই জনপ্রতিনিধিদের সঙ্গে আবারও তিনি দুর্ব্যবহার আরম্ভ করেন। তখন ওঁকে বলা হয়; তাহলে ঘরের বাইরে চলে যান কারণ এইভাবে কথা বলতে নেই।

## Rural Electrification Programme

*369. (Admitted question No. *271.) **Shri SOMENDRA NATH MITRA** : Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether it is a fact that the Centre has withheld funds due to West Bengal under the Rural Electrification Programme; and

(b) if so,—
(i) on what plea the funds have been withheld by the Centre,
(ii) what is the position in the matter, and
(iii) the steps taken by the State Government in the matter?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (এ) না; (বি) প্রশ্ন ওঠে না।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি -- ১৯৮৩।৮৪ আর্থিক বছরে আর.ই.সির পক্ষ থেকে কোন ফান্ড মঞ্জুর করা হয়েছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** একটি ধারণা আছে যে আর.ই.সি বোধ হয় টাকাটা রাজ্যের বিদ্যুৎ পর্ষদকে দেয়। কিন্তু ধারণাটা ঠিক নয়। প্রথমতঃ আর.ই.সি বিদ্যুৎ পর্ষদকে এক পয়সাও সাহায্য করেনা -- তারা ধার দেন। যখন যে রকম কাজের রিপোর্ট যায় -- তার ভিত্তিতে তারা টাকা ধার দেন। আমাদের পশ্চিমবঙ্গে ২২ কোটি টাকার কাজ হয়েছে, তার পরিবর্তে ১৯ কোটি টাকা আমাদের দিয়েছেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি 'না' বলেছেন প্রথম প্রশ্নের উত্তরে এবং দ্বিতীয় প্রশ্নের উত্তরে বলেছেন 'প্রশ্ন ওঠে না'। তাহলে রাজ্যসরকার বা রাজ্য বিদ্যুৎ পর্ষদ রুরাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনের কাছে যে বরাদ্দ চেয়েছিলেন, সেই বরাদ্দ পেয়েছেন। কাজেই মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন, তাহলে সেই কাজগুলোও কার্যকরী হয়েছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ব্যাপারটা বরাদ্দ নয়। এখানে কিছু স্কিম্ আছে এবং তা অনেক দিন থেকেই হচ্ছে। এই কাজের একটা রিপোর্ট ওঁদের কাছে দিতে হয় এবং তার ভিত্তিতে ওঁরা টাকা দিয়ে থাকেন। নতুন যে সমস্ত স্কিম্ হয়, সেই সম্পর্কেও রিপোর্ট দিতে হয় এবং তার ভিত্তিতে টাকাটা স্থির হয়। কাজের অগ্রগতি যেভাবে হয়, সেইভাবে রিপোর্ট ওঁদের কাছে যায় এবং সেইমত টাকাটা আমাদের কাছে আসে। আমরা যে ২২ কোটি টাকা চেয়েছিলাম, তারমধ্যে ১৯ কোটি টাকা পেয়ে গেছি। এই টাকাটাও পেয়েছি একেবারে মার্চ মাসে, কিন্তু বছরের মাঝামাঝি পেলে সুবিধা হয়। কাজেই এদিক থেকে একটু অসুবিধা হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি ঃ- গ্রামীন বৈদ্যুতিকরণের ফান্ড সম্পর্কিত প্রশ্নের উত্তরে আপনি 'না' বললেন, কিন্তু বাস্তবে দেখছি -- আমাদের জেলার ১০টি ব্লকে গ্রামীন বৈদ্যুতিকরণ কর্মসূচী বন্ধ হয়ে গেছে এবং বহু মৌজা কভার করেনি। কেন বন্ধ হোল -- সে বিষয়ে দৃষ্টি দেবেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বন্ধ হবার কারণ হচ্ছে -- বহুদিন আগে যে স্কিমগুলো করা হয়েছিল, সেই স্কিমগুলোর মধ্যে অনেক স্কিমই নানা কারণে কার্য্যে রূপায়িত হয়নি। তাছাড়া, জিনিসপত্রের বর্তমানে যা দাম বেড়েছে তাতে ঐ পুরোণো স্কিমগুলো করতে গেলে অনেক টাকা প্রয়োজন হবে।

কর্পোরেশন বলেছে যে ঐ স্কিমগুলো বন্ধ করে দিয়ে নতুনভাবে স্কিম গ্রহণ করুন -- বাড়তি টাকা দেওয়া হবে। এই কারণেই আপনার উল্লেখিত স্কিমও বন্ধ হয়ে গেছে।

**Air and Noise pollution in Calcutta**

*370. (Admitted question No. *459). **Shri ABDUR RAUF ANSARI** : Will the Minister-in-charge of the Environment Department be pleased to state —

(a) whether it is a fact that trams, State buses and Calcutta Corporation lorries are causing air and noise pollution in the city of Calcutta; and

(b) if so, the steps taken and/or contemplated to check air and noise pollution by trams, State buses and Calcutta Corporation lorries?

**Shri Bhabani Mukherjee :** (a) Motor Vehicles are considered as a major contributor to both air and noise pollution in Calcutta and State Buses and Calcutta Corporation Lorries are no exception. There is however no report for causing air and noise pollution by the tram cars.

(b) To check air pollution the C.S.T.C. authorities installed special mechanical devices in some of their buses on experimental basis and it is reported by the C.S.T.C. that significant control of emission from these buses has been achieved. In Calcutta periodical drives are being organised by the Public Vehicle Department in collaboration with the Calcutta Police against Commercial Vehicles such as trucks, private buses and mini buses emitting excessive stoke and also using air horns and other prohibitive devices.

**Shri Abdur Rauf Ansari :** Sir, the Minister has mentioned about the state bus and other transports. Will the Minister-in-charge will be pleased to state what is the position with regard to Calcutta Corporation lorries in causing pollution?

**Shri Bhabani Mukherjee :** So far as pollution is concerned Calcutta Corporation lorries are also not exception.

**Shri Abdur Rauf Ansari :** What steps are you taking to stop pollution caused by Calcutta Corporation lorries?

**Shri Bhabani Mukherjee :** Drives are being undertakes and it is natural that if the Calcutta Corporation lorries are found emitting smoke in their way, they will be hauled up for their offence.

**শ্রী কমল সরকার ঃ** কলিকাতার উপরে অনেক সময় দেখা যায় অফিস আওয়ার্সে অনেক লরি আনকভার্ড অবস্থায় ময়লা ছড়াতে ছড়াতে যায়। এই সম্বন্ধে কলিকাতা করপোরেশান কি করে জানিনা, আপনার দপ্তরের তরফ থেকে কোন ওয়ার্নিং বা কোন স্টেপ নেবার ব্যবস্থা আছে কি?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** মাননীয় সদস্য যে কথাটা বললেন এই রকম সমস্যা আমার নজরে

আসেনি এবং আমাকে কিছু জানানো হয় নি। উনি যখন বলেছেন তখন নিশ্চই আমি নজর দেব

**শ্রী অনুপ কুমার চন্দ্র ঃ** পরিবেশ দূষণের জন্য আপনারা স্কীম নিয়েছিলেন -- মিনি বাস, প্রাইভেট বাস স্টেটবাস ধর-পাকড় আরম্ভ করেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ক্যালকাটা করপোরেশানে লরি, বাস এবং স্টেট বাস থেকে খুব বেশী করে ধোঁয়া বেরোবার জন্য আপনাদের এই স্কিম বন্ধ হয়ে গেছে?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** না, এই কথা সত্য নয়। মাননীয় সদস্য যে কথা বলেছেন সেই সম্পর্কে বলতে চাই যে আমরা যখন ড্রাইভ দিয়েছিলাম তখন স্টেট বাসকে ধরা হয়েছে। ৬ই মে থেকে ১৯শে মে পর্যন্ত ড্রাইভ দেওয়া হয়। তাতে সি.এস.টি.সির ২৩টি বাস ধরা হয়। এই সম্পর্কে রিপোর্ট সি.এস.টি.সিকে পাঠানো হয়। তারাই গাড়ির ফিটনেস দেওয়ার অধিকারী। তাদের এই ব্যাপারে ব্যবস্থা গ্রহন করার জন্য বলা হয়।

**শ্রী অনুপ কুমার চন্দ্র ঃ** একটি মিনি বাস থেকে বেশী পরিমানে ধোঁয়া বেরোবার ফলে তাকে আটকে রাখা হয়। সেই সময় একটি স্টেট ট্রান্সপোর্ট-এর বাস যাচ্ছিল। সেই বাস থেকে আরো বেশী পরিমানে ধোঁয়া বেরোতে থাকে সেই মিনিবাসের মালিক বলে যে আমাকে আটকাতে হলে আগে এই সি.এস.টি.সির বাসকে আটকাতে হবে। সেই কারণে সেই মিনিবাসকে আটকে রাখা যায় নি। সেই কারনেই আমার যতদূর মনে হয় এই স্কীম বন্ধ হয়ে যায়।

**শ্রী ভবানী মুখার্জী ঃ** এই স্কীম বন্ধ হয়ে যায় নি। এই ব্যাপার নিয়ে আজকেই একটা মিটিং হয়। ক্যালকাটা করপোরেশন এবং কলিকাতা পুলিশ এবং স্টেট ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টকে নিয়ে একটা মিটিং করে আবার ড্রাইভ দেবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। স্টেট ট্রান্সপোর্টকে যে ছেড়ে দেওয়া হবে এই রকম কোন প্রশ্ন নেই। ওদের জানানো হয়েছে যে তোমাদের বাস থেকে প্রচুর পরিমানে ধোঁয়া বের হচ্ছে। ভবিষ্যতে স্টেট ট্রান্সপোর্ট থেকে যাতে সার্টিফিকেট অফ ফিটনেস ঠিক ভাবে দেয় তার জন্য জানানো হয়েছে। তারা যেন এই ব্যাপারে আরো ব্যবস্থা নেন সেই সম্বন্ধে জানানো হয়েছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, গতবার যে স্টেটবাসগুলি ধরা হয়েছিল সেগুলি ডিফেকটিভ ছিল এবং আপনি যেহেতু স্মোক নুইসেন্স বিভাগের দায়িত্বে আছেন সেইজন্য অনুরোধ করছি এই স্টেপ নেওয়ার ব্যাপারে অথরিটি আন্ডার এফেকটিফ স্টেপ নিয়েছে কি?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** কোন কোন বাস ধোঁয়া ছাড়ে তার ডিটেল্ড রিপোর্ট নেওয়ার ব্যবস্থা নিয়েছি। রিপোর্ট পাওয়ার পরে তবে বাস ছাড়া হয় এবং যদি কোন বাস স্টার্ট দেওয়ার সময়ে দেখা যায় একসেসিভ স্মোকিং হচ্ছে তাহলে সেই বাস বার করা হয় না।

**নদীয়া-২৪-পরগনা সীনান্তবর্তী এলাকার নিমতলা-দত্তফুলিয়া সড়ক**

*৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৪। ) **শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ নদীয়া-২৪-পরগনা জেলার সীমান্তবর্তী এলাকায় নিমতলা থেকে রাজার ঘাট-বেলে-মাঝেরগ্রাম-মাইসমালী দিয়ে দত্তফুলিয়া পর্যন্ত কোন সড়ক নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এ ধরনের কোন পরিকল্পনা নেই।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় আপনি জানেন যে আপনি আমার বিশেষ আমন্ত্রণে আমার এলাকায় গিয়েছিলেন। আমার এলাকা নদীয়া ২৪ পরগণার সীমান্তবর্তী এলাকায়। রাস্তাঘাট ঠিকমত না থাকার ফলে উদ্বাস্তু এবং তপশীলি জাতি এবং উপজাতিরা যারা রয়েছে তাদের খুব অসুবিধা হচ্ছে। কারণ তাদের উপর সমাজবিরোধীরা ডাকাতি ইত্যাদি অনেক অসামাজিক কাজ করে যাচ্ছে। যারফলে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। এদের আক্রমণের ফলে এখানে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা ছড়াচ্ছে এবং প্রশাসনিক কাজে খুব অসুবিধা হচ্ছে। সুতরাং এই তপশীলি জাতি এবং তপশীলি উপজাতিদের নিরাপত্তার জন্য এবং তাদের স্বার্থ রক্ষণা-বেক্ষণের কি কোন ব্যবস্থা নেবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এইরকম কোন পরিকল্পনা নেই। তাছাড়া আগামীকাল আমি আমার বাজেট পেশ করবো তখন জানতে পারবেন আর্থিক সংগতি কতখানি আমার। তবে যদি সিডিউল কাস্ট ট্রাইব দপ্তর থেকে টাকা দেয় তাহলে ভেবে দেখবো।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** আমি আপনাকে এই ব্যাপারে প্রশাসনিক দিক থেকে এখানে যাতে আইন-শৃঙ্খলা রক্ষিত হয় এবং যাতে দাঙ্গা-হাঙ্গামা না হয় রাস্তার ব্যাপার নিয়ে সেই জন্য ব্যবস্থা নিতে বলছি। এই ব্যাপারে আপনি কিছু ব্যবস্থা নেবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** অনেক ভালো ভালো রাস্তা আছে যেখানে দাঙ্গা-হাঙ্গামা হচ্ছে, সুতরাং রাস্তা করে দাঙ্গা বন্ধ করা যাবে না।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** এইরকম একটা প্রয়োজনীয় ব্যাপার যাতে দাঙ্গা-হাঙ্গামা হবার সম্ভাবনা আছে সেটা নিরশন করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** প্রস্তাব করবেন, ভেবে দেখবো।

## Appointment of Engineers and Doctors as Head of Departments

*372. (Admitted question No. *490.) **Shri ATISH CHANDRA SINHA** Will the Minister-in-charge of the Home (P&AR) Department be pleased to state—

(a) whether it is a fact that the Stae Government had in 1978 assured Government Engineers that it would make necessary charges in the administration so that Engineers and Doctors could play their part as heads of Department in policy making of the Government; and

(b) if so,—
(i) what was the assurance given by the State Government in 1978, and
(ii) what is the present policy of the State Government in this regard?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) ১৯৭৮ সালে সরকারী ভাবে এরূপ কোনো প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল বলে জানা নেই। তবে বিভিন্ন সময়ে ডাক্তার ও ইঞ্জিনিয়ারদের সঙ্গে আলোচনাতে

ওঁদের বলা হয়েথিল যে প্রয়োজন মত তাঁদের বিভাগীয় প্রধান হিসাবে নিয়োগ করার কথা সরকার চিন্তা করছেন।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) সরকারী ডাক্তার ও ইঞ্জিনিয়ারদের বিভিন্ন দাবিদাওয়াগুলো সরকার সহানুভূতির সঙ্গেঁ বিচার বিবেচনা করছেন।

১। সেচ ও জলপথ বিভাগে বিভাগীয় সচিব পদে ইঞ্জিনিয়ার নিয়োগ করা হয়েছে। পূর্ত, আবাসন এবং স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরে পদাধিকার বলে বিভাগীয় সচিব পদে ইঞ্জিনিয়ার ও ডাক্তারদের নিয়োগের ব্যবস্থা চালু আছে। এ সম্পর্কে আরও কিছু করণীয় আছে কিনা এ বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

২। পূর্ত, পূর্ত (সড়ক), সেচ ও জলপথ এবং স্বাস্থ্য ও পরিবার কল্যান দপ্তরগুলিতে ইঞ্জিনিয়ার ও ডাক্তারদের নিম্নলিখিত উপ-সচিব ও সহ-সচিব পদে নিয়োগ করা হয়েছে।

| | উপ-সচিব | সহ-সচিব |
|---|---|---|
| ক) পূর্ত বিভাগ | ১ (এক) জন | ১ (এক) জন |
| খ) পূর্ত (সড়ক) | নেই | ১ (এক) জন |
| গ) সেচ ও জলপথ | ১ (এক) জন | নেই |
| ঘ) স্বাস্থ্য ও পরিবার কল্যান | ১ (এক) জন | ১ (এক) জন। |

**শ্রী মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ডাক্তার ইঞ্জিনীয়ারদের বিভিন্ন দপ্তরে সচিব পদে নিয়োগ করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি প্রশ্নোত্তরের সময়ে বলেছিলাম যে এটা বিবেচনা করে দেখা হচ্ছে। যেমন সেচ ও জলপথ বিভাগে এইরকম নিয়োগ করা হয়েছে, এতে কোন রকম আপত্তি ওঠেনি। পূর্ত বিভাগেও এইরকম করা হয়েছে। আরো অন্যান্য বিভাগেও যাতে এইভাবে নিয়োগ করা যায় তারজন্য বিবেচনা করে দেখা হচ্ছে। সেচ ও জলপথের মত অন্য বিভাগগুলিতে এইভাবে করা যায় নাকি, না দুটো ব্যবস্থাই থাকবে তার জন্য চিন্তা করছি।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এখন বললেন যে পূর্ত বিভাগে প্রযুক্তিবিদরা আছে। এটা বোধ হয় ঠিক নয়। কারণ মুর্শেদ এখন সচিব আছেন। সুতরাং তিনি এটা শুধরে নেবেন। আমার প্রশ্ন এই ভিত্তি করে প্রযুক্তিবিদরা যে আন্দোলন করছেন সেই পরিপ্রেক্ষিতে আপনি কি কোন সিটিং করেছিলেন এবং তাঁর কি কোন ফল আশা করা গেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা তো সব সময় আশাবাদী, কাজেই আশা করছি। আমরা যেটা বিবেচনা করে দেখছি -- ওরা অবশ্য ইতিমধ্যে আমাদের কথা শোনেন নি, আন্দোলন চালিয়ে যাচ্ছেন, আমি বলেছিলাম এখন একটু সময় লাগবে কারণ আমাদেল এ্যাসেম্বলী খোলা আছে মার্চ মাস পর্যন্ত আপনারা কাজ বন্ধ করবেন না বা গো স্লো করবেন না, কিন্তু আমাদের সেই কথা ওরা শোনেন নি। যাইহোক, আমি তাদের সঙ্গেঁ দেখা করেছিলাম, আবার আমরা বিরেচনা করে দেখছি। ওদের আমরা গ্রহণ করতে বলেছিলাম কিন্তু গ্রহণ করতে পারেন নি সবটা। সেইজন্য আবার আমরা পুনরায় বিবেচনা করছি। সেচ বিভাগে তো ইঞ্জিনিয়ার আছে সেক্রেটারি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি ডাইরেক্টর, হেলথ সার্ভিসেস, উনি এক্স অফিসিও নাকি সেক্রেটারি, তা যদি হয় তাহলে তো নর্মাল সেক্রেটারি ফর্ম দি এ্যাডমিনিষট্রেটিভ ক্যাডার একজন আছে, তাহলে ও তো ডুয়েলিটি হচ্ছে না এই পোষ্টে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ডুয়েলিটির কোন প্রশ্ন নেই, সেখানে ওদের কাজ এর ভাগ আছে, কি ভাবে কাজ হবে সব স্থিরক্রিত হয়েছে এবং সেই হিসাবে ওরা এখন করছেন। কিন্তু আমি যা বুঝেছি ওদের দাবি হচ্ছে যারা আন্দোলন করছে যে কোন অই.এ.এস. রাখা চলবে না, কোন ডব্লু.বি.সি.এস. রাখা চলবে না, ওদের নিজেদের ক্যাডার থেকে সেক্রেটারি করতে হবে সব জায়গায়। ওরা একটা মস্তবড় লিষ্ট দিয়েছে যে সমস্ত জায়গায় আমাদের সেক্রেটারি থাকেবে আর কেউ সেক্রেটারি থাকবে না।

### কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র

*৩৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৫।) **শ্রী গোপাল মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ সর্বশেষ অবস্থানুযায়ী কোলাঘাট থার্মাল প্লান্টে—

(১) মোট কটি ইউনিট নির্মাণ করা হবে;

(২) প্রতি ইউনিটে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হবে;

(৩) প্রথম ইউনিট কবে নাগাত বিদ্যুৎ উৎপাদন করবে; এবং

(৪) বাকি ইউনিটগুলিতে কতদিন নাগাত বিদ্যুৎ উৎপাদন করা সম্ভব হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ১) প্রথম পর্যায়ে তিনটি ইউনিট এবং দ্বিতীয় পর্যায়ে তিনটি ইউনিট নির্মাণ করা হবে।

২) ২১০ মেগাওয়াট।

৩) ১৯৮৪ সালের জুন — জুলাই মাস নাগাদ প্রথম ইউনিটটি (৩ নং ইউনিট) বিদ্যুৎ উৎপাদন করবে।

৪) প্রথম পর্যয়ে বাকী দুটি ইউনিট (২নং ইউনিট এবং ১নং ইউনিট) যথাক্রমে ১৯৮৪ সালের ডিসেম্বর ও ১৯৮৫ সালের সেপ্টেম্বর নাগাদ চালু করা সম্ভব হবেবলে আশা করা যায়। এই প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের প্রথম দুটি ইউনিট ১৯৮৮-৮৯ সাল নাগাদ এবং সর্বশেষ ইউনিটটি ১৯৮৯-৯০ সাল নাগাদ চালু হবার সম্ভাবনা আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মন্ত্রীমহাশয় বললেন যে প্রথম পর্য্যায়ে তিনটি ইউনিট শীঘ্রই চালু হবে, তাঁর কাছে কি এমন কোন সংবাদ আছে যে ঐ তিনটি ইউনিট এর সংলগ্ন একটা আর্টিজিয়ান কূপ বেরিয়েছে এবং তাতে প্রচুর জল বেরুচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা ঠিকই যে এই রকম জল বেরুচ্ছে। সেটাকে নতুন ভাবে ব্যবস্থা করে জল বের করে দেওয়ার চেষ্টা হচ্ছে, তাতে দেরী হবে, তার সাথে এর কোন সম্পর্ক নেই। প্রথম দিকে কয়লা যেখান থেকে পাঠান হবে সেখানে ঐ ব্যবস্থাটা ছিল, এখন কয়লা যেটা দেওয়া হবে সেটা ওর থেকে দেওয়া হবে না, সেটা হাতে ঢেলে দেওয়া হবে।

**ডঃ মানস ভূঁইয়া :** মন্ত্রিমহাশয় বললেন যে জলের উৎস পাওয়া গিয়েছে, টেকনিক্যাল রিপোর্টে কি এই রকম ওখানে ঘটতে পারে এই ধরণের আগে কোন ইঙ্গিত বা কোন নির্দেশ বা কোন পর্য্যবেক্ষণ আপনার দপ্তরে কি ছিল না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** না, ছিল না।

### Central assistance for establishment of new Courts

*374. (Admitted question No. *1239.) **Dr. AMBIKA BANERJEE :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) if it is a fact that the State Government has received financial assistance from the Central Government for establishing new Courts; and

(b) if so,—
(i) the amount of Central assistance so far received by the State Government for the above purpose since 1980-81, and
(ii) the particulars of utilisation of this Central assistance by the State Government?

**Shri Sayed Abul Mansur Habibullah :** ক) হ্যাঁ

খ) প্রশাসনিক অনুমতি পাওয়া গিয়েছে ভারত গভর্ণমেন্টের কাছ থেকে নিম্ন লিখিত ভিত্তিতে :

১) পৌনপুনিক রাজস্ব খাতে ১১ লক্ষ ৫৮ হাজার টাকা। অপর পৌনপুনিক রাজস্ব খাতে ৮ লক্ষ ৭০ হাজার টাকা। পুঁজিখাতে খরচ ৯০ লক্ষ ৫০ হাজার টাকা। পৌনপুনিক রাজস্ব খাতে খরচ ১২ লক্ষ ৭৬ হাজার টাকা, এগুলি পাওয়া গিয়েছে। এর ভিত্তিতে আমরা ৯টি উচ্চতর আদালত, ২০টি নিম্নতম আদালত ইত্যাদি বাবদ আমরা খরচ করেছি। এছাড়া আমাদের অসুবিধা সৃষ্টি হয়েছে বেশ কিছুর টাকার জন্য। তার কারণ এখন ভারত সরকার থেকে যে হারে টাকা খরচ করতে বলা হয়েছে যেমন ২ হাজার বর্গফুটের জন্য তাঁরা ১ লক্ষ ২৫ হাজার টাকা স্যাংশান দিয়েছে। সেটা এখন পি.ডব্লু.ডি'র যে খরচ তার থেকে খরচা খাতে প্রায় অর্ধেক খরচা তাঁরা করতে বলেছেন। আমরা এই ভাবে খরচ করতে পারি না, সেইজন্য আমরা অনুমতি চেয়েছি। আমরা যে টাকাটা দেয়েছিলাম সেটা যাতে খরচ করতে পারি সেই অনুমতি আমরা পাইনি।

**শ্রী প্রবোধ পুরকাইত :** কেন্দ্রীয় সরকারের টাকায় যে সমস্ত আদালত তৈরী করেছেন সেটা কোন কোন জেলায় এবং কোথায় কোথায় তৈরী করেছেন জানাবেন কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা :** নোটিশ দিলে জানাব। তবে ৯টি উচ্চতর আদালত এবং ডিসট্রিক্ট আদালত যা তৈরী করেছি সেকথা হাউসে বলেছি।

**তারকা চিহ্নিত প্রশ্ন নং ৩৭৫ (হেল্ড ওভার)**

### কংগ্রেস (ই)র অধিবেশনে রাজ্য সরকারের সহযোগিতা

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫। ) **শ্রী জগদীশ চন্দ্র দাস :** স্বরাষ্ট্র (রাজনৈতিক)

বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সম্প্রতি কলকাতায় অনুষ্ঠিত কংগ্রেস (ই)র ৭৭তম অধিবেশন সফল করার জন্য রাজ্য সরকার কোনরূপ সহযোগিতা করিয়াছিলেন কিনা;

(খ) করিয়া থাকিলে, কোন্ কোন্ ক্ষেত্রে সহযোগিতা করিয়াছিলেন; এবং

(গ) এইজন্য রাজ্য সরকারের মোট কত টাকা ব্যয় হইয়াছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১) অধিবেশনে যোগদানকারী কেন্দ্রীয় মন্ত্রী ও মুখ্যমন্ত্রীদের স্টেট গেষ্ট করা এবং তাঁদের জন্য যানবাহন ব্যবস্থা,

(২) অধিবেশনে যোগদানকারী প্রতিনিধিদের থাকবার জন্য প্রায় ৬০০ ফ্ল্যাটের ব্যবস্থা এবং সেখানে জলসরবরাহের ব্যবস্থা ও অবিছিন্ন বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা,

৩) খাদ্যদ্রব্য সংগ্রহের জন্য প্রয়োজনীয় আদেশনামা দেওয়া,

৪) ব্রিগেড প্যারেড গ্রাউন্ডের সভার জন্য ব্যরিকেড, মাইক, আলোর ব্যবস্থা করা,

৫) অধিবেশনের জন্য নেতাজী স্টেডিয়াম ব্যবহার করতে অনুমতি দেওয়া এবং

৬) প্রতিনিধিদের বাসস্থান ও সভা স্থানগুলিতে নিরাপত্তার ব্যবস্থা।

(গ) আনুমানিক ছয় লক্ষ ছাপান্ন হাজার নয় শ পঞ্চাশ টাকা।

**শ্রী জগদীশ চন্দ্র দাস ঃ** কংগ্রেস একটি সর্বভারতীয় রাজনৈতিক দল এবং তাদের সম্মেলনকে স্বার্থক করবার জন্য রাজ্যসরকার যে ভূমিকা পালন করেছে সেটা নিশ্চয়ই প্রশংসার যোগ্য। আমার প্রশ্ন হচ্ছে এরকম একটি সর্বভারতীয় দল ১৯৬৪ সালের নভেম্বর মাসে ত্যাগরাজ হলে যে সম্মেলন করেছিলেন তখন এখানে যে কংগ্রেস সরকার ছিল তাঁদের ভূমিকা কি ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্ন এটা থেকে আসেনা।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মুখ্যমন্ত্রী যে খরচ করেছেন বললেন সেটা কি এইভাবে খরচ করেছেন যে, পরে ফেরত পাবেন? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, সমস্ত কেন্দ্রীয় মন্ত্রী এবং প্রতিনিধিদের কি স্টেট গেস্ট করেছেন, না কিছু কিছু লোককে স্টেট গেস্ট করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** যে খরচের কথা বললাম সেটা ছাড়া আরও যে খরচ হয়েছে সেটা কংগ্রেস দল থেকে আমাদের দিয়ে দিয়েছে। আমাদের কাছে সার্কুলার এসেছিল যাঁরাই আসবেন তাঁদের সকলকে স্টেট গেস্ট করবেন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** হোটেলে যাঁরা ছিলেন সেখানে আমরা এইটি পারসেন্ট পে করেছি এবং সেদিক থেকে বলতে পারি ১ লক্ষ ২৩ হাজার টাকা আমরা পে করেছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কংগ্রেসের অধিবেশনে সরকার সহযোগিতা করেছেন ভাল কথা। আমি অনারেবেল চিফ মিনিস্টারকে নোটিশ দিতে পারবোনা, বাট আই অ্যাপিল টু হিজ গুডসেন্স — এখানে আপনার নেতৃত্বে আর একটা যে অধিবেশন হয়েছে সেখানে কি রকম ব্যয় হল জানাবেন কি?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন আসেনা।

### অগভীর নলকূপ বিদ্যুতায়ন

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৮। ) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে অগভীর নলকূপগুলিতে বিদ্যুৎ সংযোগ করার কত লক্ষ্যমাত্রা স্থির হয়েছে;

(খ) তন্মধ্যে, ১৯৮৪ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত সময়ে কতগুলি অগভীর নলকূপে বিদ্যুৎ সংযোগ করা হয়েছে; এবং

(গ) বিদ্যুৎ সংযোগ গ্রহণে ইচ্ছুক চাষীদের এককালীন মোট কত পরিমাণ টাকা জমা দিতে হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ক) ১৯৮৩-৮৪ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গে গভীর নলকূপ, অগভীর নলকূপ, নদী হইতে জল উত্তোলক পাম্পসেট সব মিলিয়ে মোট ৯৩০০টি ক্ষুদ্র সেচযন্ত্রে বিদ্যুৎ সংযোগ করবার লক্ষ্যমাত্রা স্থির হয়েছে।

খ) তন্মধ্যে, ১৯৮৪ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত ৩২৬৫টি অগভীর নলকূপ বিদ্যুৎ সংযোগ করা হয়েছে এবং

গ) বিদ্যুৎ সংযোগ গ্রহনে ইচ্ছুক চাষীদের এককালীন মোট ১০০০ (এক হাজার টাকা জমা দিতে হয়েছে।

### জলপাইগুড়ি শহরে হাইকোর্টের সার্কিট বেঞ্চ

*৩৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৯। ) **শ্রী তারকবন্ধু রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি শহরে নবাববাড়িতে হাইকোর্টের একটি সার্কিট বেঞ্চ স্থাপনের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত কাজ কবে নাগাত সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা ঃ** (ক) হ্যাঁ

(খ) এই উদ্দেশ্যে কলিকাতা হাইকোর্টের সম্মতি চাহিয়া সরকারের পক্ষ হইতে উক্ত হাইকোর্টকে পত্র দেওয়া হইয়াছে। হাইকোর্টের সম্মতি এখনও পাওয়া যায় নাই। সেইহেতু কবে নাগাদ এই সারকিট বেঞ্চ স্থাপন্ করা যাইবে সে সম্বন্ধে এখনই কিছু নির্দিষ্টভাবে বলা সম্ভব হইতেছে না।

উক্ত সারকিট বেঞ্চ স্থাপনের জন্য 'নবাব বাড়ীর' প্রয়োজনীয় সংস্কার সাধনের উদ্দেশ্যে বিচার বিভাগ কিছু পরিমাণ অর্থও মঞ্জুর করিয়াছেন।

**হলদিয়ার সহিত উড়িষ্যার যোগাযোগকারী সড়ক**

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৩। ) **শ্রী শিশির অধিকারী :** পূর্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের হলদিয়া বন্দরের সাথে কাঁথি-দীঘা হয়ে সড়কপথে উড়িষ্যার যোগাযোগের কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, তার কাজ কবে আরম্ভ হবে?

[1-40 — 1-50 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী :** (ক) ও (খ) কোনও পরিকল্পনা নেই।

**শ্রী শিশির অধিকারী :** ঐ রাস্তা যেটা সংযোগ চেয়েছিলাম, সেটা করতে পারলেন না। আমি একটা প্রশ্ন দিয়েছিলাম, আপনি উত্তর দিলেন কোন পরিকল্পনা নেই। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, ঐ রাস্তায় একটা ব্রীজ ১৯৫৩-৫৪ সালে তৈরী হয়েছিল, এর দৈর্ঘ্য হচ্ছে ১৭৫ ফুট, এই ব্যাপারে আনন্দ বাজার পত্রিকায় বেরিয়েছে যে ব্রীজটা অত্যন্ত বিপদ জনক অবস্থায় রয়েছে এবং এই সম্পর্কে একটা সাবধান বাণী বোর্ডে লেখা আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আনন্দবাজার পত্রিকায় অনেক খবরই লেখা হয় যা সব সময় সত্য হয় না, আমার দপ্তরে এই রকম কোন খবর নেই এবং এই ব্যাপারে আমাদের কোন পরিকল্পনাও নেই।

**পশ্চিমবঙ্গে পুলিস কনস্টেবল ও এস আই অফ পুলিস নিয়োগ**

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৪। ) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ সালে পশ্চিমবঙ্গে কতজন-
(১) পুলিস কনস্টেবল,
(২) এস আই অফ পুলিস পদে নিয়োগ করা হয়েছে;

(খ) তন্মধ্যে, কলকাতা/বেঙ্গল পুলিস দপ্তরে কত; এবং
(গ) এস আই অফ পুলিস নিয়োগের পদ্ধতি কিরূপ?

**শ্রী জ্যোতি বসু :** (ক) এবং (খ) — উক্ত সময়ে পশ্চিমবঙ্গেঁ (১) কনস্টেবল্ ও (২) এস. আই. নিয়োগের সংখ্যা নিম্নরূপ ঃ-

| বৎসর | পশ্চিমবঙ্গঁ পুলিশ | | কলিকাতা পুলিশ | |
|---|---|---|---|---|
| | কনস্টেবল | এস.আই | কনস্টেবল | এস.আই |
| ১৯৮০-৮১ | ১২১৬ | ৬৫ | ৭০৪ | ১৮ |
| ১৯৮১-৮২ | ২০২৬ | ৪১ | ৭২৬ | x |

(গ) মোট শূণ্য পদের শতকরা ৪০ ভাগ পদে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কর্তৃক প্রেরিত প্রার্থীদের মধ্য হইতে লিখিত ও মৌখিক পরীক্ষার মাধ্যমে নির্বাচন করিয়া সরাসরি নিয়োগ করা হয়। বাকী পদগুলি নিম্নতর পদ হইতে প্রমোশনের মাধ্যমে পূরণ করা হয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, এই যে নিয়োগ করেছেন, এর মধ্যে সোস্যাল কনডিশনের কমপোজিশনটা কি, অর্থাৎ যাদের নিয়োগ করেছেন, representation from different social and communal caste অথবা যাদের নিয়োগ করেছেন, এরা reservation for scheduled castes and scheduled tribes and other backward classes এই রকম কিছু ব্যবস্থা আছে কি, এই নিয়োগের ক্ষেত্রে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার জানবার থাকলে প্রশ্ন করতেন, করেন নি। আমি কি করে উত্তর দেব?

**শ্রী সরল দেব ঃ** এস.আই., এ.এস.আই. এই সব পদগুলিতে নিয়োগের ক্ষেত্রে ফুড ডিপার্টমেন্টে যেমন পি.এস.সি. মারফত্ রিক্রুটমেন্ট হয় তেমনি আপনার এক্সসাইজ ডিপার্টমেন্টের এই পদগুলিতে ভবিষ্যতে পি.এস.সি. মারফত্ রিক্রুটমেন্ট করবার ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার মনে হয় না এখানে দরকার আছে। আমাদের একটা বোর্ড থাকে পশ্চিমবাংলার জন্য, কলকাতা পুলিশের জন্য আলাদা করে এবং তারাই এটা রিক্রুট করে। তাদের পরীক্ষা দিতে হয় ইত্যাদি।

**শ্রী মাধবেন্দ্র মহান্ত ঃ** আপনি আপনার জবাবে বললেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে পুলিশ কনসটেবল্ রিক্রুটমেন্ট হয়। বাম ফ্রন্ট সরকারের আগে এই রকম পদ্ধতি ছিল কি, না এখন চালু হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা জানেন'ই তো — কেন জিজ্ঞাসা করছেন? কংগ্রেস আমলে কখন ওরা করতেন নাকি! তখন দেশলাই বাক্সের উপর দিয়ে এমপ্লয়মেন্ট হত, এম.এল.এ. লিখে দিলে এমপ্লয়মেন্ট হত।

## কোচবিহার জেলার বিদ্যুৎ বিষয়ক পরামর্শদাতা কমিটি

*৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৭।) **শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় জেলা স্তরে কোন বিদ্যুৎ বিষয়ক পরামর্শদাতা কমিটি গঠিত হইয়াছে কিনা; এবং

(খ) হইলে,-

(১) উক্ত কমিটি কোন্ তারিখে কিভাবে গঠিত হইয়াছে,

(২) ঐ কমিটির বর্তমান আহ্বায়ক ও অন্য সদস্যদের নাম কি,

(৩) কতদিন অন্তর ঐ কমিটির মিটিং হওয়ার কথা, ও

(৪) বর্তমান কমিটির কতগুলি অধিবেশন হইয়াছে?

**প্রবীর সেনগুপ্ত ঃ** ক) হ্যাঁ।

খ) (১) বিদ্যুৎ বিভাগের নোটিফিকেশন নং ৩৭৯—পাওয়ার—৩ তারিখ ২১.৩.৮৩ অনুযায়ী উক্ত পরামর্শদাতা কমিটি গঠিত হয়েছে।

(২) ঐ কমিটির সদস্য সচিব হলেন পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের জলপাইগুড়ি সার্কেলের সুপারিন্টেডিং ইঞ্জিনিয়ার (ও এন্ড এম)। উক্ত কমিটির অন্যান্য সদস্যগন হ'লেন ঃ-

| | | |
|---|---|---|
| ১) | চেয়ারম্যান, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ | পদাধিকারবলে সভাপতি |
| ২) | সভাধিপতি, জিলা পরিষদ, কুচবিহার | সদস্য। |
| ৩) | ডেপুটি কমিশনার, কুচবিহার | * |
| ৪) | সহকারী সভাধিপতি, জিলাপরিষদ, কুচবিহার | * |
| ৫) | শ্রী অমর রায়, প্রধান এম.পি | * |
| ৬) | শ্রী সুধীর প্রামানিক এম.এল.এ. | * |
| ৭) | শ্রীমতি অপরাজিতা গোপী এম.এল.এ. | * |
| ৮) | শ্রী সদাকান্ত রায় এম.এল.এ. | * |
| ৯) | শ্রী কমল সেন | * |
| ১০) | শ্রী মনোজ রায় | * |
| ১১) | সুপারিন্টেডিং ইঞ্জিনিয়ার রুরাল ইলেকট্রাফিকেশন কনস্ট্রাকশন সার্কেল-৪, পশ্চিমবঙ্গ রাজ্যবিদ্যুৎ পর্ষদ শিলিগুড়ি। | * |
| ১২) | ডিভিশনাল ইঞ্জিনিয়ার রুরাল ইলেকট্রিফিকেশন কনষ্ট্রাকশন, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ। | * |
| ১৩) | ডিভিশনাল ইঞ্জিনিয়ার (ও এন্ড এম) পশ্চিমবঙ্গ রাজ্যবিদ্যুৎ পর্ষদ। | * |
| ১৪) | মুখ্য কৃষি আধিকারিক কুচবিহার | * |
| ১৫) | জেনারেল ম্যানেজার, জেলা শিল্পকেন্দ্র, কুচবিহার | * |
| ১৬) | জেলা উন্নয়ন আধিকারিক সেন্ট্রাল ব্যাংক অফ ইন্ডিয়া কুচবিহার। | * |
| ১৭) | জোনাল ম্যানেজার শিলিগুড়ি, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ । | * |
| ১৮) | সুপারিন্টেন্ডেন্ট অফ পুলিশ, দার্জিলিং | * |
| ১৯) | ডিভিশনাল ইঞ্জিয়ার ই.এইচ.টি. (ও এন্ড এম) ডিভিশন, শিলিগুড়ি, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ | * |
| ২০) | একজিকিউটিভ ইঞ্জিনিয়ার এগ্রিইরিগেশন কুচবিহার | * |
| ২১) | এক্‌জিকিউটিভ ইঞ্জিনিয়ার এগ্রিমেকানিক্যাল কুচবিহার | * |
| ২২) | ম্যানেজার মাইনর ইরিগেশন কর্পোরেশন কুচবিহার | * |
| ২৩) | তপশীল ও উপজাতি আধিকারীক কুচহিবার | * |

৩) ঐ কমিটির মিটিং প্রতি দুমাস অন্তর অন্তত একবার হবার কথা।

৪) এখন পর্যন্ত ঐ কমিটির চারটি অধিবেশন হয়েছে বলে সংবাদ পাওয়া গেছে।

**হোগলা নদীর উপর সেতু**

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৯। ) **শ্রী সুভাষ নস্কর ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনে হোগলা নদীর উপর সেতু নির্মার্ণের কোন পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) করিয়া থাকিলে, কবে নাগাত উক্ত কার্য রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুভাষ নস্কর ঃ** সুন্দরবনের বিভিন্ন থানাগুলি নদী দ্বরা পরিবেষ্টিত তাই সেখানে সংযোগ সংস্থাপনের জন্য কোন সেতু নির্মাণের পরিকল্পনা গ্রহন করছেন কিনা--জানাবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সুন্দরবন উন্নয়নের জন্য একটা আলাদা বোর্ড আছে। তারা প্রচুর টাকা পেয়ে থাকে। সুতরাং তারা কতকগুলি কাজ করে থাকে। যা তারা পারে না আমাদের কাছে সহযোগিতা চাইলে যদি আর্থিক সংগতি থাকে তখন আমরা মিলেমিশে সেই কাজ করে থাকি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আপনার দপ্তরের নাম পূর্ত দপ্তর না রেখে 'না' দপ্তর রাখার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** হ্যাঁ, এখন 'না' দপ্তর করা যাবে। মাননীয় সদস্য যদি এখন আকাশ কুসুম কল্পনা করেন তাহলে তার কাছে এই জবাব দেওয়া ছাড়া কোন কিছু নেই।

**বৈদ্যুতিক তার ও সরঞ্জাম চুরি রোধে স্বেচ্ছাসেবক বাহিনী নিয়োগ**

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৯। ) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) বৈদ্যুতিক তার ও সরঞ্জাম চুরি রোধকল্পে গ্রাম পঞ্চায়েত কর্তৃক স্বেচ্ছাসেবক বাহিনী গড়ার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপার এ পর্যন্ত কতদূর কার্যকরী হইয়াছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ক) হ্যাঁ আছে।

খ) হাওড়া জেলা ব্যতিরেকে পশ্চিমবঙ্গের সমস্ত জেলাতে স্বেচ্ছাসেবক বাহিনীর জন্য পর্যদ, ১৯৮৩ সালের নভেম্বর ডিসেম্বর এবং ১৯৮৪ সালের জানুয়ারী মাসের জন্য ১১ লক্ষ ৩৫ হাজার টাকা মঞ্জুর করিয়াছে।

নিম্নলিখিত ছয়টি জেলাতে স্বেচ্ছাসেবক বাহিনী ইতিমধ্যে গড়া হইয়াছে ঃ- বাঁকুড়া, মুর্শিদাবাদ, হুগলী, মেদিনীপুর, কুচবিহার, বর্ধমান।

অন্যান্য জেলায় স্বেচ্ছাসেবক নিযুক্ত করিবার কাজ চলিতেছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** কোন্ সংস্থার মাধ্যমে এই স্বেচ্ছাসেবক রিক্রুটমেন্ট হয়েছে এবং এই স্বেচ্ছাসেবকদের কি হারে ভাতা দেওয়া হয়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রথমতঃ এই স্বেচ্ছাসেবক ঠিক করার ব্যাপারে গ্রাম পঞ্চায়েতের সাথে কথা বলে গ্রাম পঞ্চায়েতের তালিকার ভিত্তিতে সভাধিপতি, এস.পি., ডি.এম. এটা ঠিক করবেন। এদের ৯ টাকা ভাতা দেওয়া হচ্ছে এবং এরা সপ্তাহে ৩ দিন কাজ করে।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় যে স্বেচ্ছাসেবক বাহিনী গঠনের কথা বললেন, তার বাইরে এই তার চুরির ঘটনা ঘটছে কিনা মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** তার চুরি প্রতিদিনই হচ্ছে। অনেক সময় বিদ্যুত থাকে না এই তার চুরির জন্য। অনেকে এটাকে মনে করেন লোডশেডিং। যেসব জায়গায় এটা হয়েছে সেইসব জায়গায় চুরি অনেক কমেছে। অনেক জেলায় সেইভাবে উদ্যোগ নেওয়া হয়নি। কিছু কিছু জায়গায় উদ্যোগ নেওয়া হয়েছে।

**শ্রী আব্দুল করিম চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে মুর্শিদাবাদ জেলাতে এই স্বেচ্ছাসেবক বাহিনী নিয়োগ করা হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কোন কোন ব্লকে কত করে নিয়োগ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নোটিশ চাই।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** আমরা জানি এখনও পর্য্যন্ত অনেক গ্রামপঞ্চায়েতে এই ধরণের স্বেচ্ছাসেবক নিয়োগ করা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রতিটি গ্রামপঞ্চায়েতে এই ধরণের স্বেচ্ছাসেবক নিয়োগের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রতিটি গ্রামপঞ্চায়েতে যাতে চুরি না হয় সেইজন্য জনসাধারণ এবং পঞ্চায়েতের সাহায্যের দরকার আছে। যেখানে বেশী চুরি হয় সেখানে কোথায় কোথায় এই চুরিটা হচ্ছে সেটা পঞ্চায়েতের সংগে পরামর্শ করে, এস.পি ও ডি.এম—এর সংগে পরামর্শ করে দেখা হয়। সেখানে করা হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় হাওড়া জেলাতে মিটিং করে বলেছিলেন যে হাওড়া জেলাতে এই বাহিনী করা হবে। এখনও পর্য্যন্ত করা হয়নি কেন মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** হাওড়া জেলা একমাত্র জেলা যেখানে চুরি হয়না বললেই হয় সেইজন্য সেখানে কোন বাহিনী গঠন করা হচ্ছে না।

### মনীষীদের মূর্তি স্থাপন

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২২। ) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বৎসরে বিভিন্ন জেলায় মনীষীদের মূর্তি স্থাপনের কোন পরিকল্পনা

সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, হুগলী জেলায়—

(১) কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয়ের জন্মস্থান জঙ্গীপাড়া থানায় গুলটিয়া গ্রামে, ও

(২) কংগ্রেসের সভাপতি উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের জন্মস্থান বাগাণ্ডা গ্রামে উক্ত ব্যক্তিদের স্মৃতিরক্ষার্থে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** (ক) বর্তমান বছরে এই মূর্তি তৈরীর কাজ যেগুলি আছে সেগুলি যতক্ষন না শেষ হচ্ছে ততক্ষণ পর্য্যন্ত নতুন মূর্তি করবার পরিকল্পনা আমরা নিচ্ছি না। (খ) এগুলি আমার দপ্তরের অধীন নয়। মনীষীদের বাড়ী রক্ষণা-বেক্ষণ করা কিম্বা তাঁদের জন্ম স্থানে তাঁদের স্মৃতি রক্ষা করার ব্যবস্থা গ্রহণ করা এটা উচ্চশিক্ষা দপ্তরের সমাজশিক্ষা বলে একটা দপ্তর আছে তাদের ব্যাপার। যেমন রামমোহনের বাড়ী অধিগ্রহণ এবং রক্ষণা-বেক্ষণ এটা তাদের ব্যাপার। এটা আমার দপ্তরের আওতায় পড়ে না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জী ঃ** এই মূর্তি স্থাপনের পরিকল্পনাটি মূলতঃ আপনার দপ্তর থেকেই হয়। যে দুজনের নাম এখানে উল্লেখ করা হয়েছে তাঁরা বাংলাদেশের গর্ব। এইসব কথা চিন্তা করে ভবিষ্যতে তাঁদের ব্যাপারে কোন পরিকল্পনা নেবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমাদের হাতে যেগুলি আছে সেগুলি শেষ হবার পর আবার যদি আপনারা প্রস্তাব দেন তখন নিশ্চয় সম্মানের সংগে তা বিবেচনা করবো।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আমরা দেখছি অনেক মনীষীর মূর্তি যা স্থাপন করা হয়েছে সেই মূর্তিগুলির মেনটেনেন্স ঠিক মত হচ্ছে না। মূর্তিগুলির মাথায় কাকে হেগে হেগে সাদা করে দিয়েছে। মূর্তিগুলির এমন অবস্থা হয়েছে যে শ্রদ্ধা নষ্ট হয়ে যায়। স্বামী বিবেকানন্দের মূর্তির সামনে দিয়ে আমি রোজ যাই, সেখানে দেখি তাঁর মাথাটা একেবারে সাদা হয়ে গিয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, এগুলির মেনটেনেন্সের দায়িত্ব কার এবং এগুলির বেটার মেনটেনেন্সের ব্যবস্থা করা যায় না কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার দপ্তর থেকে আমি করি। তবে এত মূর্ত্তি হয়েছে কলকাতা শহরে যে যখন যেটা সম্ভবপর, আমার যে লোক রয়েছে, তারা সেই ভাবে এটাকে রক্ষণাবেক্ষণ করে থাকে। আমি দেখেছি যে কোন একটা জায়গায় পরিষ্কার করে দেওয়া হল, তারপরে আবার সেই জিনিস হল। এখন কাকের সংখ্যাতো আমি নিয়ন্ত্রণ করতে পারবো না। সুতরাং এই ব্যাপারে আমি সম্পূর্ণ অপারগ।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে নদিয়ার পায়রাভাংগায় শহীদ নিত্যানন্দ গোয়া আন্দোলনে প্রাণ বিসর্জন দিয়েছিলেন ১৯৫৫ সালে। তার একটা মূর্ত্তি তৈরী করার জন্য আবেদন করা হয়েছিল। এটা একটা ছোট মূর্ত্তি। আমরা শুনেছি যে সেই মূর্ত্তি বানানোর উদ্যোগ নেওয়া হয়েছে। আগামী ৩রা আগষ্ট তার মূর্ত্তি স্থাপন করা সম্ভব হবে কি না?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** আগষ্ট মাসের মধ্যে সম্ভব হবে না। কারণ এই মূর্ত্তিটা আপনারা যা চেয়েছেন তাতে ব্রোঞ্জ কাষ্টিং করতে হবে। যদি ব্রোঞ্জে কাষ্টিং করবার নির্দেশ দেওয়া হয়ে

থাকে তাহলে সেটা করতে সময় সাপেক্ষ।

## পশ্চিমবঙ্গ ক্যাডারের আই পি এস অফিসার

*৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২২০। ) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গ ক্যাডারে মোট কতজন আই পি এস অফিসার কাজ করছেন: এবং

(খ) ডি আই জি পদে প্রমোশনের জন্য আই পি এস অফিসারদের মোট কত বছরের চাকুরিগত অভিজ্ঞতার প্রয়োজন হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) ১৭৩ (একশত তিয়াত্তর) জন। (আজ পর্যন্ত)

(খ) ১৬ (ষোল) বৎসর। (শূণ্যপদ পাওয়া সাপেক্ষে।)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আমি 'খ' প্রশ্নের সাপলিমেন্টারী হিসাবে জিজ্ঞাসা করছি, এমন কোন ডি.আই.ইজ আছেন যার ১৬ বছর হয়নি, তাসত্বেও তিনি ডি.আই.জি হয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি নোটিশ দেবেন বলে দেব।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আই.পি.এস. ছাড়া ডি.আই.জি প্রমোশন পেয়ে কেউ হয়েছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার জানা নেই। আপনি প্রশ্ন করবেন, আমি খুঁজে দেখে বলে দেব।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই প্রশ্নগুলি এর সংগে আসে। এমন নয় যে বিচ্ছিন্ন প্রশ্ন। My question has a very important relation with this question.

**মিঃ স্পীকার ঃ** I don't agree with you.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই রাজ্যে ডি.আই.জি. পদ কয়টা আছে এবং নুতন কোন ডি.আই.জি পদ সৃষ্টি করবার চিন্তা করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার যদি জানবার এতই ইচ্ছা থাকে তাহলে প্রশ্ন করেন না কেন? প্রশ্ন করলেই তো জানতে পারেন।

## রাইপুর থানার নদী জলোত্তোলন প্রকল্প বৈদ্যুতীকরণ

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯১।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার রাইপুর থানার নদী জলোত্তোলন প্রকল্পে বৈদ্যুতীকরণের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** রাজ্য সরকারের সর্বত্র নদী জলোত্তন প্রকল্পগুলির বিদ্যুতিকরণের

পরিকল্পনা আছে। কিন্তু এইস্থানে সংশ্লিষ্ট দপ্তর থেকে সুনির্দিষ্ট প্রস্তাব পাওয়া যায়নি।

**টুঙ্গিদিঘী—বগরামপুর রাস্তা**

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫০।) **শ্রী সুরেশ সিংহ :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) করণদিঘী থানার টুঙ্গিদিঘী হইতে বগরামপুর (বিহার) পর্যন্ত রাস্তাটি পাক করিবার কাজ বর্তমানে কি পর্যায়ে আছে;

(খ) এই কাজের ঠিকাদার, নির্বাচিত হইয়া থাকিলে, নাম কি; এবং

(গ) এই কাজে নিযুক্ত স্থানীয় মজুরদের মাটিকাটার জন্য কি হারে পারিশ্রমিক দেওয়া হইতেছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** (ক) মাটির কাজ শেষ হয়ে গেছে।

(খ) (i) Kumargunj Labour Cooperative.

(ii) West Dinajpur Engineers' Cooperative Society Ltd.

(iii) North Eastern Engineers' Cooperative Society Ltd.

(গ) মাটি কাটার কাজে নিযুক্ত ঠিকাদাররা দৈনিক ৬ টাকা পারিশ্রমিক দিয়েছে।

**শ্রী সুরেশ সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে ওখানে মাটি কাটার পারিশ্রমিক হিসাবে চৌকি প্রতি ৫ টাকা করে দেওয়া হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** আমার যা খবর আছে তাতে ৬ টাকা করে দিয়েছে। আপনি যদি দেখেন যে না এটা ঠিক নয়, এবং আপনার যদি অভিযোগ এটা হয় তাহলে নিশ্চয়ই তদন্ত করে দেখবো।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সুরেশ সিংহ :** আমার কাছে খবর আছে, ওখানে মাটিকাটার কজ বন্ধ আছে, এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কি তদন্ত করে দেখবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** কাজ বন্ধ হয়নি, কাজ চলছে, বর্ষা না আসা পর্যন্ত কাজ চলবে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনার ডিপার্টমেন্টের মাটির দাম এত কম কেন এবং প্রশান্ত শূরের ডিপার্টমেন্টের মাটির দাম অত বেশী কেন? সি.এম.ডি.এ.'র মাটির দাম আর আপনার বিভাগের মাটির দামের মধ্যে এত তফাৎ হয়েছে কেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি ওঁদের দর জানি না, আমার বিভাগে এই দরে চিরকাল মাটি কাটা হয়ে আসছে।

**শ্রী সরল দেব :** এলাকার নির্বাচিত সদস্য বলছেন, কাজ বন্ধ আছে, আর মন্ত্রী মহাশয় বলছেন, কাজ চলছে। এই অবস্থায় মন্ত্রী মহাশয় কি তাঁর দপ্তরকে নির্দেশ দেবেন যাতে আগামী বর্ষার আগেই কাজটা শেষ হয়?

**শ্রী যতীন চক্রবর্তী :** আবার কেন নির্দেশ দেব? কাজ তো চলছে।

## STARRED QUESTIONS
## (to which answers were laid on the Table)

### মেদিনীপুর জেলা বিভক্তকরণ ও স্বতন্ত্র হলদিয়া মহকুমা স্থাপন

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৩।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রপূর্বক জানাবেন কি-

(ক) মেদিনীপুর জেলা বিভক্তকরণ ও হলদিয়াকে একটি স্বতন্ত্র মহকুমা হিসাবে গণ্য করার কোন প্রস্তাব সরকারের বিবেনাধীন আছে কিনা; এবং

(খ) থকলে, ঐ প্রস্তাব কবে নাগাত কার্যকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Home (Personnel and Administrative Reforms) Department :** (ক) মেদিনীপুর জেলা বিভক্তকরণের এখনই কোনো প্রত্যক্ষ প্রস্তাব সরকারের বিবেচনাধীন না থাকলেও এই বিষয়ে বিভিন্ন সুপারিশ সমূহ পরীক্ষা করে দেখা হচ্ছে। হলদিয়াকে একটি স্বতন্ত্র মহকুমা হিসাবে গণ্য করার প্রস্তাব বর্ত্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) মেদিনীপুর জেলা বিভক্ত করণের সুপারিশ পরীক্ষা শেষ না হওয়া পর্য্যন্ত কিছু বলা যাচ্ছে না। হলদিয়া‍‍ প্রশাসনিক কাঠামো এখন দৃঢ় করা হচ্ছে। তারপর হলদিয়াকে স্বদন্ত্র মহকুমা করার প্রস্তাবটি কার্য্যকরী করার ব্যবস্থা গ্রহণ করা হবে।

### বিদ্যুৎ পর্ষদের কর্মী বদলি

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪৯।) **শ্রী বিশ্ব নাথ চৌধুরী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি-

(ক) ইহা কি সত্য যে, ১লা জানুয়ারী হইতে ২রা ফেব্রুয়ারী, ১৯৮৪ পর্যন্ত সময়ে বিদ্যুৎ পর্ষদের বহু কর্মীকে বদলি করা হয়েছে;

(খ) সত্য হলে, ঐরূপ কর্মীর সংখ্যা কত;

(গ) উক্ত বদলির কারণ কি; এবং

(ঘ) কি কি নীতির ভিত্তিতে এই বদলি করা হয়েছে?

**Minister-in-charge of Power Department :** ক) হ্যাঁ,

(খ) ৬৯ জন,

(গ) সাধারণতঃ এতগুলি নিয়মমাফিক বার্ষিক বদলী। কিছু কিছু ক্ষেত্রে কর্মীরা স্বেচ্ছায় বদলী চেয়েছেন।

(ঘ) কর্মীদের বার্ষিক বদলীর জন্য বন্টন শাখা (ডিসট্রিবিউশান) এবং উৎপাদন শাখার (জেনারেশান) ই.এইচ.টি. বিভাগকে সাতটি জোন ও ভাগ করা হয়েছে। কিন্তু উৎপাদন শাখার কারীগরি কর্মীদের জন্য এ ধরণের কোন নির্দ্দিষ্ট জোন নাই যদিও কারীগরী কর্মীরা

কোনও বিশেষ বিদ্যুত ষ্টেশনে তাদের স্থায়িত্বকালের উপর ভিত্তি করে এক বিদ্যুত ষ্টেশন হতে অন্য বিদ্যুত ষ্টেশনে বদলী হন। উপযুক্ত বিবেচিত হলে. ঐ কর্মীদের জলবিদ্যুত অথবা ই.এইচ.টি. সাব-ষ্টেশনে এ বদলী করা যেতে পারে।

সুন্দরবন অঞ্চল এবং দার্জিলিং এর পার্বত্য অঞ্চলের কর্মীগন যদি ঐ অঞ্চলে থাকার ইচ্ছা প্রকাশ করেন-তবে ঐ অঞ্চলে তাদের বদলী সীমাবদ্ধ থাকবে।

**কয়লাখনি এলাকা হইতে বেআইনী কয়লা পাচার**

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৭।) **শ্রী তারাপদ সাধুখাঁ ও শ্রী কাশী নাথ মিশ্র** ঃ স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি-

(ক) বাঁকুড়া জেলার মেজিয়া, শালতোড়া (বিশেষতঃ মেজিয়া থানার কালিদাসপুর, অর্ধগ্রাম, ভাড়া) প্রভৃতি কয়লাখনি এলাকা হইতে প্রচুর পরিমাণে কয়লা বেআইনীভাবে পাচার করা হচ্ছে এই মর্মে কোন তথ্য/সংবাদ সরকারের নিকট আছে কি;

(খ) থাকলে ১৯৮২ ও ১৯৮৩ সালে--

(১) বাঁকুড়া, (২) বর্ধমান ও (৩) পুরুলিয়া থানাগুলিতে এই ব্যাপারে, কতগুলি ঘটনা নথিভুক্ত করা হয়েছে;

(গ) উক্ত এলাকায় উক্ত বৎসরগুলিতে কি পরিমাণ কয়লা সীজ করা হয়েছে; এবং

(ঘ) পশ্চিম বাংলায় কয়লাখনি এলাকাগুলি হতে বেআইনীভাবে কয়লা পাচার বন্ধ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of Home (Police) Department :** (ক) বে-আইনীভাবে কিছু কিছু কয়লা পাচারের খবর আছে।

| (খ) | | ১৯৮২ | ১৯৮৩ |
|---|---|---|---|
| (১) | বাঁকুড়া | ১৩ | ৪৭ |
| (২) | বর্ধমান | ২৮৪ | ২১২ |
| (৩) | পুরুলিয়া | ৩৮ | ৬১ |

| (গ) | | ১৯৮২ | ১৯৮৩ |
|---|---|---|---|
| (১) | বাঁকুড়া | ৬.৭ মে. টন | ১০৫১ মে. টন |
| (২) | বর্ধমান | ১০,৯৭৪ * | ২৪,৬৩০ * |
| (৩) | পুরুলিয়া | ২১৫৬ * | ২২৩০ * |

(ঘ)

(১) বে-আইনীভাবে কয়লা পাচার বন্ধের জন্য পুলিশ অভিযান চালাচ্ছে

(২) কয়লার চোরাকারবারে রত অপরাধীদের নির্দিষ্ট অভিযোগে গ্রেপ্তার করা হচ্ছে।

(৩) চোরাই কয়লা বহনকারী লরী বা অন্যান্য যানবাহন আটক করা হলে

(৪) বে-আইনীভাবে উত্তোলিত পরিমাণ কয়লা বাজেয়াপ্ত করা হচ্ছে।

### খড়দহ থানা বিভাজন

*৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৪।) **শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার খড়দহ থানা অঞ্চলে লোকসংখ্যা কত; এবং

(খ) লোকসংখ্যার পরিপ্রেক্ষিতে বর্তমান খড়দহ থানা বিভাজনের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**Minister-in-charge of the Home (Police) Department :** (ক) ১৯৮১ সালের আদমসুমারি অনুযায়ী ৩, ৪৫, ২৯১

(খ) হ্যাঁ।

### Dacoity in the Catholic church at Durgapur

*393. (Admitted question No. *1833) **Shri Naba Kumar Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the State Government has any information about an armed dacoity in the Catholic Church at Durgapur and the assault on a 70-year old parish priest Fr. Robert Durgman Sj on January 11, 1984; and

(b) if so,--

(i) what is the information available with the State Government,

(ii) whether the stolen goods, if any, have since been recovered, and

(iii) the steps taken and/or contemplated by the State Government in the matter?

**Minister-in-charge of the Home (Police) Department :** (a) & (b) (i) An armed dacoity took place but none was assaulted by the criminals.

(ii) No.

(iii) A case has been started at Durgapur P.S. Three persons have been arrested. Police camp has been sat up in the church. The case is under investigation.

### হুগলী ও হাওড়া জেলার হত্যাকান্ড

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২২।) **শ্রী অরুণ কুমার গোস্বামী :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২ সালের জানুয়ারি মাস হইতে ১৯৮৩ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে হুগলী ও হাওড়া জেলায় বিভিন্ন হত্যাকান্ডে নিহত ব্যক্তির সংখ্যা কত; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে জড়িত কতজন অপরাধীকে এ পর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব

হয়েছে?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(ক) হাওড়ায় - ৫৯ জন
হুগলীতে - ৭১ জন।

(খ) ২৯৬ জনকে।

**Transfer of some police personnel of Midnapore district**

*397. (Admitted question No. *2588.) **Dr. Hoimi Basu :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state-

(a) whether the State Government has received any demand from the Midnapore district unit of WBCS Association for the transfer of the Officer-in-charge of Belpahari Police beat house and/or of other Police Officers in Midnapore district; and

(b) if so, --

(i) the reasons thereof, and

(ii) the steps taken and/or contemplated by the State Government in the matter?

**Minister-in-charge of Home (Police) Department :** (a) D.M., Midnapore received a demand for transfer of the O.C., Belpahari Police Bent House.

(b) (i) The O.C. reportedly failed to take action when supporters action when supporters of Jharkhand Party entered into the Office Room of the B.D.O., Binpur, Block-II on 1.2.84, damaged some office papers and pushed the B.D.O. around.

(ii) A case has been registered against the miscreants. The conduct of the O.C. is under investigation.

## ADJOURNMENT MOTIONS

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion.

The first one is from Shri Kashinath Misra on the subject of widespread load-shedding in the State. The second one is from Shri Abdul Karim Chowdhury on the subject of tension in Garden Reach Area and the last one is from Dr. Manas Bhunia on the subject of contradiction between the Chief Minister's statement and the post mortem report of Md. Idris Mian.

The subject matters of all the three motions are not such which call for adjournment of the House. As regards the first motion the Member can raised this matter through Calling Attention, Mention Question etc.

I, therefore, withhold my consent to all the motions. One member of

the party may, however, read out the text of the motion as amended.

**ডাঃ মানস ভূঁঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল--

প্রয়াত ডি.সি. (পোর্ট) শ্রী মেহতার হত্যার সংগে জড়িত সন্দেহে ইদ্রিস মিঞার লালবাজারে হত্যা সম্বন্ধে মুখ্যমন্ত্রীর বিবৃতি এবং পোষ্ট মর্টেম রিপোর্ট পরস্পর বিরোধী।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention namely :-

1. Closure of M/s. Oriential Metal Industries (P) Ltd., Agarpara -- Shri Gopal Krishna Bhattacharyya,
2. Alleged untrue statement made by the Chief Minister on the reason of death of Md. Idrish Mian -- Shri Abdul Karim Chowdhury,
3. Alleged tortures and atrocities on the innocent persons by Police at Garden Reach area -- Shri Abdul Karim Chowdhury,
4. Distrubance of Balagar P.S. for irrigation of Boro Crops -- Shri Satya Bhattacharyya,
5. Terror prevailing at Nabadwip due to anti-social activities -- Shri Jayanta Kumar Biswas,
6. Acute scarcity of drinking water in Midnapore district Dr. Manas Bhunia and Shri Abanti Mishra,
7. Missing of two car-drivers of the West Bengal Government -- Shri Kashinath Misra,
8. Widespread load-shedding in the State -- Shri Asok Ghosk, and
9. Reported approval of appointment of Pro-Vice Chancellor by the Chancellor of Calcuta University -- Shri Amalendra Roy.

I have received two noticefrom Shri Abdul Karim Chowdhury and Shri Kashinath Misra which I am not reading.

I have selected the notice of Shri Amalendra Roy on the subject of reported approval of appointment of Pro-Voce Chancellor by the Chancellor of Calcutta University. The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 9th Sir.

**Shri Deba Prasad Sarkar :** স্যার আপনার রুলিং এর কি হ'ল?

**Mr. Speaker :** I will give my ruling. Have patience.

## Mention Cases

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উৎথাপন করছি। বিষয়টি হচ্ছে, গার্ডেনরীচ এলাকায় পুলিশের একটা অংশের কার্যকলাপ সম্বন্ধে। আপনি জানে স্যার — ইতিমধ্যে কাগজে বেরিয়েছে — যে ২৩ মার্চ আমি, মন্ত্রী শ্রী প্রশান্ত শূর, ভোলা বসু এবং ঐ এলাকার মিউনিসিপ্যালিটির প্রাক্তন চেয়ারম্যান যিনি ছিলেন, শ্রী দিলীপ

সেন এবং জয়ন্ত দাশগুপ্ত — আমরা সবাই মিলে মুখ্যমন্ত্রী কাছে গিয়েছিলাম। ঐ মেহেতো হত্যার এবং মোক্তার সাহেব হত্যার পর এবং মোক্তার সাহেব হত্যার পর এবং তাদের দেহকে কবর দেহকে কবর দেবার পর বা দাহ করার পর পুলিশ যেভাবে ওখানে ধড়-পাকড় করছেন সেই ব্যাপারে গিয়েছিলাম। মুখ্যমন্ত্রী মহাশয় হোম সেক্রেটারীকে জানালেন এইসব যে খবর পাওয়া যাচ্ছে এটা কি? তিনি বললেন এইরকম তো কিছু ই জানি না। তখন মুখ্যমন্ত্রী মহাশয় বললেন পুলিশকে নির্দেশ দেওয়া হোক এই রকম যদি করে থাকে তাহলে আর যেন এই রকম ঘটনা আর ঘটেনি। কিন্তু পরশু দিন যে ঘটনার খবর পাওয়া গেছে তাতে দেখছি, পুলিশের একটা অংশ রাত্রিবেলা ওখানে গিয়ে কয়েকটি বাড়ি‌তে হানা দিয়েছে এবং ধড়-পাকড় করেছে। আমি এটা বলতে চাই, এই পুলিশের একটা অংশ কংগ্রেস-আই পার্টির সাথে যুক্ত হয়ে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে ষড়যন্ত্র করছে, বামফ্রন্ট সরকারকে বে-কায়দায় ফেলার চেষ্টা করছে। এটা নির্বাচনের বছর সেইজন্য এই রকম কার্যকলাপ পুলিশের একটা অংশকে দিয়ে ওরা করাচ্ছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবী করছি, পুলিশের একটা অংশ তারা যাতে এইরকম কাজ আর না করে তারজন্য ব্যবস্থা নিন।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সি.পি.এমের মাননীয় সদস্য মহঃ নিজামুদ্দিন সাহেব যে বক্তব্য রেখেছেন আমি তারজন্য ধন্যবাদ দিই। কিন্তু উনি কংগ্রেস-আইটা যোগ করে দিয়ে ঠিক করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইদ্রিসের মৃত্যু সম্বন্ধে পোষ্টমর্টেম অভিজ্ঞ লোকদের সঙ্গে দেখা করার সুযোগ করে নিয়েছিলাম। ৩।৪ জন অভিজ্ঞ ডাক্তারদের একমত, যেভাবে পোষ্ট-মর্টেম রিপোর্ট রাখা হয়েছে, এই পোর্ষ্ট-মর্টেম রিপোর্ট যদি ঠিক হয় তাহলে ইদ্রিসকে হত্যা করা হয়েছে জেলের মধ্যে—এটা সকলেরই একমত। আমাদের এখানে একজন বিশেষজ্ঞ কিন্তু সেন্ট্রাল গর্ভনমেন্টের বহু বিশেষজ্ঞ আছেন। আমি চাইছি, ইদ্রিসকে তোলা হোক—বডি পচে গেলে পাওয়া যাবে না—যদিও খানিকটা ডি-কমপোসড হয়েছে তবু ও তুলে আপনার ক্ষমতা আছে সেই বডি মাটি থেকে তোলার -- সেন্ট্রাল ইনষ্টিটিউট অফ মেডিক্যাল সায়েন্স--তাদের মাধ্যমে নতুন করে পোষ্ট-মর্টেম করান। কারণ, সাধারণ মানুষের মনে ক্ষোভ সৃষ্টি হয়েছে, দ্বন্দ্ব সৃষ্টি হয়েছে। লোকের মনে ধারমা হয়েছে যে সরকার চেপে গেছেন পুলিশ অফিসারদের বাঁচাবার জন্য। অনেকেই বলছেন মুখ্যমন্ত্রী মহাশয় ব্যাপারটি চেপে যাচ্ছেন। অনেকে অনেক কথা বলছেন। আমি অনুরোধ করছি মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই উদ্যোগ নিয়ে পোষ্ট-মর্টেম করার ব্যবস্থা করুন।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমি মুর্শিদাবাদ জেলার সাগরদিঘী তপশীল কেন্দ্র থেকে নির্বাচিত। ফরাক্কা ব্যারেজ তৈরী হওয়ার ফলে বহু লোক আজ জমি হারিয়েছেন কারণ ঐ অঞ্চলের ৩০০০ একর জমি আজ জলমগ্ন। এ-ব্যাপারে এ.ডি.এম—এর কাছে ডেপুটেশন দিয়েছে ঐ এলাকার লোক। রাজ্যসরকার সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েও দিয়েছেন। এই ব্যাপারে একটি প্রকল্প তৈরী করা হয় ১৯৮০ সালে, সেটা বিবেচার জন্য রাজ্যসরকার কেন্দ্রের কাছে পাঠিয়েও দিয়েছিলেন। আজকে সেটা কি পর্যয়ে আছে এবং যে লোকগুলো জমি হারিয়েছেন তাঁরা যাতে টাকা পয়সা পায়—সে ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করবার জন্য আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী বামাপদ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪ঠা এপ্রিল ১৯৮৪ থেকে বার্ণ ষ্ট্যান্ডার্ড, রিফ্র্যাকটরিজ গ্রুপের কারখানাগুলি--যার মালিকানায় রয়েছে কেন্দ্রীয় সরকার তথা কেন্দ্রীয় শিল্প দপ্তর--ক্লোজারের নোটিশ দিয়েছে। এই ক্লোজার নোটিশের ফলে ১১৪৫ জন শ্রমিক কর্মচ্যুত হবে। এর আগে এই সমস্ত আশঙ্কা করে আমরা ভারি-শিল্পমন্ত্রী শ্রী তেওয়ারীকে চিঠি লেখায় তিনি লিখেছিলেন যে There is no proposal to close down the Refractory and Ceramic Units of Burn Stadard Company Ltd. at Ranigunj as appiehended by Shri Haradhan Roy, M.L.A. তিনি যা লিখলেন তার উপর আবার তাঁর সেক্রেটারী মিঃ গ্রিওয়াল লিখলেন যে It was suggested that the Refractory Unit of Burn Standard Company might be managed by separate Company. কিন্তু হঠাৎ স্থানীয় ম্যানেজমেন্ট গতকাল এক নোটিশ ঝুলিয়েছে যে ১০ই জুন থেকে কারখানাগুলি একেবারে বন্ধ করে দেওয়া হবে। একেতো ঐ এলাকার রাণীগঞ্জ পেপার মিল বন্ধ আছে গত নভেম্বর থেকে এবং হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ফ্যাকটরীর অবস্থাও খারাপ চলছে--সেই অবস্থায় আবার নতুন ১১০০ নতুন বেকার তৈরী করা হচ্ছে এবং এটা করছে কেন্দ্রীয় সরকার, কোন প্রাইভেট মালিক নয়। সেইজন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি, অবিলম্বে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন যাতে ঐ কারখানাগুলি বন্ধ না হয়ে যায়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮২ সালে চরম খরার বছরে ময়ূরাক্ষী ক্যানেল থেকে এক ছটাক জলও ভরতপুর এবং কেতু গ্রাম--এই দুটি থানাকে দেওয়া হয়নি। কিন্তু ঐ দুটি থানা ক্যানেলের কমান্ড এরিয়ার মধ্যে পড়ে। কাজেই সমস্ত দিক বিবেচনা করে ১৯৮২ সালের কর মকুবের আদেশ দেবার জন্য মাননীয় মন্ত্রীদ্বয়কে আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশনের কর্মীসংখ্যা প্রায় ৩০০। আপনি এও জানেন যে বিভিন্ন সংস্থা কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং ই.এস.আই-র টাকা জমা না দিয়ে আত্মসাৎ করেন। এর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেবার জন্য বহু দিন ধরে চেষ্টা চলছে এবং এই সরকারও চেষ্টা করছেন। কিন্তু প্রদীপের নীচেই অন্ধকার। এই সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশনের ৩০০ কর্মচারীর প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং ই.এস.আই-র টাকা যা তাঁরা জমা না দিয়ে আত্মসাৎ করেছেন--তার পরিমান প্রায় ৩ লক্ষ টাকা। এর মধ্যে ই.এস.আই-র হচ্ছে ১ লক্ষ টাকা। এই সমস্ত টাকা জমা দেওয়া হচ্চে না বলে গত মার্চ মাসের বেতন ঐ ৩০০ কর্মচারী গ্রহণ করেন নি। একারণে ম্যানেজিং ডাইরেকটরকে পর্যন্ত তাঁরা ঘেরাও করেছিলেন। এই রকম দুঃখ জনক ঘটনা যাতে আর না ঘটে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট আন্ডারটেকিংয়ে, যাতে এই অস্বস্তিকর ব্যাপার খুব শীঘ্র অবসান হয় সেজন্য আবেদন আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে। কনষ্ট্রাকশন ইকুইপমেন্ট কোম্পানী, কাশীপুর হচ্ছে

বিড়লা ব্রাদার্সদের প্রতিষ্ঠান এটা নিশ্চয়ই আপনি জানেন। এঁদের ব্যারাকপুর ইউনিটসহ মোট কর্মীসংখ্যা হচ্ছে ১৫০০। আজকে রাজ্য সরকারের নির্দেশ অমান্য করে গত ১.১.৮৪ থেকে এঁদের কাশীপুর কারখানাটি বন্ধ ঘোষণা করেছে। এই কোম্পানী সোনীপথ, গাজিয়াবাদ, হায়দারাবাদ প্রভৃতি স্থানে অনেক ইউনিট তৈরী করেছে এবং এখান থেকে অনেককে অন্য রাজ্যে ট্রান্সফার করছে। ওরা কাশিপুর থেকে ওদের হেড অফিস দিল্লীতে স্থানান্তরিত করেছে। আজকে সেখানে শ্রমিকদের সংখ্যা এসে দাঁড়িয়েছে অতি নগন্য। কিছু দিন আগে ২৩ জন কর্মীকে ফোর্সলী অন্য রাজ্যে পাঠিয়েছে এবং ৫০ জন কর্মীকে ফোর্সলী রিটায়ার্ড করিয়েছে। রাজ্য সরকারের কাছ থেকে ক্লোজারের পারমিসান চাইলো ৩০.১২ তারিখে। রাজ্যসরকারের সেই চিঠির নাম্বার হলো ৩৮৭৭৮। ১৯৮৩ সালে রিফিউজ করেছে ক্লোজারের। ১ এবং ৪ তারিখে এই কম্পানী বন্ধের জন্য নোটিশ দিয়েছে রাজ্য সরকারের রিফিউজাল সত্ত্বেও। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি--পশ্চিমবাংলায় প্রচন্ড বেকারত্ব, আবার বেকার বাহিনী সৃষ্টি হচ্ছে তার হাত থেকে বাঁচবার জন্য অবিলম্বে এই কারখানাটি টেক ওবার করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দেওয়া হোক। এই আবেদন আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়দাহে একটি স্কুল আছে, যে স্কুলটি ১৮৮৪ সালে প্রতিষ্ঠিত হয়েছিল। আজ থেকে ১০০ বছর আগে এটা প্রতিষ্ঠিত হয়েছিল। কিছু দিন আগে সেই স্কুলের শতবার্ষিকী অনুষ্ঠান উদ্‌যাপিত হয়েছে। কিন্তু স্কুলটি রক্ষনাবেক্ষনের অভাবে ভেঙ্গেঁ পড়ে যাচ্ছে। ওরা বারে বারে এই দপ্তরকে জানিয়েছে এবং আমি নিজে মন্ত্রী মহাশয়ের সংগে কথা বলেছিলাম। কিন্তু তাতে বিশেষ কিছু হয় নি। এই অবস্থায় একবার স্কুলটিতে দুটি আলাদা আলাদা বাড়ি তৈরী হয়। একটা ১৯২৮ সালে এবং আর একটা ১৯৬৩-৬৪ সালে হয়। ১০০ বছর আগে যেটা হয়েছিল সেটা যেমন ভেঙ্গেঁ পড়ছে, অন্যগুলিও রক্ষনাবেক্ষন হচ্ছে না। এটা একটা ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠান এবং খড়দাহের এই রকম আরো অনেকগুলি জিনিষ আছে সেইগুলিকে রক্ষা করার দায়িত্ব বামফ্রন্ট সরকারের। বামফ্রন্ট সরকার যদি এটাকে গ্রহন না করে তাহলে এই এলাকার শুধু নয় সমগ্র পশ্চিমবাংলার ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠান নষ্ট হয়ে যাবে। সেই জন্য আমি চাই আমাদের শিক্ষামন্ত্রী এই বিষয়ে দ্রূত হস্তক্ষেপ করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, আপনার যে এনক্লোজার আছে সেখানে পুলিশের লোক বসতে পারে?

**মিঃ স্পীকার ঃ** হ্যাঁ, থাকতে পারে। এই রকম নজীর আছে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** না স্যার, এইরকম থাকতে পারে না।

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ** হ্যাঁ থাকতে পারে। চিরকাল ছিল। আপনি বসুন।

(গোলমাল)

**শ্রী সুনীল দে ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঝাড়গ্রাম

মহকুমার ঝাড়গ্রাম শহর এলাকা, জামবনি, বিনপুর নয়াগ্রাম, সাঁকরাইল, গোপীবল্লভপুর গ্রাম সবত্র তীব্র জল সঙ্কট দেখা দিয়েছে। যে সমস্ত রিগ-বোর-টিউবওয়েলগুলি ছিল তার ৮০ ভাগ অকেজো, টিউবওয়েলগুলির অবস্থাও করুণ, পানীয় জলের কুঁয়াগুলিতে জল নেই তাছাড়া পুকুর, ডোবাও প্রায় শুকনো, এমন অবস্থায় ঝাড়গ্রাম মহকুমার সর্বত্র জলের জন্য হাহাকার পড়ে গেছে। গবাদি পশুর অবস্থাও করুণ। অবিলম্বে রিগ-বোর টিউবওয়েলগুলি সারানো, নতুন টিউবওয়েল বসানো ও কূঁয়ো তৈরীর জন্যও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের আবেদন জানাই। এই ব্যবস্থা যাতে সত্বর করা হয় সেই জন্য আমি জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ক্ষিতি ভূষণ রায় বর্মন ঃ** মাননায় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রসঙ্গটা আমি উথাপন করছি সেটা ১৯৭৭ সাল থেকে আজ পর্য্যন্ত বহুবার এই হাউসে উথাপন করেছি। এখনও পর্য্যন্ত এই সম্বন্ধে বিন্দুমাত্র কাজ হয়েছে বলে আমার মনে হয়না। মহেশ, বজবজ এবং সাঁতরাগাছি কনস্টিটিউএনসির অন্তর্গত বিরাট এলাকায় টেলিফোনের ব্যবস্থা নেই। এই এলাকায় বড় বড় হাসপাতাল আছে। ৩০০ বেড বিশিষ্ট ই.এস.আই হাসপাতাল মিউনিসিপ্যালিটি হাসপাতাল এবং অয়েল ষ্টোরোজ ডিপো এখানে আছে।

[2-20 — 2-30 p.m.]

এখানে দুটি বড় বড় থানা আছে, বিভিন্ন ইন্ডাষ্ট্রিয়াল সেন্টার আছে, এবং কতগুলি হেল্‌থ সেন্টার আছে। সুতরাং একটা গুরুত্বপূর্ণ জায়গা। সাথগাছিয়া থেকে মহেশতলা একটা ছোট জায়গা নয়। এখানে ফায়ার বিগ্রেড সেন্টার আছে, চেরিয়াল ক্যানেল ডিভিশানে অফিস আছে। কোন দিক থেকে এই জায়গাটা ছোট নয়। কিন্তু তা সত্বেও ১৯৭৭ সাল থেকে এখানে বলে বলেও এখানে টেলিফোনের দুরবস্থা দুর করতে পারছি না, কোন সুরাহা করা যাচ্ছে না। এখান থেকে কোন দরকার হলে টেলিফোন করা যায় না, কোন রকম যোগাযোগ করতে হলে লোক পাঠিয়ে খবর দিতে হয় অথবা রেডিওগ্রাম করতে হয়। এইরকম অবস্থা কতদিন চলবে তা বুঝতে পারছি না। কেন্দ্রীয় সরকার কি করছেন বুঝতে পারছি না। আমি পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করছি তারা যেন এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে কিছু বলেন। এই টেলিফোন ব্যবস্থার যাতে উন্নতি হয় এবং এরজন্য একটা মিমাংসা করার ব্যবস্থা করুন কেন্দ্রীয় সরকারের সাথে। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারও কোন ব্যবস্থা নিচ্ছেন না। আমাদের এই সমস্যার কথা একটু চিন্তা করুন। এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে দেখলাম যে ফ্রন্ট বৈঠকে সিদ্ধান্ত নিয়েছেন যে ইদ্রিশ মৃত্যুর ব্যাপারে গোয়েন্দা দপ্তর দিয়ে ইদ্রিস মৃত্যুর নিরেপেক্ষ তদন্ত হবেনা। সেখানে মুখ্যমন্ত্রী বলেছেন যে এই মৃত্যুর তদন্ত এনফোর্সমেন্ট ব্রাঞ্চ দ্বরা করা হোক। বন্দরের চোরা কারবারীদের স্বর্গ রাজ্য চলছে। সেখানে একটা দুষ্ট চক্রর সৃষ্টি হয়েছে। ডি.সি. পোর্ট মেহেতাকে জঘণ্যভাবে যেভাবে খুণ করা হোল তার কোন নজির নেই। আজকে ডিসি পোর্ট মেহেতার মৃত্যুর তদন্ত না এই দুষ্টচক্রকে আরো প্রশয় দেওয়া হবে। আজকে নিঃস্বার্থভাবে যিনি প্রাণ দিলেন তার খুনের কিনারা না হলে এইভাবে একটার পর একটা খুন বেড়েই যাবে। সেইজন্য আমি আপনাকে এই ব্যাপারে অন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী অবনী ভূষণ সৎপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষ আপনার মাধ্যমে জনস্বাস্থ এবং উচ্চশিক্ষা মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম শহ ভীষণ জলকষ্ট দেখা দিয়েছে। এরমধ্যে ঝাড়গ্রাম উদ্বাস্তু কলোনী প্রচন্ড জলকষ্টের মধ পড়েছে। ইতিপূর্বেই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে ঝাড়গ্রামের রাজ কলেজ থেকে ডি টিউবওয়েল আছে তার থেকে রাজকলেজ কলোনীতে জলসরবরাহ করার ব্যবস্থা করা হবে কিন্তু এখনো পর্যন্ত কিছু ব্যবস্থা করা হয়নি। আমি সেইজন্য জনস্বাস্থ্য এবং উচ্চ শিক্ষ বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওই টি রাজকলেজের টিউবওয়েল থেকে জল সরবরা করা হয় তার ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতী অপরাজিতা গো প্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন দক্ষিণ ভারতের সাথে পূর্ব ভারতের যোগাযোগ রক্ষাকারী নিউ বংগাই গাঁও ত্রিবান্দম এক্সপ্রেস এই ট্রেনটির কুচবিহার স্টেশনে স্টপেজ দেবার জন্য গত ২৯শে জানুয়ারী সেখানে একটা আন্দোলন হয় এবং ফরওয়ার্ড ব্লকের নেতৃত্বে ৯ জন এম এল এ সহ ৫০০ জল লোক এই ট্রেনটিকে আটক করবার জন্য গ্রেপ্তার বরণ করেন। সেই সময় এখানকার রাজ্য সরকারের পক্ষ থেকে স্বরাষ্ট্র সচিব কুবিহারের ডি সি-কে ফোনে জানান এই আন্দোলন যেন প্রত্যাহার করে নেওয়া হয়, মাননীয় মুখ্যমন্ত্রী এর দায়িত্ব গ্রহণ করেছেন, তিনি কেন্দ্রীয় সরকারের সংগে আলোচনা করে যাতে এই ট্রেনটির কুচবিহারে স্টপেজ দেওয়া হয় তার ব্যবস্থা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এই কথা বলতে চাই এটা উত্তরবংগের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ, আপনি জানেন কুচবিহারের যান-বাহনের ক্ষেত্রে কত অসুবিধা হয়, একমাত্র কামরূপ এক্সপ্রেস সেখান দিয়ে যায় এবং সেটাই আমরা ব্যবহার করে থাকি। সেজন্য ওখানকার মানুষের মধ্যে অত্যন্ত ক্ষোভ আছে। তাদের যাতায়াতের অসুবিধার জন্য কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত কোন ব্যবস্থা করেননি, অথচ কুচবিহার শহরের উপর দিয়ে ঐ ট্রেনটি নিউ বংগাই গাঁও যাবে, কুচবিহারে স্টপেজ দেওয়া হবে না এরই পরিপ্রেক্ষিতে সেখানে আন্দোলনের সৃষ্টি হয়। এখনও সেই অঞ্চলের মানুষের মধ্যে এই ক্ষোভ রয়েছে, যেকোন মুহূর্তে আবার সেই আন্দোলন হতে পারে। তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ গ্রহণ করেন।

**শ্রী শচীন্দ্র নাথ হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার খানাকুল থানার নতিফপুর স্বাস্থ্য কেন্দ্রে দীর্ঘদিন থেকে নিম্ন বর্ণিত কয়েকটি বিষয় নেই, তার দ্রুত সমাধানের জন্য দৃষ্টি আকর্ষণ করছি। (১) অনেক দিন থেকে কোন ফার্মাসিস্ট নেই, যাতে ফার্মাসিস্ট নিয়োগ করা যায় তার ব্যবস্থা গ্রনণ করা। (২) ইর্‌রেগুলার সাপ্লাই অব মেডিসিন এবং এ্যাম্বুলেন্স দীর্ঘ দিন থেকে নেই, সি এম ও এইচ, হুগলী দীর্ঘদিন যাবত এই এ্যাম্বুলেন্স দিচ্ছে না, তার ব্যবস্থা করা। (৩) তাছাড়া, পি এইচ ই, সোসাল ওয়েলফেয়ার অফিসার এক্সটেনসান এডুকেটর এই ৩টি পোষটে লোক নিযুক্ত করা হয়েছিল, কিন্তু দুঃখের বিষয় এই ৩ জন ওখানে যাননি। তাঁরা কোথায় এ্যাপয়েন্টমেন্ট পেয়েছেন এই বিষয়ে নজর দেওয়ার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনুপ কুমার চন্দ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ খিদিরপুর অঞ্চলে যে ফ্যান্সি মার্কেট আছে সেই মার্কেটের প্রতি তিনি যেন দৃষ্টি দেন। কারণ ঐ অঞ্চলে আমরা গিয়ে দেখতে পাচ্ছি সেই মার্কেটের দু'দিকের দোকানে বিদেশী জিনিস পত্র সাজান থাকে, সেই অবস্থায় আজকে ডি সি মেহ্তা যে খুন হলেন বা অন্যান্য পুলিশের উপর যে ধরণের অত্যাচার দেখা দেয় সেটা আরো বেশী করে ঘটতে বাধ্য হবে। কারণ, এটা দেখতে পাচ্ছি ফ্যান্সি মার্কেটের আশে-পাশে আরো ৪টি চোরাকারবারের বাজার গড়ে উঠেছে। সেই হিসাবে আপনারা যদি এটাকে গুরুত্ব দিয়ে না দেখেন তাহলে ঐ অঞ্চল শুধু নয় সারা কলকাতা তথা সারা পশ্চিমবংগ চোরা কারবারীদের স্বর্গ রাজ্য হয়ে যাবে, তাতে প্রশাসন এবং জনসাধারণ সবাই সুস্থ অবস্থায় থাকতে পারবে না, তাদের সবাই এর চিন্তা থাকবে বেঁচে থাকার অধিকার তাদের যেন ফ্যান্সি মার্কেট এবং তার আশে-পাশে যেসব বাজারগুলি গড়ে উঠেছে সেগুলি ধ্বংস করার ব্যবস্থা করেন। কারণ, চোখের সামনে এই সমস্ত অপরাধ ঘটছে, এতে লুকোচুরির কোন ব্যাপার নেই, সেখানে সৎ নিষ্ঠাবান পুলিশ কর্মচারীদের যদি দেওয়া হয় তাহলে সমাজের তিনি উপকার করতে পারবেন।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে দেখলাম গার্ডেনরিচের ঘটনা সম্পর্কে প্রতিক্রিয়া জানতে চাইলে তিনি বললেন, দিল্লী এবং পাঞ্জাব নিয়ে এতো ব্যস্ত যে গার্ডেনরিচের ঘটনা সম্পর্কে কিছু ভাবতে পারছি না। তাঁর এই উক্তি শুনে সংগতভাবেই আমাদের মনে প্রশ্ন জাগে দিল্লী এবং পাঞ্জাবে কি ভয়ানক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। বিভিন্ন পরিস্থিতির জন্য ভারতবর্ষের অখন্ডতা আজ যখন বিপন্ন হতে চলেছে তখন ভারত রাষ্ট্রের একজন নাগরিক হিসেবে আমি মনে করি কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় অধিষ্ঠিত থাকার আর কোন নৈতিক অধিকার নেই। স্যার, দেশের অখন্ডতা যখন বিপন্ন তখন এই রাজ্যের একজন নাগরিক হিসেবে, বিধানসভার একজন সদস্য হিসেবে আমি অত্যন্ত উদ্বিগ্ন এবং আমি চাইছি এই পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকারের অবিলম্বে পদত্যাগ করা উচিত।

**মিঃ স্পীকার :** মিঃ গনি খান চৌধুরীর নাম যা করা হয়েছে ওটা এক্সপাঞ্জ করা হবে।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নীতিগত দিক থেকে সমালোচনা করতে গিয়ে কেন্দ্রীয় সরকার সম্বন্ধে কেউ যদি কিছু বলেন তাতে আমার কোন আপত্তি নেই। কিন্তু উনি যেকথা বললেন তাতে দেখছি উনি বেসিক পয়েন্টে ভুল করছেন। আইন শৃংখলার দিক থেকে যেভাবে হস্তক্ষেপ করা দরকার সেটা করছেনা বলে উনি কেন্দ্রীয় সরকারের পদত্যাগ চাইছেন। এ যা পরিস্থিতি তাতে তো দেখছি এরপর বাঁশবেড়িয়া মিউনিসিপ্যালিটি বলবে আমরা কেন্দ্রীয় সরকারের পদত্যাগ চাই। আমি মনে করি কোন কিছু বলবার সময় কার কি জুরিডিকসন আছে সেটা ভেবে বক্তব্য রাখা উচিত।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার জাতীয় নিরাপত্তা আইন সংশোধন করে একটি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নিয়েছেন। এই সংশোধনরে ফলে পুলিশের হাতে আরও ক্ষমতা দেওয়া হল। এখন পুলিশ পরোয়ানা ছাড়াই যে কোন লোককে গ্রেপ্তার করতে পারবে এবং যে কোন স্থানে ঢুকে তল্লাসী করতে পারবে। আমি মনে করি এই আইন পাশ

---

Note : *[Expunged as ordered by the chair].

হলে দেশের গনতন্ত্রএ ধূলিস্যাৎ হবে। আমরা এটা মেনে নিতে পারছিনা এবং এর বিরুদ্ধে প্রতিবাদ হোক।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার প্রাইমারি এবং সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার যেগুলো রয়েছে তাদের একটা ভয়ানক অসুবিধার কথা আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের দৃষ্টিতে আনছি। গত ১০ বছরে জিনিসপত্রের দাম ২/৩ গুণ বেড়েছে কিন্তু স্বাস্থ্য কেন্দ্রগুলির জন্য কনটিনজেনার্স বাবদ যা বরাদ্দ ছিল সেটা কিন্তু মোটেই বাড়েনি। এর ফলে আমরা দেখছি ক্যালেন্ডারের পাতা ছিড়ে রোগীদের জন্য প্রেসক্রিপসন লেখা হচ্ছে এবং কাগজের অভাবে ট্যাবলেট, ক্যাপসুল ইত্যাদি রোগীদের হাতে হাতে দেওয়া হচ্ছে। আমি অনুরোধ করছি অবিলম্বে এই সমস্যার সমাধান করুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে বলেছিলেন মাননীয় সদস্য ফজলে আলি মোল্লাকে উদ্দেশ্য করে, গার্ডেনরীচের হত্যাকান্ডের ব্যাপারে যদি কেউ জড়িত থাকে, তাহলে তার নামটা উনি জানালে, উনি তাকে গ্রেপ্তারের ব্যবস্থা করবেন। আমরাও বারবার দাবী জানিয়ে এসেছি যে নিরপরাধ লোকেদের গ্রেপ্তার না করে প্রকৃত অপরাধীকে গ্রেপ্তার করা হোক। কিন্তু বাস্তবে আমরা দেখতে পাচ্ছি সেখানকার নিরপরাধ মানুষদের উপর, এমনকি মহিলাদের উপরও অত্যাচার হচ্ছে। আমরা বারবার বলেছিলাম, এই পুলিশ বাহিনী ওখানে এমন প্রতিশোধ নিতে শুরু করেছে, যার ফলে সেখান থেকে পুলিশ বাহিনীকে উইথড্র করে সেনাবাহিনীকে নামানো হোক। আমাদের তরফ থেকে এই সব আবেদন করা হয়েছে এবং আমাদের সব অনুরোধ উপেক্ষা করা হয়েছে, নস্যাৎ করা হয়েছে। কিন্তু সংগে সংগে যদি দেখতাম মুখ্যমন্ত্রী মহাশয়, গুরুত্ব দিয়ে প্রকৃত অপরাধীদের গ্রেপ্তার করছেন তাহলে কিছু বলার ছিল না। প্রকৃত দোষীদের তো গ্রেপ্তার করা হচ্ছেই না, উপরন্তু তাদের সভাপতিত্বে মুখ্যমন্ত্রী সভা পর্য্যন্ত করছেন। এমন কি সেই অপরাধী রাইটার্স বিল্ডিংসের করিডোরে মুখ্যমন্ত্রীর চেম্বারের সামনে ঘুরে বেড়াচ্ছেন, সেই অপরাধীকে গ্রেপ্তার করা হচ্ছে না। সেই অপরাধীর নাম, ইদ্রিশকে হত্যার আগে, ইদ্রিশ যে সমস্ত ষ্টেটমেন্ট করেছে, সেই ষ্টেটমেন্টে যে সমস্ত অপরাধীদের নাম সে বলে গেছে, সেই অপরাধীদের মধ্যে এই লোকের নামও আছে। সেই অপরাধী ঐ এলাকায় কুখ্যাত সমাজ বিরোধী বলে পরিচিত। যদিও আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন, যদি কোন সমাজ বিরোধী, কোন দলের প্রতিনিধি হয়--কেউ তাঁকে উল্লেখ করে, বলেছিলেন কি না জানিনা, সেই প্রতিনিধি দীলিপ সেন, গার্ডেনরীচ মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, He is totally invelved with this incident. তাকে গ্রেপ্তার করা হচ্ছে না কেন? আজকে সেই জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, যদি হাউসকে এ্যাসিয়োরেন্স দিয়ে প্রকৃত অপরাধীকে গ্রেপ্তার করতে চান তাহলে তিনি ঐ গার্ডেনরীচ মিউনিসিপ্যালিটির প্রাক্তন চেয়ারম্যান দীলিপ সেনকে অবিলম্বে গ্রেপ্তারের ব্যবস্থা করুন।

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ২৯শে মার্চ তারিখে পশ্চিম দিনাজপুর জেলার ফরওয়ার্ড ব্লকের ছাত্র ব্লক শাখার সাধারণ সম্পাদক কমরেড মুকবুল বক্স যখন বেলা ১১টার সময় কাপাসিয়া হাই স্কুলে যাচ্ছিলেন, যেটা ইটাহার মহকুমায় অবস্থিত, সেই সময় কিছু দুস্কৃতকারী তার উপর আক্রমণ চালায় নানা রকম অস্ত্রশস্ত্র

নিয়ে। তার ফলে সে বর্ত্তমানে হাসপাতালে আছে। এই ঘটনাকে কেন্দ্র করে সেখানে যা ঘটলো, তাতে আমার মনে হয় যে ওখানকার যে মহকুমা প্রশাসক, রায়গঞ্জ মহকুমার প্রশাসক এর সংগে জড়িত আছেন। কারণ বিগত ফেব্রুয়ারী মাসে মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় এই ব্যাপারে হস্তক্ষেপ করে বলেছিলেন যে খাসজমিতে তপশীলীরা যে ১০ কাঠা করে জমি নিয়ে ভোগ দখল করে আসছে বিগত ১০ বছর থেকে, সেখানে উনি বলেছিলেন যে তাদের যেন উচ্ছেদ না করা হয়। অন্য লোককে যেন পাট্টা না দেওয়া হয়। সেখানে রায়গঞ্জের মহকুমা শাসক এবং জে.এল.আর.ও. জোর করে একটা অন্য লোককে পাট্টা দিতে গিয়ে-- তার আগের দিন ২৮শে মার্চ তারিখে ওখানে একটা গন্ডগোল হয়েছিল, তার পরবর্ত্তী কালে ২৯শে মার্চ ঐ ছাত্র ব্লকের জেলা সম্পাদর দুস্কৃতকারীদের হাতে আহত হন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যেখানে ভূমি রাজস্ব মন্ত্রী নিরস্ত করে দেওয়া সত্ত্বেও, তাঁর কথা শোনা হয়নি। এবং জোর করে সেই আদিবাসী দপশীলীদের উচ্ছেদ করতে গিয়েছিলেন। এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক এবং যারা দুস্কৃতকারী তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী সুধাংশু শেখর মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার মানবাজার থেকে বামদওয়ান পর্য্যন্ত রাস্তার উপর দুটি ব্রীজের কাজ শুরু হয়েছে টোটকা এবং কুমারী নদীর উপর। টোটকা ব্রীজের কাজ মেটিরিয়্যালের অভাবে বন্ধ হয়ে আছে আর কুমারী নদীর উপর যে ব্রীজ হচ্ছেই তার প্রথম ঢালাই এর কাজ শেষ হবার পর ধ্বসে গেছে। তার আর কাজ আরম্ভ হয়নি। এটা একমাত্র ব্লক, যে ব্লকটা বর্ষাকালে জেলার কেন্দ্র স্থলের সংগে যোগাযোগ থাকে না, কারণ বর্ষাকালে পারাপারের ব্যবস্থা নেই। বছরে ৬ মাস জেলার সংগে কোন যোগাযোগ রাখা সম্ভব হয় না। এই ব্যাপারে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ ব্রীজ দুটোর কাজ অবিলম্বে আরম্ভ হয় এবং কাজগুলি তাড়াতাড়ি শেষ হয়।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, জন-প্রতিনিধি হিসাবে আমি একটি বিশেষ সমস্যা অনুভব করছি এবং এই সমস্যা শুধু আমার একার নয়, এই হাউসের সবারহ সমস্যা এটা। স্যার, আমি এই সমস্যাটা আপনার মাধ্যমে মাননীয় তপসিলি জাতি ও উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তপসিলি জাতি ও উপজাতির সার্টিফিকেট অনেকেই নেয় এবং এরা পুরুষানুক্রমে তপসিলি জাতি ও উপজাতি বলে স্বীকৃত। এই সার্টিফিকেট দেবার ক্ষেত্রে এম.এল.এ., এম.পি.দের একটা ভূমিক আছে। পরবর্তীকালে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার পর পঞ্চায়েত, পৌরসভার সদস্য, পঞ্চায়েত প্রধানদেরও একটা ভূমিকা আছে। আমি পশ্চিমবাংলার অন্যান্য জায়গার কথা বলতে পারব না, হুগলী জেলার কথাই উল্লেখ করছি। স্যার, হুগলী জেলার বেকার ছেলে যারা তপসিলি জাতি ও উপজাতি সার্টিফিকেট পাবার যোগ্য তাদের প্রতি প্রচন্ড অবিচার করা হচ্ছে, অযথা হয়রানি করা হচ্ছে এবং কোন কোন অফিসার ইচ্ছাকৃত ভাবে কাজে অবহেলা করছেন। কোন কোন কর্মচারী তদন্তের নাম করে ঘুষ নিচ্ছেন। ১/১।।/২ বছর পর্যন্ত এ্যাপ্লিক্যান্টকে অপেক্ষা করতে হচ্ছে একটা সার্টিফিকেট পাবার জন্য। শুধু তাই নয়, একজন পঞ্চায়েত প্রধান সার্টিফিকেট দিয়েছেন, সেই সার্টিফিকেট প্রত্যাখ্যান করা হয়েছে। তারা বলছেন ডাক্তারের

সার্টিফিকেট নিয়ে এস। ডাক্তার কি দেখে ঠিক করবেন? মাননীয় সদস্য সুমন্ত হীরা তিনি আমার কেন্দ্রের একজন ছেলেকে একটি সার্টিফিকেট দিয়েছেন। এত বড় ঔদ্ধত্য যে, একজন কর্মচারী বলেছেন আমি তার সার্টিফিকেট নেব না, লোকাল এম.এল.এ. সার্টিফিকেট চাই। আপনি ৭ বছর ধরে বহু ক্ষেত্রে হস্তক্ষেপ করছেন। আমি মনে করছি এতে হাউসের প্রিভিলেজ ক্ষুন্ন হয়েছে। আমি তাই অনুরোধ করছি আপনি এই বিষয়ে হস্তক্ষেপ করুন। মুষ্টিমেয় কয়েকজন দুর্নীতিপরায়ন কর্মচারী তারা একটা চক্রান্ত করার চেষ্টা করছেন, এটা বরদাস্ত করতে আমরা প্রস্তুত নই। আমি মনে করি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, পঞ্চায়েত প্রধান জনগনের প্রতিনিধি, তাদের মর্যাদা দিতে হবে, এই মর্মে প্রশাসনকে নির্দেশ দেওয়া প্রয়োজন।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুব গুরুতর প্রশ্ন। শান্তশ্রীবাবু এবং আরো অনেকে এই প্রশ্ন তুলেছেন। আমার নিজের কাছেও এই রকম অভিযোগ এসেছে। ব্যারাকপুর সাবডিভিসনে সাব-ডিভিসনে সাব-ডিভিসন্যাল অফিস সম্পর্কে এই ধরণের অভিযোগ সংস্থার পক্ষ থেকে করা হয়েছে এবং আমার কাছেও একটা চিঠি এসেছিল। তাই আজকে শান্তশ্রীবাবু যখন এই অভিযোগ তুললেন তখন এই বিষয়টি হাউসের দেখা উচিত এবং আমিও এই বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমি তার সংগে একমত হয়ে এই কথা প্রতিধ্বনিত করতে চাই, বিশেষ করে তপসিলি জাতি এবং উপজাতিদের সার্টিফিকেট ইসুর ব্যাপারকে কেন্দ্র করে বিভিন্ন মহলের আমলা চক্রের মধ্যে একটা গাফিলতি রয়েছে। আমি আশা করি আপনি এই বিষয়ে বিশেষ দৃষ্টি দেবেন এবং গোটা হাউস এই ব্যাপারে গুরুত্ব দেবে।

**ডাঃ মানস ভূঁঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষই মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এর আগে দুদিন বলেছি যে, শুধু কলকাতার গার্ডেনরিচের অভিযোগ নিয়েই হাউসে আলোচিত হচ্ছে এবং ওখানকার খুন খারাপি নিয়ে বিভিন্ন কথা বলা হচ্ছে। কিন্তু বিভিন্ন জেলায় জেলায়, গ্রামে গ্রামে কি পরিস্থিতি হচ্ছে সেটা অনেকেরই অজানা রয়েছে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, গতকাল মেদিনীপুর জেলার সবং থানার ভূয়োগ্রামের লোকেরা সবাই মিলে একটি ক্লাব ঘর তৈরী করতে গিয়েছিল। সেখানকার পঞ্চায়েত বলল আমাদের পরিমিসন নেওয়া হয়নি কেন--এই বলে বাধা দিতে এল। তখন থমথমে ভাব পরিলক্ষিত হল। এই অবস্থায় যখন একটা আলোচনার প্রয়াস চালানো হচ্ছিল তখন হঠাৎ মার্কসবাদী কমুনিষ্ট পার্টির নেতৃত্বে লোকজন এসে ছেলেদের মারতে আরম্ভ করল। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, এরা ৬৫ ইয়ারস ওল্ড পুলিন সিংকে পর্যন্ত রেহাই দিল না। ফলে এই পুলিন সিং-এর অন্ডকোষে প্রচন্ড আঘাত লাগে। সে এখন হাসপাতালে মৃত্যু শয্যায় পড়ে আছে এবং তার সংগে আরো ৫ জন সবং হাসপাতালে পড়ে আছে। তারপর আমি নিজে এস.পি.কে ঘটনাটি জানাই এবং নিজে গিয়ে এস.পি.র সংগে দেখা করি। তাকে জানানো সত্বেও গতকাল সন্ধ্যাবেলায় পুলিন সিং, মদন সিং, অজিত সিং, সুভাষ দে' এই ৪ জনের বাড়ীর সর্বস্ব লুঠ করে নিয়ে চলে গেছে। মার্কসবাদী কমুনিষ্ট পার্টির কৃষকসভার সদস্য লক্ষ্মীকান্ত বেরার নেতৃত্বে এই লুঠ হয়েছে। পুলিন সিং হাসপাতালে শয্যাশায়ী হয়ে পড়ে আছে। অবন্তি মিশ্র, মুকুল বিকাশ মাইতিকে নিয়ে আমি ব্যক্তিগতভাবে মেদিনীপুরে গিয়ে এস.পি. ঘটনাটি জানিয়েছি এবং জানানো সত্বেও ৪ জনের বাড়ী লুঠ হয়েছে, সর্বস্ব নিয়ে গেছে।

৫জন মানুষ আজকে সবং হাসপাতালে পড়ে আছে। স্যার, হাউস চলছে, এই অবস্থায় আপনার কাছে আমার অনুরোধ, আপনি মুখ্যমন্ত্রীকে বলুন অবিলম্বে প্রশাসনের তরফ থেকে হস্তক্ষেপ করে দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সংবাদপত্রের স্বাধীনতা আছে, পশ্চিমবংগে অত্যন্ত আছে সেটা আমরা জানি কিন্তু স্যার, কিছুদিন যাবত আমরা লক্ষ্য করছি অত্যন্ত উদ্বেগের সংগে যে ডি.সি মেহেতোর হত্যাকান্ডকে কেন্দ্র করে কিছু উর্দ্দু কাগজ যেমন একদিকে সাম্প্রদায়িকতার বিষ ছড়াচ্ছে তেমনি একটি দুষ্ট চক্রও সেই চেষ্টা করছে। ঐ দুষ্ট চক্র ১৮ তারিখেই একটা সাম্প্রদায়িক দাঙ্গা বাঁধাবার চেষ্টা করেছিল কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রীর দৃঢ়তায় তাদের সেই চেষ্টা ব্যর্থ হয়। এই প্রসংগে স্যার, আমরা দেখছি, আনন্দবাজার পত্রিকা স্কেচ এঁকে পর পর পাঁচ দিন সেগুলি বার করেছেন। সেখানে একটি বিশেষ সম্প্রদায়ের লোকের ছবি দিয়ে এবং তাদের হাতে বোমা, ছুরি দিয়ে সেই স্কেচ তারা বার করেছেন। এতে স্যার, আমাদের ধারণা, একটা বিশেষ সম্প্রদায়কে উস্কানি দেওয়া হচ্ছে। স্যার, আপনি জানেন, একটি ইংরাজী কাগজে উড়িষ্যাবাসীর নাম করে একটি লাইন লেখা হয়েছিল বলে বিরাট একটি দাঙ্গা হয়ে গিয়েছিল। আজকে আনন্দবাজার পত্রিকা এবং উর্দ্দু পত্রিকার মধ্যে কোন পার্থক্য নেই, তারাও ছবি, নক্সা ইত্যাদি বার করছেন। একটা বিশেষ সম্প্রদায়ের লোককে লুঙ্গি পরিয়ে, তাদের হাতে ছোরা, বোমা দিয়ে সেগুলি ছাপা হচ্ছে। এটা সাম্প্রদায়িক উস্কানি ছাড়া আর কি? আমার অনুরোধ, স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন। স্যার, এই হাউসের মাধ্যমে আমরা সকলকে জানিয়ে দিতে চাই যে আমরা পশ্চিমবাংলাকে মোরাদাবাদ হতে দেব না, লক্ষ্ণৌ হতে দেব না। পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি আমরা রক্ষা করবোই।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আলিপুর সদর মহকুমার ফুড এ্যান্ড সাপ্লাই-এর সাবডিভিশন্যাল কনট্রোলার শ্রী এস. পি. সরকার যা করছেন সে সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমরা দেখছি, দীর্ঘদিন ধরে ওখানে একটা অব্যবস্থা এবং নিয়মবহির্ভূত কাজকর্ম চলছে। স্যার, আমি বিশেষভাবে একটি ঘটনার কথা জানি, সেটা আমি আপনার মাধ্যমে এই সভায় রাখছি। ২৪ পরগনার ক্ষুদ্র কয়লা ব্যবসায়ী সমিতির পক্ষ থেকে তারা সেখানে এই অব্যবস্থার বিরুদ্ধে ডেপুটেশান দিতে গিয়েছিলেন গত ২৪.২.৮৪ তারিখে। সেখানে মেমোরানডামের কপি তো তাদের কাছ থেকে গ্রহন করা হয়ই নি, সেটা ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে উপরন্তু এই ক্ষুদ্র কয়লা ব্যবসায়ী সমিতির কেউ এই ধরণের ডেপুটেশান নিয়ে তার সংগে যোগাযোগ করতে পারবেন না এই ধরণের কটূক্তি ও বর্ষণ করেছেন। স্যার, এই এস.পি. সরকার দীর্ঘ ৬/৭ বছর ধরে ঐ একই স্থানে আছেন। স্যার, ঐ ক্ষুদ্র কয়লা ব্যবসায়ী সমিতির সদস্য যে সমস্ত ব্যবসায়ী নিয়মিত এবং পরিমিত কয়লা সরবরাহ করে থাকেন তাদের আগষ্ট মাসে পারমিট দেওয়া হয়েছিল কিন্তু তারপর থেকে আর এ্যালটমেন্ট দেওয়া হয়নি ফলে ঐ এলাকায় বিক্ষোভ দেখা দিয়েছে। স্যার, আক্রোশ বশতঃ বা ক্রোধ বশতঃ এইসব জিনিষ করা হচ্ছে। সেখানে এমন ব্যবস্থা করা হচ্ছে যে তারা যেন কোনকালে কয়লার পারমিট না পায়। আমি এ দিকে মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকৃষ্ট করে অবিলম্বে এই অব্যবস্থার অবসান

ঘটানোর জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী ও মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, সভাতেই মাননীয় পূর্তমন্ত্রী ঘোষণা করেছিলেন যে ১৯৮২/৮৩, ৮৩/৮৪ এবং ৮৪/৮৫ সালে পশ্চিমবাংলায় ৫টি ওভারব্রীজ হবে এবং সেই মত কাজও চলছিল। আমি স্যার, সম্প্রতি শ্রী এ.বি.এ. গণি খান চৌধুরী মহাশয়ের কাছ থেকে একটি চিঠি পেয়েছি। তাতে তিনি লিখছেন, "I have had the mater examined. The work of construction of road overbridge in replacement of existing level crossing at Sodepur is being considered for inclusion in the railway works programme, 1984-85 at an estimated cost of Rs. 169.64 lakhs, with the Railway's share as Rs. 89.73 lakhs and the State Government's share as Rs. 79.91 lakhs."

[2-50 — 3-00 p.m.]

আমি আশ্চর্য্য হয়ে গেলাম যে আজকের আনন্দবাজার পত্রিকায় এ.বি. গণি খান সম্পর্কে একটা রিপোর্ট দিয়েছে। সেই রিপোর্টে বলা হয়েছে যে তিনি ২টি ওভার ব্রীজ চালু করবেন। আপনার নিশ্চয়ই স্মরণে আছে যে আমাদের মুখ্যমন্ত্রী ৯।২।৮৩ তারিখে এ.বি. গণি খান চৌধুরীকে এই ৫টি ওভার ব্রীজ চালু করার জন্য কয়েক লক্ষ টাকা আগাম চেয়েছিলেন। তার মধ্যে বেলঘড়িয়া, যাদবপুর, সোদপুর, শ্রীরামপুর, যথবাড়ি, মালদায়--এই ৫টি ওভার ব্রীজ চালু করার জন্য ব্যবস্থা হয়েছিল। তিনি নেজে বলেছিলেন যে ১৯৮৪-৮৫ সালে সোদপুরের ওভার ব্রীজের কাজ শুরু হবে। আজকের রিপোর্ট থেকে মনে হচ্ছে যে এটা বোধ হয় বিলম্বিত হতে যাচ্ছে। তাই মাননীয় পূর্ত মন্ত্রী এবং বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে সোদপুর অঞ্চলে যে ভয়াবহ অবস্থা হয়েছে, ওভার ব্রীজ না হবার ফলে লক্ষ লক্ষ মানুষ নানা রকম অসুবিধার মধ্যে যাতায়াত করতে বাধ্য হচ্ছে। রাস্তার দুই পাশে দোকান উঠছে। গাড়ী যাচ্ছে, বাস যাচ্ছে, নানা রকম রুট হচ্ছে, এই রকম অবস্থায় অবিলম্বে যদি সোদপুরে ওভার ব্রীজ না চালু হয় তাহলে জনগণের মধ্যে বিক্ষোভ দেখা দিতে পারে। সে জন্য আপনার মাধ্যমে পুনরায় মাননীয় পূর্ত মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বিশেষ ভাবে অনুরোধ করছি যে ১৯৮৪-৮৫ সালের মধ্যে সোদপুর রেলওয়ে ওভার ব্রীজ চালু করার জন্য।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of the Land and Land Reforms Minister. Sir, you know that the Calcutta Thicka Tenancy Act was passed in 1981 by this Left Front Government. This Act affects three hundred and half million people including the people of the three new municipalities merged with Calcutta Corporation. You will be surprised to know that under this Act the right to transfer or sale of any property or holding has been completely stopped. Supposing you have got a property or holding and if you want to sell that property or holding at your old age or for the marriage ceremony of your daughter, you cannot do so under this present Act. If you have a property and no issue and if you want to donate or make a Will of that property in favour of any charitable organisation, Hospital, Mandir, Masjid or Gurudwara you cannot transfer that property under this

present Act. Sir, the present Personal Law is affected by this Act. Sir a rule has also been framed under this Act by which you cannot even worship at your property-site or holding. Worship has been stopped in that holding. So I would request the Land and Land Reforms Minister to amend the Act including the same Rule so that the property or the holding owner may be given the right to sell or transfer his peoperty during his bad time. At the same time, I request the Hon'ble Minister to take steps so that some loan may also be granted to those persons through the banks so that they may repair or renovated their building for better living in future.

**শ্রী নিতাই আদক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। ২৩।৩।৮৪ তারিখে হাওড়া জেলার আমতা থানার অন্তর্গত নানুর গ্রামে ভয়াবহ অগ্নি কান্ড হয়েছে এবং সেখানে ৩০টি ঘর ভস্মিভুত হয়েছে। প্রায় ২ শত লোক গৃহহারা হয়েছে। এই বিষয়ে জেলা শাসকের কাছে আবেদন জানান হয়েছিল। জেলা শাসক কিছু কাপড়, ত্রিপল পাঠিয়ে দিয়েছেন। এলাকার গণতান্ত্রিক কিছু কর্মীরা বিভিন্ন জায়গা থেকে চাল, মুড়ি সংগ্রহ করে তাদের খাবারের ব্যবস্থা করে দিয়েছে। আমার আবেদন যে সরকার থেকে অন্ততঃ খাবার সরবরাহ এবং যারা গৃহহারা হয়েছে তাদের ঘরগুলি পুনরায় নির্মাণ করে দেবার ব্যবস্থা করা হোক।

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Speaker, Sir, on the 25th March, 1984 in my constituency Khirtola, P.S. Chakulia, West Dinajpur while a meeting was of the All India Forward Block was going on in the village in the evening, two notorious jotedars, namely, Shri Farid Alam and Haidar, went there with gun and threatened to disperse the persons from the venue of the meeting. On protest by the persons they opened fire and on the face of provocation-thanks to the people-they were restrained otherwise there would have been bloodshed. The matter has been reported in Chakulia P.S. and a F.I.R. has been lodged giving the names of the accused persons. But Sir, the accused have not yet been arrested and the gun not seized. I, therefore, draw the attention of the Hon'ble Chief Minister to this and I demand for the seizure of the gun immediately and the arrest of the accused persons involved in that case.

**শ্রী লক্ষ্মী কান্ত দে ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, প্রথমে আমি পৌরমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিতে চাই, কারণ আমি যে বিষয়টি এখানে উল্লেখ করতে চাই, সে বিষয়টি নিয়ে আমরা দীর্ঘ দিন ধরে বলে আসছি, কিন্তু অতীতে কেউ আমাদের কথায় কর্ণপাত করেননি, বর্তমানে মাননীয় পৌবমন্ত্রী মহাশয় বিষয়টির প্রতি নজর দিয়েছেন। বাগমারি কবর স্থানের সংস্কারের কাজ তিনি শুরু করেছেন। এবং এই কাজের জন্য বেশ কিছু টাকা তিনি অনুমোদন করেছেন। এখন আমি যে জিনিষটির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সেটি হচ্ছে, ওখানে কাজ অত্যন্ত শম্বুক গতিতে হচ্ছে। ওখানে কাজের গতি বৃদ্ধি করা দরকার এবং অগ্রাধিকারের ভিত্তিতে-- প্রায়রিটি বেসিসে--কাজগুলি করা দরকার। মন্ত্রী মহাশয় নিজে ঐ স্থানটি দেখে এসেছেন, পূর্ব দিকের পাঁচিলটি ভেঙেগেছে,

ফলে সেখান দিয়ে বাইরের লোক-জন ভেতরে ঢুকে পড়ছে। সুতরাং এই অবস্থায় আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে পূর্ব দিকের পাঁচিলটি এবং মাঝখানের রাস্তাটি প্রায়রিটি বেসিসে করে দেবার জন্য নির্দেশ দিন। মুসলমানদের আগামী সবেবরাত্ পর্বের পূর্বেই এই কাজটি করা প্রয়োজন। সেই জন্য আমি আর এক বার মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে সেভাবে কাজ করার জন্য নির্দেশ দিন।

## ZERO HOUR

**শ্রী কাশী নাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং রাজ্য সরকারের মাধ্যমে বিষয়টি কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের নজরে আনছি।

স্যার, আদ্রা খড়গপুর ডিভিসনে যাত্রীবাহী ট্রেনের সংখ্যা অত্যন্ত অপ্রতুল। সাধারণ-ভাবে ওখানে একটা ট্রেনেই চলে, বর্তমানে রেল-মন্ত্রী মাননীয় এ.বি.এ. গণি খান চৌধুরীর সাহায্যে পুরুলিয়া এক্সপ্রেস নামে আর একটি ট্রেন চালু হয়েছে। কিন্তু সব চেয়ে দুঃখের বিষয় হচ্ছে আমাদের বাঁকুড়ার ওপর দিয়ে দীর্ঘ দিন ধরে—কোন এক্সপ্রেস ট্রেন নয়—হাওড়া হাতীয়া ফার্ষ্ট প্যাসেঞ্জার ট্রেনটি যাতায়াত করত, কিন্তু গত ১লা, এপ্রিল ১৯৮৪ তারখি থেকে সেটি বন্ধ করে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ডিভিশনে ট্রেনের সংখ্যা কম এবং যেখানে বর্তমানে সরকারের নীতি হচ্ছে ট্রেনের সংখ্যা বৃদ্ধি করা, সেখানে আজকে এই কাজ করা হয়েছে। শুধু তাই নয়, ১৯৭৮ সালে হাওড়া গোমো প্যাসেঞ্জারকে হাওড়া পর্য্যন্ত আসা বন্ধ করে দেওয়া হয়েছে। এই অবস্থায় মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার প্রায় কয়েক লক্ষ অধিবাসী, ট্রেনের যাত্রী অত্যন্ত দুরবস্থার সম্মুখীন হয়েছেন। সেই কারণে আমি এই বিষয়টির প্রতি রাজ্যের বামফ্রন্ট সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি দাবী করছি, অবিলম্বে কেন্দ্রীয় রেল দপ্তর হাওড়া হাতিয়া ফার্ষ্ট প্যাসেঞ্জার ট্রেনটি চালু করুক এবং হাওড়া গোমো প্যাসেঞ্জারকে হাওড়া পর্য্যন্ত চালু করুক। এ বিষয়ে আমি মুখ্যমন্ত্রী সমেত রাজ্য সরকারের এবং এখানকার সকল মাননীয় সদস্যের সহযোগিতা চাইছি, সকলের সহযোগিতায় এই ট্রেনগুলি চালু করার জন্য আমি কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রাখছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হচ্ছে, ফরাক্কায় বৃহৎ তাপ বিদ্যুৎ কেন্দ্র প্রতিষ্ঠিত হচ্ছে। এটা শুধু পশ্চিমবাংলার নয়, সারা পূর্ব ভারতের বিদ্যুৎ সমস্যার সমাধানের পথে বিরাট পদক্ষেপ। জাতীয় স্বার্থে এবং পশ্চিমবাংলার স্বার্থে ঐ বিদ্যুৎ প্রকল্পটি দ্রুত রুপায়ন করার প্রয়োজন। কিন্তু সম্প্রতি আমি লক্ষ্য করছি কিছুদিন ধরে সেখানে সমাজ-বিরোধী কার্যকলাপ চলছে। কংগ্রেস-আইয়ের সমর্থনপুষ্ট কিছু সমাজ-বিরোধী সন্ত্রাস সৃষ্টি করছে। লোহা এবং সীমেন্ট পাচারের কাজে এরা যুক্ত এবং যারা শ্রমিক ইউনিয়ন করছে তাদের হুমকী দিচ্ছে। গত ২দিন আগে লেবার কলোনীতে তারা আক্রমন করেছে বোমা নিয়ে। সেই লেবার কলোনীতে ৮০ পারসেন্ট অবাঙালী বাস করে। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। আমার দুটি দাবী, এক, এন.টি.পি.সি যাতে দ্রুত কাজ করে তারজন্য, কারণ এই কাজ শেষ হলে বিদ্যুৎ সমস্যার সমাধান হবে আর ২ হচ্ছে, এই ধরনের অসামাজিক কার্যকলাপ বন্ধ করা দরকার তানাহলে সেখানে মাফিয়া চক্র গড়ে উঠছে। আমি এই দটি ব্যাপারে দষ্টি আকর্ষন

করছি।

**শ্রী স্বাত্তিক কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বীরভূমের নলহাটি থানার ২ নম্বর ব্লকে ভবানীপুর জেষ্টা বিদ্যালয়ের শিক্ষকেরা গত ২ মাস যাবৎ বেতন পাচ্ছেন না। যদিও বামফ্রন্ট সরকার চাইছেন প্রত্যেক শিক্ষক ১ তারিখে যাতে বেতন পান। কিন্তু ঐ স্কুলে একজন সরকারী কর্মচারী, যিনি এ্যাডমিনিষ্ট্রেটর হিসাবে আছেন, — তিনি উদ্দেশ্যমূলক ভাবে এই বিদ্যালয়ের শিক্ষকদের বেতন দিচ্ছেন না। তিনি ঐ এলাকার লোক। এ ব্যাপারে ডি.আইকে বলা হয়েছে কিন্তু তিনি ডি.আইয়ের কথাও শুনছেন না। এই বিষয়টা তদন্ত করার জন্য এবং প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নদীয়া জেলার হাঁসখালি থানার বিশেষ সমস্যার কথা উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে, বিদ্যুৎ সমস্যার সমাধান কল্পে হাঁসখালি থানার ৬৬ কেভি বগুলা সাব-ষ্টেশন পরিকল্পনার কাজ গ্রহম করার পর গত ১৯৮৩ সালের অক্টোবর মাস থেকে সেই সাব-ষ্টেশনের কাজ প্রায় সম্পূর্ণ। কিন্তু বিভাগীয় গাফিলতির জন্য এই ৬৬ কেভি সাব-ষ্টেশনটি চালু হচ্ছে না। সুতরাং আমি বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে এই সাব-ষ্টেশনটি চালু হয়। এটা চালু হলে বগুলা, মাঝদিয়া, এবং আরঙঘাটা প্রভৃতি অঞ্চলের লোকেরা উপকৃত হবেন। এছাড়া আরোও একটি সমস্যা দেখা যাচ্ছে, সেটা হচ্ছে লো ভল্টেজ প্রবেলম। যখন লোডশেডিং হয় তখন কোন ব্যাপার নেই কিন্তু যখন কারেন্ট আসে তখন লো-ভল্টেজ থাকে এবং এতে করে ছেলেমেয়েরা পড়াশুনা করতে পারে না, চাষীরা সেচের জন্য জল তুলতে পারেনা কারণ পাম্প চলে না, ক্ষুদ্র কুটির শিল্পের কাজ সব অচল হয়ে যায়। তাই আমি বলছি, ছেলেমেয়েদের স্বার্থে এবং শ্রমিকদের স্বার্থে অবিলম্বে ৬৬ কেভি সাব-ষ্টেশনটি চালু করা দরকার।

**শ্রী দেওকী নন্দন পোদ্দার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আজকে পশ্চিমবাংলার আইম-শৃঙ্খলা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। সারা পশ্চিমবাংলায় জঙ্গলের রাজত্ব বিরাজ করছে। গত ৩ তারিখে বড়বাজার এলাকায় ৪৩ ব্লক কংগ্রেস কমিটির প্রেসিডেন্ট শ্রী রামধীন শর্মা তাঁর দোকানে বসেছিলেন। বেলা সাড়ে সাতটা কি ৮ টার সময়ে কিছু সমাজবিরোধী তাঁর দোকানে ঢুকে তাকে হত্যা করার চেষ্টা করেছে।

এটা জঙ্গলের রাজত্ব হতে পারে স্যার। বেলা ৩।৪টার সময় ভদ্রলোককে খুর দিয়ে মারা হোল। আজকে তিনি বড়তলা হসপিটালে ক্রিটিক্যাল পজিশনে পড়ে আছেন। এখনও পর্যন্ত কাউকে গ্রেফতার করা হয়নি। আজকে সারা পশ্চিমবাংলায় এই জঙ্গলের রাজত্ব চলছে। তাই মাননীয় মন্ত্রীর কাছে দাবী করছি......

**(সময় শেষ হওয়ায় এই সময় মিঃ স্পীকারের নির্দেশে পরবর্তী বক্তা বলতে ওঠেন।)**

**শ্রী গুণধর চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন দীর্ঘদিন ধরে বৃষ্টি না হওয়ায় পশ্চিমবাংলায় জলকষ্ট দেখা দিয়েছে। আমাদের বাঁকুড়া জেলা খরা-প্রবন জেলা। সেখানে

প্রচন্ড জলকষ্ট দেখা দিয়েছে। সমস্ত কিছু শুকিয়ে গেছে। টিউবওয়েলগুলি সব লুকিয়ে গেছে, জল উঠছে না। পঞ্চায়েৎ যদিও কুপ ঝালাই করবার চেষ্টা করছে, কিন্তু বলতে পারি যে সমস্ত কুয়াই শুকিয়ে গেছে। মাঠে মাঠে ধান এবং অন্যান্য ফসলও শুকিয়ে গেছে। সরকার চেষ্টা করছেন, পঞ্চায়েত চেষ্টা করছেন ঠিকই, কিন্তু আমি এ-বিষয়ে যুদ্ধকালীন জরুরী অবস্থা বিবেচনা করে অর্থ বরাদ্দ করে যাতে কুপ খনন করা যায় সেই ব্যবস্থা নিতে অনুরোধ করছি। আমি আরও অনুরোধ করছি যাতে ট্যাঙ্কারে করে জলের উৎস থেকে জল এনে ওখানে পানীয় জল সরবরাহ করা হয় সেই রকম নির্দেশ জেলা কর্তৃপক্ষকে দেবেন।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননী অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় ইতিমধ্যেই খরা দেখা দিয়েছে এবং পানীয় জলের অভাব তীব্ররূপ নিয়েছে। আমার ২৪-পরগনা জেলার সুন্দরবনের বিভিন্ন এলাকায় এই জল-সঙ্কট তীব্ররূপ নিয়েছে এবং রবি মরশুমে যে চাষ হয়েছিল সেগুলো নষ্ট হয়ে যাচ্ছে। সেইজন্য আমি গ্রামীন জল-সরবরাহ মন্ত্রীমহাশয়—এর দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে অবিলম্বে গ্রামাঞ্চলে জল সরবরাহ করা যায় এবং নলকূপ খনন করা যায় এবং যেগুলো অকেজো হয়ে পড়ে আছে সেগুলো যাতে মেরামত করা যায়, যাতে গ্রামের মানুষ পানীয় জল অবিলম্বে পেতে পারে সেইমত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বাঁকুড়া ষ্টেশনে জি.আর.পির অত্যাচার সম্বন্ধে বলতে গিয়ে বলছি যে গত ২৮.৩.১৯৮৪ আমার একটি ইউনিয়ন আছে টি.ইউ.সি.সির এ্যাফিলিয়েটেড তার একজন লেবার মহম্মদ তবরারের কাছে জি.আর.পি টাকা চেয়েছিল যিনি ছাতনা রেল ষ্টেশনের লিডার। সেই টাকা না দেবার জন্য জি.আর.পি রা তাকে মারতে মারতে ধরে নিয়ে যায়ে এবং ২৯.৩.৮৪ তারিখে তাকে ছেড়ে দেয়। আমরা অফিসারদের জিজ্ঞাসা করি কেন গ্রেফতার করা হল? তার এমন অবস্থা দাঁড়ায় যে বাঁকুড়া হসপিটালে তার ট্রিটমেন্ট করাতে হয়। এখন উলুবেড়িয়া হসপিটালে এক্সরে করে তার চিকিৎসা করা হচ্ছে। আপনার মাধ্যমে আমি বলতে চাই যে, এ ব্যাপারে হকাররা ট্রেন বন্ধ করবার সিদ্ধান্ত নিয়েছিলেন। এইভাবে চললে ট্রেন ইত্যাদি সব বন্ধ হয়ে যাবে। আপনার মাধ্যমে আমি বলছি যে এই ব্যাপারে তদন্ত করে দোষী জি.আর.পিদের শাস্তির ব্যবস্থা করতে হবে।

**শ্রী শিশির অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী এখানে উপস্থিত আছেন। গতকাল মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলাম যে আপনি জানেন দীঘা-হাওড়া রেল বাজেট স্যাংশন হয়েছে। আমার কাছে এ্যালাইনমেন্ট ম্যাপ আছে এবং এজন্য তাঁরা জায়গা চেয়েছে। মাননীয় ভূমি সদ্ ব্যবহার মন্ত্রীকে বলছি পর্যটনের স্বার্থে, ঐ এলাকার স্বার্থে আজকে এটা রেলম্যাপে সংযুক্ত হয়েছে। রেল দপ্তর বলেছে আজকে যদি জায়গা দেন তা কালকেই কাজ সুরু হবে। এপ্রিলে বর্ষা নেমে যাবে, সেইজন্য আমি আপনার মাধ্যমে তাঁকে বলছি অবিলম্বে জমি অধিগ্রহণ করে যদি দিয়ে দেন, রেল কর্তৃপক্ষ কাজ সুরু করতে পারে। তাহলে রেল সত্তর কাজ সুরু করবে। এই বিধানসভায় সর্ব্বসম্মতিক্রমে প্রস্তাব নেওয়া হয় দীঘার রেল সম্পর্কে। গত কাল সরকার পক্ষের কয়েকজন সদস্য এই সম্পর্গে প্রশ্ন করেছিলেন এবং বলেছিলেন যে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। তাই আমি আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যাতে দৃষ্টি দেন তার জন্য আবেদন জানাচ্ছি।

**Shri Abdul Karim Chowdhury :** मिस्टर स्पीकार सर, मैं आपके माध्यम से C71 एण्ड अडिट के सम्वन्ध में माननीय चीफ मिनिस्टर का ध्यान आकर्षित करना चाहता हुँ। इस्लामपुर थाना के अन्तर्गत रमेश कामिनी में एक सौ परिवार वास करता हैं। उसमें रमेश्वर वनिक और १४ परिवार के लोगों को जो कांग्रेस के सपोर्टर हैं, उन्हें कांग्रेस के सपोर्टर होने के कारण सी॰ पी॰ एम॰ के लोगों ने उनके घरों को तोड़-ताड़ कर तवाह कर दिया है। आज वे लोग रास्ते में छिपे हुए हैं। मेरा कहना है कि सी॰ पी॰ एम॰ के लोग उनको दैरान कर रखे हैं। ५-६ महीने से इन लोगों के संबंध मैं कोई रीपोर्ट नहीं मिल रहा है। कांग्रेसी सपोर्टर होने के कारण मैंने उनकी वहुत खोज करने की कोशिश की मगर कोई खवर नहीं मिला। सी॰ पी॰ एम॰ के लोंगो ने उनके घरों कोही नहीं तोड़ा वाल्के उनके घरों में जो ठाकुर थे, उनको भी तोड़-ताड़ दिया। आज वँध पर इस किस्म का अत्थाचार चल रहा है। आज तक सरकार और से कोई भी प्रोटेक्षन देने का इन्तजाम नहीं किया गया है। मेरा कहना है कि उनकों फिर से आपने घरों में वापस लाकर वसाने का इन्तजाम किया जाय।

**শ্রী অবয়ন্তী মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের উন্নয়ন এবং পর্যটন উভয় বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দীঘার বাজারে স্থানীয় গরীব লোকেরা গুমটি ফেলে ব্যবসা করতো। এখন সেই সমস্ত গুমটি গুলোকে নেতাজী ময়দানে স্থানান্তরিত করা হচ্ছে। এই গুমটি গুলোকে নেতাজী ময়দানে স্থানান্তরিত করার জন্য স্থানীয় জনগনের মধ্যে তীব্র অসন্তোষ দেখা দিয়েছে। নেতাজী ময়দানে যদি এই গুমটি গুলোকে নিয়ে যাওয়া হয় তাহলে নেতাজী নগরের শ্রী এবং ঐতিহ্য নষ্ট হয়ে যাবে। জনগনের পক্ষ থেকে আমার আবেদন হলো—দীঘার বাজার আছে, যদি আরো একটা বাজারের প্রয়োজনীয়তা দেখা দেয় তাহলে সরকার অধিগ্রহীত যে একর জমি অব্যবহারিত অবস্থায় পড়ে আছে সেই অব্যবহারিত জমিতে বাজার করা হোক। এই সব জায়গায় বাজার করা যেতে পারে। সরকার যদি মনে করেন যে নেতাজী ময়দানে বাজার করার দরকার আছে তাহলে সেখানে বাজারটা নেতাজী সুপার মারকেট করা হোক। সেখানে নেতাজী সুপার মারকেট করতে গেলে যে পরিমান অর্থ দরকার সেই অর্থ বর্ত্তমান বাজেটে অবিলম্বে বরাদ্দ করা হোক।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্রীড়া দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। স্যার, রাজ্য মহিলা ব্যাটমিন্টন চ্যাম্পিয়ানসিপের খেলা আসানসোলের বার্ণপুরে ২৯শে মার্চ থেকে ৩১শে মার্চ অনুষ্ঠিত হবার কথা ছিল। কিন্তু এখানে একটা খুবই দুঃখ এবং লজ্জাজনক ঘটনা ঘটে। সমস্ত পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের সমস্ত ক্রীড়ামোদী মানুষের একটা দুঃখময় কথা হচ্ছে সেখানে সেই বহু আকাঙ্খিত মহিলাদের ব্যাটমিন্টন খেলা অনুষ্ঠিত হতে পারে নি। তার কারণ হচ্ছে যে সমস্ত মহিলারা এখানে অংশগ্রহন করতে এসেছিল খেলা-ধুলা করবার জন্য তারা আসানসোলের অমরালয়ে রাত্রিযাপন করেছিল। সেই অমরালয়ে হঠাৎ একটা বিভৎস কর্মকান্ড ঘটে যায়। সেই কর্মকান্ডটা অত্যন্ত দুঃখজনক এবং লজ্জাজনক। সেই জন্য আমি আপনার মাধ্যমে ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানে আবার খেলা সুরু করা যায় তার জন্য তিনি ব্যবস্থা করেন।

## Forty-First Report of the Business Advisory Committee

[3-20 — 4-00 p.m.]
(including adjournment)

**Mr. Speaker** : I beg to present the Forty-first Report of the Business Advisory Committee which at its meeting held on 4th April, 1984, in my Chamber, considered question of allocation of dates and time for the disposal of the legislative business and recommended as follows :-

**Monday, 9-4-1984**

(i) Demand No. 54 (309-Food and 509-Capital Outlay on Food);
(ii) Demand No. 43 [288-Social Security and Welfare (Civil Supplies)]. 3 hours
(iii) Demand No. 44 [288-Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates) and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)] 2 hours.
(iv) Demand No. 55 [310-Animal Husbandry and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)];
(v) Demand No. 56 [311-Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711-Loans for Dairy Development (Excluding Public Undertakings)]-1 hour.

Tuesday, 10-4-1984

(i) Demand No. 62 [320-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520-Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525-Capital Outlay on Tele-Communication and Electronics Industries and 720-Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries);
(ii) Demand No. 64 (328-Mines and Minerals);
(iii) Demand No. 82 [526-Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries); and 726-Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries);
(iv) Demand No. 24 (258-Stationery and Printing)
(v) Demand No. 75 (500-Investments in General Financial and Trading Institutions and 700-Loans to General Financial and Trading Institution);
(vi) Demand No. 81 [523-Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723-Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)];
(vii) Demand No. 76 [320-Industries (Public Under-takings), 505-Capital Outlay on Agriculture (Public Undertakings), 526-Capital Outlay on

মেনটেন্যান্স এন্ড প্রোডাকসানের দায়িত্ব সম্পূর্ণ রাজ্যের, আর নতুন প্রেজেক্ট তৈরী করার দায়িত্ব কেন্দ্রের। আজকে যদি অন্যান্য জায়গায় কেন্দ্র প্রোজেক্ট করত আর এখানে প্রোজেক্ট না করত তাহলে আমরা জ্যোতিবাবুর লাল পতাকার সংগে কংগ্রেসের তেরঙা পতাকা নিয়ে স্লোগান দিতাম। তা তো নয়। জলঢাকা থেকে আরম্ভ করে সাঁওতালদি পর্যন্ত যদি রিপোর্ট নেওয়া যায় তাহলে দেখা যাবে কোথাও বলেছেন ভাল কয়লা দিতে পারছে না, কোথাও বলেছেন ভাল তেল দিতে পারছে না। যেখানে ডি পি এল-এর সিক্সথ ইউনিট চালু হওয়ার কথা ছিল সেখানে সেটা চালু হতে পারল না। কোলাঘাট নিয়ে জ্যোতি বাবু সমালোচনা করেছিলেন, যদি অসত্য কথা না বলেন যে সিদ্ধার্থ রায় টাকা লুট করে নিয়ে এখানে স্টেডিয়াম বানিয়েছেন, তাহলে জ্যোতি বাবুরও তো একটা পুরো টার্ম হয়ে গেল, তারপরেও ২ বছর হয়ে গেল, সেপ্টেম্বর -- অক্টোবরে হবার কথা, জানি না সেটা কবে হবে। এটা শুধু আমার কথা নয়, সরকার থেকে সিক্সথ লিস্ট মানডে সেকেন্ড এপ্রিল ১৯৮৪ এর একটা কোয়েশ্চেন এ্যানসারে মিনিষ্টার বলছেন -- প্রশ্নটা ছিল কেন গ্রামে বিদ্যুত সরবরাহে গোলযোগ হচ্ছে, তার ৩নং কোয়েশ্চেনের উত্তর হচ্ছে সাঁওতালদি এবং অন্যান্য জায়গায় বিদ্যুত সরবরাহে গোলযোগের কারণ হচ্ছে প্রশাসনিক ত্রুটি। ঐ প্রশাসনিক ত্রুটির জন্য লক্ষ লক্ষ মানুষ অর্থনৈতিক সামাজিক দিক থেকে দুর্ভোগ ভোগ করবে কেন? আজকে কোলাঘাট হচ্ছে না, তার সংগে ডি পি এল-এর ৫ টা ইউনিটের মধ্যে ২ টা ইউনিটের বেশী কোনদিন চালু রাখা যায়নি, সাঁওতালদিতে যে কোন সময় ৩শো মেগাওয়াট বিদ্যুত উৎপাদন করা যায় কিন্তু সেখানে ৭৫।৮০ মেগাওয়াটের বেশী উৎপাদন করা যাচ্ছে না, জলঢাকা প্রোজেক্টের যেখানে মিনিমাম ক্যাপাসিটি ২৭।২৮ মেগাওয়াট সেখানে ২।৩।৪ মেগাওয়াটের বেশী কোনদিন উৎপাদন হয়নি। এই উৎপাদনে উদাসিনতা অযোগ্যতা কেন? কি জিজ্ঞাসা করতে পারি সেখানে কি কোন আর্থিক ত্রুটি ছিল, নাকি আমরা ভাল কয়লা দিতে পারিনি? বেশী যন্ত্রপাতি অনেক জায়গায় খারাপ হয়ে পড়ে আছে এবং ছাই সরানর প্রকৃষ্ট ব্যবস্থার অভাব, এগুলি কি কেন্দ্র করবে? এরজন্য কি কেন্দ্র দায়ী, নাকি বিদ্যুত দপ্তর দায়ী? এর উত্তর আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দেবেন। স্যার, প্রশাসনিক এই শিথিলতার জন্য চীফ সেক্রেটারী একটা সার্কুলার দিয়েছিলেন। ২.৩.১৯৮৪ তারিখে ডাইরেক্টর, ডিভিসন্যাল কমিশনার, জেলা শাসক, সেক্রেটারীদের কাছে তিনি সেটা পাঠালেন এবং সেই সার্কুলারে ১৯৭৯ সালের ৯ই জুলাই আরো একটা সার্কুলারের রেফারেন্স টেনে--সেখানে বললেন অন্যান্য শৃংখলার ব্যাপারে প্রতি মাসে বিভাগীয় কর্তৃপক্ষ যেন রাজ্যসরকারকে একটা রিপোর্ট দেন। দু'একটা দপ্তর ছাড়া কোন দপ্তর সেই রিপোর্ট দেয় না। তিনি নিজে বলেছেন গত ৪ বছরের অভিজ্ঞতা থেকে দেখা যাচ্ছে একমাত্র ২।১টা দপ্তর সরকারী নির্দেশ অনুযায়ী কাজ করেছে, বাকি দপ্তরগুলি সরকারকে কিছু জানান নি। মুখ্য সচিব ঐ সার্কুলারে আরো মেনসান করেছেন যে নেতাজী ইনডোর স্টেডিয়ামে যেখানে খেলা দেখান হয় সেখানে উইদাউট প্রায়র পার্মিসান যেন কেউ না যায়। সেই নির্দেশ কেউ মানে না। পরিস্থিতির মোকাবেলা দেবার জন্য উপায় উদ্ভাবনের আরো একটি কারণ হল-আমি বলেছি কো-অর্ডিনেশান কমিটির অত্যাচার। মন্ত্রীর পর্যন্ত ক্ষমতা নেই, মন্ত্রীকে তদারক করে কো-অর্ডিনেশান কমিটি। সেক্রেটারী কে হবে না হবে তা ঠিক করে দেয় কো-অর্ডিনেশান কমিটি। কোন দপ্তর কি নোট দেবে তাও ঠিক করে দেয় কো-অর্ডিনেশান কমিটি।

[5-00 — 5-10 p.m.]

এইভাবে যদি একটা আন-কন্সটিটিউসন্যাল অথরিটি ব্যাকডোর দিয়ে প্রত্যক্ষভাবে প্রশাসনকে নিয়ন্ত্রন করে তাহলে কিকরে চলবে? মনে রাখবেন, গরু ছাড়া গাড়ী চলেনা এবং গাধা দিয়ে জব মাড়ান যায়না--ওর জন্য গরুরই দরকার। আমি মনে করি মুখ্যমন্ত্রীর তাদের এই অথরিটি দেওয়া উচিত নয়। দল করুন, কিন্তু দেশের স্বার্থের বিনিময়ে দল করতে হবে এটা ঠিক জিনিস নয়। আমি এই ব্যাপারে দু একটা নজীর দিচ্ছি। আজকে উচ্চ পদস্থ কর্মচারীরা এদের ভয়ে তটস্থ। কথায় কথায় উচ্চ পদস্থ কর্মচারীরা এই কো-অর্ডিনেশন কমিটির দ্বারা ট্রান্সফার হচ্ছেন। এঁদের জন্য ডি.এম, এস. পি পর্যন্ত বদলী হয়ে যাচ্ছে এবং অনেকের ক্ষেত্রে দেখা গেছে শাস্তিমূলকভাবে বদলী হয়েছে। গত ২৯শে ফেব্রুয়ারী কো-অর্ডিনেশন কমিটির লোকেরা ফেডারেশনের ছেলেদের মারল এবং ঘটনাটা জ্যোতিবাবুকে জানান সত্বেও কোন বিচার হলনা। এবার ডি. এ-এর ব্যাপারটা দেখুন। এঁরা বললেন আমরা কেন্দ্রীয় সরকারের হারে ডি.এ. দেব। লজ্জা করেনা কর্মচারীদের ১০টা ডি.এ. এখনও পেনডিং রয়েছে? ম্যান পাওয়ার কমছে, প্রোডাকসন কমছে এবং প্রোডাকটিভ মানি যদি ক্রমশঃ কমে তাহলে কখনও ডি.ও. বাড়তে পারে? এইভাবে চললে এই সমস্যার সমাধান হবেনা এবং ডি.এ. ক্রমশঃ পেনডিং হয়ে যাবে। এই ডি.এ-র ব্যাপার নিয়ে ফেডারেশন অব দি স্টেট গভর্ণমেন্ট এমপ্লয়ীজ হোম ডিপুটি সেক্রেটারী (ওয়ান)—এর কাছে দাবী জানাতে গিয়েছিল। তখন রাইটার্স বিল্ডিংস--এর ক্যানটিনের মধ্যে তাদের মারা হল। এবারে আমি ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের একটা ঘটনা বলি। কিছু কর্মচারীর গাফিলতির জন্য প্রথমে এ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী এবং পরে সেক্রেটারী একটা নোট দিয়ে শোকজ করে। সংগে সংগে রাইটার্স বিলডিংস--এর কো-অর্ডিনেসন কমিটির ইউনিট মন্ত্রীকে চেপে ধরে এবং তার ফলে সেক্রেটারী সেই নোট উইথড্র করেন। আপনারাই বলুন, এরকম অবস্থায় কোন অফিসার কাজ করতে পারেন? ইউ আর এ্যাবসলিউটলী ফ্রাগমেনটেড। জ্যোতিবাবু বলেছেন আমরা পরস্পরের মধ্যে সমন্বয় করবার চেষ্টা করছি এবং তারজন্য প্রশাসন সংস্কার কমিটি তৈরী করেছি এবং তাঁদের ১১।১২টি রেকমেনডেসন্স গ্রহণ করেছি। চিফ মিনিস্টার সমন্বয়ের কথা বলছেন, কিন্তু আমি জিজ্ঞেস করি ডাইরেকটোরেটের সংগে সেক্রেটারিয়েটের কোন সমন্বয় আছে কি? নীতি নির্ধারণের ব্যাপারে কোন টেকনোক্রাট দাবী করতে পারেন যে, আই এ এস্ ব্যুরোক্রাটরা তাঁদের মতামত গ্রহণ করবেন? আমি ইতিপূর্বে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের উদাহরণ দিলাম এবারে আমি আই এ এস্ এ্যাসোসিয়েসনের একটা বক্তব্য আপনাদের সামনে তুলে ধরব। আই এ এস্ এ্যাসোসিয়েসন অশোকবাবুর কমিটির কাছে ক্যাটিগরিক্যালি বলেছিলেন প্রশাসনিক সকল স্তরে শৃংখলা ফিরিয়ে আনতে গেলে অনুগ্রহপুষ্ট ইউনিয়নের কার্যকলাপ বন্ধ করতে হবে। আপনারা কি একথা অস্বীকার করতে পারেন? কিন্তু আই এ এস অফিসার্স এ্যাসোসিয়েসন /হস্তক্ষেপ বন্ধ করতে হবে* বলে লিখিতভাবে যে জানাল তারজন্য আপনারা কি ব্যবস্থা করেছেন? বরং নক্কারজনক ঘটনা, হাওড়ার ডি.এম -- কে বদলী করা হল। ডি.এম একজন এ.পি.পি--কে বলেছিলেন আপনি নির্দিষ্ট সময় আসবেন এবং কাজ করবেন এবং এই ব্যাপারে শোকজ করেছিলেন বলে ডি.এম -- কে ঘেরাও করা হল এবং পরে তাঁকে ট্রান্সফার করা হল একটা অর্ডিন্যারি ডিপার্টমেন্টে। অর্থাৎ তাঁকে শাস্তিমূলকভাবে অন্য একটা জায়গায় পাঠিয়ে দেওয়া হল। এই ডি.এম. ইতিপূর্বে দুটি জেলায় ডি.এম হিসেবে কাজ করেছেন, অথচ তাঁকে সরিয়ে দিয়ে সবেমাত্র আই এ এস্ হয়ে এসেছেন এমন একজনকে সেখানে বসিয়ে

দেওয়া হল। স্যার, উইমেন্স হোম, লিলুয়া একটি সরকারী হোম। সেখানে অসহায় একটি মেয়ের উপর যৌন অত্যাচারে লিপ্ত অবস্থায় একজন কর্মীকে ডি.এম. হাতে নাতে ধরে ফেলেন এবং সাস্‌পেন্ড করেন, অনুগ্রহ পুষ্ট ইউনিয়নের চাপে সেই সাসপেনসন তুলতে বাধ্য হন। এইগুলো তো পজেটিভ কথা। এইগুলো আমি ইতিহাস তৈরী করে নিয়ে আসিনি অথবা লর্ড ক্লাইভের আমলের, কার্জনের আমলের, ইতিহাস থেকে টুকে নিয়ে আসিনি। এই ইতিহাস ওঁদেরই সৃষ্টি করা, ওঁদেরই তৈরী করা। ইদানিংকালে আমি সেইগুলো শুধু মেনসেন করছি হাউসে। স্যার, টি.এ.বিল নেবার ব্যাপারে, টি.এ.বিল. জোচ্চুরি করে একজন দিয়েছিল, তাকেও একইভাবে সাসপেন্ড করা হয়েছিল, আনন্দবাজার পত্রিকায় ৮ই মার্চ বেরিয়েছিল, কিন্তু সেই ক্ষেত্রেও সাসপেনসন উইথড্র করতে বাধ্য হল ইউনিয়নের প্রভাবে। আর একটা জিনিষ ওঁরা নূতন চালু করতে যাচ্ছেন সেটার কুফল দেখা দিয়েছে। সেটা হল ওপেন পারফরমেন্স রিপোর্ট সিসটেম। আমি এটা মানি যে একটা এইরকম চিন্তা সুরু করেছেন, আমি এটাকে সমর্থন করছি। আগে যেভাবে সি.সি.আর. লেখা হোতো তাতে অনেক সময় আনডিউ এ্যাডভানটেজ অফিসাররা নিতেন এবং কোন কোন জায়গায় ব্যাড মোটিভ নিয়েও করতেন। সাধারণতঃ একটা পথ বার করা দরকার, কিন্তু যে পথ অশোকবাবু বার করেছেন সেই পথ সমর্থন করা যায় না। সেই পথটা কি? এই ওপেন পারফরমেন্স রিপোর্ট মানে তার সামনেই অফিসারকে লিখতে হবে এবং তাকে জানাতে হবে যে তিনি কি কি লিখলেন। ৩০ দিনের মধ্যে উত্তর দেবে, তারপর সেটা সংশোধন করে সেই রিপোর্টটা তৈরী হবে। কারোর ক্ষমতা আছে, কোন সেক্রেটারীর ঘাড়ে দুটো মাথা আছে, কো-অর্ডিনেশন কমিটির কোন মতব্বরের বিরুদ্ধে কনফিডেনসিয়াল রিপোর্ট লিখবে এবং ৩০ দিনের মধ্যে তার বিরুদ্ধে জানিয়ে সে চাকরিতে বহাল থাকবে? সুতরাং পদ্ধতি গত পরিবর্তন আমি চাইছি, যদিও আমি আগের যেটা ছিল বৃটিশ আমলে সেটা পরিবর্তনের জন্য মৌখিক ভাবে একটা চিন্তা ভাবনা করেছেন বলে আমি স্বাগত জানাচ্ছি--কনফিডেনসিয়াল রিপোর্ট যেবাবে লেখা হোতো--আমি তো বলছি সেই পদ্ধতির পরিবর্তন করা দরকার, তাতে আনডিউ এ্যাডভানটেজ নেবার স্কোপ থাকে, ব্ল্যাকমেল করার স্কোপ থাকে এবং কোন কোন জায়গায় ভিকটিমাইজ করার কারণ ব্যক্তিগত পছন্দ অপছন্দ চাপিয়ে দেওয়ার স্কোপ থাকে। তাকে যে পাল্টায় তাকে স্বাগত জানাচ্ছি! কিন্তু আমি অনুরোধ করব সংগে সংগে যে পদ্ধতি ইনট্রোডিউস করছেন সেটাও বড় ভয়ের। গত ৭ বছরের মধ্যে যদি এই রকম কয়েকটা লেখা হয়ে থাকে তাহলে আপনি কি একটাও দেখাতে পারবেন যে কোন সেক্রেটারী একটা ইউনিয়নের নেতার বিরুদ্ধে কোন রকম বিরূপ মন্তব্য করতে সাহস করেছেন? একটাও দেখাতে পারবেন না। একটা জায়গাও কি বলতে পারবেন যে কো-অর্ডিনেশন কমিটির লোকের বা সেই ইউনিয়নের মদত পুষ্ট কোন লোকের বিরুদ্ধে লেখা বেরিয়েছে? স্যার, সেইজন্য আমি মনে করি যে এটার পরিবর্তন হওয়া দরকার। সেটা কি ভাবে পরিবর্তন হবে ওনারা আরও আলোচনা করতে পারেন এক্সপার্টদের সংগে। তবে হোম ডিপার্টমেনটের এক্সপার্টদের সংগে আলোচনা করে এটা পরিবর্তন করার জন্য আমি অনুরোধ জানাব। প্রশাসনের ক্ষেত্রে আই.এ.এস., সিভিল-সার্ভিসে যাঁরা আছেন তাঁদের সেল্ফ কনফিডেন্স না থাকলে প্রশাসন যেমন চলে না—সেই সেল্ফ কনফিডেন্সটা আজকে কম্পলিটলি লস্ট, আত্মবিশ্বাস নেই, টেলিফোনে অয়্যারলেসে সমস্ত সাসপেন্ড হয়ে আছে। জ্যোতিবাবু চিৎকার করে ব্যাংগ করে আমাদের বলতেন যে বাসের টিকিটের উল্টো দিকে লিখে দিয়ে চাকরি দেওয়া হয়েছিল কংগ্রেস আমলে। আই.এ.এস. আই.পি.এস এবং

অন্যান্য বড় বড় ডিরেকটারদের পদে যাঁরা আছেন, কোন তথ্য নয়, কোন মেটিরিয়েল ডকুমেনটের দরকার নেই, তাকে প্রশাসনিক কোন তদন্ত করবার দরকার নেই, টেলিফোনে মেসেজ দিয়ে সম্পূর্ণরূপে খারিজ হয়ে যাচ্ছে তার চাকরি পর্য্যন্ত অথবা অতি সাধারণ লোক সেই পদে ভর্ত্তি হয়ে যাচ্ছে। প্যানিক--চূড়ান্ত সন্ত্রাসের মধ্যে যদি কোন প্রশাসনের মানুষ সেখানে থাকে তাহলে সেই প্রশাসনের মানুষরা আত্মবিশ্বাস নিয়ে কাজ করতে পারে না। আত্ম বিশ্বাসের সংগে কি থাকে, আত্ম মর্য্যাদার প্রশ্ন। বহু মানুষ আছেন যাঁরা আত্ম মর্য্যাদাকে বিক্রি করে দিয়ে আপনাদের ক্রীতদাস হতে রাজী হন নি। যাঁরা রাজী হন নি তাঁরা এক এক করে শাস্তি মূলক ভাবে বিভিন্ন জায়গায়--এমন অনেক জায়গায় পাঠিয়েছেন যাতে তাদের কোন কনট্রিবিউসন এ্যাডমিনিষ্ট্রেসনে তাঁরা দেখাতে না পারেন। আবার বহু অযোগ্য লোক আছেন যাদের ক্রীতদাস তৈরী করে ডিভিস্যনাল কমিশনার বা এইরকম সমস্ত গুরুত্বপূর্ণ পদে বসিয়ে দিয়েছেন। --আমি কয়েকটা উদাহরণ দিচ্ছি কি ভাবে আত্ম বিশ্বাস হারিয়েছে--গত বছর মে মাসে মুর্শিদাবাদ জেলার জলংগী ব্লকে এবং নদীয়ার কৃষ্ণগঞ্জ ব্লকে বি.ডি.ও.র উপর সি.পি.এম. হামলা করেছিল, সেখানে ডবলিউ.বি.সি.এফ. অফিসাররা ডি.এমের কাছে, এস.ডি.পি.ও'র কাছে কাজ বন্ধ করার হুমকি দিয়েছিল। জেলাশাসকের হস্তক্ষেপে পরিস্থিতি সামাল দেওয়া হল কিন্তু একজন বি.ডি.ও'রও এফ.আই.আর. থানা গ্রহণ করল না। উদাহরণ দিচ্ছি স্যার, ডবলিউ. বি.সি.এস. এ্যাসোশিয়েসন একটা মেমোরেনডাম বিনয় বাবুর সংগে দেখা করে দিয়েছিলেন সেটা ষ্টেটসম্যানে নাইনটিন্থ ফেব্রুয়ারী ৮৪ বেরিয়েছিল।

[5-10 — 5-20 p.m.]

স্যার, মিঃ সপ্তর্ষি একজন যোগ্য ডি.এম., তাকে বাম ফ্রন্টের পক্ষ থেকে প্রকাশ্যে হুমকি দিয়ে এক মাসের মধ্যে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট থেকে এমন একটা জায়গায় নিয়ে আসা হল, যার কোন গুরুত্বই নেই এবং তাকে বানিজ্য দপ্তরের একজন স্পেশাল অফিসার করা হয়েছে, সেখানে কোন কাজ নেই। অথচ পরিচিত একজন যোগ্য অফিসার শুধুমাত্র পঞ্চায়েত নির্বাচনের আগে তিনি ওদের কথা মত কাজ করেন নি, এই একটি মাত্র কারণে সংবাদপত্রে বিবৃতি দিয়ে বাম ফ্রন্টের পক্ষ থেকে তাকে সরিয়ে দেওয়া হল। আমার দ্বিতীয় প্রশ্ন হল--হাওড়ার জেলাশাসক ডঃ কল্যাণ বাগচী চীফ্ জুডিসিয়্যাল ম্যাজিষ্ট্রেটের কাছে এ্যাসিসট্যান্ট এ.পি.বি. সম্পার্কে লিখিত অভিযোগ করেছিলেন, সেই জন্য তাকে বদলি করে দেওয়া হল। তাকে সেখান থেকে বদলি করে একটি সাধারণ জায়গায় ডাইরেকটর অব ন্যাশন্যাল এমপ্লয়মেন্ট সার্ভিসে বসিয়ে দিয়ে মাইনে দেওয়া হচ্ছে। এতে আত্মবিশ্বাস থাকবে? স্যার, আমি আপনার কাছে ডকুমেন্ট দিচ্ছি--প্রশাসন কি করে থাকবে? স্যার, কো-অর্ডিনেশন কমিটি করতে হবে, তাই কংগ্রেস আমলে যারা শাস্তি পেয়েছিল তাদেব ২৪ বছরের বেতনের বেনিফিট দেওয়া হয়েছে এবং একজন সিপাইকে রিটায়ার করার পরেও আবার দু বছর এক্সটেনসন দেওয়া হয়েছে। বি.আর.গুপ্ত ১৯৭৭ সালে একটি গেজেট বেরকরলেন। গেজেট নং হল, ক্যালকাটা পুলিশ গেজেট, ডেটেড্ ১২ই অক্টোবর, ১৯৮৩, সেখানে ১৭ জনকে চাকরি দেওয়া হল যারা ২৪ বছর আগে রিটায়ার করে গেছে। এটা প্রশাসনের প্রশ্ন, এটা পার্টির প্রশ্ন না মানবতার প্রশ্ন নয়, এটা দয়া দাক্ষিণ্যের প্রশ্ন নয়। এটা যোগ্যতা, অযোগ্যতার প্রশ্ন বিবেচনা করে বিজ্ঞান সম্মত বাস্তব ধর্মী দিকটা একটু আলোচনা করে দেখে কি বোঝা যায়, এটা আপনি ঠিক করেছেন? ২৪ বছর আগে শৃঙ্খলা ভঙ্গের জন্য যাদের শাস্তি দেওয়া হয়েছিল তাদের আবার ইন্টারেষ্ট সমেত বেতন দেওয়া হল এবং ২ বছর এক্সটেনসন পর্যন্ত

দেওয়া হল। নতুন লোক চাকরি পাক, জ্যোতিবাবু বেছে বেছে সি.পি.এম. ক্যাডারদের চাকরি দিন, বেকার বাঙালী ছেলেদের চাকরি দিন, তবু আমরা বুঝব যে বাঙালী ছেলেরা চাকরি পাচ্ছে। কিন্তু আপনি তা তো করছেন না। আমি জ্যোতিবাবুর বহু বক্তৃতা শুনেছি অন প্রিনসিপল্ তিনি রিটায়ার করার পরেও চাকরি দেবার বিরুদ্ধে। তিনি তাদের ছেলেদের চাকরি দিতে পারতেন, কিন্তু তা না করে শুধুমাত্র রাজনীতি করার জন্য, রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য রিটায়ার লোকগুলিকে এই ভাবে চাকরি দেওয়া হয়েছে। এই কথা অস্বীকার করবার কোন উপায় নেই। স্যার, অর্থমন্ত্রী বার বার চীৎকার করছেন আমাদের বাজেট কমাতে হবে, অর্থনৈতিক স্বয়ংম্ভর যাতে হয় সেটা দেখতে হবে, কখন কখন হুমকি দিতে হবে আমাদের ওভার ড্রাফট দিতেই হবে। কিন্তু কিভাবে টাকা পয়সা নয় ছয় হয়ে যাচ্ছে তার একটি ডিপার্টমেন্টের দৃষ্টান্ত তুলে ধরছি। 'মা' বলে একটি বই করবার জন্য ইনফর্মেসন ডিপার্টমেন্ট থেকে টাকা দেওয়া হল। কাকে দেওয়া হল? উৎপল দত্তকে। উৎপল দত্ত কে, সেটা আমি উৎপল দত্তের স্ত্রী শোভা দেবীর একটি স্টেটমেন্ট থেকে একটু পড়ে শোনাচ্ছি। তিনি বলছেন, It is not just a film, it is a people's movement. No one should think that Maa is either an asset or a liability solely of Utpal and Sova Dutta. সরকার থেকে টাকা দেওয়া হল। ১৫ লক্ষ টাকা চেয়েছিল এবং সরকার গ্যারেন্টার হয়ে ব্যাংকের কাছ থেকে টাকা দেওয়া হল। জনৈক মন্ত্রী নিজের নাম না করে বলছেন, On being asked to comment on Sova Dutta's assertion, a cabinet colleague...........

**মিঃ স্পীকার ঃ** এটা কি বলা যায়? আপনি কি সব পড়ছেন, এই সব কি পড়া যায়? পত্রিকায় কে কি সব বলছে সেটা কি পড়া যায়? আপনারাই বার বার এই সব বলেন বলে আমাকে মনে করিয়ে দিতে হয়।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, আপনি যদি অনুমতি দেন তাহলে আমরা এর উপর আলোচনা করতে রাজি আছি। লোকসভায় বিভিন্ন ভাবে পড়ে দিয়ে বক্তৃতা করেছেন, সেটা আপনি নিজে শুনেছেন। সত্য সাধনবাবু একটা বক্তৃতা করেছিলেন আমি নিজে শুনেছি। তিনি বহু পত্রিকা কোট করে বক্তৃতা করেছেন। আমি আপনাকে বলছি সি.পি.এম. লিডাররা রিল্যায়েন্স কোম্পানীর ব্যাপার নিয়ে স্বরাজ পালের সংবাদপত্রের বিবৃতি পার্লামেন্টে কোট করেছেন। আমি বলছি পার্লামেন্টারি প্রাকটিসে এটা হয়েছে।

On being asked to comment on Sova Dutta's assertion, a cabinet collegeague of Basu, who for obvious reasons requested for anonymity, said, "Madam Dutt is correct so far as they have a family friend in Jyoti Basu, but strictly adhering to legalities and procedures of the government whatever has been done so far for Slogan Samabaya Samiti is not only illegal and irregular but also highly unethical. It is a mystery how the state government could stand guarantor for a loan of Rs. 5 lakh for this society'.

স্যার, আপনি পড়তে বারুন করছেন বলে পড়ছি না। স্যার, আপনি কাগজ থেকে পড়তে দেবেন না, 'উইক' পত্রিকাতে থেকে আমি পড়লাম। এটা হচ্ছে জানুয়ারী ১৫, ১৯৮৪ সংখ্যা। তারপর নোপোটিজিম এবং করাপসানের আরো একটি দৃষ্টান্ত দিই। জনৈক সদস্য,

কবিতীর্থ থেকে নির্বাচিত হয়েছেন, আমি জ্যোতি বসু মহাশয়কে চ্যালেঞ্জ করে বলছি, তিনি উত্তর দেবেন, সেই সদস্য, সিটিজেন নয়, নাগরিক নয় এমন লোককে কি রেকমেন্ড করেন নি পাসপোর্টের জন্য? আমি এরকম ৫০টি ডকুমেন্ট যে কোনদিন জ্যোতিবাবু বলবেন আমি তাঁকে দেখাতে পারি। এমন কি সেখানে আই.বি'র রিপোর্ট পর্য্যন্ত আছে। সেখানে তাদের এ্যড্রেস পর্য্যন্ত ফল্স যেখানে তিনি রেকমেন্ড করেছেন। এই যে গ্রস ইরেগুলারিটিস আপনাদের মধ্যে থেকে হচ্ছে তার কয়েকটি দৃষ্টান্ত আমি দিলাম। এরপর আমি সংক্ষেপে আরো কয়েকটি কথা বলছি। অজয় বসু কমিশন যেটা যাদবপুর বিশ্ববিদ্যালয় সংক্রান্ত ব্যাপারে হয়েছিল সেই অজয় বসু কমিশনের রিপোর্ট আজ পর্য্যন্ত হাউসে পেশ করা হয়নি। এটা কি প্রশাসনিক অযোগ্যতা এবং আমাদের প্রিভিলেজ ক্ষুণ্ণ করার ব্যাপার নয়। এটা তো প্রশাসনের একটা যোগ্যতার ব্যাপার যে একটা কমিশন শুরু করলে হাউসে তার রিপোর্ট সাবমিট করতে হয়। আমরা শর্মা সরকার কমিশনের রিপোর্ট পেয়েছি, অন্য কমিশনেরও রিপোর্ট পেয়েছি কিন্তু এই অজয় বসু কমিশনের রিপোর্ট যা ২।২।। বছর আগে প্লেসড হয়েছে তা এখনও পর্য্যন্ত হাউসে প্লেস করা হল না। এ সম্পর্কে মুখ্যমন্ত্রীর বক্তব্য কি আশা করি তিনি সেটা বলবেন। তারপর স্যার, আর একটি ঘটনার কথা বলি। ডায়মন্ডহারবার কেন্দ্রের একজন এম.পি.র ছেলেকে উত্তরবংগ মেডিক্যাল কলেজে ভর্ত্তি করা হল কিন্তু তারপর দেখা গেল ভেরি রিসেন্টলি কোলকাতার যেটা বেষ্ট, বেংগলের বেষ্ট, ইফ নট ইন ইন্ডিয়ার সেই ক্যালকাটা মেডিক্যাল কলেজে তাকে ট্রান্সফার করে নিয়ে আসা হ'ল। এরকম আর একটা উদাহরণ স্বাস্থ্যমন্ত্রীমহাশয় কি দেখাতে পারেন যে যেখানে এরকম আর একটা ট্রান্সফার হয়েছে? উত্তরবংগ মেডিক্যাল কলেজ, যেটা রেকগনিসান পাবে কিনা সন্দেহ সেখান থেকে যেখানে হায়য়েষ্ট কোয়ালিটির ছেলেরা পড়ে সেখানে তাকে নিয়ে এসে ভর্তি করে দেওয়া হল। এরপর স্যার, আমি ব্যুরোক্রাট এবং টেকনোক্রাটদের ব্যাপারে কয়েকটি কথা বলব। এ সম্পর্কে উনি যে উত্তর দিয়েছেন সেটা সত্য নয়। ইঞ্জিনিয়ারদের উনি কথা দিয়েছিলেন, ফেটোর নেতৃত্বে তারা মুখ্যমন্ত্রীর সংগে বৈঠকও করেছিলেন ৩০শে জুন, ১৯৭৭ সালে, আজ ১৯৮৪ সাল, আজ পর্য্যন্ত কি হল? উনি চিফ সেক্রেটারীকে নিয়ে একটি কমিশন করে দিলেন। কমিশন যে রায় দিল সেটাও তাদের পক্ষে নয়। তাদের তিনটি যে ছোট দাবী ছিল সেটা সবাই স্বীকার করে কিন্তু তা সত্বেও কিছু হল না। ঐ ২৫০০ টেকনোক্রাট যারা একজিকিউটিভ ইঞ্জিনিয়ার ইত্যাদি, যারা ডেভালপমেন্টের কাজটা করে--স্বাধীনতার উত্তর যুগে টোট্যাল ডেভালপমেন্টের কাজটা তারাই করে। নীতি নির্ধারণ করেন আই.এ.এস রা কিন্তু সেটা ইমপ্লিমেন্ট করেন এই টেকনোক্রাটরা অথচ আজকে তাদেরই দাবিয়ে রাখা হচ্ছে। উনি তাদের সংগে বসেছিলেন কিন্তু তারপর আর কিছু হল না। তাদের তিনটি দাবী ছিল--বর্তমানে সমস্ত টেকনিক্যাল পোষ্টে ইঞ্জিনিয়ার, ডাক্তার বা টেকনোক্রাটদের নিয়োগ করতে হবে। টেকনিক্যাল বিভাগগুলিকে পুনর্বিন্যাস করতে হবে এবং গুরুত্বপূর্ণ পদে টেকনিক্যাল অফিসারস, ইঞ্জিনিয়ারদের নিয়োগ করতে হবে। আই.এ.এস ও ইঞ্জিনিয়ারদের মধ্যে বেতন ও মর্যাদার সমতা আনতে হবে। প্রশাসনের কাঠামোর মধ্যমনি ছিলেন অবিশেষজ্ঞ প্রশাসকরা। প্রশাসনের সর্বস্তরে যাতে টেকনিসিয়ান, স্পেশালিষ্টরা ও এক্সপার্টরা আসতে পারেন এ ব্যবস্থা অবিলম্বে হওয়া উচিত্ত। প্ল্যানিং কমিশনও তাই বলছে। প্ল্যানিং কমিশনের মত অনুযায়ী ইট ইজ এ্যান সায়েনটিফিক এ্যাপ্রোচ। এটা কেন করছেন না? যদিও দু/একটা জায়গায় করেছেন তাহলেও নীতি নির্ধারণের টোট্যাল দায় দায়িত্বটা আই.এ.এস অফিসার এবং আই.পি.এস অফিসাররা নিয়ে নিয়েছেন।

[5-20 — 5-30 p.m.]

স্যার, আপনার কাছে উদাহরণ দিয়ে বলি যে কি ভয়ানক অবস্থা দাঁড়িয়েছে। ডাক্তার, ইঞ্জিনিয়ারদের হোল ব্যাপারটা জানতে হলে রাস্তায় যেতে হবে। আমি তাদের পক্ষে বলছি না। কিন্তু এরা কিছু করবেন না। এরা বলে দিয়েছেন যে রাস্তাই আপনাদের পথ দেখাবে, আপনারা রাস্তায় যান। আপনারা বারে বারে অন্যান্য রাজ্যের সংগে মাইনা ইত্যাদি ব্যাপারে উদাহরণ দিয়ে বলেন। আমি সেজন্য আপনাদের কাছে একটু উদাহরণ দিয়ে বলছি। পশ্চিমবাংলা এবং পাশের রাজ্যগুলির বেতনক্রমটা একটু দেখুন। পশ্চিমবাংলায় ১৯৮১ সালে এ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারদের বেতনের হার ছিল ৬৬০ থেকে ১৬০০ টাকা। বিহারে ১৯৮১ সালে ছিল ১ হাজার থেকে ১৮২০ টাকা। উত্তর প্রদেশে ৮৫০ থেকে ১৭২০ টাকা। ডি.ভি.সিতে ৯৫০ থেকে ১৭৭৫ টাকা। এমনি করে একসজিকিউটিভ ইঞ্জিনিয়ার, সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার, এ্যাডিশন্যাল চীফ ইঞ্জিনিয়ার, ইঞ্জিনিয়ার ইন চীফ যারা আছেন, প্রত্যেক জায়গায় একমাত্র আই.এ.এস-দের সংগে তাদের সমতা রয়েছে। উনি বারে বারে বিহারের, উত্তর প্রদেশের কথা বলেন, আমিও সে জন্য বিহার, উত্তর প্রদেশের কথা এখানে বললাম। সেখানে তাদের বেতন হারের এত অসাম্য রয়েছে। এর ফলে কি হচ্ছে? এর ফলে দুটো ভাগ হয়ে যাচ্ছে। আবার দেখুন, কলকাতার আসে পাশে যে সমস্ত ডি.এম আছেন, তাদের কাছে রাখা হয়েছে। আর মফঃস্বলে যারা রয়েছে তাদের দুরে রাখা হয়েছে। ডি.এম হলেই তাকে রাইটার্সে নিয়ে আসার যে ট্রাডিশন্যাল প্রথা রয়েছে, সেখানে যোগ্যতা হিসাবে প্রাইওরিটি দেওয়া হোক। প্রাইওরিটি দিয়ে যদি যোগ্য ব্যক্তি হয় তাহলে তাকে সচীবের পদে নিয়ে আসা হোক। আপনাদের কাছে প্রাইওরিটিই বড় জিনিস, যোগ্যতা কিছু নয়। ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হলেই তাকে আনা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি ভেরী রিসেন্টলি একটা ষ্টেটমেন্ট করেছেন। এটা তিনি প্রশাসক হিসাবে এবং হোম মিনিষ্টার হিসাবেই করেছেন। আমরা যে ভাবে সেটা দেখে আসছি এবং সংবাদ নিয়েছি, এমন কি বামফ্রন্ট সরকার দলীয় ভাবে যে সংবাদ নিয়েছে, তার সংগে জ্যোতিবাবু এ্যাজ এ চীফ মিনিষ্টার যা বলেছেন, তা অসমান জমিন ফারাক। এগুলি আপনি বিচার করবেন না? বামফ্রন্ট এল হিসাবে, আর আমরা দল হিসাবে যা দেখছি, আমরা দেখছি ইদ্রিসকে লক আপে নিয়ে যাওয়া হয়নি।

**মিঃ স্পীকার ঃ** সুব্রতবাবু, পুলিশ বাজেট হয়ে গেছে। এটা জেনারেল এ্যাডমিনিস্ট্রেশান।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, পুলিশ প্রশাসক হিসাবে He is a part of the administration আমাদের উদাহরণ স্বরূপ বলতে হচ্ছে, এ্যাডমিনিসট্রেশানকে কি ভাবে মিসগাইড করা হয়েছে। পোষ্টমর্টেম এর রিপোর্ট একজন পুলিশ অফিসারের কাছে এসেছে। সেই রিপোর্ট ওনার কাছে এসেছে সম্পূর্ণ অন্য ভাবে। এটা প্রশাসনের ফল্ট নয়? কাজেই এই কথা বলতে চাই যে, প্রশাসনকে এই বন্ধ্যা অবস্থা থেকে বাঁচাতে হয় তাহলে আরো বেশী সচেতন হওয়ার দরকার আছে। এই প্রশাসনের জন্য যে ব্যয়-বরাদ্দ সেটা আপনারা ভোটে পাশ করিয়ে নিয়ে যাবেন। কিন্তু প্রশাসনিক খাত নয়, এটা প্রশাসনিক খাদ। এখানে যে টাকা দেওয়া হবে সবই খাদে গিয়ে পড়বে। আমি আপনার কাছে অনুরোধ করবো যে প্রশাসনকে অন্ততঃ পক্ষে একটা মর্যাদা সম্পন্ন এবং দক্ষ প্রশাসনে দাঁড় করানোর চেষ্টা করুন। এক সময়ে স্বর্গত ডঃ বিধান চন্দ্র রায় যে সিংহাসনে বসেছিলেন, সেই সিংহাসনে জ্যোতিবাবু বসেছেন। জ্যোতিবাবু থাকুন। আমরা দরকার হলে গণতান্ত্রিক পদ্ধতির মধ্যে দিয়ে আসবো। আমরা তাঁকে জোর করে ধাক্কা দিয়ে সরাতে চাই না। আমরা ইন্দিরা গান্ধীকে দিয়েও তাঁকে সরাতে

চাইনা। যদিও তিনি সোম, বুধ, বৃহস্পতিবার ইন্দিরা গান্ধীকে গালাগাল দেন. আবার ওখানে গিয়ে কি কথা বলেন, তারপরে দু'চার দিন চুপ করে থাকেন। তারপরে আবার গালাগালি দেন। এই জিনিস চলেছে। আগে লোকে বলতো লেনিনবাদী জ্যোতি বসু। এখন লোকে বলছে জ্যোতিবাদী জ্যোতি বসু। যাই হোক, এটা আমার বা জ্যোতিবাবুর ব্যাপার নেই, এটা প্রশাসনের ব্যাপার। কাজেই এটার প্রতি সকলেরই দৃষ্টি দেবার প্রয়োজনীয়তা আছে। কাজেই আমি এই চুড়ান্ত বিশৃংখল এবং অরাজক প্রশাসনের জন্য যে ব্যয়-বরাদ্দ, তাকে সম্পূর্ণভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় যে সাধারণ প্রশাসন খাতের ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু' একটি কথা বলছি।

এতক্ষণ আমাদের বিরোধী দলের উদীয়মান রাজনীতিক সুব্রত মুখার্জী—এক ঘন্টার ওপর--অনেক কথাবার্তা বললেন। আজকে এই হাউসে তিনি যে সুষ্ঠু কথাবার্তা বলার স্বরূপ প্রকাশ করেছেন, তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সাধারণ প্রশাসন আমাদের একটি খুবই গুরুত্বপূর্ণ বিভাগ। এখানে সুব্রত-বাবুর বোঝা উচিত ছিল যে, ব্যক্তি নয়, নীতির ওপর দাঁড়িয়ে একটা সরকার চলে। নীতির কার্য্যকারিতার মধ্যে দিয়ে বোঝা যায় প্রশাসন সঠিক পথে চলছে কিনা। সুব্রত বাবু আজকে এখানে যে ক্ষোভ এবং উষ্মা প্রকাশ করলেন তাতে তিনি তার মধ্যে দিয়ে প্রমান করেছেন তাঁরা কাদের সেবা করেন, তাঁদের দল কোন শ্রেনী বা গোষ্ঠীকে সাহায্য করে। আজকে এটা পরিষ্কার যে, আমরা অন্ততঃ সঠিক পথে চলেছি, দেশের মানুষের স্বার্থে আমরা সঠিক কর্মপন্থা গ্রহণ করে কিছুটা এগিয়ে যেতে পারছি। আজকে আমরা গর্বিত যে, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর দিকে আজকে শুধু পশ্চিমবাংলাই নয়, গোটা ভারতবর্ষ তাকিয়ে আছে। আজকে তিনি দক্ষ প্রশাসক হিসাবে সর্বজনস্বীকৃত। এমন কি সুব্রতবাবুর গুরুদের কাছেও তিনি স্বীকৃতি পান। অথচ সুব্রতবাবুরা এখানে বিধানসভার ভেতরে এবং বাইরে অসত্য কথা বলে মানুষকে বিভ্রান্ত করে সমগ্র সমাজ জীবনের মধ্যে অরাজকতা সৃষ্টি করতে চাইছেন। বিধান সভার ফ্লোরকেও মানুষকে বিভ্রান্ত করার কাজে ব্যবহার করার জন্য, তাঁরা এখানে বহু রকমের নাটক তৈরী করছেন, বহু রকমের অসত্য কথার মধ্যে দিয়ে তাঁরা মানুষকে বিভ্রান্ত করার প্রচেষ্টা চালাচ্ছেন। আজকে তাঁর বক্তৃতার মধ্যে দিয়ে তাঁদের সেই অপচেষ্টা আর একবার প্রমানিত হয়েছে। স্যার, সুব্রতবাবু কমিউনিজম এবং ইউরো কমিউনিজ্‌ম 'এর কথা বলেগেলেন। আমি জানি না কমিউনিজিম সম্বন্ধে তিনি কি জানেন! আমরা জানি যে, ভারতবর্ষে একটা পুঁজিবাদী, ভূস্বামী রাষ্ট্র কাঠামোর মধ্যে একটা বা দুটো রাজ্যে সরকার গঠণ করে মানুষের মৌলিক সমস্যার সমাধান করা কখনই সম্ভব নয়। আমরা এটা খুব ভাল করে জানি এবং এই সরকারের যে ক্ষমতার সীমাবদ্ধতা আছে তাও আমাদের অজানা নয়। এর মধ্যে দিয়েও আমরা মার্কসবাদের কথা বলি, কমিউনিজ্‌ম 'এর কথা বলি। আমরা জানি আমরা ক্ষমতা দখল করিনি, আমরা জনসাধারণের সমর্থন নিয়ে সীমাবদ্ধ অবস্থার মধ্যে একটা রাজ্যে সরকার গঠণ করেছে। সেই জন্য আমরা মানুষকে ভাঁওতা দিতে চাই না, মানুষকে বিভ্রান্ত করি না। আমরা মানুষকে নির্বাচনের আগে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম--১৯৭৭ সালে ৩৪ দফা কর্মসূচী এবং ১৯৮২ সালের ২৪ দফা কর্মসূচীর মধ্যে দিয়ে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম, সেই প্রতিশ্রুতি রূপায়নের জন্য আমাদের এই সরকার প্রতি দিন যেভাবে কাজ করে চলেছে সেই পটভূমিকায় দাঁড়িয়ে আমি এই বাজেটকে বিচার

করতে চাই। আমরা জানি জনগণের যে চরম দুর্দশা রয়েছে, তার সমাধান আমরা করতে পারব না। কিন্তু আমরা আমাদের কাজের মধ্যে দিয়ে মানুষের মধ্যে আত্ম বিশ্বাস জাগাতে পারব এবং মানুষের চেতনার মান উন্নত করতে সক্ষম হব। আমরা জানি এই সরকারের মাধ্যমে আমরা কমিউনিজম কায়েম করতে পারব না এবং তা করবার জন্য আমরা সরকার গঠণ করিনি। এটা আমি জোরের সংগেই বলতে চাই যে, এই প্রশাসন নিশ্চয়ই জনগণের মৌলিক সমস্যার সমাধান করতে পারে না। কিন্তু এর মধ্যে দিয়েই আজকে একটা রূপান্তর ঘটেছে, এটা কেউ কি অস্বীকার করতে পারেন?

[5-30 — 5-40 p.m.]

পশ্চিমবাংলার বুকে মানুষের কণ্ঠস্বর কেউ কোনদিন শুনতে পেত না কিন্তু আজকে শ্রমিক কৃষক, মধ্যবিত্ত, দরিদ্র, বঞ্চিত অনুন্নত শ্রেণীর মানুষের স্বার্থে যেসব কল্যানমুখী কার্যক্রম নেওয়া হয়েছে সেটা আর কাউকে বলে দিতে হবে? আপনি জানেন. স্যার. মানুষের বাঁচার এবং তার জীবন সংগ্রামের প্রধান যে কলকাঠি অর্থাৎ প্রধান যে ভূমিকা নেয় সেটা হচ্ছে গণতন্ত্র। বিগত ৩৬ বছরে আমরা কি দেখেছি? আমরা দেখেছি, বঞ্চিত মানুষেরা কথা বলার সুযোগ পেত না। মানুষের চেতনা, তাদের সংগঠন, তাদের সংগ্রামের অবস্থায় না থাকার ফলে প্রতিদিন প্রতি মুহুর্তে তাদের জীবন যন্ত্রনা ভোগ করতে হয়েছে। কিন্তু কোনদিনও তারা প্রতিবাদ করতে পারেনি, পারেনি কেন? কারণ যে কংগ্রেস শাসন ছিল দেশে তারা মানুষের পক্ষে কাজ করেনি, তাদের সমস্ত কর্মনীতি এবং কর্মসূচী রচিত হয়েছিল ভূস্বামী, বড় লোকদের এবং পুঁজিপতিদের স্বার্থে। এটা কি কেউ না জানে? আজকে এই বামফ্রন্ট সরকার আসবার পর মানুষের মধ্যে নব-জাগরণ এসেছে। এই জাগরণ দেখে সুব্রতবাবু ভয় পেয়ে গেছেন, সুব্রতবাবু আতঙ্কিত কো-অর্ডিনেশন কমিটি দেখে, পুলিশ এ্যাসোসিয়েসান দেখে। আজকে খেটে খাওয়া মানুষ সংগঠিত হলেই ওদের আতঙ্কের সৃষ্টি হয়। কারণ ওরা যে কায়েমী স্বার্থের প্রতিভু সেই কায়েমী স্বার্থ আজ পশ্চিমবাংলায় ভাঙছে এবং আগামী দিনে গোটা ভারতবর্ষে ভাঙবে। ঐ আতঙ্কে ওরা ভুগছে যারফলে সুব্রতবাবুর খুবই অসুবিধা এবং ক্ষোভ হচ্ছে। সুতরাং ক্ষোভ প্রকাশ করতেই হবে উপায় নেই। আজকে গণতান্ত্রিক অধিকার সম্প্রসারণে এই সরকার অবিচল। ভারতবর্ষের সর্বত্র মানুষ যেখানে আন্দোলন করছে, যেখানে সংগ্রাম করছে প্রতিবাদ করছে সেখানে প্রতিদিন আমরা দেখছি সেইসব মানুষের উপর পুলিশ প্রশাসন ঝাপিয়ে পড়ছে, আন্দোলনকে ধ্বংস করছে, কালা-কানুনে গ্রেপ্তার করছে। আজ আড়াই লক্ষ চটকল শ্রমিক ধর্মঘট করেছে। পশ্চিমবাংলায় চটকলের ধর্মঘট ৭৭ দিন কেটে গেল সম্পূর্ণ শান্তিপূর্ণভাবে। একটা অস্ত্র তাদের ঘাড়ে পড়েনি। কিন্তু সারা ভারতবর্ষের দিকে তাকান, ধর্মঘটের নোটিশ দেওয়ার সাথে সাথে ইউ. পিতে কি হয়েছে? নাসা জারি করে (ন্যাশনাল সিকিউরিটি অ্যাক্ট) ধর্মঘট বে-আইনী করা হয়েছে এবং গ্রেপ্তার করা হয়েছে। বিহারে গুলি চালানো হয়েছে এই আন্দোলনকে দমন করার জন্য। সারা ভারতবর্ষে যেখানে এই চিত্র সেখানে পশ্চিমবঙ্গ যে কতটা ভাল তা আর বুঝিয়ে বলার দরকার নেই। আজকে সারা ভারতবর্ষে দুর্বলতর শ্রেণীর মানুষের উপর, দুর্বলতর সম্প্রদায়ের উপর যে আক্রমন হচ্ছে তা সারা ভারতবর্ষে কালিমালেপন করছে কিন্তু পশ্চিমবাংলায় তার ছোঁয়া নেই। এই নিয়ে পুলিশ বাজেটে বহু আলোচনা হয়েছে সংখ্যা তথ্য দিয়ে, আমি আর এ বিষয়ে যেতে চাই না। সাম্প্রদায়িক গন্ডগোল যে পশ্চিমবাংলায় নেই এই কথা তো সুব্রতবাবু বললেন না? তিনি এদিকে গেলেন না, তিনি কেবল তার মন-গড়া বস্তাপচা কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন।

কিন্তু একটি সরকার চলে একটি নীতি, একটি দৃষ্টিভঙ্গীর ভিত্তিতে। আজকে সেই দৃষ্টিভঙ্গীরই প্রতিফলন ঘটেছে এই প্রশাসনে। আমি বলছিনা যে সবকিছুই সঠিকভাবে চলছে। নিশ্চয়ই ত্রুটি-বিচ্যুতি

আছে। কিন্তু সামগ্রিকভাবে ১৬।১৭ বছর দেশের মানুষের গণতান্ত্রিক অধিকার ছিলনা। পৌরসভার কোন নির্বাচন করেননি তাঁরা। বামফ্রন্ট সরকার আসার পর এই ৬।৭ বছরে দুই দুই বার পঞ্চায়েত নির্বাচন করেছেন। এর মাধ্যমে ৫৬ হাজার প্রতিনিধি নির্বাচিত করেছে। আমি একটি পৌরসভার কমিশনার ছিলাম। সেই পৌরসভার ওঁদের আমলে ১৬ বছর কোন নির্বাচন হয়নি। এই বামফ্রন্ট সরকার আসার পর প্রতিটি পৌরসভা নির্বাচন হোল। এই সরকার নির্বাচনের আগে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ক্ষমতায় এলে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হবে। সেই ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে পশ্চিমঙ্গের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার এবং তাঁর প্রশাসন পঞ্চায়েত-জীবনে তা প্রয়োগ করেছেন। দেশের মানুষ তাঁদের নির্বাচিত প্রতিনিধিদের মারফৎ আজকে দেশগঠনের কাজ তাঁরা করছেন। এখন আর তাঁদের আমলাদের অধিনে থেকে কাজ করতে হয়না। কাজেই নির্বচিত প্রতিনিধিরা তাঁদের সীমিত ক্ষমতায় যতখানি করবার সুযোগ আছে তা করছেন। আজকে এখানে সুব্রতবাবু কিন্তু এসব কথার উল্লেখ করলেন না। তিনি পেট্রোলের কথা, পুল-কারের কথা বলে গেলেন। আমি সুব্রতবাবুকে বলি, আমরা গর্বিত যে নিরুপমা চট্টোপাধ্যায় আজকে রাইটার্স বিল্ডিংয়ে বসে না থেকে ছুটছেন মানুষের কাছে, ঘুরে বেড়াচ্ছেন ক্ষেত-মজুরদের কাছে। আমি বিশেষ করে মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো, আজকে মন্ত্রীমন্ডলী আরও বেশী বেশী মানুষের কাছে যান যেটা আমাদের কর্মসূচীতে আমরা প্রতিশ্রুতিবদ্ধ। মানুষের সেবার কাজে নিশ্চয়ই গাড়ী ব্যবহার করবেন। এরফলে দেশের মানুষ জানবে কারা তাঁদের নির্বাচিত প্রতিনিধি, তাঁদের বামফ্রন্ট সরকার। কংগ্রেস অনেক কাল রাজত্ব করেছে। কিন্তু সমস্ত ক্ষমতা নিজেদের হাতে কেন্দ্রীভূত করেছিলেন তাঁরা। আমলা, জোতদার, মহাজনদের মাধ্যমে শোষণমন্ত্র হিসাবে কাজ করতেন, থানার বড়বাবুদের মাধ্যমে ষড়যন্ত্র করে মালিকদের পক্ষে ধর্মঘট ভাঙ্গতেন। নিশ্চয়ই আজকে জ্বালা ধরেছে সেই অবস্থার পরিবর্তন ঘটেছে বলে। পঞ্চায়েত সৃষ্টি হয়েছে, ফলে তাঁদের জনপ্রতিনিধি সৃষ্টি হয়েছে। আজকে পরিবর্তন ঘটেছে সর্বস্তরে। আজকে এই নতুন আবহাওয়ার মধ্যে দাঁড়িয়ে সুব্রতবাবুদের একটু অসুবিধা সৃষ্টি হয়েছে। এবং অসুবিধা হচ্ছে বলে দেশের মধ্যে সমাজবিরোধীদের সহযোগিতায় নানা অসুবিধা সৃষ্টি করবার চেষ্টা করছেন যা আমি সময় পেলে পরে বলবো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু এতক্ষণ যেভাবে কথাবার্তা বলছিলেন--আমি তাঁকে বলি যে প্রশাসন কিভাবে চালাতে হয় তা আমরা জানি, ওঁকে জিজ্ঞাসা করতে হবেনা। আমাদের এই প্রশাসন সম্পর্কে কতগুলো অনুরোধ আমি করতে চাই। আজকে এই প্রশাসনিক ব্যবস্থায় গ্রামের ক্ষেত্রে বা জেলার ক্ষেত্রে বিভিন্ন ম্যাজিষ্ট্রেট আছেন, তার নীচে এস.ডি.ও, বি.ডি.ও আছেন--বিভিন্নবাবে প্রশাসনের কাজকর্ম চলে এবং জনপ্রতিনিধিদের সঙ্গে কো-অর্ডিনেশন ব্যবস্থা থেকে উন্নয়নমূলক কাজ সংগঠিত হয়।

[5-40 — 5-50 p.m.]

কিন্তু আমরা দেখতে পাচ্ছি কোলকাতার ক্ষেত্রে সেই ধরনের প্রশাসনিক ব্যবস্থা নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো যে কলিকাতা পুলিশ কমিশনার এবং কলিকাতা করপোরেশন--পৌর নিগম -- এর মাঝখানে কোন প্রশাসনিক ব্যবস্থা আনা যায় কিনা সেটা তিনি যেন চিন্তা করেন। তার মাধ্যমে সমাজের কোন কল্যান করা যায় কিনা সেটা দেখা দরকার। এই কলিকাতায় গ্রামের হয়ত জমি বা চায-বাসের জায়গা নেই। এখানে হয়ত ডিপ টিউবওয়েল বা স্যালো টিউবওয়েল তৈরী করার প্রশ্ন নেই। কিন্তু কোলকাতায় অন্য জিনিষ আছে। এখানে জনচাপ বেশী এবং এই কলিকাতা ব্যবসা-বানিজ্যের একটা বিশেষ ক্ষেত্র। সেই জন্য এখানে উন্নয়ন মূলক কাজ করার প্রয়োজন আছে। তার একটা সংগঠিত ব্যবস্থা কোলকাতায় থাকা উচিৎ। পুলিশ কমিসনার যিনি আছেন, যিনি কোলকাতার প্রধান হিসাবে ফাংসান করেন--যেখানে ক্রমশ জনসংখ্যা বৃদ্ধি পচ্ছে, এখানে নানা রকম রাজনৈতিক এবং

সামাজিক সমস্যা রয়েছে, সামাজিক সংকট রয়েছে -- কলিকাতায় আইন-শৃংখলা রক্ষা করতে তাঁর অনেক সময় চলে যায়। সেই জন্য বলছি এই কলিকাতায় আর একটা ব্যবস্থা থাকলে ভালো হ'ত। এই ব্যাপারে চিন্তা করা দরকার। তা ছাড়া কলিকাতায় জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে এবং কলিকাতার পাশের অঞ্চলগুলি শহরে রুপান্তরিত হচ্ছে। স্বাভাবিক কারণে ক্যালকাটা করপোরেসন এবং পুলিশের যে চৌহদ্দি সেই চৌহদ্দির সম্প্রসারন করা দরকার। যাদবপুর, বেহালা, টালিগঞ্জ, বরানগর এবং দমদম এই জায়গায় কলিকাতা পুলিশের সম্প্রসারণ দরকার। কলিকাতায় যে বিভিন্ন সমস্যা আছে, ল এ্যান্ড অর্ডারের যে কোসচেন সেটা আরো কেন্দ্রীভূত করে সুষ্ট রুপ দেওয়া যায় সেই ব্যাপারে ভাবা উচিৎ। আমি আশা করি এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী নজর দেবেন। এ ছাড়া আমরা জানি দেশের যা পরিস্থিতি--দেশ একটা বিরাট সংকটময় অবস্থার দিকে যাচ্ছে। যদিও আমরা জানি এখানে অন্য রাজ্যের তুলনায় অপরাধের সংখ্যা অনেক কম। এখানে কোন কালা-কানুন নেই, এখানে বেআইনী ভাবে কাউকে আটকে রাখা হয় না। এই গনতান্ত্রিক সুযোগ, এই গনতান্ত্রিক সুস্থ পরিবেশ পশ্চিমবাংলার বুকে এই বামফ্রন্ট সরকার সৃষ্টি করতে পেরেছে। মানুষের মধ্যে আশা ভরসা সৃষ্টি করেছে। সেই গনতান্ত্রিক সুযোগ দেশের সমাজবিরোধীরা এবং সমাজের প্রতিক্রিয়াশীল শক্তি ব্যবহার করবে, এটা বড় কথা নয়, এটা আমরা জানি। কিন্তু ভারতবর্ষের শাষক দল ইন্দির কংগ্রেস তারা যখন এই অবস্থার সুযোগ নিয়ে সমস্ত রাজ্যব্যাপি অশান্তি এবং অরাজকতার সৃষ্টি করতে চায় তখন সেটা কিছুতেই মেনে নেওয়া যায় না। ওনারা আবার আইন-শৃংখলার কথা বলেন, এই সব কথা ওঁদের মুখে মানায় না। সুব্রতবাবু এখানে নেই, তিনি অনেক বড় বড় কথা বলেন আমাদের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে এবং মন্ত্রীসভার বিরুদ্ধে। তিনি এখানে ডি.সি (পোর্ট) বিনোদ মেহেতোর হত্যা সম্পর্কে অনেক বড় বড় কথা বলেছেন। তিনি সামনে থাকলে ভালো হতো, তিনি প্রকাশ্য জনসভায় বিনোদ মেহেতোর বিরুদ্ধে ভাষন দিয়েছেন। আমি বেহালায় থাকি, খিদিরপুরের উপর দিয়ে রোজ যাতাযাত করি। একদিন আসার সময় দেখি সুব্রতবাবু স্ট্রিট করনার করছে। এখন তো ওদের মিটিংএ লোক হয় না তাই কাগজে ফলাও করে ছবি তোলার জন্য স্ট্রিট করনার করে তিনি প্রকাশ্য জনসভায় মাইকে করে বলছেন ডি.সি বিনোদ মেহেতা হচ্ছে মুসলিমদের বিরুদ্ধে। মুসলিম জাতির নাম করে তিনি বলেছেন। তিনি বলেছেন--এটা কিছুতেই মেনে নেওয়া যাবে না, তাকে এখান থেকে সরিয়ে দেবার ব্যবস্থা করতে হবে। এই সব কথা কি তিনি অস্বীকার করতে পারেন? এই ভাবে তিনি মানুষকে উসকানি দিয়েছেন। এই ভাবে তিনি ডি.সি এবং পুলিশ কর্মচারীদের বিভ্রান্ত করেছেন। সেখানে অফিসাররা যাতে কাজ না করতে পারে, মানুষকে উসকানি দিয়ে তাদের বিরুদ্ধে কাজে লাগিয়েছে।

আজকে সুব্রতবাবু বড় বড় কথা বলেন এখানে। তারা কি ভুলেগেলেন হেমেন মন্ডল কিংবা রাণীগঞ্জের আই এন টি ইউ সির নেতার কথা। রাণীগঞ্জের ভারতী ভবনে এই আই এন টি ইউ সির নেতার ঘর থেকে আবিষ্কৃত হোল নানা রকম অস্ত্র। উনি তো ওদেরই দলের লোক। আমি সুব্রতবাবুকে জিজ্ঞাসা করি আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবের সময়ে তিনি কি করেছিলেন? আর্ন্তজাতিক চলচ্ছিত্র উৎসব নিয়ে যখন সারা পশ্চিমবঙ্গেঁ তোলপাড় হচ্ছে, সারা পৃথিবী থেকে যখন লোক এসেছে তখন তারই নেতৃত্বে, তারই দলের লোকেরা এসে রবীন্দ্র ভবন ভাঙ্গঁচুর করেন। আজও শুনেছি তার নামে ওয়ারেন্ট হয়েছে কিন্তু তিনি কোর্টে যাননি। তিনি কিনা প্রশাসনের কথা বলেন? তার সামান্য যদি প্রশাসনের প্রতি সম্মান থাকতো এবং

বিন্দু মাত্র যদি শ্রদ্ধা থাকতো তাহলে প্রশাসন সম্পর্কে তিনি এইকথা বলতে পারতেন না। তিনি প্রতিদিন প্রশাসনের বিরুদ্ধে উশৃঙ্খল আচরণ করে যাচ্ছেন সমগ্র দেশের নেতা হিসাবে এবং শাসকদলের নেতা হিসাবে আজকে তিনি সমগ্র পশ্চিমবঙ্গকে বিষাক্ত এবং ছোট করে দিচ্ছেন। এই মিথ্যা কুৎসা রটিয়ে তিনি বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমরা জানি আমাদের সীমাবদ্ধ ক্ষমতা এবং এই কাঠামোর মধ্যে আমরা চালাচ্ছি। সুতরাং সব সমস্যার সমাধান করা যাবে না, মৌলিক সমস্যার সমাধান করা যাবে না। তবে আমাদের পাশে সর্বদা জনগণ আছে। শোষিত মানুষ, শ্রমিক, কৃষক এবং বঞ্চিত মানুষ যারা আজকে প্রপীড়িত, নিপীড়িত তারা আজকে আমাদের পেছনে আছে। এরজন্য আমরা গর্বিত। আজকে নিপীড়িত মানুষরা মুখ্যমন্ত্রীকে তাদের নেতা হিসাবে, একজন বন্ধু হিসাবে মেনে নিয়েছে এবং সারা ভারতবর্ষের মানুষতাকে মেনে নিয়েছে। এখানে হরিজন হত্যা নেই, এখানে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গাম নেই সেইজন্য মানুষের মধ্যে প্রতিদিনের বাঁচবার জন্য, জীবণসংগ্রামের এবং কায়েমীস্বার্থের বিরুদ্ধে, নিপীড়নের বিরুদ্ধে বঞ্চনার বিরুদ্ধে, প্রতিদিন মানুষ সংগ্রাম করতে এগিয়ে আসছেন। মুখ্যমন্ত্রীর যে প্রশাসনিক দিক তারজন্য আমরা গর্ববোধ করি। আজকে এই প্রশাসন আগামীদিনে কায়েমীস্বার্থের প্রতিভূ সুব্রতবাবুর দলকে আর মানবেন না সেই বিষয়ে কোন সন্দেহ নেই। তবে এর কিছু ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলি দূর করতে হবে। জনগণের মধ্যে দিয়েই তার নিষ্পত্তি হবে এবং তারজন্য সংগ্রাম চলছে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কাউন্সিল অব মিনিষ্টারস, ডিষ্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশান এবং সেক্রেটেরিয়েট জেনারেল সার্ভিসেস যে ব্যয়বরাদ্দের দাবি এখানে উপস্থাপিত করেছেন সে সম্বন্ধে আমার যে কাটমোশানগুলি দিয়েছি সেগুলি মুভ করে কয়েকটি বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এই যে প্রশাসনিক কাঠামো বামফ্রন্ট মন্ত্রী সভা বলুন বা বিগত দিনের কংগ্রেসী মন্ত্রী সভা বলুন তাঁদের তৈরী কাঠামো নয়, এই কাঠামোটা স্বাধীনতার পূর্ব থেকে হয়েছিল এবং পরবর্তীকালে তার কিছুটা রূপান্তর ঘটে। আমরা এটা বলতে পারি তার কিছুটা সংস্কার বা পরিবর্তন হয়েছে। বৃটিশ সাম্রাজ্যবাদীরা যে কাঠামোর মধ্যে এ্যাডমিনিস্ট্রেসান চলছে, তবে তার কিছু পরিবর্তন, কিছু পরিবর্ধন এবং কিছু সংস্কার হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন যে কো-অর্ডিনেশান কমিটি সমুহ, বিভিন্ন এম.পি., এম এল.এ, জেলা পরিষদগুলির সভাধিপতি এবং বিভিন্ন অফিসারদের নিয়ে একটা সমন্বয় কমিটি গঠন করেছেন। খুব ভাল কথা। কিন্তু আমি কি তাঁকে জিজ্ঞাসা করতে পারি এই যে দীর্ঘদিনের একটা কমিটি হয়েছে যার বিভিন্ন সভা সমিতি হয়েছে বিভিন্ন প্রস্তাব গ্রহণ করা হয়েছে সেগুলি কি বাস্তবে রূপায়িত হচ্ছে? আপনি যখন দেশের স্বার্থের কথা চিন্তা করে প্রগতির কথা চিন্তা করে এবং বিশেষ করে দেশের মানুষের কথা চিন্তা করে যখন একটা সমন্বয় কমিটি করলেন তখন প্রস্তাবগুলি বাস্তবমুখী হচ্ছে কিনা সেটা আপনার দেখা দরকার। আমরা দেখেছি তদানীন্তনকালে সিদ্ধার্থ রায় মহাশয় যে ভাবে করেছিলেন তাতে দেশের যদি উন্নতি হত তাহলে সেই উন্নতি ঘটতো কি [illegible] আপনারা কমিটি করুন বা যেভাবেই সমন্বয় সাধিত করুন তাতে যদি দেশের প্রকৃত উন্নতি না ঘটে, দেশের

সার্বিক কল্যান যদি না হয়, দেশের প্রত্যেকটি মানুষ যদি প্রশাসনিক সাহায্য থেকে বঞ্চিত হয় তাহলে কিন্তু তার থেকে একটা পরিবর্তন ঘটে যা পূর্বে ঘটেছে। আজকে দেখতে পাই জেলায় যে কো-অর্ডিনেশান কমিটি হয়েছে সমন্বয় সাধন কমিটি হয়েছে তাদের সভা সমিতি থেকে যে প্রস্তাব নেওয়া হচ্ছে সেগুলি বাস্তবমুখী হচ্ছে না। তাহলে এই সবের কি প্রয়োজন আছে? সেগুলি দেখার জন্য কি কোন রকম মেশিনারী আছে? বর্তমানে আমরা দেখতে পাচ্ছি জেলা শাসক মহাশয় যিনি আছেন তিনি হয়ে গেছেন জেলা পরিষদের সভাধিপতির একজন ক্লার্ক, এস.ডি.ও মহাশয় হয়ে গেছেন পঞ্চায়েত সভাপতির একজন ক্লার্ক এবং বি.ডি.ও. মহাশয় হয়ে গেছেন গ্রাম পঞ্চায়েতের একজন ক্লার্ক। তাঁদের কি ফাংশান আছে? জেলা শাসক মহাশয় ইচ্ছা করলে কতটুকু কাজ করতে পারবেন? তিনি দেশের মানুষকে কতটুকু প্রশাসনিক সাহায্য দিতে পারবেন? আমার মনে হয় মুখ্যমন্ত্রী মহাশয়ের এই দিকে চিন্তা ভাবনার দরকার আছে। আমি ১৯৭৪ সালের ২৬শে মার্চ তারিখের প্রোসিডিংস পড়ছিলাম, তাতে দেখলাম বিশ্বনাথ চক্রবর্তী মহাশয় তদানীন্তন কমিউনিষ্ট পার্টির সদস্য ছিলেন, তিনি এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্‌মস কমিটির যে প্রতিবেদন এবং তার যে রেকমেন্ডেশান সেই রেকমন্ডেশানের কথা বলেছেন, তাতে বলেছেন We recommend that steps should be taken by the Union Government and the State Government to reduce expenditure of Government and Raj Bhavans in conformity with the object of a democratic socialist society.

সেখানে তিনি বলেছেন, উই রেকমেনডেড দ্যাট স্পেপস স্যুড বি টেকেন বাই দি ইউনিয়ন গভর্ণমেন্ট এ্যান্ড দি স্টেট গভর্ণমেন্ট টু রিডিউস্ এক্সপেনডিচার অব গভর্ণর্স এ্যান্ড রাজভবনস্ ইন কনফর্মিটি উইথ দি অবজেক্ট অব এ এডমোক্রেটিক সোসালিস্ট সোসাইটি। আমরা রাজ্যপারের বিষয় নিয়ে আলোচনা করতে পারিনা, কিন্তু তদানিন্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শংকর রায় তাঁর রেকমেনডেসনে যেকথা বলেছিলেন সেটা এই রিফর্মস কমিটিতে কিভাবে কার্যকরী হচ্ছে সেটা আমি মুখ্যমন্ত্রীকে বিবেচনা করতে বলব। মন্ত্রীসভার ৩টি স্তর রয়েছে এবং সেখানে মন্ত্রীরা কাজ করবার জন্য রয়েছেন। তাঁরা বলছেন তাঁদের খরচ বৃদ্ধি পেয়েছে এবং যেকথা সুব্রতবাবুও বলেছেন। আমরাও দেখছি বিভিন্নভাবে মন্ত্রীদের খরচের হার আনুমানিকভাবে বৃদ্ধি পেয়েছে। কিন্তু এই পরিপ্রেক্ষিতে দেখছি তাঁদের কাজের পরিধি কিন্তু বৃদ্ধি প্রাপ্ত হয়নি। আজকে আপনাদের চিন্তা করা উচিত বিভিন্ন দপ্তরের মন্ত্রীরা কিভাবে নিজেদের মধ্যে কাজকর্মের দিক থেকে একটা সমন্বয় রক্ষা করতে পারেন। আমি জানিনা আপনাদের পানীয় জলের কয়টা দপ্তর আছে, আমি এটাও জানিনা জলের দায়িত্ব কৃষি দপ্তরের উপর রয়েছে, না স্বাস্থ্য দপ্তরের উপরের রয়েছে। এর ফলে জনসাধারণের অসুবিধা হচ্ছে। আমি মনে করি মন্ত্রীসভার মধ্যে এই যে ৩ স্তরের মন্ত্রীরা রয়েছেন কাজের দিক থেকে তাঁদের মধ্যে কো-অর্ডিনেশন ঠিকভাবে হচ্ছেনা। এই জিনিসটা সর্বপ্রথম দরকার। একটা পলিটিক্যাল কোহেসন অর্থাত রাজনৈতিক ঐক্য যদি মন্ত্রীসভার মধ্যে তৈরী করতে না পারেন তাহলে মন্ত্রীসভার ইমেজ জনমানসে নষ্ট হবে এবং তার ফলে প্রশাসন শিথিল হয়ে পড়বে। মনে রাখবেন প্রশাসন শিথিল হয়ে পড়লে মানুষের কিন্তু মংগল করতে পারবেননা। আমরা আরও শুনতে পাই জেলার অধিকর্তাদের কথা নাকি শোনা হয়না। ১৯৭৩।৭৪ সালে মন্ত্রীদের যে খরচ ছিল ২ লক্ষ ১০ হাজার টাকা পরে সেটা রিভাইজ্ড হয়ে ৩ লক্ষ ৫০ হাজার টাকা হয়েছে। কিন্তু আজকে দেখছি ওটাবও তফাত হয়ে যাচ্ছে। আমার বক্তব্য হচ্ছে প্রশাসনের

কর্তারা যাতে মন্ত্রীসভার মাধ্যমে চলেন এবং মন্ত্রীরাও যাতে প্রশাসনের কর্তাদের ন্যায্য কথাগুলি শোনেন সেদিকে দৃষ্টি দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্লামেন্টারী রিফমর্স এবং ডেমোক্রেসীকে সম্প্রসারিত করা একটা প্রধান কাজ।

[6-00 — 6-10 p.m.]

সেখানে এই যে ডেমক্রাসি, পার্লামেন্টরী রিফর্মসে কি দেখতে পাচ্ছি, এখানে মাননীয় সদস্যারা বিভিন্ন ভাবে বিধানসভাতে প্রতিবেদন জানান, মেনশন থেকে আরম্ভ করে কলিং এ্যাটেনশনের মাধ্যমে বলুন—আজকে মেনশনের মাধ্যমে যে প্রতিবেদনগুলো তুলি, জেলায় জেলায় বিভিন্ন সমস্যাগুলো যে ভাবে মাননীয় সদস্যরা তোলেন, আজকে সেইগুলো প্রশাসনিক দিক থেকে কতটা কার্য্যকরী হয়? ১৯৮২ সাল থেকে আজ পর্য্যন্ত যতগুলো মেনশন হয়েছে, সেই মেনশনগুলোকে বাস্তবে রূপ দেওয়া কতগুলো হয়েছে, বিভিন্ন দপ্তরে কতগুলো পাঠানো হয়েছে, তার হিসাব মাননীয় মুখ্যমন্ত্রী জানাতে পারবেন কি? আজকে সেই সমস্যাগুলো যখন মাননীয় সদস্যরা এখানে জানাচ্ছেন, সেইগুলোর প্রতিকার যখন চাইছেন, ব্যবস্থা নিতে বলছেন, সেইগুলো প্রশাসনিক দিক থেকে কিন্তু কার্য্যকরী করা হচ্ছে না। আজকে সেইগুলোর দিকে লক্ষ্য দেওয়ার দরকার আছে। আমরা দেখতে পাচ্ছি, বিভিন্ন নীতি নির্ধারণ এবং এই নীতি নির্ধরিণ আমরা জানি বিধানসভাতে হয়, কিন্তু প্রশাসনিক দিকটা যেটা আমরা দেখতে পাই প্রশাসকরা পালন করে থাকেন। যার জন্য কিছু তাদের বিপথগামী হতে হয় কারণ একটা দপ্তরের সংগে আর একটা দপ্তরের ঠিক মত যোগাযোগ থাকছে না। আমরা দেখতে পাই যখন খাদ্যনীতি নির্ধরিণ করা হয়, কতটা আজকে খাদ্য সংগ্রহের প্রয়োজন আছে, সেই খাদ্যনীতি নির্ধারণ কিন্তু মাননীয় বিধানসভার সদস্যরা করে দেন, সেখানে প্রশাসন থেকে নির্ধারণ করে দেন, সেটা করে দেবার পর বিধানসভা যদি খোলা থাকে তাহলে সেটা বিধানসভায় আসে। আজকে এই রকম ভাবে দেখতে পাই, যদি সেই সমস্তগুলো ঠিক মত প্রশাসনিক দিক থেকে বলেন, নীতি নির্ধারণের দিক থেকে বলেন—যদি আজকে ঠিকমত যোগাযোগ থাকত তাহলে এত সংকটপূর্ণ বিদ্যুৎ সংকট ঘটতো না। যে লোড শেডিং হচ্ছে--এই যে ক্রমাগত বেড়ে চলেছে, এই সমস্যা হতো না এবং সরকার প্রতিকার করতে পারতেন। কিন্তু দেখা যাবে, সেখানে আজকে তফাৎ আছে, বিদ্যুৎ দপ্তরের সেকরেটারী একজন আই.এ.এস. অফিসার—আমাদের মনে মধ্যে স্বাভাবিক ভাবে প্রশ্ন আসে যে টেকনোক্রাটরা কি সেখানে তাহলে আই.ই.এস. অফিসারকে সহযোগিতা করছে না? আজকে আমরা দেখতে পাই, ক্রমাগত ভাবে লোড শেডিং বাড়ছে, আমরা দেখতে পাই বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি বিদ্যুৎ উৎপাদন করতে ব্যাহত হচ্ছে। নুতন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি তার যথার্থ সময় ঘোষিত হওয়া সত্বেও সেখানে ঠিক মত ভাবে কার্য্যকরী হচ্ছে না। তাহলে আজকে এর মাধ্যমে আমরা কি দেখতে পাই? আমরা দেখতে পাচ্ছি পাবলিক আন্ডারটেকিংগুলো ক্রমাগত ভাবে লসে রান করছে। পাবলিক আন্ডার টেকিংগুলো আজকে দুরবস্থার মধ্যে পড়েছে। সেখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে, লোকসানের মধ্যে পড়তে হচ্ছে—আজকে বিধানসভার মধ্যে দেখছি মন্ত্রী মহাশয়রা যখন বলেন, মাননীয় বিধানসভার সদস্যরা যখন বলেন আমরা দেখতে পাই, লোকসানের পরিমান কি ভাবে বেড়ে চলেছে। দুধের দপ্তরে লোকসান বেড়েছে, কি ভাবে পর্য্যটন বিভাগে লোকসানের পরিমান বেড়েছে, কি রকম আরও কতকগুলো দপ্তরে বেড়েছে এবং বিশেষতঃ পাবলিক আন্ডারটেকিং প্রতিষ্ঠানগুলোতে

লোকসানের পরিমাণ ক্রমাগত বেড়ে চলেছে। ডি.পি.এল. সব অবস্থা আজকে দেখুন। এই সব লোকসানের প্রতিরোধের কোন ব্যবস্থা নেই। মুখ্যমন্ত্রী তাঁর ভাষণের মধ্যে এখানে বলেছেন পঞ্চায়েতের মাধ্যমে একটা কাজ করার প্রচেষ্টা চলছে। আজকে যে ত্রিস্তর পঞ্চায়েত সিসটেম চালু আছে, সেটা নিশ্চয়ই একটা সুন্দর প্রথা।

সেখানে যারা নির্বাচিত হয়ে যান, তাদের মধ্যে যোগসূত্র আছে? এই ৩টি স্তরের মধ্যে যোগসূত্র আছে? গ্রাম পঞ্চায়েতের সংগে পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের সংগে যোগাযোগ আছে? তাদের সংগে আবার জেলা শাসক মহাশয়ের যোগাযোগ আছে? তারা সম্পূর্ণ বিচ্ছিন্ন ভাবে কাজ করছেন। এই যদি অবস্থা হয় তাহলে গ্রাম বাংলার উন্নতি হবে কি করে? গ্রাম বাংলা মরুভূমি হয়ে যাবে। গ্রাম বাংলার জন্য কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে, কিন্তু কোন কাজ হচ্ছে না। সেদিকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের একটু নজর দেওয়া উচিত। তিনি বলেছেন প্রশাসন সংস্কার করা হয়েছে। তাদের বিভিন্ন রিপোর্ট আছে, আমরা পে কমিশনের রিপোর্ট দেখতে পাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পে কমিশনের রিপোর্ট প্রকাশ করেছেন। মাননীয় সুব্রতবাবু ওপেন্ পারফরমেন্স রিপোর্টের কথা উল্লেখ করলেন। এটা কেন চালু করা হচ্ছে না, চালু করতে সরকার বিলম্ব করছেন কেন? আপনাদের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা এই ব্যাপারে নিতে হবে। সরকারী ঘোষিত নির্দেশনামা যেটা দিয়েছেন সেটা যদি কার্যকরী করা যায় তাহলে সরকারী কর্মচারীরা বিশেষতঃ যেসব জনহিতকর কাজ করেন সেটা সুসংহত করা সম্ভব হবে এবং ও.পি.আর. চালু করলে সেটা আরো ভাল কার্যকরী হবে। কিন্তু সেটা কেন করতে পারছেন না, কোথায় বাধা আছে, আমাদের পরিষ্কার করে জানানো দরকার। আশা করি মুখ্যমন্ত্রী এটা আমাদের পরিষ্কার করে বলবেন। আমরা দেখতে পাচ্ছি পে কমিশনের রেকমেনডেসন কার্যকরী করা হচ্ছে না। ৩ বছর অন্তর অন্তর এল.টি.সি. দেবার প্রথা কার্যকরী করা হচ্ছে না যারা রিটায়ার করতে চলেছেন তাদের ক্ষেত্রে এটা কার্যকরী করার নির্দেশ দিয়েছেন। অর্থাৎ যাদের ৫৮ বছর পূর্ণ হতে চলেছে তাদের এল.টি.সি. দেবার ব্যবস্থা করেছেন। যাদের গয়া, কাশী যাবার কথা, তারা এল.টি.সি. নিয়ে অন্য কোথায় যাবেন? সকল সরকারী কর্মচারীর ক্ষেত্রে এই ব্যবস্থা যাতে প্রযোজ্য হয় সেটা দেখা দরকার। অর্থাৎ সকলকে যাতে এল.টি.সি. দিতে পারেন তার ব্যবস্থা করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি সরকারী কর্মচারীদের মধ্যে একটা বিভেদ সৃষ্টি করে দিচ্ছেন। একদিকে আপনি ১ঃ১, আর একদিকে ৫ঃ৪ঃ১ করেছেন। টেলিফোন অপারেটর, টাইপিষ্টদের বেলায় ৫ঃ৪ঃ১ করেছেন উইথ এফেক্ট ফ্রম ১.৪.৮১, আর অন্যদিকে ১ঃ১ লোয়ার ডিভিসন, আপার ডিভিসন, আপার ডিভিসনদের বেলায় উইথ এফেক্ট ফ্রম ১.১.৮৪ করছেন। অর্থাৎ টেলিফোন অপারেটর, টাইপিষ্টরা ৪ বছরের এরিয়ার পাবেন, আর এল.ডি.ইউ.ডি. রা ৪ মাসের এরিয়ার পাবেন। সরকারী কর্মচারীদের মধ্যে এই ভাবে কেন বিভেদ সৃষ্টি করা হচ্ছে? পে কমিশনের ঘোষিত নীতি সকলের ক্ষেত্রেই সমান ভাবে প্রযোজ্য হওয়া উচিত। এই রকম করা হচ্ছে কেন? সরকারের ঘোষিত নীতি কেন কার্যকরী করা হবে না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েষ্ট বেংগল সিভিল সার্ভিস এ্যাসোসিয়েসন আছে। বি.ডি.ও. এবং ডেপুটি ম্যাজিষ্ট্রেটরা বিভিন্ন পদে আসীন আছেন। জেলা শাসক বা যুগ্ম সচিব পদে ডেপুটি ম্যাজিষ্ট্রেটরা বিভিন্ন পদে আসীন আছেন। জেলা শাসক বা যুগ্ম সচিব পদে ডেপুটি ম্যাজিষ্ট্রেটদের নিয়োগ সংক্রান্ত ব্যাপারে সরকারের ঘোষিত নীতি রূপায়িত হচ্ছে না। এটাকে রূপায়িত করার জন্য সরকারের ব্যবস্থা গ্রহণ করা দরকার। সরকারী কর্মচারীদের ৯ কিস্তি

ডি.এ. পাওনা আছে। আমরা আশা করব মুখ্যমন্ত্রী এই ৯ কিস্তি ডি.এ.র ব্যাপারটা আজকেই হাউসে ঘোষণা করবেন বা কবে দেবেন সেটা বিধানসভায় পরিষ্কার ভাবে বলবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শেষ করার আগে আমি স্বাধীনতা সংগ্রামীদের পেনসানের কথাটা একটু উল্লেখ করতে চাই। এই বিষয়ে কয়েক হাজার দরখাস্ত সরকারের ঘরে জমা আছে। সেই স্বাধীনতা সংগ্রমীরা মৃত্যুর মুখে এসে দাঁড়িয়েছে। তাদের দরখাস্তগুলি বিবেচনা করে পেনসান দেবার ব্যবস্থা করতে অনুরোধ জানাচ্ছি। আর ডিষ্ট্রিক্ট কমিটিগুলি যাতে কার্যকরী করা যায় তার ব্যবস্থা করার অনুরোধ করছি। এই বলে আমি আমার কাট মোসান মুভ করছি এবং এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 p.m.]

**শ্রীসরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় সচিবালয় এবং সাধারণ প্রশাসন খাতের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। স্যার, আমি সংক্ষেপে কয়েকটি কথা বলব তার কারণ এর আগের দিন পুলিশ বাজেটের সময় আমি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সংগে তুলনামূলক আলোচনা করে পশ্চিমবংগের আইনশৃংখলা পরিস্থিতি কি রকম সেটা দেখিয়ে দিয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে নির্বাচনের পূর্বাহ্নে বামফ্রন্ট কি বলেছিল? বামফ্রন্ট কতকগুলি রাজনৈতিক দলের মিলিত প্রতিষ্ঠান। বামফ্রন্ট বলেছিল একটা স্বচ্ছ প্রশাসন ব্যবস্থা তারা দেবার চেষ্টা করবেন। একটা পুঁজিবাদী ব্যবস্থায় এটা তাদের একটা প্রয়াসমাত্র। সুব্রতবাবু আজকে নাম করে অনেক অফিসারের কথা বললেন। তিনি বললেন, স্বরাষ্ট্র দপ্তরের সেক্রেটারি, তিনি দীর্ঘদিন ধরে ঐ পদে আছেন। আমি সুব্রতবাবুকে জিজ্ঞাসা করি, দিল্লীতে শ্রীমতী ইন্দিরা গান্ধীর যিনি সেক্রেটারি শ্রী পি.সি. আলেকজান্ডার, তিনি তো রিটায়ারমেন্টের পরও এক্সটেনসানে রয়েছেন, কই তার কথা তো একবারও বললেন না? স্যার, কেন্দ্রীয় সরকারের সার্কুলার আছে যে রিটায়ারমেন্টের পর আব এক্সটেনসান দেওয়া চলবে না অথচ আমরা দেখছি সমস্ত কেন্দ্রীয় সংস্থায় ওদের বশংবদ যারা, তাদের ওরা একসটেনসান দিয়ে চলেছেন। স্যার, আপনি জানেন, এই সভায় আমরা বারবার বলেছি যে সংগ্রাম করে শোষিত মানুষের দ্বারা বামফ্রন্ট সরকার এই রাজ্যে প্রতিষ্ঠিত হয়েছে কাজেই স্বাভাবিক ভাবেই এখানে শোষিত মানুষের লড়াই থাকবে। এখানে পুঁজিবাদী ব্যবস্থাও যেমন আছে, আমলাতন্ত্র যেমন আছে, তেমনি শোষিত মানুষদের লড়াই-ও আছে। আমরা জানি, আমলাতন্ত্রের একটা অংশ পুঁজিবাদীদের স্বার্থ রক্ষা করার চেষ্টা করছে, কাজেই সমস্যা এখানে আছে। কিন্তু তা সত্ত্বেও মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি বলব, এই সীমিত ক্ষমতার মধ্যেও যে কিছু কিছু কাজ করা যায় না তা নয়। কিন্তু আমরা দেখছি, সেই কাজ করার পথেও ওরা বাধা সৃষ্টি করছেন। সুব্রতবাবু বললেন, কিছু কিছু রিটায়ার্ড পুলিশ পার্সোনেলকে রিইনসটেট করেছেন এবং সেটা নাকি মহা অন্যায় হয়েছে। আমি তাকে জিজ্ঞাসা করি, ১৯৬৯ সালে এই বিধানসভার চত্বরে যে সমস্ত পুলিশ কর্মচারীরা ভাঙ্গচুর করেছিল অসভ্যতা করেছিল। — তখন আমি বিধানসভার সদস্য ছিলাম—তখন সিদ্ধার্থবাবুর সংগে পরামর্শ করে তাদের ছাঁটাই করা হয়েছিল। আপনারা ক্ষমতা পেয়েই আবার তাদের পুনর্বহাল করলেন। কেন করলেন? আপনারা করলে দোষ নেই, আমরা করলেই দোষ বা অপরাধ হয়ে যায়। আমরা জানি, এই সমাজব্যবস্থায় কনট্রাডিকসান থাকবে কিন্তু তা সত্বেও কিছু কিছু কাজ যে করা যায়না তা নয়। স্যার, আমরা

দেখছি কংগ্রেসপক্ষ এখানে কয়েকদিন ধরেই ইদ্রিসকে নিয়ে পড়েছেন, ইদ্রিস ছাড়া আর কোন কথা যেন ওদের নেই। বন্ধুবর ননীবাবু তাই ঠিকই বলেছেন যে ইন্দিরা কংগ্রেস আজকে ইদ্রিস কংগ্রেসে পরিণত হয়ে গিয়েছে। ওরা ইদ্রিসের মায়া আর ভুলতে পারছেন না। অথচ আমরা জানি ওদের আমলে জেলখানায় নারীদের হত্যা করা হয়েছে। আমারই কেন্দ্র বারাসতে ডেমোকোর ৮৮ দিনের রাজত্বকালে ১১ জন তরুন, তাজা জোয়ানকে হত্যা করা হয়েছিল। সকালবেলা আমি খবর পেয়ে যখন গেলাম তখন দেখি ব্যারাকপুরের নীলগঞ্জ রোডের দু ধারে তাদের মেরে ফেলে দেওয়া হয়েছে। সেদিন কিন্তু এসবের বিচার বিভাগীয় তদন্ত হয়নি। তারপর জেলখানায় ৮৬ জন কে হত্যা করা হয়েছিল নকশাল নাম দিয়ে। তাদের ব্যাপারে কোন বিচার বিভাগীয় তদন্তের দাবীও করেন নাই।

আমার নির্বাচনী কেন্দ্রে বারাসাতের ন পাড়ায় একটা ছেলে মায়ের কোলে শুয়ে ছিল। তাকে বলা হল, 'খোকা চল তোকে নিয়ে যাচ্ছি।' এই কথা বলে তাকে লেপের তলা থেকে বের করে আনা হল। তারপরে বললো যে মাকে-বাবাকে নমস্কার কর। তারপরে তাকে নিয়ে গিয়ে মায়ের সামনে হত্যা করা হয়েছিল। এই সব কথার উল্লেখ সুব্রতবাবু করলেন না। যাই হোক, আমি যে কথা বলছিলাম। আমাদের শুধু মন্ত্রীদের দিকে আংগুল দেখালেই হবেনা। এই সীমাবদ্ধতার মধ্যেও আমাদের কিছু করনীয় আছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কিছু সাজেশান রাখতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী সরকারী কর্মচারীরা ১০।। টার মধ্যে অফিসে যাবেন বলে নির্দেশ দিয়াছেন। কিন্তু দুর্ভাগ্য যে আমি মাঝে কনসিলিয়েশান এর জন্য লেবার দপ্তরে যাই, নিউ সেক্রেটারিয়েট বিলডিংসে যাই, রাইটার্স বিল্ডিংসে যাই। আমি দেখেছি যে সেখানে সরকারী কর্মচারীরা কেউ কেউ ১২ টার আগে আসেন না। এই জিনিস বন্ধ করতে হবে। কারণ দেশের গরীব মানুষ আমাদের এখানে পাঠিয়েছে, একমাত্র প্রিভিলেজড ক্লাশ নয়। আমরা দেখেছি যে বি.ডি.ও অফিসে সরকারী কর্মচারীরা কেউ ১২টার আগে আসেন না। এই জিনিসগুলি যাতে বন্ধ হয় তার ব্যবস্থা করতে হবে। ওরা যতই আংগুল নাড়ান, চাকুরীগুলি তো জ্যোতিবাবু দেন নি। তারা দীর্ঘদিন ধরে এটা চালিয়েছেন--এটা লিগেসি অব দি পাষ্ট সরকারের। এই সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে সরকারী কর্মচারীদের জন্য যথেষ্ট করেছেন। কাজেই ফেডারেশান বা কো-অর্ডিনেশান এসব কথা বলে কোন লাভ নেই। আমার বক্তব্য হচ্ছে, সরকারী কর্মচারীরা গ্রামের বি.ডি.ও অফিসে ১২টার আগে যান না। এই ব্যাপারে ফেডারেশান বা কো-অর্ডিনেশানের উপরে দোষ চাপিয়ে কোন লাভ নেই। তারপরে সরকারী কর্মচারীদের মধ্যে সিনিয়ার এবং জুনিয়র-এর ব্যাপারেও একটা কনট্রাডিকশান আছে। তার উপরে টেকনোক্রাট এবং ব্যুরোক্রাটদের বিরোধ আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলবো যে এই যুদ্ধের অবসান হওয়া উচিত। কারণ এতে কাজ হ্যাম্পার হচ্ছে। আমাদের প্রগতিশীল যে সমস্ত কর্মসূচী আছে আছে সেগুলি এতে বাধা সৃষ্টি হচ্ছে। আজকে যদি উচ্চ পদস্থ অফিসাররা দুর্নীতি পরায়ণ হয়, তারা যদি সময় মত অফিসে না আসেন তাহলে একজন লোয়ার ডিভিশন ক্লার্ককে বা একজন পিওনকে তিনি কি করে সময় মত অফিসে আসতে বলবেন? বড়বড় আই.এ.এস অফিসাররা বলেন যে তাদের ডিউটিব কোন বালাই নেই। তারা যখন খুসি তখন আসেন এবং যান। আমি সল্ট লেকের পি.ডবলিউ.ডি--এর সুপারিনডেন্ট ইঞ্জিনিয়ারের কথা জানি। তিনি কখন অফিসে আসেন, আর কখন যান কেউ জানতে পারে না। এই জিনিস চলতে পারে না। অফিসারদের ক্ষেত্রেও একটা নিয়ন্ত্রণ থাকা দরকার। দে শুড রীচ দেয়ার অফিস ইন টাইম। তারা অনেক সময়ে

টুরে যান এবং যান এবং অনেক সময়ে অফিসের গাড়ী ব্যবহার করেন। এই জিনিসও চলতে দেওয়া উচিত নয়। কোন কোন পুলিশ অফিসার--আমি নাম করে বলতে পারি--ডি.সি সাউথ, কালী ব্যানার্জী, তিনি যদি দুর্নীতি পরায়ণ হন, তাহলে তার নিচের যে সমস্ত কনস্টেবল, এ.এস.আই., বা সাব-ইন্সপেক্টর যারা আছেন তারা তাকে মানবে কেন? ডি.সি., কালী ব্যানার্জী সম্পর্কে আমি মুখ্যমন্ত্রীকে বলেছিলাম যে রিপনষ্ট্রিটে ২২ ঘর ভাড়াটের একটা বাড়ী আছে তার পাওয়ারকে একজার্ট করে তিনি ঐ বাড়ী কিনলেন। আপনি জানেন যে রেজিষ্ট্রি অফিসে চিরকাল পয়সা দিলে হিসাব কম করে দেখান হয়। সেই রকম ভাবে ৫৯ হাজার টাকায় একই জমি কিনেছেন। সেই ডি.সি. সাউথ, এখন সি.আই.ডি তে বদলী হয়েছেন। এই রকম ধরণের একজন আই.পি.এস অফিসার যদি দুর্নীতি পরায়ণ হন তাহলে তার ইনসট-কিশান অধস্তন কর্মচারীরা মানবে কেন? হোয়াই দে উইল ক্যারি আউট হিজ অর্ডার? সে জন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে বলবো যে এই ধরণের আই.পি.এস অফিসাররা, তারা রাঘব বোয়ালদের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন। এটা ওদের আমলে হয়েছে। কিন্তু আমাদের আমলে যাতে তারা প্রশ্রয় না পান সেটা আপনি দেখবেন। আমাদের ক্যাবিনেট যে সিদ্ধান্তগুলি করেছেন অফিসারদের সম্পর্কে, সেগুলি যেন কার্যকরী করা হয়। আমরা জেলাগুলিকে ভাগ করবার সিদ্ধান্ত গ্রহণ করেছি। আমি অনুরোধ করবো যে এ্যাডমিনিষ্ট্রেশানের সুবিধার জন্য যেমন ধরুন--দিনাজপুরে ইসলামপুর সাবডিভিশান করবার কথা। কল্যাণীতে ইতিমধ্যে বাস্তবায়িত হয়েছে। হলদিয়াতে বিরাট ইন্ডাষ্ট্রিয়াল কমপ্লেক্স গ্রো করেছে। সেখানে একটা সাব. ডিভিশান হওয়া উচিত। মন্ত্রী সভা সিদ্ধান্ত গ্রহণ করেছে যে বারাসাতকে ২৪ পরগণার হেড অফিস হিসাবে ঘোষণা করা হোক। কিন্তু আজ পর্যন্ত সেটা বাস্তবায়িত হলনা। আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে তাঁর জবাবী ভাষণে এই বিষয়ে সম্পর্কে জানতে চাইবো। যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে, সেটাকে বাস্তবায়িত করার বাধা কোথায়।

[6-20 — 6-30 p.m.]

সেখানে কলেকটরের হাতে অসংখ্য সরকারী জমি জমা আছে। লেফ্‌ট ফ্রন্ট ক্ষমতায় আসার আগে সিদ্ধার্থ বাবুর আমলের কথা আমি বলতে পারব না, তাঁর আমলের ডেভলপমেন্ট কমিটি কি করেছিল আমি জানি না। আমাদের আমলে ডিষ্ট্রিক্ট কো-অর্ডিনেসন কমিটির অনুসৃত নীতি অনুযায়ী কিছু কিছু ভাল কাজ হচ্ছে। কিন্তু আমাকে এখানে দুঃখের সংগে উল্লেখ করতে হচ্ছে যে, আমাদের ২৪-পরগণা জেলার উন্নয়ণ সমিতির বিগত কয়েক মাস ধরে কোন সভা হচ্ছে না। না হবার কারণটা আমাদের কাছে অজানা। আজকে চারিদিকে প্রচন্ড পানীয় জলের সংকট দেখা দিয়েছে, সর্বত্র জলের লেভেল নীচে নেমেগেছে, এই রকম জরুরী অবস্থার মধ্যেও ডি.এম. মিটিং ডাকার কোন প্রয়োজন মনে করছেন না। ২৪-পরগণার হাবরা, অশোকনগর, বনগাঁ, দেগঙ্গা, বাগদা প্রভৃতি বিস্তীর্ণ অঞ্চলে জলের লেভেল নীচে নেমেগেছে, মানুষ তৃষ্ণার জল পর্যন্ত পাচ্ছে না, অথচ আজকে আমার জেলার ডি.এম. এটা উপলব্ধি করছেন না। আজকে পানীয় জলের সমস্যাটিকে ইমার্জেন্সি হিসাবে গ্রহণ করে, সমাধানের জন্য বিভিন্ন রকম ব্যবস্থা গ্রহণ করা উচিত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালে প্রশ্নোত্তরের সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, তিনি রাজ্যের সমস্ত অফিসারদের নির্দেশ দিয়েছেন জন-প্রতিনিধিদের--তাঁরা যে দলেরই হোন, যে মতেরই হোন--তাঁদের উপযুক্ত মর্যাদা দিতে হবে, সম্মান দিতে হবে। স্যার,

আমরা জানি দু' চার জন এম.এল.এ., যাঁরা একটু কথা বলতে পারেন, যাঁদের একটু পরিচিতি আছে তাঁরা ছাড়া অন্যান্য এম.এল.এ. 'রা, যাঁরা ভোকাল নন, তাঁরা কোন কাজে আই.এ.এস. অফিসারদের কাছে গেলে, তাঁদের স্লিপ দিয়ে ঘন্টার পর ঘন্টা বসে থাকতে হয়। অবশ্য আমরা জানি এই আমলাতান্ত্রিক ব্যবস্থা বৃটিশ যুগ থেকে চলে আসছে। সাম্রাজ্যবাদী বৃটিশ শাসনকে রক্ষা করার জন্য এই ব্যবস্থা তৈরী হয়েছিল। পরবর্তীকালে কংগ্রেসী বন্ধুরা সেই ব্যবস্থাকেই লালন-পালন করেছেন। ফলে আজকে আই.এ.এস. অফিসাররা নতুন চেতনার সংগে নিজেদের খাপ-খাওয়াতে পারছেন না, তাঁদের কোন রকম অসুবিধা হলেই সংগে সংগে তাঁর দিল্লী চলে যাচ্ছেন। সেখান থেকে তাঁরা মদত পাচ্ছেন, ফলে এখানে একটু ভাব-গতিক দেখলেই দিল্লী ছুটে যাচ্ছেন।

সুব্রত বাবুর বিনোদ মেহেতার দুঃখে রাতের ঘুম চলেগেছে। অথচ তিনি ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কি হচ্ছে, সে সম্বন্ধে একবারও কোন কথা বললেন না। তিনি একবারও বললেন না যে, কংগ্রেস শাসিত পাঞ্জাবে ওঁদের কংগ্রেসী এম.পি. বিখ্যাত হিন্দি সাহিত্যিক ডি.এন. তেওয়ারী নৃশংস ভাবে খুন হয়েছেন। তিনি তো এক বারও এখানে উল্লেখ করলেন না। পাঞ্জাবে আই.পি.এস. অফিসার ডি.আই.জি. অটল খুন হয়েছেন!

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আই.পি.এস. এ্যাসোসিয়েশন বলছে, নিরুপম সোম মহাশয় মেহেতা হত্যা সম্বন্ধে কি রিপোর্ট দিয়েছে, তা তাঁদের দেখাতে হবে। কিন্তু ডি.আই.জি. অটল যখন মারাগেল তখন কৈ আই.পি.এস. অফিসাররা তো একবারও বললেন না যে, অটল সম্বন্ধে কি রিপোর্ট হয়েছে, তা আমাদের দেখাতে হবে। এই অবস্থায় আজকে আমি সুব্রত বাবুকে বলছি, সুড়সুড়ি দিয়ে কোন লাভ নেই। প্রশাসন ব্যবস্থা ভেঙ্গে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত ওঁরা যে ইরোসন চালিয়েছিলেন, তার ফল আজকে আমাদের ভুগতে হচ্ছে। উনি বললেন, মন্ত্রীরা এমন-ভাবে গাড়ি ব্যবহার করছেন যে, তাঁরা মন্ত্রীসভার সিদ্ধান্তের বাইরে পেট্রোল খরচ করছেন। এ সব কথা কি আজকে ওঁদের মুখে শোভা পায়? আমি উত্তরপ্রদেশ, বিহারের তুলনা দিতে চাই না, ওঁরা যখন এখানে ক্ষমতায় ছিলেন, তখন কি করেছিলেন, এর মধ্যেই কি ওঁরা তা ভুলেগেছেন? এই পরিপ্রেক্ষিতে আমি একটা কথা এখানে বলি, কিছু দিন আগে আমাদের পার্টির পাটনায় একটা কাউনসিল মিটিং ছিল, মিটিং শেষে আমি পাটনার ষ্টেশনের চীফ্ রিজার্ভেশন অফিসারকে বলেছিলাম, 'স্যার, আমার নির্বাচনী এলাকায় পশ্চিমবংগ সরকারের মাননীয় পৌরমন্ত্রী প্রশান্ত শূর মহাশয় কালকে যাবেন, সে কারণে আমার ফিরে যাওয়া বিশেষ দরকার, আপনি দয়া করে আমাকে একটা বার্থ রিজার্ভ করে দেবেন।' তিনি আমার কথা শুনে আমাকে বললেন যে, 'কৈ আপনাকে দেখে তো এম.এল.এ. বলে মনে হচ্ছে না! আপনি যেভাবে কথা বলছেন, ঐভাবে বিহারের এম.এল.এ. 'রা তো কথা বলেন না। বিহারের এম.এল.এ. 'রা বলেন--আরে শালে, হামারেলিয়ে এক বগি ভি রিজার্ভ কর্-না।' অর্থাৎ ভদ্রলোকের কথায় বুঝলাম ঐসব রাজ্যের--কংগ্রেসী রাজ্যের এম.এল.এ.'রা কখনই এম.এল.এ. সুলভ আচরণ করেন না। স্যার, আমরা জানি ডি.সি. বিনোদ মেহেতার হত্যাকান্ড নিন্দনীয়, এটা একটা মর্মান্তিক ঘটনা, হত্যাকারীদের খুঁজে বের করতে হবে, হত্যাকারীদের কঠোর শাস্তি দিতে হবে, তাকে সেন্টার দেওয়ার কোন প্রশ্নই নেই! একথা আমরা বার বার বলেছি। তথাপি ওঁদের শয়নে, স্বপনে একটাই কথা এবং এখন বিনোদকে ছেড়ে ওঁরা ইদ্রিসকে ধরেছেন। ইদ্রিস মিঞাঁর জন্য ওঁদের ঘুম নেই। আমি মুখ্যমন্ত্রীর কাছে এবিষয়ে আবেদন রাখছি যে, আসল রাঘব-বোয়ালরা এখনো বাইরে আছে,

তাদের ধরতেই হবে। এখন আমি এবিষয়ে বিস্তারিত তথ্যের মধ্যে যেতে চাই না।

এ ছাড়াও স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে, যে-সমস্ত অফিসারদের বিরুদ্ধে আমি নাম করে অভিযোগ করলাম, সে-সমস্ত অফিসারদের বিরুদ্ধে তিনি অনুগ্রহ করে তদন্ত করে দেখুন এবং যদি দুর্নীতি প্রমানিত হয় তাহলে তাদের বিরুদ্ধে অবিলম্বে এ্যাকসন নিয়ে জ্বলন্ত দৃষ্টান্ত স্থাপন করুন। আজকে এসব একবারও বিরোধী বন্ধুরা কেউ বললেন না। ওঁরা মন্ত্রীর গাড়ির তেলের কথা বার বার বলেগেলেন। কিন্তু ওঁরা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কিভাবে গাড়ীর তেল ব্যবহার করেগেছেন, সে কথা একবারও বললেন না। অথচ আমরা জানি সুনীতি চট্টরাজ যখন তাঁর দল-বল নিয়ে গাড়ি করে দার্জিলিং গিয়ে ছিলেন, তখন কত টাকার তেলের বিল হয়েছিল। এই বিধানসভার চত্বরেই সে বিষয়ে আলোচনা হয়েছে। ওরাই বলেছেন মন্ত্রীরা যান, সঙ্গে ৪।৫টি গাড়ী যায় এবং ২০।২৫ জন চেলা-চামুন্ডারা সঙ্গে যান। সেদিন সুনীতিবাবু এই বিধানসভার চত্বরে দাঁড়িয়ে বলেছিলেন হ্যাঁ, বাড়বে। যাই হোক, আমার সময় নেই, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যোখীলাল মন্ডল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জেনারেল এ্যাডমিনিষ্ট্রেসান ডিষ্ট্রিকট এ্যাডমিনিষ্ট্রেসান এবং কাউনসিল অফ মিনিষ্টারসদের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। এখানে একটা কথা বলা হয়েছে যে কংগ্রেস আমলে কি ছিল? কংগ্রেস বিগত বৎসরে কি রকম প্রশাসন চালিয়েছে সেটা বড় কথা নয়। আমরা আশা করেছিলাম সরকার পরিবর্তনের সঙ্গে সঙ্গে সৎ, পরিচ্ছন্ন প্রশাসন গড়ে উঠবে, কিন্তু সেই আশা ধূলিসাৎ হয়েছে। বর্তমান সরকার ৭ বছর ক্ষমতা এসেছে কিন্তু এই ৭ বছরে বিভিন্ন স্তরে দুর্নীতি বেড়েছে। কংগ্রেস আমলে যে একেবারে দুর্নীতি ছিল না একথা আমি বলছি না কিন্তু আপনাদের আমলে দুর্নীতি এত ব্যাপক হারে বেড়েছে যে বলার ভাষা নেই। আগেও ঘুসের ব্যবস্থা ছিল কিন্তু আপনাদের আমলে ঘুষ বেশী করে বেড়েছে। বিনা ঘুষে কোন কাজ হয় না। আমি কয়েকদিন আগে জামিনের ব্যাপারে গিয়েছিলাম সেখানে পি.পিরা ঘুষ নিয়ে যারা মার্ডার কেসের আসামী তাদের জামিন দিচ্ছে। বিভিন্ন ক্ষেত্রে এই জিনিষ ঘটছে। জেলখানার হাজতে যারা আছে তাদের সঙ্গে দেখা করতে গেলে ২ টাকা ঘুষ না দিলে অর্থাৎ পয়সা না খরচ করলে দেখা হয় না। কংগ্রেস আমলে দুর্নীতি ছিল বলে আপনারাও প্রশ্রয় দেবেন-এটা যুক্তির মধ্যে আসতে পারে না। আপনারা দুর্নীতি কমাবেন বলে আশা করেছিলাম। বি.ডি.ও অফিস বলুন, ডি.এম অফিস বলুন সর্বত্র দুর্নীতিতে বোঝাই হয়ে গেছে। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন অফিসে অফিসারদের কনট্রোল নেই। ফোর্থ গ্রেড কর্মচারীরা বলুন আর তৃতীয় শ্রেণীর কর্মচারীরা বলুন অর্থাৎ যারা কেরাণী তারা অফিসারদের কথা শুনতে চান না। ডিষ্ট্রিক্ট লেভেলে অফিসাররা পিওনদের জল আনতে বললে তারা জল এনে দেয় না। আমাদের সঙ্গে পিওনদের পরিচয় আছে সেইজন্য খাতির করে কিন্তু অন্যান্য ডিষ্ট্রিক্ট অফিসারদের কনট্রোল নেই। আমি মালদার কথা বলি, মালদার ডি.আই অফিসে কয়েক মাস থেকে অরাজক অবস্থা চলছে। সেখানে ডি.আই হিসাবে কোন অফিসার জয়েন করতে চান না। প্রাইমারী বলুন, সেকেন্ডারী বলুন কাজের বাধা সৃষ্টি করা হচ্ছে। সেখানে একজন এ.আইকে ইনচার্জ করে রাখতে হচ্ছে। কি হারে সেখানে বিশৃঙ্খলা চলছে। কেউ ১১টায় অফিসে আসছে, কেউ ১২টায় অফিসে আসছে। সময় মত

কোন অফিসার অফিসে আসে না। আমি নিজে ট্রেজ্বারীতে পেমেন্টের জন্য গিয়েছিলাম। প্রায় ১১টা অবধি বসে রইলাম কেউ এলো না। সাড়ে ১১টার সময়ে এলেন এবং এসে ফাইল-পত্র দেখলেন, এতে করে আরোও আধ ঘন্টা কেটে গেল। সুতরাং এইভাবে কোন প্রশাসন চলতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন 'কাজ করতে বলবো কাকে—চেয়ারকে'। কোন অফিসার কাজ করতে চান না। এইভাবে কাজ চলতে পারে না। আর একটি জিনিষ দেখছি, কো-অর্ডিনেশন কমিটির কথায় কাজ চলছে। মোটামুটি যারা পার্টি করে না—সি.পি.এম বা কংগ্রেস করে না এমন বহু লোক আছে যারা পার্টির সঙ্গে যুক্ত নয় তাদের কোন কাজ হয় না। অনেক কাজ পার্টি ছাড়া হয় না।

[6-30 — 6-40 p.m.]

এমনকি থানাতে যান, পার্টির রেকমেনডেশান না হলে ডাইরী পর্যন্ত হয়না। বিরোধী পক্ষের কোন ডাইরী হয়না। বিভিন্ন বি.ডি.ও অফিসে যান, বিরোধী পক্ষ হলে তাঁদের কোন কথা শোনা হয়না। সেখানে এইরকম জিনিষ বেড়েই চলেছে। পে-কমিশন করেছিলেন, ভাল কথা। কর্মচারী, শিক্ষকদের বেতন, বৃদ্ধি খারাপ বলছিনা। তবে এটা বলছি যে বড় বেশী পাইয়ে দিয়েছেন অনেক ক্ষেত্রে। ৬৬০-১৬০০ টাকার একটি স্কেল চালু করেছিলেন, কিন্তু শিক্ষকদের ক্ষেত্রে দেখা গেল ঐ স্কেলে ১০ বছর পর যা হোত, সেটা সদ্য চাকরী পেয়েছেন--দুই এক মাস হয়েছে কি হয়নি—হায়ার ইনক্রিমেন্ট দিয়ে দেওয়া হোল। এইভাবে বহু টাকা লস্ করা হয়েছে। ১৯৮১ সালে বহু শিক্ষক সেখানে নিযুক্ত হয়েছেন বলেই এইভাবে সরকারী অর্থ ব্যয় করা হয়েছে পার্টির স্বার্থে। এই রকম স্কেলে বিভিন্ন ডব্লু.বি.সি.এস অফিসাররাও ছিলেন কিন্তু হোয়ারএজ্ স্কুলের শিক্ষকদের ৯৬০ টাকায় স্টার্ট করা হোল। এইজন্য ডব্লু.বি.সি.এস অফিসারদের মধ্যে বিক্ষোভ আসে। তারপর দেখুন স্যার, কর্মচারী প্রতিনিধি থাকবেন—এই কারণে পিয়নকে স্কুলের ম্যানেজিং কমিটিতে আনার ব্যবস্থা করা হয়েছে। এটা খারাপ করা হয়েছে বলছিনা। কিন্তু একটা স্কুলের ম্যানেজিং কমিটির মিটিং হচ্ছে; সেখানে পিয়ন হচ্ছেন ম্যানেজিং কমিটির মেম্বার। সেখানে তাঁকে প্রধান শিক্ষক যদি বলেন যে ঐ ফাইলটি আনুন তো তিনি বলেন যে এই সমস্ত করার দায়িত্ব আমার নয়। যেখানে কমিটির সেক্রেটারি উপস্থিত, হোল না তিনি মেম্বার, পিয়ন হিসাবে যদি তিনি দায়িত্ব পালন না করেন, প্রধান শিক্ষক, সেক্রেটারী বা ম্যানেজিং কমিটির কথা যদি না শোনেন তাহলে কিভাবে এই এ্যাডমিনিষ্ট্রেশন চলতে পারে? বহু জায়গায় এঁদের মেম্বার করবার জন্য স্কুল এ্যাডমিনিষ্ট্রেশন আজ নষ্ট হয়ে গেছে। মেম্বার করুন, না করছিনা। মেম্বার করেছেন, ভালই করেছেন। কিন্তু যেহেতু তিনি পিয়নের কাজে নিযুক্ত, মেম্বার হলেও তাঁকে সেই দায়িত্ব পালন করতেই হবে। সেক্ষেত্রে ম্যানেজিং কমিটির মেম্বার হয়েছেন বলে দায়িত্ব এড়িয়ে যাবার কথা নয়। আমি আগে যা বলছিলাম—আজকে থানায় যান, বিরোধী পক্ষের কোন কথা শোনা হয়না। আজকে পুলিশকে কেউ ভয় করেনা। আজকে পুলিশের কাছ থেকে রাইফেল, রিভলভার কেড়ে নেওয়া হচ্ছে—তাঁরা কিছুই করতে পারছেন না। আজকে যাঁরা ওঁদের এম.এল.এ স্তরের ক্যাডার, তাঁরা পুলিশকে কেয়ার করেনা। এইভাবে এ্যাডমিনিষ্ট্রেশন চলতে পারেনা। এইভাবে প্রশাসনকে অসুস্থ করে ফেলে একটা দেশ চলতে পারেনা। আমরা বলছি না, ওঁদেরকে অধিকার দেওয়া ভুল হয়েছে, কিন্তু দেশকে চালাতে গেলে ডিসিপ্লিন—এর দরকার আছে। ইনডিসিপ্লিনভাবে দেশ চলতে পারে না। লুজম্যেকে প্রশ্রয় দিলে ভাল কিছু হবে না।

কিন্তু আমরা চাই সৎ এ্যাডমিনিস্ট্রেশন হোক। সিনিয়র অফিসার যাঁরা আছেন, জুনিয়রবা তাঁদের মেনে চলবেন। তা নাহলে শাস্তির ব্যবস্থা থাকবে। কিন্তু কোন শাস্তির ব্যবস্থা নেই; এ্যাডমিনিস্ট্রেশনের যাঁরা নীচের স্তরের কর্মচারী আছেন, যেহেতু তাঁরা কো-অর্ডিনেশন কমিটির মেম্বার—সিনিয়র অফিসাররা তাঁদের কিছুই করতে পারেন না। সেইজন্যই এই এ্যাডমিনিস্ট্রেশন আজকে ইনডিসিপ্লিন্ড এয়েতে চলছে বলে কোন সফলতা আসছে না। আরও বলি—লুজনেস্‌কে যদি এইভাবে প্রশ্রয় দেওয়া হয় তাহলে এমন দিন আসবে, যেদিন দেশের কোন কাজই হবেনা, অগ্রগতি ব্যাহত হবে। একটি কথা আছে — গভর্ণমেন্ট ফর দি পিপল্ এ্যান্ড বাই দি পিপল্। এখানে বাই দি পিপল্ ঠিকই কিন্তু ফর দি পিপল্ নয়। এই বলে মন্ত্রী মহাশয় কর্তৃক আনিত ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসনে যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাঁকে সমর্থন করছি। বিরোধী দলের বন্ধুদের বক্তব্য আমি ধৈর্য্য সহকারে শুনেছি আমরা যারা বামফ্রন্টের সাথে যুক্ত আছি এবং আমাদের মুখ্যমন্ত্রী এই বিধানসভায় দাঁড়িয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে প্রশাসনকে গতিশীল করবো, প্রশাসনে পরিচ্ছন্ন এবং নিরপেক্ষতা বজায় রেখে কাজ চালাবার চেষ্টা করবো। অতীতে সরকারের যে প্রশাসন ছিল সাধারণ মানুষ সরকারকে যে চোখে দেখেছে আমরা তাঁর পরিবর্তন সাধন করবো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলতে চাই যে গতিশীল প্রশাসন হয়েছে কিনা, প্রশাসনের সার্বিক উন্নতি হয়েছে কিনা গোটা রাজ্যের সম্পদ বৃদ্ধির কথা বিচার করলে তার প্রমান পাওয়া যাবে। অতীতে রাজ্য সরকার যে পরিমান সম্পদ সৃষ্টি করেছে, এইবামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সেটা আরো বৃদ্ধি পেয়েছে। সেটা আমাদের মাননীয় অর্থমন্ত্রীর বিভিন্ন বছরের বাজেট বক্তৃতার দিকে তাকালেই ভালো ভাবে বোঝা যাবে। প্রতি বছর এই রাজ্য সরকার তার প্রশাসনিক ক্ষমতার বলে সম্পদ সৃষ্টির ক্ষেত্রে এগিয়ে চলেছে। আর একটা দিকে যদি আমরা তাকাই তাহলে দেখতে পাবো গোটা ভারতবর্ষের মধ্যে মানুষে মানুষে হানা-হানি চলেছে। চারিদিকে বিচ্ছিন্নতাবাদী শক্তি এবং সাম্প্রদায়িক দাঙ্গা মাথা চাড়া দিয়ে উঠেছে। আসামের দিকে যদি তাকানো যায় তাহলে দেখা যাবে সেখানে বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠেছে। এই জিনিষ নাগাল্যান্ড, মনিপুর, অরুনাচল এবং পাঞ্জাবেও আছে। এ ছাড়া কয়েকটি রাজ্যে ইতিমধ্যে ঐ শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে। ইতিমধ্যে মধ্যপ্রদেশে আদিবাসীরা আলাদা রাজ্যের দাবি করেছে। পশ্চিমবাংলায় এই ধরনের গতিশীল প্রশাসনের জন্য এটা ঘটতে পারে নি। এটা আমরা গর্ব করে বলতে পারি সাম্প্রদায়িক দাঙ্গা এবং বিচ্ছিন্নতাবাদী শক্তি এখানে মাথা চাড়া দিয়ে উঠতে পারেনি। আজকে অর্থনৈতিক দিক পেছিয়ে পড়া মানুষের জন্য এই সরকার চিন্তা করে। ইন্দিরা গান্ধি যতই বড় বড় কথা বলুন না কেন, গরীবি হটাবার প্রতিশ্রুতি দিন না কেন আজকে গোটা ভারতবর্ষে শতকরা ৭০ ভাগ মানুষ আজকে সেই অবস্থার মধ্যে আছে। পশ্চিমবাংলায় সাধারণ মানুষ, গ্রাম-গঞ্জের মানুষ তাদের অর্থনৈতিক উন্নতির স্তরে এই সরকার কিছুটা পৌছে দিতে পেরেছে। আদিবাসী কল্যানের জন্য অনুন্নত সম্প্রদায়ের মানুষের জন্য এই বামফ্রন্ট সরকার ৭ বছর ধরে পরিকল্পনা মাফিক কাজ করে চলেছে। আদিবাসীদের কল্যানের জন্য, এই রাজ্যে পিছিয়ে পড়া মানুষের জন্য গ্রাম ভিত্তিক, মহকুমা ভিত্তিক এবং জেলা ভিত্তিক এই সরকার কাজ এগিয়ে নিয়ে চলেছে। আজকে যদি শিক্ষার দিকে তাকাই তাহলে দেখতে পাবো অতীতে সরকার গোটা রাজ্যে শিক্ষার ক্ষেত্রে একটা অরাজকতার সৃষ্টি করে রেখেছিল। কিন্তু এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা দেখতে পাচ্ছি

শিক্ষার ক্ষেত্রে যে নৈরাজ্য ছিল সেটা দূর হয়েছে। শিক্ষা ক্ষেত্রে একটা শান্তির পরিবেশ সৃষ্টি হয়েছে। শিক্ষা ক্ষেত্রে যে শান্তি ফিরিয়ে এনেছে তাই নায়, সেখানে দৃষ্টিভংগিরও পরিবর্ত্তন ঘটানো হয়েছে। এই সরকার ঘোষনা করেছিলেন যে প্রতিটি গ্রামে একটি করে স্কুল তৈরী করবে। গ্রামের যারা নিরক্ষর মানুষ, যারা স্বাক্ষর পর্যন্ত করতে জানে না তাদের শিক্ষা লাভের মাধ্যমে জ্ঞানের আলো পৌছে দেবার জন্য প্রতিটি গ্রামে একটি করে স্কুল তৈরী করার পরিকল্পনা গ্রহন করেছিলেন। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও এই কাজে সরকার হাত দিয়েছে এবং এই কাজ পালন করবার জায়গায় পৌছে গেছে। শুধু তাই নয় শিক্ষক নিয়োগের ক্ষেত্রে, অধ্যাপক নিয়োগের ক্ষেত্রে যে অরাজকতা ছিল সেটা দূর করেছে। সরকারী পরিকল্পনার মধ্যে দিয়ে আজকে কলেজে যে কলেজ টিচার্স সাবভিস কমিসান হয়েছে তার মাধ্যমে কলেজের শিক্ষকরা নিয়োগপত্র পান। সেখানে একটা পদ্ধতি আছে। সেখানে সরকারী নিয়ম-শৃঙ্খলার মধ্যে দিয়ে কলেজে অধ্যাপক নিয়োগ হয়।

[6-40 — 6-50 p.m.]

সেকেন্ডারী ইস্কুল এবং মাধ্যমিক ইস্কুলগুলিতে একটা পরিকল্পনা শিক্ষাব্যবস্থা চলছে। সেইজন্য আজকে বিরোধীবন্ধুরা বলছেন যে এই সরকার গতিশীল নয়, সরকারী প্রশাসন ব্যবস্থায় কোন পরিবর্তন দেখছি না। আমি তাদের বলি যে পরিবর্তন তারা দেখতে পাবেন না কেননা তারা যে শ্রেণীতে বিভক্ত সেই শ্রেণীর স্বার্থের কথাই বলবেন কিন্তু ওদের সেই শ্রেণীকে সমর্থন করা চলে না। আমরা তাদের পক্ষ নিয়ে কাজ করতে পারছি না। আমরা সাধারণ মানুষের স্বার্থকে সামনে রেখে, খেটে-খাওয়া মানুষের স্বার্থকে সামনে রেখে এই সরকার পরিকল্পনা নিয়েছে। যতদিন ওরা ক্ষমতায় ছিল ততদিন ওদের হাতেই পৌরসভা এবং কলিকাতা করপোরেশান পরিচালিত হত। আজকে বামফ্রন্ট সরকার আসার পরে কলিকাতা করপোরেশান, হাওড়া করপোরেশান এবং কলিকাতা বাদ দিলেও বিভিন্ন পৌরসভা যেগুলি আছে সেগুলিতে নির্বাচিত প্রতিনিধি দিয়ে ক্ষমতার হস্তান্তর করা হয়েছে। এবং তারজন্য প্রয়োজনীয় অর্থ রাজ্যসরকার যোগান দিয়ে যাচ্ছে। শুধু তাই নয় আজকে পৌরসভার কাজ যাতে সুষ্ঠভাবে চলতে পারে তারজন্য কর্মচারী নিয়োগের ক্ষেত্রে একটা সরকারী নির্দ্ধারিত পরিকল্পনা গ্রহণ করেছেন, পৌরসভায় কর্মচারী নিয়োগের ক্ষেত্রে একটা পরিকল্পনা নিয়েছি মিউনিসিপ্যালিটি করপোরেশানের মাধ্যমে। মিউনিসিপ্যালিটিগুলিকে আলাদাভাবে ক্ষমতা দেওয়া হয়েছে। ইঞ্জিনীয়ারিং ডেভোলাপমেন্ট তৈরী হয়েছে পৌর সভাগুলিকে তদারকি করার জন্য। এগুলিকে গতিশীল প্রশাসনিক দৃষ্টিভঙ্গী বলা যায় না? আসলে আপনারা বুঝেও বোঝবার চেষ্টা করছেন না। তাই আপনাদের স্বীকার করতে হবে যে রাজ্যে বামফ্রন্টের যে প্রশাসনিক দৃষ্টিভঙ্গী আর কংগ্রেসের প্রশাসনিক দৃষ্টিভঙ্গীর মধ্যে প্রভেদ আছে। আমরা কার স্বার্থে কাজ্জ করি এবং কাদের জন্য কাজ করি সেটা আপনাদের দেখতে হবে। আজকে ইতিমধ্যেই আমরা ২টি পরীক্ষা দিয়েছি—গোটা পশ্চিমবঙ্গে খরা গেছে ২ বছর। পশ্চিমবঙ্গ ছাড়া উড়িষ্যা, বিহার এবং মধ্যপ্রদেশে খরা হয়েছিল এবং ইন্দিরা গান্ধীকে বলতে হয়েছিল যে গোটা ভারতবর্ষে খাদ্যের অভাব দেখা দিয়েছে। উড়িষ্যাতে খাদ্যের অভাবে ৪০০ লোক মারা গেল, বিহারে কয়েক শো লোক মারা গেল। কিন্তু ওরা পারলেন না যে আমরা পশ্চিমবঙ্গের লোককে অনাহারে মরতে দিইনি। এবং একটি লোকও

ুষমভাবে বন্টন করবো। রাজ্যসরকার ঘোষণা করেছিলেন যে আমরা খাদ্য দিয়ে বাঁচাবো, কাউকে আমরা অনাহারে মতে দেব না। সেইকথা ঠিক পালনও করেছিলেন, কোন মানুষকে মরতে দেয় নি। সেইরকম ১৯৭৮ সালের বন্যার আক্রমণে গোটা পশ্চিমবঙ্গে যখন ভয়াবহ অবস্থা তখন গোটা রাজ্যের মন্ত্রীরা জেলায় জেলায় গিয়ে থেকেছে এবং বিধানসভার সদস্যদের ও পাঠিয়ে দেওয়া হয়েছে। গোটা প্রশাসনকে বন্যা কবলিত মানুষের স্বার্থে ব্যবহার করা হয়েছিল। তাই আমরা অল্পসময়ের মধ্যে পশ্চিমবঙ্গকে গড়ে তুলতে পেরেছি। এই যে প্রশাসনিক দক্ষতা এটা কি উল্লেখযোগ্য কথা নয়? মাননীয় ডেপুটি মহাশয়, আমি বলতে চাইছি যে প্রশাসনিক খাতে ব্যয় বেড়েছে এটা সত্যি। কিন্তু রাজ্যস্তরে যদি বিচার-বিবেচনা করি তাহলে আমরা অল্প দিতে পেরেছি যে এই ব্যয় বরাদ্দ ঠিক খাতে ব্যয় হচ্ছে। (ক্রমশ)

কিন্তু বাধা আসে। ওরা যেকথাটা বলতে চাইলেন না সেটা হচ্ছে ভারতীয় সংবিধানের ক্ষমতা বলে আমরা যত ভাল পরিকল্পনা গ্রহণ করি না কেন কলকাতা হাই কোর্ট প্রতি স্তরে স্তরে আমাদের রাজ্য সরকারের কাজে বাধা দিচ্ছেন। আমরা জানি বড়লোকী ব্যবস্থায় পুঁজিবাদী ব্যবস্থার বিচার বিভাগ বড় লোকদের সাহায্য করে। অর্থবান মানুষ আদালতের দারস্থ হতে পারে, আদালতের সুযোগ সুবিধা নিতে পারে এবং সেই সুযোগ সুবিধা নেবার ক্ষমতা বড়লোকদের আছে। তারা অর্থনৈতিক দিকে থেকে অনেক বেশী শক্তিশালী। আমরা শ্রমিকদের দিকে তাকিয়ে কিছু আইন করেছিলাম, প্রশাসনিক স্তরে সেই আইনকে কার্যকরী করতে চেয়েছি শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য, কিন্তু কলকাতা হাই কোর্ট ইতিমধ্যে নিষেধাজ্ঞা জারি করে বসে আছে যাতে ঐ কাজ শ্রমদপ্তর করতে না পারে, বড় লোকদের স্বার্থ রক্ষা করার জন্য ঐ কাজটা যাতে মাঝখানে থেমে যায়। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব প্রশাসনের সাথে যেসমস্ত অফিসার যুক্ত আছেন, বিশেষ করে বিচার বিভাগের কাজে বিভিন্ন দপ্তরের যেসমস্ত অফিসার দায়িত্বে আছেন তাঁদের মধ্যে খুব ভাল সমন্বয় থাকার দরকার আছে। কারণ, আমাদের অভিজ্ঞতায় দেখেছি মহামান্য হাই কোর্টে সরকারের বক্তব্য সাধারণ মানুষের বক্তব্য সঠিকভাবে রাখা হয় না, সরকারের পক্ষে যাঁরা দায়িত্বে থাকেন তাঁরা তাঁদের দায়িত্ব সঠিকভাবে পালন করেন না। আজকে দুর্বল জায়গাগুলি সরিয়ে দিতে হবে। হাইকোর্টে যে বাধা আছে তাকে যাতে কাটিয়ে উঠতে পারি, সংবিধানে যে ক্ষমতা আছে তাকে যাতে পুরাপুরিভাবে ব্যবহার করতে পারি তার চেষ্টা করতে হবে। সুব্রতবাবু বলেছেন পুলিশের মধ্যে বিশৃংখলা সৃষ্টি হয়েছে। তিনি এককালে পুলিশ মন্ত্রী ছিলেন, তাঁকে একটা ঘটনার কথা বলি। ওয়েলেসলির সামনে একজন কনসটেবলের সাথে একজন মানুষের বিবাদ হয় এবং সেই ব্যক্তিটি ছিলেন কংগ্রেসের লোক যাব সংগে কনসটেবলের ঝগড়া হয়েছিল। তিনি মন্ত্রী থাকাকালীন রাইটার্স বিল্ডিংস থেকে ছুটে গিয়ে সেই কনসটেবলকে জনসাধারণের সামনে নিজের হাতে চপেটাঘাত করেছিলেন। ওঁদের আমলে কিভাবে ওঁরা প্রশাসনকে চালিয়ে ছিলেন সেকথা বললেন না। ওঁদের আমলে স্বরাষ্ট্র সচিব দীর্ঘ ৭ বছর ধরে স্বরাষ্ট্র দপ্তরে ছিলেন। স্বর্গত ডাঃ বিধান চন্দ্র রায়ের যিনি সেক্রেটারী ছিলেন শ্রী এস, কে, চ্যাটার্জী, যিনি আই এ এস ছিলেন না আই সি এস ছিলেন, তিনি বিধানবাবু মুখ্যমন্ত্রী থাকা কালীন কতদিন সেই পদে ছিলেন সেই তথ্য তিনি একবারও বললেন না। পশ্চিমবংগে এই রকম ধরণের বহু ঘটনা আছে। তাঁদের কাজের যোগ্যতা বিচার করে যদি সরকার মনে করেন যে তাঁকে সেই পদে রাখা দরকার তাহলে সরকার তাঁকে রাখবেন। কিন্তু আজকে আমাদের মনে রাখতে হবে আমলাতন্ত্র সহ জায়গায় এই বামফ্রন্ট সরকারের

কাজকে সমর্থন করে না। আমরা একথা অতীতে বলেছি, আমাদের ৩৪ দফা কর্মসূচীর মধ্যে বলেছি যে প্রশাসনিক স্তরে আমাদের অনেক বাধা আছে। সরকারের যে কর্মসূচী সে সম্বন্ধে প্রশাসনিক দৃষ্টিভংগীর বিরোধিতা আছে—আই এ এস-দের মধ্যে তার বিরোধিতা আছে, ইঞ্জিনিয়ারদের মধ্যে তার বিরোধিতা আছে, তারা কায়েমী স্বার্থের দিকে লক্ষ্য রেখে সংবিধানের প্রশ্ন তুলে সেই কাজগুলিকে বাধা দেবার চেষ্টা করছে। আবার আই এ এস অফিসারদের মধ্যে ইঞ্জিনিয়ারদের মধ্যে অনেক সৎ অফিসার আছেন যাঁরা মনে করেন গোটা পশ্চিমবংগের আজকে যে অর্থনৈতিক অবস্থা, গোটা পশ্চিমবংগকে আজকে যেভাবে গড়ে তোলা দরকার তাতে সরকার যে দৃষ্টিভংগী নিয়েছেন তার সাথে সহযোগিতা করে আমাদের কাজের দক্ষতা বাড়াতে হবে তাঁরা সেইভাবে সরকারকে সাহায্য করছেন।

[6-50 — 7-00 p.m.]

আমরা জানি দুটি প্রতিদ্বন্দ্বী মনোভাব রয়েছে। তবে এটাও জানি আমাদের পেছনে জনগণের শক্তি আছে। আমরা গনতান্ত্রিক ব্যবস্থা অক্ষুন্ন রাখতে চাই এবং আমলাতান্ত্রিক ক্ষমতা কমাতে চাই। আমাদের মুখ্যমন্ত্রী শপথ নিয়ে বলেছিলেন, আমাদের সরকারের প্রকৃত ক্ষমতার উৎস রাইটার্স বিল্ডিংস্ নয়, আমাদের ক্ষমতার উৎস পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ। তিনি আরও বলেছিলেন, গনতান্ত্রিক অধিকার প্রয়োগ করবার যে ক্ষমতা সেই ক্ষমতা দিয়ে আমরা রাজ্য প্রশাসন পরিচালিত করব এবং তাকে বিকেন্দ্রীকরণ করে গ্রামে গ্রামে ছড়িয়ে দেব এবং তাদের নির্বাচিত প্রতিনিধিরা যাতে প্রশাসনে অংশ গ্রহণ করতে পারেন সেই ব্যবস্থা করব। আপনারা জানেন দুটি পঞ্চায়েত নির্বাচন আমরা করেছি এবং আগামীদিনে আবার নির্বাচন হবে। আমরা বিভিন্ন স্তরে নির্বাচন অনুষ্ঠিত করছি। ওঁদের বক্তব্য এবং দৃষ্টিভংগী হচ্ছে এই গনতান্ত্রিক ব্যবস্থা ভেংগে দিয়ে স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা করা এবং এইভাবে দেশকে একনায়কত্বের দিকে ঠেলে দেওয়া। একথা ঠিক এই আমলাতন্ত্র এবং বিচার বিভাগকে আমরা এখনও ঢেলে সাজাতে পারিনি। একথা ঠিক আমরা এখনও সংবিধানের সীমাবদ্ধতা কাটিয়ে উঠতে পারিনি। তবে মনে রাখবেন আমরা সংবিধানের ত্রুটি বিচ্যুতি কাটিয়ে একটা নূতন নজীর সৃষ্টি করতে চাই। মুখ্যমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় সেই কথাই উল্লেখ করেছেন। এবারে আমি জেলা স্তরের প্রশাসনের কথা কিছু বলতে চাই। স্যার, ২৪ পরগণা জেলার সংগে আমাদের যোগাযোগ রয়েছে এবং আপনি নিশ্চয়ই জানেন এই ২৪ পরগণা জেলার গুরুত্ব অপরিসীম। আপনি যদি গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখেন তাহলে দেখবেন শিল্পের দিকে থেকে এবং অন্যান্য দিক থেকে এই ২৪ পরগণা জেলার গুরুত্ব অপরিসীম। একজন বক্তা বললেন, বারাসাতকে ২৪ পরগণা জেলার হেড কোয়ার্টার্স করতে হবে। কিন্তু আমি বলছি ব্যারাকপুর মহকুমাকে জেলা স্তরে উন্নীত করা হোক। এখানে ৩৬ লক্ষ লোকের বাস এবং এখানে ১৭টি পৌরসভা রয়েছে, বিরাট শিল্পাঞ্চল রয়েছে। কাজেই অনুরোধ করব এই বাস্তব অবস্থা বিবেচনা করে একে জেলা স্তরে উন্নীত করা হোক। তারপর, বিভিন্ন দপ্তরের মধ্যে যে সমস্ত ত্রুটি বিচ্যুতি রয়েছে এবং সমন্বয়ের অভাব রয়েছে সেটা-যাতে অদূরভবিষ্যতে কাটিয়ে ওঠা যায় তারজন্য আমি মুখ্যমন্ত্রীকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। তিনি সাধারণ প্রশাসন দপ্তরের মন্ত্রী কাজেই এই সমন্বয় যেন আরও গভীর হয়, দ্রুত গতিতে হয় এবং আরও উন্নত ধরনের হয় সেদিকে তিনি দৃষ্টি দেবেন এই আশা রেখে এই ব্যয়বরাদ্দ সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় মহাশয়, সাধারণ প্রশাসনের উপর যে বাজেট উত্থাপন করা হয়েছে সেই সাধারণ প্রশাসণ সম্পর্কে আমি যেকথা বলতে চাই সেকথা এখানেও উঠেছে যে, প্রশাসন পরিচালনায় দৃষ্টিভংগীর প্রশ্ন রয়েছে। একটা কংগ্রেস সরকার যেভাবে প্রশাসন পরিচালনা করে একটা বামপন্থী সরকার নিশ্চয়ই সেইভাবে প্রশাসন পরিচালনা করবেনা। তাঁরা এই যে দাবী করছেন তাতে বোধহয় তাঁরাও অস্বীকার করতে পারবেন না যে এই বামপন্থী দৃষ্টিভংগীটা কি? এই দৃষ্টিভংগী হচ্ছে, আমলাতান্ত্রিক প্রশাসন, দুর্নীতি মুক্ত প্রশাসন তৈরী করতে হবে।

আপেক্ষিক অর্থে পরিচ্ছন্ন, আপেক্ষিক অর্থে দুর্নীতি মুক্ত, আপেক্ষিক অর্থে প্রশাসন আদর্শে শুদ্ধ, প্রকৃত গণমুখী এইসব বৈশিষ্ট্যগুলি যদি প্রতিফলিত হয় তাহলে বোঝা যাবে যে বামপন্থী যেটা বলা হয়েছে তার সংগে প্রশাসন যেভাবে পরিচালনা করা হচ্ছে তার সংগে একটা সংগতি আছে।

(গোলমাল)

আমার প্রশ্ন মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে এই প্রশাসন গণতান্ত্রিক পদ্ধতিতে প্রশাসনিক পরিচালনা, এই বিষয়টা একটু বিচার করা যাক। আমি প্রথমে অন্য কাউকে নয়, আমাদের স্বয়ং জ্যোতিবাবু যিনি আমাদের মুখ্যমন্ত্রী, তিনি আমলাদের চালান, না আমলারা তাঁকে চালায়? আমরা তো দেখছি যে আমলারা জ্যোতিবাবুকে চালান এবং আমলারা যা বলেন জ্যোতিবাবুকে তাই বলতে হবে। যদি বলেন দুধের রং কালো, জ্যোতিবাবুকে বলতে হবে দুধের রং কালো। এটা আমার কথা নয় বামফ্রন্টের চেয়ারম্যানের কথা। তিনি গতকাল বামফ্রন্টের মিটিং করে এইটা ব্রীফ করেছেন। তিনি কি বলছেন? তিনি বলছেন "Mr. Basu told me yesterday that he had not blamed the undertrial for Indir's death. He had stated the fact as he was told." ইদ্রিশমিঞার মৃত্যু সম্পর্কে উনি যে বক্তব্য রেখেছেন, সেখানে চীফ মিনিষ্টারের যে ষ্টেটমেন্ট সেই ষ্টেটমেন্ট সম্পর্কে বামফ্রন্টের চেয়ারম্যান বলছেন, তিনি জ্যোতিবাবুকে বাঁচাবার জন্য বলেছেন যে জ্যোতিবাবু যে বিবৃতি দিয়েছেন ঐ বিবৃতিটা, তো ওঁর নিজের কথা নয়, তাঁকে যেমন বলা হয়েছে এ্যাজ ষ্টেটেড্ মানে তাঁরা যেভাবে বলেছেন তিনি সেইভাবে ষ্টেট করেছেন। এটা আপনারা শুনেছেন বামফ্রন্টের চেয়ারম্যান জ্যোতিবাবুকে বাঁচাতে গিয়ে একেবারে তাঁকে যে পথে বসিয়ে দিলেন, সেটা আর কেউ বিচার করলেন না। অর্থাৎ বামফ্রন্টের চেয়ারম্যানের কথার দ্বারা কি প্রমাণিত হচ্ছে? প্রমাণিত হচ্ছে যে, যে আমাদের জনপ্রিয়—

(গোলমাল)

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা হল অন্য কিছু নয়, আপনি দেখেছেন যখন আমাদের এখানে প্রশাসনের ব্যয়-বরাদ্দের উপরে আলোচনা হচ্ছে এই রকম গুরুত্বপূর্ণ ডিসকাসনে বিরোধি দলের অর্থাৎ কংগ্রেস (আই) যের একজনও এখানে নেই তাহলে আপনি বলুন বিরোধি দলের ভূমিকা এখানে কি?

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফলে আমি যে কথা বলছিলাম যে চেয়ারম্যানের এই যে বক্তব্য, জ্যোতিবাবুকে তিনি বাঁচাতে গিয়ে যে বক্তব্য রাখলেন তাতে

তাঁকে একেবারে পদে বসিয়ে ছাড়লেন এবং এর দ্বারা প্রমাণিত হল বামফ্রন্ট সরকারের জনপ্রিয় মুখ্যমন্ত্রী, ওঁর পায়ের নখ থেকে আরম্ভ করে মাথার চুল পর্য্যন্ত আমলাদের উপর নির্ভরশীল। আমলা ছাড়া তিনি পাদমেকংন গচ্ছামি। এই হচ্ছে গণতান্ত্রিক পদ্ধতিতে প্রশাসন চালানোর নমুনা। পশ্চিমবাংলার বিধানসভায় ইতিপূর্বে আমরা দেখেছি প্রফুল্ল চন্দ্র সেন, সিদ্ধার্থ শংকর রায় এঁদের আমরা দেখেছি।

[7-00 — 7-10 p.m.]

পুলিশ কমিশনার, হোম সেক্রেটারির তৈরী করা বিবৃতি তারা পাঠ করতেন। এই অসত্য বিবৃতির বিরুদ্ধে আজ যারা সরকারে বসে আছেন সেদিন তারা বিরোধী মঞ্চ থেকে বিরোধিতা করেছেন। পশিচমবাংলার মানুষ ধিক্কার জানিয়েছিল। কিন্তু আজকে একেবারে পোটো-টাইপ সেই একই জিনিস দেখা যাচ্ছে। সিদ্ধার্থ রায়ের মুখ্যমন্ত্রীত্বের সময় যে জিনিস চলত বাম ফ্রন্টের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর সময়ও সেই একই জিনিস চলেছে। আমলাতান্ত্রিক পদ্ধতিতে নয়, গণতান্ত্রিক পদ্ধতিতে তারা কিরকম সরকার পরিচালনা করছেন, এই তার নমুনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা নাকি জনমতের মর্যাদা দেন। একটু আগে মাননীয় সদস্য মতীশবাবু বললেন বাম ফ্রন্টের নীতি নির্ধারণ রাইটার্স বিলডিংসের লাল ফিঁতার বাঁধন থেকে হয় না, একেবারে জনগনের মতামত নিয়ে তার ভিত্তিতে প্রশাসন চলেছে। কিন্তু কার্যক্ষেত্রে এই নীতি আমরা কোথায় দেখছি? ভোটের বাজার গরম করার জন্য মাঠে ঘাটে এই সব বক্তৃতা দিচ্ছেন, কিন্তু কার্যক্ষেত্রে প্রশাসন আমলা ছাড়া এক পা'ও চলবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতিটি ক্ষেত্রে ওরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলছেন, অথচ রাইটার্স বিলডিংসে ক্ষমতা কেন্দ্রীভূত করছেন। ওরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করছেন না। তাই শিক্ষা প্রতিষ্ঠানগুলির অধিকার হরণ করে শিক্ষাপ্রতিষ্ঠানগুলি, বিশ্ববিদ্যালয়গুলিকে রাইটার্স বিলডিংসে পর্যবসিত করছেন। ওরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা জনমতের কথা বলেন, অথচ বিশ্ববরেণ্য শিক্ষাবিদ্, সাহিত্যিক, ব্যাপক জনসাধারণের মতামতকে উপেক্ষা করে পদদলিত করে শুধু সরকারী ক্ষমতার জোরে জনস্বার্থবিরোধী শিক্ষা নীতি চালাচ্ছেন। একে জনমতের মূল্য দেওয়া বলে? জনমতের মূল্য কোথায় দেওয়া হচ্ছে? স্বাস্থ্য দপ্তর পরিচালনার ক্ষেত্রে, হাসপাতালগুলির সুষ্ঠুভাবে পরিচালনা করার ক্ষেত্রে এর সংগে যারা সংশ্লিষ্ট সেই চিকিৎসক বন্ধুদের মতামত নিয়ে, তাদের সহযোগিতার ভিত্তিতে আপনার স্বাস্থ্য দপ্তর পরিচালনা করছেন? আমরা কি দেখলাম? জুনিয়র ডাক্তার বন্ধুরা যখন পশ্চিমবাংলার রোগীদের স্বার্থে, জনসাধারিণের স্বার্থে, ওষুধের অভাব, চিকিৎসার উপকরণের অভাব পূরণ করার জন্য তাদের ন্যায় সংগত দাবী নিয়ে সরকারের কাছে গেল তখন সরকার কি করলেন? এর জন্য তারা আন্দোলন করতে বাধ্য হল। তাদের সেই মতামত সহানুভূতির সংগে গ্রহন করা দূরে থাক নির্মমভাবে পুলিশ এবং ঠ্যাঙাড়ে বাহিনী দিয়ে তাদের পেটান হল একটা ফ্যাসিস্ট সরকারের মত কাজ করা হল। বাম ফ্রন্ট সরকারের এই হচ্ছে গণতান্ত্রিক ব্যবস্থা, গণতান্ত্রিক পদ্ধতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কি পরিচ্ছন্ন প্রশাসনের নমুনা? পরিচ্ছন্ন প্রশাসন বলতে বোঝায় একট দুর্নীতিমুক্ত প্রশাসন। কংগ্রেস আমলে যা ছিল বাম ফ্রন্টের রাজত্বে তার কিছু উন্নতি হয়েছে। পঞ্চায়েত স্তর থেকে আরম্ভ করে মন্ত্রী দপ্তর পর্যন্ত একেবারে দুর্নীতিতে ভরে গেছে। প্রতিটি দপ্তরে দুর্নীতি চলেছে। যেসমস্ত অনেষ্ট অফিসার, কর্মচারী এই দুর্নীতির বিরুদ্ধে পদক্ষেপ গ্রহন করার চেষ্টা করেছে তাদেরই ভিকটিমাইজ করা

চেষ্টা করেছে তাদেরই ভিকটিমাইজ করা হয়েছে, এই কথা আমি হাউসে টাইমস উইদাউট নাম্বার তুলেছি। সি.টি.সি.--ক্যালকাটা ট্রাম কোম্পানী, ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের যেসমস্ত কর্মচারী, অফিসার সাহস ভরে দুর্নীতির বিরুদ্ধের পদক্ষেপ গ্রহণ করেছে তাদেরই স্যাক করা হয়েছে, ভিকটিমাইজ করা হয়েছে এবং একেবারে করাপ্ট দুর্নীতিগ্রস্ত অফিসার, কর্মচারীদের বসানো হয়েছে। ডি.আই. সরকারী কর্মচারী। স্যার, ডি.আই. ক্যালকাটা, সেকেন্ডারি এডুকেসন, তিনি একজন দুর্নীতিগ্রস্ত অফিসার তাকে বেআইনী ভাবে, অবৈধ ভাবে চাকরি দেওয়া হয়েছে সেই কথা আমি এই হাউসে বহুবার তুলেছি।

কেন না তিনি জনৈক মন্ত্রীর স্ত্রীকে কিছু বাড়তি টাকা পাইয়ে দিয়েছিলেন। অসংখ্য এই রকম দুর্নীতির নজির আছে। তিনি এ্যাডমিনিষ্ট্রেটার হিসাবে একটা স্কুলে হোয়াইট ওয়াশ করার জন্য ৮০ হাজার টাকা খরচ করেছিলেন। এইরকম একজন কর‍্যাপটেড অফিসার, তাকে এইভাবে প্রশ্রয় দেওয়া হয়েছে। ভিজিলেন্স কমিশনে তার সম্পর্কে ৬০ পৃষ্ঠা ব্যাপি অভিযোগ গিয়েছে কিন্তু তা সত্বেও এইভাবে তাকে প্রশ্রয় দেওয়া হয়েছে। এরপর আমি এ্যাডমিনিষ্ট্রেটিভ নিউট্রালিটির কথা বলব। স্যার, আমরা জানি, প্রশাসনিক যদি পরিচ্ছন্ন করতে হয় তাহলে প্রশাসনিক নিরপেক্ষতা--এ্যাডমিনিষ্ট্রেটিভ নিউট্রালিটির দরকার। মিনিমাম গ্যারান্টি অব ডেমোক্রাসি, গণতন্ত্রের যে ন্যুনতম গ্যারান্টি সেটা হচ্ছে নিউট্রালিটি ইন এ্যাডমিনিষ্ট্রেশান। স্যার, এই এ্যাডমিনিষ্ট্রেটিভ নিউট্রালিটি যেমন কংগ্রেস আমলে ছিল না ঠিক তেমনি বামফ্রন্টের আমলেও নেই। বামফ্রন্টের আমলে বরং তার থেকে তারা এক ধাপ এগিয়ে গিয়েছেন। সেখানে সরকারী প্রশাসন সরকারী কর্মচারীদের যে সংগঠন--সি.পি.এম দলভুক্ত যে কোঅর্ডিনেশান কমিটি তাদের অঙ্গুলি হেলনে বিভিন্ন দপ্তর পরিচালিত হচ্ছে। শিক্ষা দপ্তর এ.বি.টি.এ, এ.বি.পি.টি.এ-এর অঙ্গুলি হেলনে পরিচালিত হচ্ছে। ব্লকের যে ইয়ুথ অর্গানাইজেসান সেগুলি ফ্রন্টের যে ইয়ুথ অর্গানাইজেসান তাদের দ্বারা পরিচালিত হচ্ছে। রিসেন্টলি একটা সার্কুলার গিয়েছে যে যুব উৎসব করা হবে, সেখানে আমরা দেখছি তার কমিটিতে ফ্রন্টের দলভুক্ত যে সমস্ত ইয়ুথ অর্গানাইজেসান আছে তাদেরই নেওয়া হবে। স্যার, ওরা এ্যাডমিনিষ্ট্রেটিভ নিউট্রালিটির কথা বলছেন। আমি ওদের কাছে জিজ্ঞাসা করতে চাই যে ঐ তিলজলার ও.সি গঙ্গাধর ভট্টাচার্য্য, তার হত্যার কিনারা আজও হল না কেন? আমরা জানি সেখানে এফ.আই.আর-এ যে সমস্ত আসামীর নাম ছিল তাতে সেখানে প্রথমেই একজন সি.পি.এম নেতার নাম ছিল, সেই নেতার নাম বাদ দিতে হয়েছে। একজন অনেষ্ট অফিসার, তিনি সাহসের সংগে ধরেছিলেন, আর এমন এ্যাডমিনিষ্ট্রেটিভ নিউট্রালিটি যে এ্যাডমিনিষ্ট্রেসান থেকেই চাপ দিয়ে এইসব কাজ করানো হচ্ছে। স্যার, আমরা দেখেছি, আজকে সমস্ত সরকারী অফিসগুলিতে কাজকর্ম দারুনভাবে ব্যাহত হচ্ছে। Right without obligation is sheer opportunism সমস্ত পশ্চিমবাংলায় সরকারী দপ্তরগুলিতে কাজকর্ম কিছুই নেই। ঐ তো শুনলেন যে চিফ সেক্রেটাবীকে খেলার মাঠে যাবার ব্যাপারে সার্কুলার দিতে হয়েছে। ভূ-ভারতে এমন ঘটনা কোথাও শুনেছেন যে অফিসার থেকে শুরু করে সমস্ত কর্মচারীরা খেলার মাঠে চলে গিয়েছে ছুটি না নিয়ে? কোন সভ্য দেশে যেখানে একটা সরকার চলছে সেখানে কি এই জিনিষ ঘটতে পারে। এ্যাডমিনিষ্ট্রেশান কোথায় গেলে চিফ সেক্রেটারিকে এইরকম সার্কুলার দিতে হয় সেটা আপনারা একটু চিন্তা করে দেখুন। এটা খুবই লজ্জার কথা যে এই জিনিষ চলছে। আপনারা এমন মূল্যবোধ সৃষ্টি করেছেন, এমন প্রো পিপল এ্যাডমিনিষ্ট্রেশান তৈরী করেছেন যে আজকে এইসব জিনিষ ঘটছে অথচ আপনারা বামপন্থার কথা বলছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি আর একটা কথা বলতে চাই। আজকে যদি যথার্থই প্রো-পিপল এ্যাডমিনিষ্ট্রেশান করতে হয় তাহলে যেটা দরকার সেটা হচ্ছে সংগঠিত গণ আন্দোলন। সংগঠিত গণ আন্দোলনের ভিত্তিতে জনমত সৃষ্টি করে তার চাপের দ্বারাই, হুমকির দ্বারাই এ্যাডমিনিষ্ট্রেশানকে দুর্নীতি মুক্ত করা যায়, পরিচ্ছন্ন প্রশাসন পরিচালনা করা যায় কিন্তু আপনারা তা করছেন না ফলে আজকে ঐ দুর্নীতির চক্র তৈরী হয়েছে, চোরাকারবারীদের স্বর্গরাজ্য সৃষ্টি হয়েছে। মুখ্যমন্ত্রীকে পর্যন্ত তাঁর অসহায়তার নিঃশর্ত আত্মসমর্পনের কথা বলতে হয়েছে। কিন্তু আপনারা সংগঠিত গণ আন্দোলনের ভিত্তিতে এই কাজ যদি করতেন তাহলে এই অবস্থা হ'ত না। আপনারা কিন্তু তা করছেন না, সেখানে নির্বিচারে আপনারা গণ আন্দোলনকে দমন করছেন, রাইট এ্যান্ড লেফ্‌ট ঠ্যাংগাড়ে বাহিনী দিয়ে, পুলিশ দিয়ে সেই সমস্ত গণ আন্দোলনকে ধ্বংস করছেন। কাজেই স্যার, এই সরকার যে বাজেট এনেছেন তার আমি বিরোধিতা করছি।

[7-10 — 7-20 p.m.]

**শ্রী রাধিকা রঞ্জন প্রামানিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন সম্পর্কে যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আপনি জানেন যে এই প্রশাসন, দীর্ঘ ৩০ বছর ধরে কংগ্রেসের অপশাসনের ফলে ইংরাজের দেওয়া এই প্রশাসন আরো নিচে তারা নিয়ে গেছেন। আমরা জনগণের কাছে প্রতিজ্ঞাবদ্ধ যে দক্ষ, পরিচ্ছন্ন এবং নিরপেক্ষ প্রশাসন উপহার দেব। কিন্তু আপনি জানেন, এই যে সমাজ ব্যবস্থা, দিল্লীতে কেন্দ্রীয় সরকার, এখানে একটা অংগ রাজ্যে বামফ্রন্ট সরকার এবং সংবিধানের যে বাধা এবং আর্থিক ও সামাজিক যে অবস্থা চলছে, এই সমস্ত প্রতিকূল অবস্থার মধ্যে থেকে এটা পরিপূর্ণভাবে করা সম্ভব নয়! আমরা বামফ্রন্ট সরকার জনসাধারণের কাছে একটা সুস্থ প্রশাসন দিতে চাই এবং সেই দেবার প্রচেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। আজকে এটা ওদের নিশ্চয়ই বিচার করা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় এস.ইউ.সি'র সদস্য আমলাতন্ত্রের কথা বললেন। আমলাতন্ত্র কি এত সহজে বিতাড়ন করা যায়? আপনি জানেন যে এই আমলাতন্ত্র সম্পর্কে অনেক পন্ডিত ব্যক্তিদের বক্তব্য আছে। প্রফেসার পার্কিনসন আমলাতন্ত্র সম্পর্কে কলকাতায় অনেক বক্তব্য রেখেছেন এবং ভাষণ দিয়েছেন এবং উনি যে মার্ক্সইজমের কথা বলেন, আমি তাকে এটা পড়ে শোনাতে চাই। এটা গণপ্রজাতন্ত্রী চীনের সংবিধান। ৩০, ৩৫ বছর হল সেখানে বিপ্লব হয়েছে এবং সেখানে সমাজতন্ত্রের কর্মকান্ড চলছে। এই রকম একটা গণ প্রজাতন্ত্রী চীনের সংবিধানের ২৭ নম্বর ধারায় আমলাতন্ত্র সম্পর্কে কি লিখে গেছে সেটা আপনাদের কাছে পড়ে শুনাতে চাই। রাষ্ট্রের সমস্ত সংস্থায় অধিকতর গুনগত মান ও কর্মদক্ষতা বৃদ্ধি এবং আমলাতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করার জন্য সরল ও নিপুন প্রশাসন নীতি পালন করা, কাজের দায়িত্বশীল ব্যবস্থা এবং কর্মরত ব্যক্তিদের প্রশিক্ষণদান ও পরীক্ষা গ্রহণের ব্যবস্থা চালু করার জন্য রাষ্ট্রের সকল সংস্থা কর্মরত ব্যক্তিদের জনগণের সমর্থনের উপরে নির্ভর করতে হবে। সব সময় জনগণের সংগে ঘনিষ্ঠ সম্পর্ক বজায় রাখতে হবে। তাদের মতামত ও প্রস্তাব শুনতে হবে তাদের তদারকিতা গ্রহণ করতে হবে এবং নিষ্ঠার সংগে তাদের সেবা করতে হবে। আমাদের মার্ক্সসবাদী সদস্য যে কথা বললেন, আমি তাকে সবিনয়ে নিবেদন করবো যে কেন্দ্রে ধনী সরকার, আর পশ্চিমবংগের মত একটা অংগ রাজ্যে বামফ্রন্ট সরকার এবং তার উপরে এই

সংবিধান চালু রেখে এটা কি করা সম্ভব? এটা কখনই করা সম্ভব নয়। তবে আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। আমাদের কাজের এবং কথার মধ্যে কোন ফাঁক নেই। সাধারণ মানুষকে আমরা ধাপ্পা দিইনা। আমরা মানুষকে যে প্রশাসন দিতে চেয়েছিলাম সে জন্য আমরা খুবই তৎপর। আপনি জানেন যে ১৯৮২ সালের সেপ্টেম্বর মাসে এই সরকার একটা কমিটি করেছেন। সেই কমিটির নাম হচ্ছে, এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্ম কমিটি। তার চেয়ারম্যান ছিলেন আমাদের বর্তমান অর্থমন্ত্রী, ডঃ অশোক মিত্র। আর ২ জন সদস্য হচ্ছেন, আমাদের হোম সেক্রেটারী, শ্রী রথীন সেনগুপ্ত এবং আমাদের এম.পি. শ্রী সোমনাথ চ্যাটার্জী। ৬ মাসের মধ্যে তারা সেই কমিটির রিপোর্ট দিয়ে দিয়েছেন। এটা কি প্রশংসনীয় নয়? এই সম্পর্কে তারা কিছু বললেন না। বহু লোকের কাছ থেকে বক্তব্য শোনার পরে ঠিক সময়ে রিপোর্ট দেওয়াটা নিশ্চয়ই প্রশংসনীয়। আমাদের বিরোধী দলের নেতা, সুব্রত মুখার্জী যে কথা এখানে বলেছেন, আমি সময় পেলে তার জবাব দিয়ে দেব।

এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটি ৬ মাসের মধ্যে তাঁদের প্রতিবেদন পেশ করেছিলেন এবং তার মধ্যে তাঁরা কতকগুলি সাজেসন দিয়েছেন। বামফ্রন্ট সরকার ইতি মধ্যেই তাঁদের ২১-টি সাজেসন গ্রহণ করেছেন। সেই সাজেসন গুলির মধ্যে যে-গুলি সব চেয়ে গুরুত্বপূর্ণ সে-গুলি সম্বন্ধে বিরোধী বন্ধুরা একটা কথাও উল্লেখ করলেন না। আমরা প্রি-বাজেট স্ক্রুটিনির কথা বলেছিলাম, ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেছিলাম, আমরা বলেছিলাম শুধু রাইটারস' বিল্ডিংস থেকেই আমরা দেশ শাসন করব না। এটা জনগণের সরকার, সুতরাং এই সরকার জনগণের সহযোগিতা নিয়ে দেশ শাসন করবে। সেই জন্যই আমরা প্রি-বাজেট স্ক্রুটিনির কথা বলেছি, ডিষ্ট্রিক্ট ওয়াইজ্ বাজেট করার কথা বলেছি। কিন্তু ওঁরা কেউ এ-সব কথা বললেন না। ওঁরা কমিটির এই সাজেসনগুলির কথা কেউ একবারও বললেন না। আমরা চাই ডিষ্ট্রিক্ট ওয়াইজ্ বাজেট হোক, এবং সেই কারণে আমরা পঞ্চায়েত্ রাজ কায়েম করেছি। আমরা জানি জেলা ভিত্তিক বাজেট না হলে বহু জেলা উপেক্ষিত হয়। প্রত্যেক জায়গায়ই একটা করে লোকাল সেন্টিমেন্ট থাকে যে, তারা উপেক্ষিত হচ্ছে। সেই জন্য আমরা জেলা ওয়াইজ্ বাজেট করতে চাই। তা যদি হয়, তাহলে কাজের অনেক সুবিধা হয়। উত্তর-বংগ, দক্ষিণবংগ, সব বংগেরই একটা করে আলাদা আলাদা লোকাল সেন্টিমেন্ট থাকতে পারে, আমলাদের মধ্যেও সেটা থাকতে পারে, আমাদের মধ্যেও সেটা থাকতে পারে এবং মন্ত্রীদের মধ্যেও সেটা থাকতে পারে কারণ উই আর অল হিউম্যান বিং। সুতরাং জেলা ভিত্তিক বাজেট হলো প্রতিটি জেলা সুবিচার পেতে পারে। অথচ বিরোধীরা কেউ এক বারও এসব কথা বললেন না। এর দ্বারা প্রশাসনের দক্ষতা অনেক বৃদ্ধি পেতে পারে। পঞ্চায়েত্ রাজের হাতে ক্ষমতা দিয়ে জেলা-ভিত্তিক বাজেট তৈরী করার মধ্যে দিয়ে প্রশাসনের দক্ষতা অনেক বেশী বৃদ্ধি করা যায়। প্রি-বাজেট স্ক্রুটিনি করার কারণই হচ্ছে, অফিসাররা যে বাজেট করেন তাতে অনেক ইমপর্টেন্ট জিনিষ ইনক্লুড হয় না, বাদ পড়ে যায় এবং অনেক লেস্-ইম্পর্টেন্ট ইনক্লুড হয়। তার পরে আমরা দেখছি ফাইনানসিয়াল ইয়ারের মধ্যে সব সময়ে টাকা খরচ করা সম্ভব হচ্ছে না, বা এক খাতের টাকা অন্য খাতে চলে যাচ্ছে এবং সেখানে খরচ হচ্ছে এবং এই রকম-ভাবে কাজ হবার ফলে অনেক সময়ে অনেক স্কীম কার্যকরী হতে পারে না, গুরুত্বপূর্ণ স্কীম বাদ পড়ে যায়। সেই জন্যই প্রি-বাজেট স্ক্রুটিনি'র সাজেসন করা হয়েছে।

মিঃ স্পীকার স্যার, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, সারা ভারত-ব্যাপী বাজেটটারি প্রসেস'এর ওপর দিল্লীতে সেমিনার হয়েছিল। পশ্চিমবংগ থেকে আমবা সেই সেমিনারে

যোগ দিয়েছিলাম, আমি গিয়েছিলাম এবং মাননীয় সদস্য সুনীতি চট্টরাজও গিয়েছিলেন। সেখানে আমি দু'নং আইটেম, প্রি-বাজেট স্ক্রুটিনির ওপর বক্তৃতা রেখেছিলাম এবং আমার মনে আছে, আমি শ্রী সুনীতি চট্টরাজের সংগে ঐক্যমত হয়েই বক্তৃতা রেখেছিলাম। প্রি-বাজেট স্ক্রুটিনি এবং ডিষ্ট্রিক্ট ওয়াইজ বাজেট সম্বন্ধে আমরা যে বক্তব্য রেখেছিলাম সেই বক্তব্যকে আমরা দেখেছিলাম যে, সমস্ত রাজ্যের প্রতিনিধিরাই এ্যাপ্রিসিয়েট করেছিলেন, সমর্থন করেছিলেন। এ সব কথা সুব্রত-বাবু এখানে একবারও বললেন না। প্রি-বাজেট স্ক্রুটিনির সুবিধা হচ্ছে, আগের বছর ১৫ই আগষ্টের মধ্যে প্রি-বাজেট করে স্ক্রুটিনি করা যায়, কোন আইটেম কোন ইমপর্টেন্ট স্কীম বাদ পড়ে যাচ্ছে কিনা দেখা সম্ভব হয়।

মিঃ স্পীকার স্যার, এখানে বিরোধী দলের কেউ একবারও সরকারী কর্মচারীদের রিটায়ারমেন্ট বেনিফিট সম্বন্ধে কোন কথা উল্লেখ করলেন না। স্যার, আমরা জানি সমস্ত সরকারী কর্মচারীরা রিটায়ার করার সংগে সংগেই রিটায়ারমেন্ট বেনিফিট্ পায় না। আমরা এমনও দেখেছি, ওঁদের সময়ে ৩০ বছর চাকরী করার পরে রিটায়ার করে রিটায়ারমেন্ট বেনিফিট্ পাননি, এমন কি মারা যাবার পরেও পাননি। এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফমর্স কমিটির রিপোর্টের মধ্যে তাঁরা রেকমেন্ড করেছেন, কোন কর্মচারী যখন রিটায়ার করবেন তখন থেকে এক বছর আগে তাঁর সমস্ত পেপারস রেডি রাখতে হবে। তাঁর গ্র্যাচুইটি, পেনসন প্রভৃতি রেডি করে রাখতে হবে। ঐ সুপারিশে এ-কথা পরিষ্কার বলা আছে যে, কোন কর্মচারী রিটায়র করার সংগে সংগে তার হাতে রিটায়ারমেন্ট বেনিফিট তুলে দেওয়াটা সরকারের দায়িত্ব, সমস্ত কিছু রেডি করে রাখাটা কর্মচারীর দায়িত্ব নয়। এমন কি একথাও বলা আছে যদি কোন ক্ষেত্রে সরকার সমস্ত কিছু প্রস্তুত করে না রাখতে পারে, তাহলে কর্মচারীর নিজস্ব পেপারস যা রেডি থাকবে সে মোতাবেক পেনসন এবং গ্র্যাচুইটি দিতে হবে। এখানে বিরোধী বন্ধুরা আই.পি.এস. অফিসারদের সম্বন্ধে অনেক কথা আলোচনা করে গেলেন, কিন্তু এসব কথা একবারও কেউ বললেন না। তারপরে সুব্রতবাবু, সরকারী কর্মচারীদের প্রোমোসনের ব্যাপারে কোন কথা বললেন না, উনি ওপেন পারফরমেন্স রিপোর্ট সম্বন্ধে আপত্তি করলেন। কেন আপত্তি করলেন? এর ফলে আর চালাকি করা যাবে না, কাউকে জব্দ করা যাবে না, প্রমোসনের জন্য কাউকে কর্মচারীরা তেল দেবে না, কারো কাছে মাথা নীচু করবে না। এই কারণেই উনি ওপেন পারফরমেন্স রিপোর্টকে সমর্থন করতে পারলেন না।

[7-20 — 7-30 p.m.]

ওপেন পারফরমেন্স রিপোর্ট আজকে ঠিক করে প্রকাশ করা হয়েছে এবং এতে প্রমোশনের ব্যাপারে সাজেসান রাখা হয়েছে। কোন এ্যাসিসটান্ট বা সম পর্যায়ের কোন লোক আপ-টু জয়েন্ট সেক্রেটারী যেতে পারবেন। এই সাজেসান গ্রহন করা হয়েছে। আজকে প্রশাসনকে যদি দক্ষ করতে চাই, নিরপেক্ষ রাখতে চাই, পরিচ্ছন্ন রাখতে চাই তাহলে এইসব জিনিষ করার দরকার আছে। আমাদের দেশের গরীব মানুষ যারা লেখাপড়া জানে না তাদের কাছে যদি অফিসিয়ালি ইংরাজী ভাষায় সার্কুলার যায় তাহলে গ্রামের সাধারণ মানুষ বুঝতে পারে না। সেইজন্য এখানে রেকমেন্ড করা হয়েছে ১৯৮৪ সালের এপ্রিল মাস থেকে সচিবালয় থেকে জেলা প্রশাসনে যাবে সমস্ত সরকারী আদেশ বাংলায়। বাংলাকে রিজিওন্যাল লাঙ্গুয়েজ করতে হবে। কই বললেন না একবার একথা? এই সিদ্ধান্ত আমরা নিয়েছি যে ১৯৮৪ সালের এপ্রিল মাস থেকে বাংলা ভাষা চালু করতে হবে। যারা ইংরাজী জানে তাদের

কাছে ইংরাজীতে যাক-এটা কোন ক্ষতি নেই কিন্তু সাধারণ মানুষ যারা ইংরাজী জানে না, পঞ্চায়েতে যেসব সার্কুলার যায় সেগুলো যাতে বাংলায় হয় তারজন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে। একবার তো বললেন না একথা? তারপর হচ্ছে লালফিতা--ব্যুরোক্রাসির সব থেকে বিপদ। এ ব্যাপারে আমি একটা কথা বলি, ১৯৭৩ সালে একজনের বিরুদ্ধে তহবিল তছ্রূপের একটা অভিযোগ উঠেছিল। সেই সংক্রান্ত ফাইল ১০৪ বার বিভিন্ন ডেস্কে ঘুরেছে, এটা জয়-রাইডও বলতে পারেন। ডিলিং এ্যাসিসটান্ট থেকে সুরু করে হেড-এ্যাসিসটান্ট, তারপর এ্যাসিসটান্ট সেক্রেটারী, তারপর ডেপুটি সেক্রেটারী এবং তারপর সেক্রেটারী এই করে ১০৪ বার ঘুরেছে আর যার সংক্রান্ত এই কেস তিনি ১৯৭৮ সালে রিটেয়ার করে গেছেন। এরপর তিনি পৃথিবী থেকে রিটেয়ার করে যাবে কিনা তা বলতে পারছি না। ১৯৮২ সালেও এর ফাইনাল সেটেলমেন্ট হয়নি। সুতরাং এই হচ্ছে রেডটেপিজম। এখন বলা হচ্ছে, কোন একটি টেবিলে যদি কোন ফাইল যায় তাহলে ৩ দিনের মধ্যে রিপোর্ট দিয়ে বা রেকমেন্ড দিয়ে পাঠাতে হবে। আর এক ডিপার্টমেন্ট থেকে যদি অন্য ডিপার্টমেন্টে ফাইল যায় তাহলে ২ সপ্তাহের মধ্যে ডেসপ্যাচ করতে হবে। এই সাজেসান এর মধ্যে রয়েছে। কই এই কথা তো বললেন না? জাসটিস ডিলেড মিন্স জাসটিস ডিনাইড। ১১ বছর যদি ফাইল ঘোরে তাহলে কি জাসটিস পায়, পায় না। তারপর হচ্ছে পাবলিক গ্রিভান্স অর্থাৎ জনসাধারণের যেসব অভিযোগ রয়েছে সরকারের বিরুদ্ধে বা কর্মচারীর বিরুদ্ধে বা আমলাদের বিরুদ্ধে -- সেখানে বলা হচ্ছে হেড-কোয়ার্টারসে পাঠাতে হবে। ডিষ্ট্রিক্ট এ্যাডমিনিষ্ট্রেসান সম্বন্ধে হলে সেখানে জেলা স্তরে যাবে। এই প্রসঙ্গে আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, ব্লক স্তরে যদি পাবলিক গ্রিভান্সের ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। গ্রামের বহু লোকের অভিযোগ থাকে, আপনি যদি ব্লক স্তরে গ্রিভান্স সেলের ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। তারপর ভিজিলেন্স কমিশন সম্বন্ধে যে সাজেসান রাখা হয়েছে সেখানে বলা হচ্ছে ভিজিলেন্স কমিশনের কাজ যাতে ডিলেড না হয় তার জন্য যদি কোন কমপ্লেন ভিজিলেন্স কমিশনের কাছে যায় তাহলে ৬ মাসের মধ্যে সেখান থেকে ফাইল বের করে দিতে হবে এবং ভিজিলেন্স কমিশনকে ষ্টাটুটরী পাওয়ার দিতে হবে। কই এই কথা তো বললেন না? আমি অবাক হয়ে যাই, মাননীয় সুব্রতবাবু এসেছেন, আমি ওনাকে বলবো, ওনাদের নেতাদের প্রতি শ্রদ্ধা রেখেই বলছি, উনি আমাদের দুইজন মহিলা মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করলেন। কিন্তু আমি ওনাকে জিজ্ঞাসা করতে চাই, অভিযোগ কি দেখেছেন? তেল বেশি পুড়িয়েছে--এটা একটা অভিযোগ? তেল কি অপকর্মের জন্য ব্যবহার করেছেন? নিমন্ত্রন বাড়ীতে যাওয়ার জন্য কি ব্যবহার করেছেন? হাওয়া খাওয়ার জন্য কি ব্যবহার করেছেন? না। তাহলে অভিযোগ কি হতে পারে? একজন পশ্চিমবঙ্গের মন্ত্রী তিনি গাড়ীতে না চড়ে কি গরুর গাড়ীতে ঘুরে বেড়াবেন? গাড়ীতে চড়েই মন্ত্রীদের ফাংসানে যেতে হয়।

তিনি দুর্নীতির অভিযোগ করেছিলেন, কিন্তু লোকের খাবার যখন আয়োজন করা হয় তখন প্রত্যেকের মাথাপিছু হয়ত ১ পোয়া হিসাবে ধরা হয় কিন্তু কেউ আধ ছটাক খায় আবার কেউ দুই ছটাক খায়। তাতে কোন অপরাধ হয়না। গভর্ণমেন্টের একটা মাপ আছে যে এত দেওয়া হবে। এতে দুর্নীতি প্রমান হয় না। আর একটা জিনিষ বলা হোল যে রথীন সেনগুপ্তকে বদলী করা হচ্ছে না। এই বলে তিনি অন্য আর একটা কথা বললেন--একে বদলী করা হচ্ছে না কেন, ওঁকে বদলী করা হোল কেন? আমি জিজ্ঞাসা করি, এই বদলী করবার ব্যাপারে সুব্রতবাবুর পরামর্শ নেবেন কি করে? সরকার চালাবো আমরা, পরামর্শ নেবো

আপনার--এটা কি হতে পারে? কি বলেন আপনি এ-ব্যাপারে? তারপর আবার ইদ্রিসকে টানলেন। আমি শুধু সুব্রতবাবুকে বলবো, পশ্চিমবাংলায় যে কর্মযজ্ঞ চলছে, যে কান্ডকারখানা চলছে তা আপনারা সহ্য করতে পারছেন না। আমার বলবার সময় শেষ হয়ে এসেছে, কাজেই এইসব নিয়ে বলবার টাইম নেই। তবে এটুকু বলতে পারি যে ইদ্রিস, হেমেন মন্ডলকে গ্রেফতার করবার জন্য পশ্চিমবাংলার মানুষ আজ খুব খুশী। এখানে একটি কবিতা মনে পড়ে যাচ্ছে কবিতাটি হচ্ছে -- আকাশের গায়ে কিবা রামধনু খেলে, /দেখে চেয়ে কত লোক সব কাজ ফেলে। /ভাই দেখে খিটখিটে বুড়ো কয় চটে, /দেখছো কি ঐ রঙ্ পাকা নয় মোটে। আজকে পশ্চিমবাংলার কান্ডকারখানা দেখে যেখানে মানুষ দোয়া দিচ্ছে, সেখানে ওঁরা কেবল দোষই দেখছে। আমি বলছি যে আপনারা ঐ দোষই দেখুন--এখানে ফিরে আর আসতে হবে না আপনাদের। এই বলে মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক উত্থাপিত ব্যয়-বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

**Shri Abdul Karim Chowdhury :** मिस्टर स्पीकर सर, वजट स्टीमेट के नामपर इस हाउस में वजट पर डिस्कशन होता है। आज हाउस के सामने मेजर हेड 253, मेजर हेड 222, मेजर हेड 213 का वजट स्टीमेट जो मुख्य भली नेपेश किया है, मैं उसका विरोध करता हुँ। मेरी समझ में नहीं आता कि पश्चिम वंगाल में ऐडमिनिस्ट्रेशन वोलकर कोई चीज है, या नहीं श्चिम वंगाल के नाम पर लोग कहते हैं कि पश्चिम वंगाल में ऐड मिनिस्ट्रेशन है ही नहीं। मैं समझता हुँ कि ऐड मिनिस्ट्रेशन के नाम पर ऐड मिनिस्ट्रेशन है ही नहीं। किसी भी विभाग का ऐडमिनिस्ट्रेशन ठीक नहीं है। इस लिए इस में जितना भी रुपया खर्च किया जाता है, वेकार है। ये वातें मैं इस लिए कहा हुँ, क्योंकी ला एण्ड अर्डार पश्चिम वंगला का में है ही नहीं। पच्चिम वंगाल की हालत ला एण्ड अर्डार से लेकर हर माने में विगड़ती जा रही है। आज अगर ला एण्ड अर्डार होता तो मेहता का खून नहीं होता। मुख्तार का खून नहीं होता।

मिस्टर स्पीकार सर, इस्लामपुर में 14 परिवारो को सी॰ पी॰ एम॰ के लोगों ने वे धर कर दिया। सी॰ एम॰, एस॰ डी॰ ओ॰, वी॰ डी॰ ओ॰, के नाम पर करोड़ो रुपया खर्च होता हैं। मगर सी॰ पी॰ एम॰ के लोगों ने 14 परिवारों को घर से निकाल दिया। उनके घरों तो तोड़ तोड़ कर अपने घर उठा कर के गए। उनके घरों को तमाम चीजों को उठाकर के गए। मैंने आज अपने मेन्सन में वताया था कि ये 14 परिवार के घर हो गए हैं। उनके मकान के टीन तक को ये लोग करके गए। हिन्दु परिवारो के घर के सामने ठाकुर का घर है, उसको भी तोड़ दिया। आज वे लोग वे घर होकर ना जाने कहाँ हैं। इसतरह के जुल्म जव हो रहे है, तो क्या यही ऐडमिनिस्ट्रेशन है? मैं तो कहुँगा कि न तो पुरसका ऐडमिनिस्ट्रेशन है, और नतो डी॰ एम का ऐडमिनिस्ट्रेशन है किसी का भी ऐडमिनिस्ट्रेशन नहीं है।

मिस्टर स्पीकर सर, हमारे दाहिने वाजु के मेम्वर सरकार द्वारा जो वातें रखी जाती है, उनको सपोर्ट करते हैं। मगर उन वातों को जिनको हम लोग रखते है, उनको गल्त कहते हैं। ये लोग अपने को सच्चा कहते होने किन सच्चाई क्या है, हकीकत क्या है, ये लोग उसको छिपाते हैं। ये लोग अपने वजट की तारीफ करते आ रहे हैं। लेकिन उसमे कोई खास वात नही हं।

मिस्टर स्पीकर सर, आज हमारे यहाँ 14 फेमिली को घरों को जलाया गया लेकिन आज तक उनके लिए कोई इनजाम नहीं हुआ है। चोपरा पी॰ एस॰ में दिन होड़ आपके जिला परिषद

के मेम्वर मुहमहीन लोगों के गोरु को खोलकर लेकर चले जाते हैं। इसका कोई इन्साफ नहीं कोई विचार नहीं। कोई प्रोटेक्षन देने वाला नहीं है। डी॰ एम॰ से कहा गया, एस॰ डी॰ लो॰ से कहा गया, थाने में कहा गया मगर कहीं भी इन्साफ नहीं हुआ। क्या यही ऐडमिनिस्ट्रेशन है। देहातो में खून होता है लेकिन उसका रीपोर्ट आपना नहीं पहुँचना है क्योंकि खून का रीपोर्ट कागज में नहीं निकलता है। कलकत्ता में खून होता है तो उसका रीपोर्ट यहाँ के रीपोर्ट आखवारों में निकाल देते हैं और सभी लोग जान जाते हैं। मगर वास्तेयों में डेली खून होता है, उसे आपलोग जानते भी नहीं है।

हमारे यहाँ ऐडमिनिस्ट्रेशन की हालत यह है कि डिपार्टमेन्टों में कोई को आपरेशन नहीं है। डिस्ट्रिक्ट मे तो कोई ऐडमिनिस्ट्रेशन है ही नहीं। न तो आफिसरों और डीलिंग क्लर्क में को आपरेशन है और न तो आफिसर ौर चपराशी में है। एकवार मैं राइटर्स विल्डिंग गया था ज्वाइन्ट सिक्रेटरी के साथ देखा करने के लिए। ये वात 2-1 साल पहले की है। मैंने देखा कि स्यून साहव कुर्सी पर वैठे हुए हैं। ज्वाइन्ट सिक्रेटरी साहव अपने से खिड़की खोल रहे हैं, अपने से टेवुल-कुर्सी साफ कर रहे है, ग्लास साफ कर रहे हैं। मैंने पूछा कि क्या चपराशी नहीं है, तो उन्होने कहा कि है तो मगर कौन कहे व ऐसी हालत में कहा जा सकता है कि डिसिपिलिन वोलकर कोई चीज नहीं रह गई है। ऐडमिनिस्ट्रेशन वोलकर कोई चीज नहीं है।

आपका ऐडमिनिस्ट्रेशन इतना गन्दा होगया है कि करप्शन वढ़ता ही जा रहा है। दफ्तरो में इतना करप्शन वढ़ गया है कि पैसा फेको तमाशा देखों। हर दफ्तर में यही चल रहा है कि पैसा फेकिए काम लीजिए। यही तो आपने यहाँ हो रहा है। कहीं भी को अर्डिनेशन नहीं है।

एक-एक आफिसर ऐसा पटा कर रखे है कि तवादले का कागज दवा कर रखते हैं। मियाद पूरी हो जाते है, मगर हटते नहीं है। हमारे इस्लामपुर में एस॰ डी॰ ओ॰ साहव हैं। इस्लामपुर से फुलवारी में आग लगवा दिया। आग लगने पर कई वस्तियाँ जलकर राख हो नहीं। आग लगने के वक्त में फुलवारी-डाँगा पाढ़ा और कई वस्तियों को जलाकर राख कर दिया। कई गाँव को - कई वस्ती को हजारों लोगों को घरसे वेघर कर दिया था। यहाँसे मजिस्ट्रेट इन्कूयरी भी हुई थी। आज हम कह सकते है कि जिन लोगों को लोन दिया गया था कि अपना घटनाओ घर वनाया भी लोगों ने। लेकिन कौन का टाइम खत्म होगया। लोन भी दिया गया था - ग्रान्टस भी दिया गया था। आज एस॰ डी॰ ओ॰ साहव चढ़ाई किए है। कि लोन वापस करो। वेचारे गरीव किसान सो रहे हैं। वे क्या करें। आज वे एस॰ डी॰ ओ॰ साहव 80 साल से वैठे हुए हैं। उनका ट्रान्स्फर आर्डर हो गया है, लेकिन उनका ट्रान्स्फार होता ही नहीं है। क्योंकि उनकी तरह से कोई आदमी नहीं है, जो इस्लामपुर में आये। हम चीफ मिनिस्टर साहव से पूछना चाहते थे कि आने जो लोन हमारे फुलवारी और डाँगापाढ़ा ग्राम के लिे दिया था, उसे क्या ग्रान्ट में तवदील कर सकते हैं मान ही ये वाते हम चीफ मिनिस्टर से इस लिए कहना चाहते थे क्यों किसान को ग्रान्ट में तवदील कर देने से वहाँ के लोगों का बहुत वड़ा उपकार होता।

इस्लामपुर सव-डिविजन विहार से पश्चिम वंगाल में ट्रान्सफार होकर वेस्ट दीनाजपुर जिले में आया। उसका हेड कुण्टि वाजुघाट है जो 200 लिो मीटर दूर है। इस्लामपुर से डिस्ट्रिक्ट में काम करके आने में जितना समय लगता है, उससे वहुत ज्यादा समय वालुरघाट से आने-जाने में लगता है। इसलिए हम चाहते थे कि इस्लामपुर या रायगंज को एक सेपरेट डिस्ट्रिक्ट वनाया जाय, वहाँ की जनता की भलाई के लिए।

हम एक अभियोग आपके सामने करेंगे। वह यह है कि अभी कुछ रुक्रमेन्ट होने वाले

हैं लोआर जिविजन असिसेन्ट के नाम पर, उनके के नाम पर। असिस्टेन्ट जो डिस्ट्रिक्ट में एमप्लायमेन्ट पा रहे हैं, उनकी नोटिस में, चिट्ठी में लिखा है कि रोटेन टेस्ट में आप अपीयर हो। उस रीटेन टेस्ट में इंगलिश, मैथ, बंगाली और-और सवजेक्ट हैं। लेकिन इस्लामपुर में बहुत से ऐसे लड़के है जो उर्दु नोइग हैं, वे भी चिट्ठी पाये हैं। यह इलाका विहार से ट्रान्स्फर होकर पश्चिम बंगाल में आया है इसलिए वहाँ बंगला की पढ़ाई नहीं होती थी। जो लोग आये वे सभी लोग उर्दु हिन्दी नोइंग थे। ऐसी हालत में वे रीटेन टेस्ट में क्या करेंगे। डी॰ एम॰ कहे है कि हम कुछ नहीं कर सकते हैं। बंगाली नोइंग ही टेस्ट दे सकते हैं। लेकिन उर्दु-हिन्दी नोइंग नहीं दे सकते हैं। लेकिन ये चिट्ठी पाने पर लोग मजबूर हैं रीटेन टेस्ट देने के लिए। हम चीफ मिनिस्टर साहव से कहेंगे कि वे एक चिट्ठी डी॰ एम॰ के नाम से भेजे ताकि जो उर्दु-हिन्दी नोइंग हैं, वे भी टेस्ट में बैठ सकें।

इन सब बातो को कहते हुए, मैं इस बजट का विरोध करता हुँ।

जय हिन्द

**শ্রী সুরেশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন খাতে যে খরচের দাবি উত্থাপন করেছেন এটাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু'একটা কথা বলতে চাইছি। সাধারণ প্রশাসন এবং পশ্চিমবংগের আইন শৃংখলা পরিস্থিতি সম্পর্কে বিরোধী দলের মাননীয় সদস্যরা সমালোচনায় অত্যন্ত মুখর হয়েছেন। স্যার, আমি মাত্র দুটো উদাহরণ আপনার সামনে তুলে ধরছি যে উদাহরণ দুটি আপনি বিচার বিবেচনা করলে বুঝতে পারবেন যে সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবংগে আইন শৃংখলার পরিস্থিতি ভাল কি মন্দ। প্রথমতঃ বিগত কয়েকদিন আগে গার্ডেন রিচে যে ঘটনা ঘটেছে সেটা অত্যন্ত দুঃখজনক, ভয়াবহ এবং মর্মন্তুদ, কিন্তু আজকে সকালে খবরের কাগজে পাঞ্জাবের যে ঘটনা দেখলাম তাতে সেটা কি এর আগের সমস্ত ঘটনাকে স্তব্ধ করে দেয় না? কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রশ্নোত্তরের সময় বলেছিলেন যে ১৯৮৩ সালের ১লা জানুয়ারী থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত ডাকাতির সংখ্যা ছিল ১ হাজার ২৪টি।

[7-40 — 7-50 p.m.]

হিসেব করলে দেখা যায় দৈনিক মাত্র ৩টি ডাকাতি পশ্চিমবাংলায় হয়েছে। অপরদিকে সারা ভারতবর্ষের অবস্থা একবার দেখুন। আমি যে দুটি উদাহারণ তুলনামূলকভাবে দিলাম তাতেই বোঝা যাবে পশ্চিমবাংলার সাধারণ প্রশাসন এবং আইন শৃংখলা কি অবস্থায় চলছে। বিরোধীদলের সদস্যরা সাধারণ প্রশাসন এবং আইন শৃংখলার পরিস্থিতি নিয়ে যে কথা বলেছেন তাতে আপনারা আমার দেওয়া উদাহরণের সংগে যদি তুলনামূলকভাবে বিচার করেন তাহলে দেখবেন পশ্চিমবাংলার সাধারণ প্রশাসন এবং আইন শৃংখলা কতটা ভালভাবে চলছে। অবশ্য এতে আমাদের আত্ম সন্তুষ্টির অবকাশ নেই কারণ বামফ্রন্ট সরকার মেহনতি মানুষের কাছে দুর্নীতিমুক্ত প্রশাসন এবং সুষ্ঠ প্রশাসন দেবার প্রতিশ্রুতি দিয়েছে। আমাদের লক্ষ্য রাখতে হবে বিভিন্ন জায়গায় এই যে সাম্প্রদায়িক দাংগা কখনও কখনও হচ্ছে, পাঞ্জাবে যা ঘটছে সেই ঘটনা যেন এখানে না হয়। সরকারকে চেষ্টা করতে হবে সরকারী কর্মচারীদের মধ্যে কিভাবে সততাবোধ, কর্তব্যবোধ দেশাত্মবোধ, নিষ্ঠাবোধ ফিরিয়ে আনা যায়। জেলা প্রশাসন সম্পর্কে পশ্চিম দিনাজপুরের দীর্ঘদিনের দাবী জেলা সদরকে ওখান থেকে স্থানান্তরিত করা হোক। প্রশাসন সংস্কার কমিটি যে রিপোর্ট দিয়েছেন তাতে তাঁরা বলেছেন, 'There will

be a case for shifting the district administration from West Dinajpur to Balurghat'. মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জেলার ভৌগলিক আয়তন প্রশাসনের দিক থেকে একটা প্রভাব বিস্তার করে। পশ্চিম দিনাজপুরের পরিধি প্রায় ৩০০ বর্গমাইল এবং এই জেলাটি বাংলাদেশের সীমান্তে অবস্থিত। আইন শৃংখলার পরিস্থিতি ভাল না থাকার জন্য ফুলবাড়িতে যে ঘটনা ঘটল তারজন্য ১৬টি গ্রামের বাড়ীঘর পুড়ে গেল। আইন শৃংখলার পরিস্থিতি ভাল না থাকার কারণ হল জেলার দূরত্ব, কাজেই একে দুভাগ করা উচিত। প্রশাসন সংস্কার কমিটিও একথা বলেছেন। বর্ধমান এবং মেদিনীপুরকে দুভাগ করার কথা হচ্ছে। যেখানে জনসংখ্যা বেশী সেই জেলাকে দুভাগ করা উচিত। আমাদের পশ্চিম দিনাজপুরে রায়গঞ্জ কে সদর করে দুভাগ করা উচিত এবং এতে জনসাধারণের সুবিধা হবে। বর্তমানে বালুরঘাট যেতে সাধারণ মানুযের যে খরচ পড়ে সেটা সেটা অত্যন্ত বেশী। সাধারণ মানুষকে যদি আজকে কোর্টে কোন কাজে যেতে হয় তাহলে তাদের প্রচুর খরচ করতে হয়। কাজেই এই ব্যাপারে সরকার দৃষ্টি দিন এবং প্রশাসন সংস্কার কমিটি যে রিপোর্ট দিয়েছেন জেলা সদর স্থানান্তরিত করা হোক সেটা বিবেচনা করুন। আমরা বালুরঘাটে একটা সিদ্ধান্ত নিয়েছিলাম জেলাকে দুভাগ করে রায়গঞ্জকে হেড কোয়ার্টার্স করুন এবং এটা করলে পশ্চিম দিনাজপুরের অধিবাসীদের দীর্ঘদিনের একটা দাবী মিটবে। তারপর, জেলায় যিনি ডি.এম হিসেবে যাবেন তাঁর সম্বন্ধে সরকারের চিন্তা ভাবনা করা উচিত এবং ডি এম -- এর সংগে এস ডি ও, এস্.পি. কিভাবে কাজ করবেন সেটাও দেখা উচিত। ডি.এম--দের বদলীর ব্যাপারে আমার কিছু বক্তব্য আছে। একজন ডি. এম একটা জেলায় পোস্টেড হবার পর সেই জেলার অর্থনৈতিক অবস্থা, সেখানকার আয়তন ইত্যাদি বিচার বিবেচনা করতে তাঁর বেশ কিছুদিন সময় লাগে। কাজেই একজন ডি.এম. একটা জেলায় কার্যভার গ্রহণ করার সংগে সংগেই যদি তাঁকে আবার অন্যত্র বদলী করা হয় তাহলে খুবই অসুবিধা হয়। এদিক থেকে আমি অনুরোধ করব অন্তত ৩।৪ বছর একজন ডি.এম যেন একটা জায়গায় থাকেন। জেলার প্রশাসনের ব্যাপারে এস ডি ও--রও বিরাট ভূমিকা আছে সেটাও আমাদের মনে রাখতে হবে। কাজেই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, কথায় কথায় ডি.এম এবং এস ডি ও--কে যেন ট্রান্সফার করা না হয় সেদিকে তিনি যেন লক্ষ্য রাখেন। কমপক্ষে একজন ডি.এম--কে একটি জেলায় যেন ৩।৪ বছর রাখা হয় যাতে তিনি জেলার ভৌগলিক আয়তন, সাধারণ মানুযের অর্থনৈতিক অবস্থা ইত্যাদি ভালভাবে বিবেচনা করতে পারেন, অনুসন্ধান করতে পারেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বলে পুনরায় মুখ্যমন্ত্রী কর্তৃক আনীত সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দ দাবী এখানে তিনি উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসের সামনে প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দ দাবী এখানে উত্থাপন করেছেন, আমি বলতে চাই যে রাজ্যের যে প্রশাসনিক ব্যবস্থা, এই প্রশাসনিক ব্যবস্থার কথা বলতে গেলে প্রথমে আমাদের মেনে নিতে হবে যে এই প্রশাসনিক ব্যবস্থা কোন্ মৌলিক সজ্ঞার উপর প্রতিষ্ঠিত এবং কোন্ মৌলিক সজ্ঞার দ্বারা এটা পরিচালিত? স্যার, আপনি জানেন ইংরাজীতে দুটি শব্দ আছে, একটার নাম ইনটার অর্গান এবং আরেকটির নাম ইন্ট্রা অর্গান কন্ট্রোল। মূলতঃ এই দুটি মৌলিক ফরমূলার মাধ্যমে আমাদের রাজ্যের প্রশাসনিক ব্যবস্থা পরিচালিত হয়ে থাকে। আপনি জানেন যখন একটা দপ্তরের সংগে আর একটা দপ্তরের সমন্বয় সাধনের প্রশ্ন আসে

এবং সেই সমন্বয়ে যখন সুষ্ঠভাবে একটা কাজ করবার চেষ্টা করে যে প্রক্রিয়া, সেই চেষ্টাকে সর্বাঙ্গ সুন্দরভাবে রূপ দিতে সাহায্য করে, সেই প্রক্রিয়া হচ্ছে ইন্টার অর্গান কন্ট্রোল। একটা দপ্তরের মধ্যে যখন বিভিন্ন কর্মচারীদের মধ্যে সমন্বয় সাধনের চেষ্টা করে সেটা হচ্ছে ইন্ট্রা অর্গান কন্ট্রোল। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার ক্ষেত্রে, আজকে এই দুটো মৌলিক উপাদান, মৌলিক প্রক্রিয়া কাজ করছে না। আমি উদাহরণ স্বরূপ বলতে চাই কৃষি উৎপাদন ব্যবস্থার সম্বন্ধে। আজকে কৃষি উৎপাদন ব্যবস্থাকে যদি উন্নত করতে হয় তাহলে আমরা কি দেখতে পাই? পাশাপাশি কয়েকটা দপ্তর এসে যায় অঙ্গাঙ্গিভাবে জড়িত হয়ে, যাদের সহযোগিতা একান্ত কাম্য হয়ে পড়ে। যেমন বিদ্যুৎ, শিল্পজাত বিষয়ক সরঞ্জাম, ক্ষুদ্র সেচ, প্রভৃতি দপ্তরগুলো এসে যায়। আজকে যদি একটা গভীর নলকূপের মাধ্যমে সেচের কাজ ত্বরান্বিত করতে হয় তাহলে সেখানে স্বভাবতঃই বিদ্যুতের কথা আসে এবং গভীর নলকূপ গুলোতে যদি ঠিকমত ভাবে বিদ্যুত সরবরাহ না করা যায় তাহলে আসল উদ্দেশ্য ব্যাহত হয়, ফল ভোগ করতে হয় কৃষকদের। ডিপটিউবওয়েলের মাধ্যমে সেচের জল আসে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন শুধু তাই নয় এর পাশাপাশি আছে শিল্পের একটা বড় সহযোগিতা। বড় শিল্পের কাছ থেকে রাসায়নিক সার এবং কৃষি সরঞ্জাম যদি সময় মত কৃষকদের সহযোগিতা করার জন্য সাপ্লাই না দেওয়া যায় তাহলে কৃষকরা উৎপাদন করতে পারে না এবং জাতীয় উৎপাদন নিশ্চয়ই এর ফলে কমে যেতে বাধ্য। এইভাবে লক্ষ্য করা যায় যে এই ইন্টার অর্গান কন্ট্রোল সিস্টেমটা, প্রত্যেকটা দপ্তর কে যদি পরিচালিত করবার প্রয়াস পায় তাহলে তার একটা মূল্য আছে। কিন্তু পশ্চিমবাংলায় তা আমরা দেখতে পাই নি। তাই আপনি লক্ষ্য করুন--আপনি গ্রামাঞ্চলে যান দেখবেন মাসের পর মাস, বছরের পর বছর ঐ গভীর নলকূপগুলো পড়ে রয়েছে, সেখান থেকে কৃষকদের সাহায্য করবার কোনরকম ব্যবস্থা হয় নি। অপর দিকে দেখুন আজকে এই যে ট্রান্সপোর্ট বিভাগ এই ডিপার্টমেন্টে বছরের পর বছর যে ঘাটতি যাচ্ছে সেই ঘাটতি সরকারকে বয়ে নিয়ে বেড়াতে হচ্ছে। তার মূল কারণ হচ্ছে এই প্রশাসনের অব্যবস্থা। এই প্রশাসনের অব্যবস্থার জন্য আপনি লক্ষ্য করবেন যে গ্যারেজে যে সমস্ত মাল আছে তার অর্ধেকের বেশী মাল ওখান থেকে চুরি যায়। প্রশাসন চোখ, কান বন্ধ করে বসে আছে। তাদের ধরবার সাহস নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি লক্ষ্য করছি, এন.বি.এস.টি.সি., সি.এস.টি.সি., ডি.এস.টি.সি. প্রত্যেকটি ক্ষেত্রে আজ একই অবস্থা। আপনি শুনলে অবাক হবেন আজকে সাধারণ মানুষেরা ঐ বি.ডি.ও. অফিস বা এস.ডি.ও. অফিস অথবা ডি. এমের অফিসে কাজের জন্য তাঁরা যে যান, কিন্তু তাঁরা কোন কাজ পান না, তাঁরা যে উদ্দেশ্য নিয়ে যান সেই উদ্দেশ্য সফল হয় না।

[7-50 — 8-00 p.m.]

কিন্তু আপনি জানেন রাইটার্স বিল্ডিংসের ঐ লাল ফিতার বাঁধন আজও তাদের অনুসরণ করে চলেছে। ডিষ্ট্রিক্ট প্রশাসনগুলিও ঐ একই পদ্ধতি গ্রহণ করেছে। দিনের পর দিন মাসের পর মাস আমলাতান্ত্রিক কায়দায় ফাইল সব বন্ধ হয়ে পড়ে থাকে। আর আমাদের মত সাধারণ মানুষদের কষ্ট ভোগ করতে হয়। এই সমস্ত সর্বহারা মানুষ তাদের কথা তারা পরিষ্কার করে বলতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রী নিজেকে সর্বহারার নেতা বলে দাবী করতেন। কিন্তু ক্ষমতা পাবার পরে সেদিক থেকে তিনি আসতে আসতে সরে আসছেন।

প্রশাসন ব্যবস্থাকে ভেঙ্গে চুরমার করে দেবার জন্য তিনি কোটি কোটি লোকের ভোট নিয়ে এখানে এসেছিলেন। কিন্তু গদিতে বসেই সব ভুলে গেছেন। আজকে তাঁর শরীরে চর্বি জমে গেছে, তাই সামলাতে পারছেন না। তিনি নিজে সুস্থ নন, মাঝে আমরা খবর পাচ্ছি। এগুলি ভাববার বিষয়, চিন্তা করবার বিষয়। মাননীয় স্পীকার মহাশয়, যেসব সরকারী কর্মচারী ফেডারেসন ইউনিয়ন করে তাদের বেছে বেছে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে। আমি আপনার মাধ্যমে বলতে চাই এন.বি.এস.টি. গ্যারেজের ফেডারেসন ইউনিয়নের কর্মচারীদের এমন জায়গায় ট্রান্সফার করে দেওয়া হয়েছে যে, তাদের কষ্টের সীমা নেই। ইউনিয়ন করবার অধিকার গনতান্ত্রিক অধিকার। সেই অধিকার প্রয়োগ করবার ব্যবস্থা নিয়েছে বলেই আপনারা তাদের ট্রান্সফার করে দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর অবসান হওয়া উচিত বলে আমি মনে করি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার ব্যাপারে, প্রশাসনিক সুবিধার ব্যাপারে কতকগুলি জেলাকে ভেঙ্গে ছোট করা দরকার। ২৪ পরগনা, মেদিনীপুর, পশ্চিমদিনাজপুর ইত্যাদি জেলাগুলিকে ভেঙ্গে ছোট করা দরকার। প্রশাসনিক সুবিধার জন্য এবং হাজার হাজার মানুষের সুবিধার জন্য এই কাজ তাড়াতাড়ি করা দরকার। কেন না, মানুষগুলিকে দিনের পর দিন দূর থেকে ছুটে আসতে হয়। এই জেলাগুলিকে ভেঙ্গে ছোট জেলায় রূপান্তরিত করা হলে প্রশাসনিক কাজ কর্মের সুবিধা হয়। স্যার, আমি আর একটি কথা বলতে চাই, আজকে সর্বস্তরে দুর্নীতি চলেছে। এই দুর্নীতি বন্ধ করার জন্য প্রত্যেকেরই তৎপর হওয়া উচিত। যেহেতু এই বাজেট বিবৃতিতে তার কোন ইঙ্গি ত দেন নি, পরিষ্কার করে দুর্নীতি বন্ধ করবার কোন ইঙ্গিত দেন নি, সেই জন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসনের যে বাজেট বরাদ্দ রেখেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে দু একটি কথা বলতে চাই। বিরোধী দলের বক্তৃতা আমি মন দিয়ে শুনছিলাম। তারা বললেন সমস্ত প্রশাসন ভেঙ্গে তছনছ হয়ে গেছে। আমাদের মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে, সরকারের পক্ষ থেকে প্রথম বলা হয়েছে পরিচ্ছন্ন নিরপেক্ষ গণমুখী প্রশাসন করা হবে। সেই সংগে এই কথাও বলা হয়েছে, একটা ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে কেন্দ্রে প্রতিক্রিয়াশীল সরকার আছে, রাজ্যে বামপন্থী সরকার আছে। সেই সরকারের কতটা ক্ষমতা থাকে যে, এই ভাবে একটা প্রশাসন চালান যাবে? আই.এ.এস. অফিসার যারা প্রশাসনের মাথা হিসাবে বসে আছেন, তাদের ট্রেনিং, তাদের কাজ কর্মের দক্ষতা কারা নিরুপন করেন? কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তাদের ট্রেনিং দেওয়া হয়, কেন্দ্রীয় ক্যাডার হিসাবেই তাদের তৈরী করা হয়। বৃটিশ আমল থেকে যে প্রশাসন চলে আসছে, ৩০ বছর ধরে কংগ্রেস তাকে সম্পূর্ণ খারাপ অবস্থায় নিয়ে গেছে। সেই প্রশাসনের উপর দাঁড়িয়ে একটা বাম পন্থী সরকার ৭ বছর ধরে তাদের প্রশাসন চালিয়ে আসছেন, এটা তো সব চেয়ে বড় যোগ্যতার পরিচয় এবং সেটাই সব চেয়ে বড় কো-অর্ডিনেসনের ব্যাপার। নিরপেক্ষতা এই সরকারের পক্ষে কতটা সম্ভব সেটা একটু বিবেচনা করার দরকার ছিল। কারণ এই প্রশাসন নিয়ে একটা বামপন্থী সরকার চলেছে এবং শুধু চলছে না, দু দুটো বড় বিপর্যয়ের মোকাবিলা করেছে। স্যার, আপনি জানেন ইতিপূর্বে একটা খরা এবং বন্যা হয়ে গেছে, যে বন্যা শতাব্দীর মধ্যে কেউ দেখেনি। এই দুটো প্রবলেম গোটা ভারতবর্ষের মধ্যে ছিল না, এত বড় সমস্যা ছিল না। সেই সমস্যার মোকাবিলা করা হয়েছে। প্রশাসন, সাধারণ মানুষ, মন্ত্রী, এম.এল.এ. সবাই মিলে মিশে এক সাথে ঝাঁপিয়ে পড়ে এই বন্যা, খরার

মোকাবিলা করা হয়েছে।

মানুষ হাঁফ ছেড়ে বাঁচলেন। কেউ ভিক্ষার ঝুলি নিয়ে গেল না, কেউ ঘর ছেড়ে বাইরে ও এলো না। ওরা এত প্রচার করলেন, চক্রান্ত করলেন কিন্তু কিছুই করতে পারলেন না। খবরের কাগজওয়ালারা বললেন গ্রাম ছেড়ে মানুষ শহরে এসে আশ্রয় নেবে, তা কিন্তু হ'ল না। ওদের সমস্ত চক্রান্ত ব্যর্থ করে দিয়ে মানুষ এইভাবে খরার মোকাবিলা করলো। কেন্দ্রের কাছ থেকে আমাদের দাবি মাফিক টাকা আমরা পেলাম না কিন্তু তা সত্ত্বেও যে টাকাটা পাওয়া গেল তা নিয়ে এবং আমাদের সীমিত আর্থিক ও প্রশাসনিক ক্ষমতা নিয়ে সবাই সরকারের সংগে মিলে মিশে এই দুটি জিনিষ আমরা মোকাবিলা করলাম। স্যার, ওরা বললেন, প্রশাসন একেবারে ভেঙ্গে গিয়েছে। কি করে ভেঙ্গে গিয়েছে আমি বুঝতে পারলাম না। সুব্রতবাবু বললেন, প্রশাসন একেবারে ধ্বংস হয়ে গিয়েছে। স্যার, উনি যখন মন্ত্রী ছিলেন সেই সময়কার মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থ শংকর রায় এক সময় এই হাউসে বলেছিলেন--১৯৭৩।৭৪ সালের একটি স্পিচে--যে তিনি সব জেলায় জেলায় ঘুরে দেখে এসেছেন যে কারুর সংগে কারুর যোগাযোগ নেই। প্রশাসনের কে কোথায় কি কাজ করছে বা কোথায় কার সংগে কার কি যোগাযোগ সঠিকভাবে তা কেউ বলতে পারছেন না। এসব কথা কিন্তু সুব্রতবাবু আজকে বললেন না। আমরা ডি.এল.সি করেছি এবং জেলায় জেলায় প্রশাসনকে একটা সূত্রে আমরা গেঁধে রেখেছি। সেখানে বক্তব্য রাখার সকলেরই সুযোগ আছে। বিরোধীপক্ষের এম.এল.এ, সরকারীপক্ষের এম.এল.এ, ডি.এম., একজিকিউটিভ অফিসার, ইঞ্জিনিয়ার সবাই মিলে আলোচনা করে প্রায়রিটির ভিত্তিতে আমরা কাজের পরিকল্পনাগুলি রাইটার্স বিল্ডিং-এ পাঠাচ্ছি, সরকারের কাছে পাঠাচ্ছি। এইসব ব্যাপারগুলি কিন্তু ওদের চোখে পড়ছে না। সুব্রতবাবু কি দেখলেন? প্রশাসন খারাপ হয়ে গিয়েছে একথা বলতে গিয়ে তিনি কয়েকজন মন্ত্রী পেট্রোল পুড়িয়েছে সেকথা বললেন। তিনি আর কি বললেন? মন্ত্রীর সংগে তিনি অনেককে যেতে দেখেছেন সেকথা বললেন। আমি স্যার, মাননীয় সুব্রতবাবুকে বিনীতভাবে বলতে চাই যে তিনি বোধ হয় ভুলে গিয়েছেন যে তিনি যখন পুলিশ দপ্তরের রাষ্ট্র মন্ত্রী ছিলেন--আমি দায়িত্ব নিয়ে বলছি--সেই সময় একবার তিনি কাঁথীর কোন একটি স্কুলে গিয়েছিলেন, সেখানে আমরা হিসাব নিয়ে দেখেছি তাঁর খাওয়া দাওয়া বাবদ তিন হাজার টাকা সেখানে খরচ হয়েছিল। সেখানে আমরা জানি যুব কংগ্রেসের লোকরা তাঁর সংগে গিয়েছিলেন, পুলিশ গিয়েছিল ইত্যাদি পক্ষান্তরে সেই স্কুলে আমাদের অর্থমন্ত্রী অশোক মিত্র এবং প্রাক্তন মন্ত্রী পার্থ দের যাবার জন্য যে খরচ হয়েছিল সেটা আপনারা একটু হিসাব নিয়ে দেখবেন। কাজেই প্রশাসনকে এসব দিয়ে বিচার করা যায়না সেটা আপনাদের মনে রাখা দরকার। সেখানে দেখা দরকার প্রশাসনের মধ্যে আমরা যে সমন্বয় আনতে চাই সেটা আনতে পারছি কিনা। স্যার, আপনি জানেন, ব্যুরোক্রাটদের একটা অংশ এবং টেকনোক্রাটদের একটা অংশের মধ্যে দীর্ঘদিন ধরে একটা দ্বন্দ্ব আছে, সেটার অবসান করা দরকার। আই.এ.এস অফিসার যারা দীর্ঘদিন ধরে প্রশাসন চালান তাদের একটা মর্যাদা এবং একটা মনোভাব তৈরী হয়ে গিয়েছে, তাদের সংগে যারা প্রযুক্তিবিদ, তাদের একটা অংশের দ্বন্দ্ব আছে। এই দ্বন্দ্বটা মেটানোর জন্য এবং প্রশাসনের মধ্যে একটা সমন্বয় আনার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, তাঁদের মধ্যে থেকে কিছু কিছু লোককে প্রশাসনের মধ্যে নিয়ে যাওয়া হবে। স্যার, আমরা জানি, কংগ্রেসের পক্ষ থেকে এইসব টেকনোক্রাট এবং ইঞ্জিনিয়ারদের একটা অংশকে উস্কে দিয়ে যাতে তারা কাজ বন্ধ করেন এবং স্ট্রাইক করেন সে চেষ্টা করা হয়। স্যার, আমরা সাধারণ প্রশাসনকে সচল রাখতে

চাই বলেই আমরা প্রশাসনের মধ্যে সমন্বয় আনতে চেষ্টা করছি এবং সেই চেষ্টার ফল হিসাবে আজকে আমরা সাধারণ প্রশাসনকে গণমুখী প্রশাসন করতে পেরেছি। আমরা সাধারণ প্রশাসনকে গনমুখী প্রশাসন করতে পেরেছি বলেই এবং এর মধ্যে সমন্বয় সাধন করতে পেরেছি বলেই দুটি জাতীয় বিপর্যয়ের আমরা মোকাবিলা করতে পেরেছি। তা ছাড়া আমবা দুটি পঞ্চায়েত নির্বাচনও করতে পেরেছি।

[8-00 — 8-10 p.m.]

আমরা দু'বার পঞ্চায়েত নির্বাচন করেছি। ওরা যখন সরকারে ছিলেন, ওরা যখন প্রশাসনে ছিলেন, ওরা নির্বাচনের কোন ঝুঁকি নিতে পারেন নি। শুধু পঞ্চায়েত নির্বাচন নয়, মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়েছে। এগুলিতো প্রশাসনের কৃতিত্ব, প্রশাসনের একটা পরিষ্কার কাজের প্রতিফলন। এগুলি তাদের চোখে পড়লো না। পঞ্চায়েত তো আপনাদের সময়েও ছিল। কংগ্রেস আমলেও তো পঞ্চায়েত ছিল, সেখানে যে গ্রাম পঞ্চায়েত, গ্রাম প্রধান, ব্লক স্তর ছিল, সেখানে কোন মানুষ যেত না। ১৮ বছর আপনারা নির্বাচন করেন নি। মানুষকে কোন ক্ষমতা দেওয়া হয়নি। আমাদের পক্ষ থেকে বলা হয়েছিল যে গ্রামে গঞ্জে রাইটার্স বিল্ডিংস বসিয়ে দেব। এগুলি মানুষ বুঝেছে তাদের অভিজ্ঞতা দিয়ে। তারা বুঝেছে যে পঞ্চায়েত তাদের অবলম্বন, একটা প্লাটফর্ম। সেখানে দাঁড়িয়ে তারা কথা বলতে পারবে, আলাপ--আলোচনা করতে পারবে। আজকে হিসাবটা টানিয়ে দেওয়া হচ্ছে। সেই হিসাবটা তারা দেখছে, বাজেটটা দেখছে। আজকে সমস্ত মানুষ হিসাবটা বুঝে নিতে শিখেছে। সে জন্য আজকে আপনাদের এত রাগ। আপনারা পঞ্চায়েতের মাধ্যমে ৫ হাজার টাকা খরচ করার জন্য নিতেন, আর তার মধ্যে ৪ হাজার ৯৯৯ টাকা চুরি হত। আপনারা কাজের জন্য মাত্র এক টাকা খরচ করতেন। আপনারা যে কাজ করতেন তাতে কোন প্রাইওরিটি ছিলনা। আপনারা খেয়াল খুশি মত কাজ করতেন। আপনারা প্রশাসনকে এমন একটা জায়গায় নিয়ে গিয়েছিলেন যেখানে সাধারণ মানুষ ভয়ে ভীত হয়ে থাকতো। তারা সব সময়ে ভাবতো যে কখন কি হয়ে যায়। আমরা এমন অবস্থা দেখেছি যে কর্মচারীরা, বি.ডি.ওরা, এস.ডি.ও'রা বলতেন যে কেমন করে চালাবো, কি ভাবে চালাবো। আপনারা চেয়ার দখল আন্দোলন শুরু করে দিয়েছিলেন। আজকে আপনারা বলছেন যে প্রশাসন খারাপ হয়ে গেছে, প্রশাসন কাজ করছে না। কাশীবাবু বললেন যে বি.ডি.ও, ডি.এম, এরা সব ক্লার্ক হয়ে গেছেন। অদ্ভুত কথা তারা বলছেন। এটা আমাদের কাছে সব থেকে বড় গর্ব যে আজকে সব কিছু আলোচনা হচ্ছে, সাধারণ মানুষ বলতে পারছে। আজকে বলা হয়েছে যে ডি.এম, বি.ডি.ও, এক্সিকিউটিভ অফিসাররা কাদের কথা শুনে চলবেন? তারা জেলা পরিষদের কথা শুনে চলবে, পঞ্চায়েত সমিতির কথা শুনে চলবে। নির্বাচিত প্রতিনিধিরা যে সিদ্ধান্ত নেবেন, সেই সিদ্ধান্ত মত কাজ হবে। এটাইতো গণতান্ত্রিক পথ। এই পথে জনমুখী প্রশাসনকে আমরা সাধারণ মানুষের কাছে নিয়ে যেতে পেরেছি। এটাই আমাদের কৃতিত্ব এবং গৌরব। সে জন্য আমরা বলেছি যে ব্লক লেভেলে সমস্ত অফিসারকে নিয়ে, পঞ্চায়েতকে নিয়ে, সাধারণ মানুষকে নিয়ে পরিকল্পনা করা হবে। এটা না করতে পারলে গণমুখী প্রশাসন করা সম্ভবপর হবে না। প্রশাসনের সব জায়গায় বড় বাধা হচ্ছে হাই কোর্টের ইনজাংশান। আপনারা সেটা দেখেন না। এক লক্ষ একর জমি এখনও পর্যন্ত বিলি করা সম্ভব হয়নি, যেটা বিলি করা যেত। আপনাদের কাছে আবার বলছি, এই যে প্রশাসনিক কাঠামো, যে প্রশাসনের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার সমস্ত কাজ পরিচালনা করছেন, এটা এই ৭ বছরের চেষ্টায় সম্ভব হয়েছে।

এটা একটা গণমুখী, পরিচ্ছন্ন, নিরপেক্ষ প্রশাসনের দ্বারা সম্ভব হয়েছে। সে জন্য এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংক্ষেপে কয়েকটি কথা এখানে বলবো। যতগুলি সংশোধনী প্রস্তাব এখানে এসেছে সবগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। বিরোধী পক্ষ থেকে যা বলা হয়েছে তার মূল কথা আমি যা বুঝলাম সেটা হচ্ছে, প্রশাসন বলে এখানে কিছু নেই। এখানে তুলনামূলক ভাবে বলতে হয় যে ওদের প্রশাসন বলে কিছু ছিল? এই রকম একটা আজগুবি কথা পশ্চিমবাংলার মানুষতো বিশ্বাস করবেই না, ভারতভর্ষের মানুষরাও এটা বিশ্বাস করবে না। ২৮ বছর কংগ্রেস এখানে রাজত্ব করেছে এবং ২৮ বছর রাজত্ব করে প্রশাসনকে সম্পূর্ণ ভাবে ধ্বংস করেছে। কারণ সেখানে নিয়ম-কানুন কিছু ছিলনা। অন্যান্য কংগ্রেস প্রদেশে দেখেছি এবং যা খবর রাখি, সেখানে চাকুরী দিতে হলে—যেমন ওঁরা করতেন, রাইটার্স বিল্ডিংসয়ে বসে দেশলাইয়ের উপরে লিখে, শ্লিপে লিখে চাকুরী দিতেন।

ওঁরা ১২,০০০ লোককে পাওয়ারে ঢুকিয়েছিলেন। এস.ই.বি.'তে নিজেরা কমিটি করে নিজেদের লোককে নিয়েছিলেন, হয়ত তার মধ্যে কিছু ভাল লোক আছেন, কিন্তু বেশীরভাগই সমাজবিরোধী দিয়ে ভর্তি করেগেছেন। এই রকম কয়েক হাজার লোককে চাকরী দিয়েগেছেন, বাসের পারমিট, ট্যাক্সির পারমিট, মিনি বাসের পারমিট, কনট্রাক্ট দিয়েগেছেন। ঐসব পারমিট, কন্ট্রাক্ট দেবার কনডিসন কি ছিল, না ক'বার বামপন্থীদের আক্রমণ করেছ, ক'টা খুন করেছ? ৬'টা খুন করেছ, তাহলে দুটো পারমিট পাবে। এই ছিল ওঁদের নিয়ম-কানুন। কেউ কিছু মানত না। এটাকে প্রশাসন বলে! এটা কি কোন দলের কথা! তবে সবাই জানে এ-সব এবং সেই জন্য তো বেশীরভাগ শ্রমিক, কৃষক, ক্ষেতমজুর, মধ্যবিত্ত মানুষ আমাদের সমর্থন করেছেন। তানাহলে আমরা তো কিছুই ছিলাম না। আমরা বাম-পন্থীরা আস্তে আস্তে মানুষের কাছে গেছি, তাঁদের মধ্যে কাজ করেছি, তাঁদের মধ্যে থেকেছি। ওঁরা কত মানুষকে বিনাবিচারে জেল দিয়েছিলেন, ওঁদের একটা লোককেও আমরা বিনাবিচারে আটক করিনি। এ-সব মানুষ জানে। ওঁরা গণতন্ত্রকে হত্যা করেছিলেন, হাজার হাজার মিথ্যা মামলা করেছিলেন। ঐটা নাকি প্রশাসন ছিল! সাধারণ প্রশাসন! এখানে ওঁরা বললেন, সুব্রতবাবু বললেন, 'জ্যোতিবাবু তো আছেন।' আমি ওঁকে বলি, আমি আছি, এটা এখন আপনার কাছে শুনছি , আপনাদের কাছে তো আমি নেই। আমি আছি, কি নেই, সেটা বড় কথা নয়, আমরা ঐ রকম ব্যক্তিগত কাজ করি না। আমাদের দল আছে। কংগ্রেস বলে কি কোন দল আছে? বাম-পন্থী দল আছে, তাঁদের নির্বাচন হয়, তাঁদের সম্মেলন হয়। কংগ্রেস দলে বোধ হয় ১৩ বছর ধরে কোন নির্বাচন নেই, কিছু নেই। ঐ দিল্লী যাওয়া আসা দৌড়-দৌড়ি ছাড়া আর কিছু নেই। একটা কিছু করতে হলে প্রধানমন্ত্রী বলবেন, তবে হবে। এটা একটা দল নাকি? ওঁরা ভারতবর্ষের মানুষের কি করবেন, কোন প্রশাসন চালাবেন।

তারপরে একটা কথা এখানে দু' এক জন বলেছেন, তবুও আমি বলছি যে, আমাদের প্রশাসন আছে বলেই একটা শৃংখলা আছে, নিয়ম কানুন আছে। যেখানে পঞ্চায়েতে ১৪ বছর নির্বাচন হয়নি, সেখানে আমরা সরকারের আসার এক বছর পরেই পঞ্চায়েত্ নির্বাচন করেছিলাম। আমরা পৌরসভার নির্বাচন করেছিলাম। ক ংগ্রেস তা করেনি। অত বছর রাজত্ব করেছে কিন্তু নির্বাচন করেনি, ১৮ বছরের মধ্যে ১৪ বছরই নির্বাচন করেনি। পঞ্চায়েতে যেখানে ৪ বছর অন্তর নির্বাচন করার কথা, সেখানে ওঁরা নির্বাচন করেননি। আবার

স্বৈরাচারী বললে, বলবেন স্বৈরাচারী বলা যাবে না, তাহলে কোন্ চারী বলব? তারপরে আমি একটা কথা শুনলাম যে, সুব্রতবাবু একজন মার্কিন ভদ্রলোককে--ডিপ্লম্যাট্‌কে--জিজ্ঞাসা করেছিলেন, /এঁদের আপনি কমিউনিষ্ট বলে কি মনে করেন?' তাঁর সার্টিফিকেট নাকি আছে, যে, /না ওঁরা কমিউনষ্টি নয়, ওঁরা অন্য কিছু।* ঐ কি--র‍্যাডিক্যাল কংগ্রেস। তা আমাদের আমেরিকান ডিপ্লম্যাটের কাছে শিখতে হবে যে, আমরা কমিউনিষ্ট কিনা! ঐসব কংগ্রেসীরা শিখতে পারেন, ওঁরা ওদেরই বশংবদ। আমরা ওদের কাছে কিছু শিখতে চাই না, ওদের সার্টিফিকেটে আমাদের কিছু যায় আসে না। আমরা জনগণকে সব কিছু বলি, তাঁরাই হচ্ছেন আসল কথা।

তারপরে এখানে বলা হচ্ছে ডিসিপ্লিন নেই, পুলিশে ডিসিপ্লিন নেই, এখানে নেই, ওখানে নেই। এ-সব বলা হচ্ছে। তা ওঁদের আমলে কি ছিল? কি ছিল আমরা দেখিনি? কোথায় ডিসিপ্লিন ছিল? আমাদের আমলেই ডিসিপ্লিন আছে, তাই ওঁদের খুব অসুবিধা হচ্ছে এবং ওঁরা সেই ডিসিপ্লিন ভাঙবার চেষ্টা করছেন। আমার কাছে রিপোর্ট আছে ডিসিপ্লিন ভাঙবার জন্য পুলিশ বা প্রশাসনের মধ্যে একটা সংগঠন তৈরী হচ্ছে, সেই কাগজ-পত্র আছে।

(এ ভয়েজ ঃ- কোশ্চেন)

সুব্রতবাবু আমার কাছে এলে, আমি দেখিয়ে দিতে পারব যে, কি-ভাবে কংগ্রেস সেসনের সময়ে এটা তৈরী হয়েছে। তারা কয়েক-জন কংগ্রেস নেতার নাম করেছে। অবশ্য ওঁর নাম তার মধ্যে নেই। তারা বলেছে, 'এরা এরা আমাদের পয়সা দেয়, আরো পয়সা আমাদের চাই, তানাহলে ভাঙতে পারছি না।' তা আমি জিজ্ঞাসা করি, এই সব করলে কি ডিসিপ্লিন থাকবে? যাই হোক ওরাঁ ভাঙতে পারেননি।

তারপরে এখানে বলা হলো, আমরা অন্য ষ্টেটের কথা কেন বলি, ইন্দিরা গান্ধীর কথা কেন বলি! তা কাদের কথা বলব?

[8-10 — 8-20 p.m.]

প্রতিযোগিতার কথাই বলতে হবে। একশোবার বলেছি ইন্দিরা গান্ধীকে যে কনফ্রনটেসানের ব্যাপার নয়, আমাদের যে সংবিধান, আমাদের যে ব্যবস্থা তাতে বিভিন্ন রাজ্যে বিভিন্ন দল রাজত্ব করতে পারেন, সরকার চালাতে পারেন এবং প্রতিযোগিতা হোক, কেঁউ যদি মনে করেন, না বিহারে ভাল হচ্ছে, পাঞ্জাবে ভাল হচ্ছে, আসামে ভাল হচ্ছে, মহারাষ্ট্রে ভাল হচ্ছে, রাজস্থানে ভাল হচ্ছে, আর পশ্চিমবাংলায় হচ্ছে না--তারা চলে যাবে ওদের পক্ষে আর উল্টো যদি মনে করেন আমাদের দিকে আসবেন, অন্য জায়গায়। সেইজন্য অন্য নাম করতে হয়। যেসব কংগ্রেস রাজত্বের দু-একটা নাম করলাম ওখানে প্রশাসন বলে কিছু আছে নাকি? সেখানে গিয়ে দেখলেই পারেন। এত কথা বলেন সংবাদপত্র পড়ে আর সংবাদপত্রে সেগুলি দেখছেন না? সংবাদপত্রে এগুলি তো বেরুচ্ছে। দিল্লীতে কি প্রশাসন আছে? কিছু নেই। ৫।১০।২০টা সব লোককে খুন করে দিচ্ছে। এটা কাদের রাজত্ব? ইন্দিরা গান্ধীর রাজত্ব সেখানে। আসামে দেখেছি হাজার হাজার মানুষ খুন হয়েছে। কিছু তো করতে পারেন নি, ঘর-বাড়ি সব ছাড়া হয়েছে। এখনও অনেক রিফিউজি বসে আছে আমাদের পশ্চিমবাংলায়। এই নতুন সরকার হওয়াতে যারা নতুন এসেছিলেন অনেককেই নিয়ে গেছেন, এখনও ২৯ হাজারের মধ্যে ৬ হাজার আছে। একথা তারা রেখেছেন, ওরা এটা করেছেন। কিন্তু আগে যে ১১ হাজার এসেছিল সেটা ওরা নেবেন না। তা আমরা কি নিমন্ত্রন করে তাদের

এনেছিলাম? নেবেন না যে কেন নেবেন না? তারা ওখান থেকে পালিয়ে আসতে বাধ্য হয়েছে। সেইজন্য তুলনামূলক বলতেই হবে, তা ছাড়া উপায় নেই। তারপর ঐ বামফ্রন্ট সরকারের বিরোধী একটা কাগজ আছে-আর ঐ আনন্দবাজারের একজন রিপোর্টার--তিনি এখন আনন্দবাজারে আছেন কিনা জানি না, যারা আমাদের উপর শত্রুতা বরাবরই করেন-ঐ উইক বলে একটা বড় কাগজ আছে ইংলিশ মিডিয়াম--ঐ মালায়ালাম মনোরমা তাদেরই উইকলি নতুন বেরিয়েছে। এখানে ভাল একটা প্রতিনিধি তারা যোগাড় করেছেন--ঐ পেট্রোলের গল্প লিখেছেন। ওদের নিজেদের তো কিছু জানা নেই, ঐ পেট্রোলের গল্প অমুক গল্প, তমুক গল্প, কে কত নিয়েছেন সেইসব লিখছেন। আপনারা কত নিয়েছিলেন? আমরা সরকারে এসে দেখলাম--আমি নাম করতে চাই না, খারাপ লাগে নাম করতে--চিকিৎসা করেছেন হাসপাতালে--কংগ্রেস মন্ত্রীর আত্মীয় বা আত্মীয়া--পয়সা পর্যন্ত দিয়ে যান নি হাসপাতালে। এই জিনিষ দেখেছি। আমরা বিল পাঠিয়েছিলাম একজনের কাছে--এখানে এখন এম.এল.এ আছেন--কোথায় গিয়েছিলেন পয়সা দেননি--এটা বলেছিলাম। উনি বললেন, আমি দেবো না। কি বলবো তাকে? কিছু বলার নেই, আমরা দিয়ে দিচ্ছি। আর এখানে বলা হচ্ছে এইসব গাড়ী নিয়ে সব ঘুরছেন, মজা দেখছেন। গাড়ীতে তো ঘুরবেনই, গাড়ী না নিয়ে কি করে ঘুরবেন? রিক্সা তো সব জায়গায় যায় না এবং এটা হতে পারে না। কাজেই আমরা কত পেট্রোল খরচা করেছি আর আপনারা কত খরচা করেছিলেন সেটা দেখবেন। আমাদের তো বেশী মন্ত্রী আর আপনাদের তো কম মন্ত্রী ছিল, হিসাব মিলিয়ে দেখবেন। আর আপনাদের দুটো এরোপ্লেন ছিল। কি করেছিলেন সেই এরোপ্লেন দিয়ে? আমরা এসে বিক্রি করে দিয়েছি। কোন কংগ্রেস প্রদেশে বিক্রি করেছে? আরোও কিনেছে। বিহারের কিছু মন্ত্রী বলেন, আরে আপনি ওখান থেকে গাড়ী করে যাচ্ছেন--১০০ কিলোমিটার, এত সময় পান কোথায়? আমি বললাম আপনারা বেশী কাজের লোক, আপনারা প্লেন করে যান, আমরা তো পারছি না, আমরা এইভাবেই যাচ্ছি। কাজেই এইটা ঐ বামফ্রন্ট সরকারের বিরোধী যে কাগজ তার থেকে ওরা বললেন। আমি বলছি ওরা যে গাড়ীতে পেট্রোল খরচা করেছেন তা কাজেই করেছেন। যদি দেখাতে পারেন কাজে নয়, অন্য কোন ঘোরাফেরা করেছেন, সেটা আলাদা কথা, সেটা আপনারা দেখাতে পারবেন না। তারপর হচ্ছে, এটা নাকি অন্যায় হয়ে গেছে--হোম সেক্রেটারী--কেন বেশী দিন আছে? এটা কি দূর্নীতি হচ্ছে না। আমাদের দরকার পড়েছে আছে, যখন দরকার পড়বে না ট্রান্সফার হবেন, যা নিয়ম তাই হবে। সুতরাং আর কিছু না পেয়ে এখন এইসব আরম্ভ করেছেন, ব্যক্তিগত সমস্ত কথাবার্তা আরম্ভ করেছেন। আর এখানে সপ্তর্ষিকে বদলি করা নিয়ে কথা উঠেছে। কেন্দ্রীয় সরকার বলেছেন ওকে আমাদের চাই-ঐ যে ফলতায় একটা জোন্ হচ্ছে, এক্সপোর্ট জোন, ওর জন্য। এখানে প্রশ্ন তোলা হচ্ছে, সপ্তর্ষিকে কেন নদীয়া থেকে নিয়ে এলাম। আপনাদের সুবিধা হচ্ছিল নাকি ওখানে থাকলে? সেই সুবিধার ব্যাপারে আমি তো কিছু করতে পারি না। কেন্দ্রীয় সরকার চেয়েছেন ওর নাম করে, আমি পাঠিয়ে দিয়েছি। কাজেই এইসব ব্যাপারে প্রশাসন খারাপ হয়ে গেছে কি তা বোঝা যায়? আমি বলি, জরুরী অবস্থায় আপনারা যখন খারাপ করতে পারেননি, সমস্ত শেষ করতে পারেন নি, আমরা পুনরুজ্জীবিত করছি, যতদিন আমরা আছি, আপনাদের সাধ্য নেই, প্রশাসনকে নষ্ট করতে পারবেন না। কিন্তু এটা ঠিক, আপনারা যা রেখে গেছেন, উত্তরাধিকার সূত্রে যা আমরা পেয়েছি--২৮ বছর ধরে যা রাজত্ব করেছেন--আমি বারবার বলি যে সেই প্রশাসনকে আমাদের অদল-বদল করতে সময় লাগবে, কেউ বদলাবে, কেউ বদলাবে না। এই পরিপ্রেক্ষির মধ্যে কাজ করতে হচ্ছে--এটা কতবার আর

বলবো। এটা আমি বলছি এই নিয়ে আমরা কাজ করছি। এখানে বিপ্লব করে তো সরকারে আসিনি, এইসব নিয়েই কাজ করতে হবে।

লাভটা কি হোল? ওঁরা বলে যে এখানে প্রশাসন নেই, রাইটার্স বিল্ডিং দেখলে নাকি বোঝা যায়, লালবাজার দেখলেও নাকি বোঝা যায়। হ্যাঁ, রাইটার্স বিল্ডিং দেখলে খানিকটা বোঝা যায় যে সেই প্রশাসন নেই মানি, কারণ সমাজবিরোধীদের, গুন্ডাদের ভীড় নেই দোতলা থেকে তিন তলায়। এই মন্ত্রীদের ঘরের কাছাকাছি সমস্ত খালি হয়ে গেছে। যাঁদের দেখা করার দরকার পড়ে তাঁরা নিয়ম যা আছে সেইমত আসেন, দেখা করেন। কংগ্রেস আমলে ভীড় করে সমস্ত থাকতো, কাজ নেই কর্ম নেই, সার্টিফিকেট দাও, কন্ট্রাক্ট্ পাইয়ে দাও, এটা দাও, ওটা দাও -- এইভাবে চুরি জোচ্চুরি করবার জন্য সব ভীড় করে থাকতো। এখন তা সম্ভব নয়। আমরা সবাইকে বলেছি এটা করবেন না। আমরা কখনও ঐ রকম ব্যবহার করিনা। যাঁর দরকার আসে আসবেন, নিয়মমত আসবেন -- এটাইতো প্রশাসন। ভীড় করে মন্ত্রীর ঘরে ৩৬ জন বসে থাকলেই সেটা প্রশাসন? এটা প্রশাসন, জনগনের প্রশাসন। ওঁদের ঐসব প্রশাসন আমরা মানি না।

তারপর, এখানে কো-অর্ডিনেশন কমিটির উল্লেখ করা হয়েছে। ওটার উপর বেশী রাগ কারণ শতকরা ৭০।৭৫ ভাগ কর্মচারী ওঁদের নেতৃত্ব মানেন এবং আমাদের যুক্তি যেহেতু সমর্থন করেন, আমাদের কর্মসূচীকে রূপায়িত করতে চাচ্ছেন। এটা ভয়ঙ্কর অপরাধ! রাগের আরও কারণ হচ্ছে ফেডারেশন কিছু করতে পারছেন না। অবশ্য এটুকু করছে--মাঝে মাঝে শুনি পেছন দিকে শ্লোগান দেন। কো-অর্ডিনেশন কমিটির লোকেরাতো শ্লোগান দেন না, কখনও দেন না। আজকে প্রতিদিন এই জিনিষ ওঁরা করছেন, কিছু কিছু ঘরে ঢুকে যাচ্ছেন, এই ঘরে ঢুকছেন -- ওই ঘরে ঢুকছেন। এই সমস্ত ওঁরা করছেন। এটাই হচ্ছে প্রশাসন, কারণ কংগ্রেস! আর আমাদের প্রশাসন নেই কারণ এটা ডিসিপ্লিন ভাবে কাজ কর্ম করছে! আর প্রশাসন নেই কেন? ওঁদের রাগ হচ্ছে ওঁরা কো-অর্ডিনেশন কমিটির নেতাদের, কয়জন আমার মনে নেই - ১৭ জনের মত হবে--তাঁদের বিনা বিচারে আটক করেছিলেন। আমরা এসে তাঁদের ছেড়ে দিয়েছিলাম, চাকরী ফিরে পেয়েছেন তাঁরা, টাকা পয়সাও তাঁরা পেয়েছেন। তাহলেতো প্রশাসন নেই, ডিসিপ্লিন নেই! ভাবুন, বিনা বিচারে আটক লোকজনদের ছেড়ে দিলাম! ঐ ১৭ জন লোককে ছেড়ে দিলাম! কি অপরাধ ছিল তাঁদের? বিনা বিচারে আটক করেছিলেন কেন? তার কৈফিয়ৎ দিয়েছেন কখনও? ওঁরাই নাকি গণতন্ত্রের পক্ষে! আমরা বলি ষড়যন্ত্রী। আজকে এর জবাব ওঁরা দিন! আর এই কান্ডই তাঁরা করেছেন। আজকে এই রকম কোন ঘটনা আমার জানা নেই যেখানে কো-অর্ডিনেশন কমিটিকে সুবিধা দিয়েছি। অমুকটা আমাদের পছন্দ, এটা আমাদের পছন্দ নয়--ওটা আমাদের পছন্দ নয় বললেই কি ওঁদের কথায় আমাদের চলতে হবে নাকি? আমরা নিয়মমত কাজ করে চলবো--হোক সে ফেডারেশন, হোক সে কো-অর্ডিনেশন বা আর যাই হোক। আমরা নিয়মমত চলছি, চলবো। এটা কেউ দেখাতে পারেন না যে ওঁরা বলেছেন বলেই আমরা বাধ্য হয়ে অদল-বদল করেছি। এখানে উদাহরণ দিয়েছেন। হ্যাঁ, এই ৭ বছরের রাজত্বে একটি দুটি উদাহরণ দিয়েছেন মাত্র। কিন্তু যদি ঠিকও হোত তাহলেও এর থেকে বোঝা যায় না যে প্রশাসন ভেঙ্গে পড়েছে। তারপর আরও শুনলাম যে আমরা নাকি অপরাধ করেছি। কংগ্রেস পক্ষ থেকে বলছিলেন যে ডি.এম, বিডিও এস.ডি.ও--ওঁদের সবাইকে নাকি ঐ যে পঞ্চায়েত হয়েছে, জনগনের নির্বাচিত প্রতিনিধি, তাঁদের চাকর করা হয়েছে। এই রকম কথা স্বৈরাচারী ছাড়া আর কেউ বলতে পারেনা। আমরাতো উল্টোটা বলি যে জন-প্রতিনিধি যাঁরা, তাঁদের সঙ্গে তাঁদের চলতে

হবে, তাঁদের মেনে নিতে হবে এবং আমাদের সৌভাগ্য--আমাদের একটু ভয় ছিল যে পুরাণো আমলের সব শিক্ষা; ডি.এম, এস.ডি.ও, বি.ডি.ওরা ওঁদের সঙ্গে চলতে পারবেন কিনা! আমরা তাঁদের ডেকে বলেছি যে দেখুন, আপনারা অনেক কিছু জানেন এ্যাডমিনিষ্ট্রেশন সম্বন্ধে। আমাদের যাঁরা প্রতিনিধি নির্বাচিত হয়ে এসেছেন পঞ্চায়েতে তাঁরা অনেক কিছুই জানেন না। তাঁদের সবকিছুই নতুনভাবে শিখতে হবে। মানুষের প্রতি তাঁদের দরদ আছে ঠিকই, কিন্তু তাঁরা কিছু জানেন না। আপনারা তাঁদের শেখান, কারণ-হিসাবের খাতা রাখতে হয় তাও তাঁরা জানেন না, কি করে হিসেব রাখতে হয় জানেন না। আপনারা শেখান, কো-অপারেশন করুন--কো-অর্ডিনেশন হোক--দেখবেন ভাল কাজ হবে। এতে নাকি বলা হচ্ছে আমাদের প্রশাসন নেই। আজকে এই যে পঞ্চায়েতি রাজ চলছে--এটা ভারতবর্ষের কোথায়ও নেই। তাতেই হচ্ছে ওঁদের রাগ যে পঞ্চায়েত দিয়ে কেন ২০০ কোটি টাকা খরচ হবে? সেখানে কিন্তু আজকে গণতন্ত্রীকরণ করা হয়েছে, মানুষকে অধিকার দেওয়া হয়েছে। আর আমাদের ইডিওলজিই হচ্ছে এই। ওঁদের ঐসমস্ত মন্তব্যের বিরুদ্ধে আমরা। তা নাহলে ওঁদের সঙ্গে আমাদের পার্থক্য হবে কেন? পার্থক্য তো আছেই।

আমি দীর্ঘ সময় বক্তৃতা দিতে চাই না। আমি শুধু বলছি, পরে যেটা বলা হোল যে ব্যুরোক্র্যাট এবং টেকনোক্র্যাটদের সম্বন্ধে। আপনারা তো সরকারে ছিলেন, করেননি কেন? যেটুকু করতে বাধ্য হয়েছিলেন তাও ওঁদের হরতালের পর। ওঁদের কথা হচ্ছে--একটা লিষ্ট দিয়েছে যে সি.এম.ডি.এ থেকেআরম্ভ করে সব জায়গায় ইঞ্জিনিয়ারদের বসাতে হবে, সেখানে কোন আই.এ.এস. বা ডব্লু.বি.সি.এস থাকবে না, সেক্রেটারীর কাজ ভাগ করে দেবেন। আমরা সেটা হয়তো আলোচনা করছি। এমন হয়তো দু একটি জায়গা আছে যেখানে এখনও দেওয়া যায়নি।

[8-20 — 8-30 p.m.]

আর যেখানে দেওয়া যাবে না, সেখানে আমরা বলে দেব যে দেওয়া যাবে না। আপনারা করেন নি কেন ২৮ বছর ধরে? একবার যখন হরতাল হলো, ধর্মঘট হলো এবং সব বন্ধ হয়ে গেল তখন দু-এক জায়গায় ডি.এইচ.এস এনেছিলেন। কিন্তু সেকরেটারী ছিল। তখন ওঁরা বলেছেন যে, না ডি.এইচ.এসকে সমস্ত ক্ষমতা দিতে হবে। আর সেকরেটারী আই.এ.এস বা অন্য কেউ হতে পারে। এটা আমরা মানতে পারবো কিনা জানিনা, এটা টেকনিক্যালি, থিয়োরিটিক্যালি অন্যায় কথা নয়। কারণ তাঁরা তো লেখাপড়া শিখেছেন, তাঁরা করতে পারেন। কিন্তু একটা অসুবিধা হচ্ছে যে এ্যাডমিনিসট্রেসান যে ভাবে চলছে সেটা চলবে কিনা। এই জন্য আমরা কাজটা এই রকম ভাগ করে করছি। তাই এই নিয়ে আমরা চিন্তা করছি। দু-একটা বিভাগ নিয়ে পরীক্ষা করে দেখতে পারি। কারণ ওঁরা তো লেখাপড়া শিখেছে। ডাক্তার, ইঞ্জিনিয়াররা যা বলেন যে, আমরাই বা কেন পারবো না? পারবেন, যদি ট্রেনিং নেন, শিক্ষা নেন। ওঁদের তো সেই রকম শিক্ষা হয় নি। এই জন্য ঝগড়া বিবাদের কিছু নেই। এটা আমরা বিচার করে দেখছি। আমার পরের কথা হলো, এই যে দেখুন ক্যালকাটা করপোরেসান-এর ইলেকসান হয়ত একটু দেরী আছে। সেই জন্য আমরা একটা এ্যাডভাইসারী কমিটি করেছি। তাতে আমরা অপোজিসানকে বলেছি যে আপনারা ২-৩টি নাম দিন। কটা নাম ঠিক জানিনা, তবে নাম চাওয়া হয়েছে। আমরা সব একসংগে করি। এখানে আর কি ঝগড়া হচ্ছে? এই তো রাস্তা-ঘাট, জল-টল, বস্তি, ময়লা ইত্যাদি এই সব ঠিক করতে হয়। এই সব কাজ আমরা সবাই মিলে করতে পারি। এই যে সুব্রতবাবু বলেছিলেন যে

আমরা তো কো-অপারেসান অফার করতে চাই, আপনারা নিন। করুন, ওখানে করে দেখান কি কো-অপারেসান করছেন। কিন্তু কোন দিন তো শুনিনি কংগ্রেস রাজত্বে যে আমাদের ডেকে পাঠানো হয়েছিল যখন আমরা লিডার অফ দি অপোজিসান ছিলাম বা অন্য কিছু ছিলাম। কখনও তো বলা হয় নি যে আপনারা আসুন, আমরা এক সংগে কাজ করি। কোন দিন ডাকেন নি। আমার আর একটা কথা হচ্ছে যে ফেডারেসান থেকে একটা কাগজ আমাকে দিয়ে গেছে। এতে লেখা আছে, ৯টি ডি.এ বাকি আছে, আপনারা দিচ্ছেন না কেন? এটা বলেছে ঠিকই যে আমরা দিতে পারি নি। আরো হয়ত দু-একটা বাড়ছে। আমরা প্রতিশ্রুতি বদ্ধ, আমরা দেখবো কবে কবে কি করতে পারি আর আমরা অপেক্ষা করছি অষ্টম ফিনান্স কোমিসনের রিপোর্টের জন্য। এই এপ্রিল মাসের মধ্যেই নাকি পাওয়া যাবে। তারপর দেখবো কি দিতে পারি বা না পারি। কিন্তু ওতে লেখা আছে--কেন্দ্রীয় সরকার ওদের সরকার তো, ফেডারেসানের সরকার তো-যে ওদের দিয়ে দিয়েছে। ওদের তো এখনও সব দেয় নি, এখনও তো ৫টি বাকি আছে; দেন নি আরো বোধ হয় বাড়ছে। কেন দিচ্ছে না? ওদের তো প্রিনটিং মেসিন আছে, আমাদের তো নেই। আমাদের একটা দিয়ে দিন না নোট ছাপাবার মেসিন তাহলে আমরা সমস্ত ডি.এ দিয়ে দেব। আপনারা কি ছেলেমানুষ নাকি যে কিছু বোঝেন না? আর এটা তো আমরা এসেই করেছি ১৯৭৭ সালে। এর আগে এই রকম কোন নিয়ম ছিল যে কেন্দ্র যা দেবে আমরা তাই দেব? কোন দিন নিয়ম ছিল? কোন দিন এই রকম নিয়ম ছিল না। এই সব ভুলে গেলে চলবে কি করে? আপনাদের এমন কিছু বয়েস তো হয় নি যে সব ভুলে যেতে হবে। এবার আমার শেষ কথা হচ্ছে যে এই তিন দিন ধরে দেখছি যে যখনই কিছু আলোচনা হচ্ছে সব ব্যাপারেই ইদ্রিস। সব ভুলে গেলেন? এই ডি.সি মেহেতাকে ভুলে গেলেন এবং তাঁর দেহরক্ষীকে ভুলে গেলেন? সব সময়ই এই একটা জিনিষ। এটা গুরুত্বপূর্ণ এটা ঠিক। তার কাছ থেকে অনেক কিছু পাওয়া যেত, এটা আমি আগেই বলেছি। তাই নিয়ে সব জল ঘোলা করা হচ্ছে। সাংবাদিকদের কাছে গিয়ে গিয়ে বলা হচ্ছে এই সব কথা। আপনারা বুঝে নিন যে এখানে যা বিবৃতি দিয়েছিলাম তার পরেও ঘটনা ঘটেছে। সেটা হলো যে আমরা ঐ ডি.ডি-র বাইরে নিয়ে গিয়ে আর একজন এনফোর্সমেন্টের টপ অফিসারকে দিয়েছি। নিয়ম অনুযায়ী পুলিশের তদন্ত দরকার। এই পুলিশ না নিয়ে ঐ পুলিশকে নিয়ে করিয়েছি কেন? না, আমরা ৩০৪ ধারা অনুযায়ী মামলা করেছি এ্যাটেম টু মার্ডারের। তাদের নাম দেওয়া যাচ্ছে না। কারণ আমরা রিপোর্টের প্রথমেই এই কথা বলেছিলাম--ইট ইজ রিপোর্টেড--যে কিছু বন্দী এর সংগে ছিল। তাকে ওরা মারধোর করেছে। কিন্তু এটাই কি শেষ কথা? শেষ কথা নয়। তাহলে এই ৩০৪ ধারা হয় না। কারন এই বন্দীশালা ছেড়ে পুলিশের হাতে যখন নিয়ে যাওয়া হয় কোর্টে তখন পুলিশ ছিল এবং বন্দীরা ছিল না। একাই নিয়ে যাওয়া হয়েছিল। ঠিক সেই ভাবে আবার তাকে ফিরিয়ে আনা হয় স্পটে। ৪টা নাগাদ তাকে ফিরিয়ে আনা হয়। ফিরিয়ে এনে হোমিসাইড যে স্কোয়াড আছে তারা তাকে নিয়ে গিয়ে একটা ঘরে রাখে। তখন এখানে খুব ভীড় হতে থাকে এবং গোলমাল হতে থাকে। ওকে নিয়ে তখন আর একটা ঘরে--বাগলারী নামে একটা ঘরে তাকে নিয়ে যাওয়া হয় এবং নিয়ে গিয়ে তাকে প্রশ্ন ইত্যাদি করা হয়। তারপর তার মৃত্যু ঘটেছে। তার মানে তারপর পুলিশ হেফাযতে এই বন্দীশালায় কিছুক্ষন ছিল এই ব্যক্তি ইদ্রিস, এতে কোন সন্দেহ নেই।

এতে অসুবিধার কি আছে, একে তো নিয়ে এসেছে ৪।৫টার সময়, তারপর বন্দীদের কাছে তো নিয়ে যায়নি, এটা তো সকালের কথা বন্দী মেরেছে কি করেছে যেটা বলেছেন,

পরে সেজন্য যিনি এটা তদন্ত করবেন তাঁর তো নাম বের করতে হবে--যদি পুলিশ মেরে থাকে তাহলে পুলিশের নাম বের করতে হবে, যদি প্রিজনাররা মেরে থাকে তাহলে প্রিজনারদের নাম বের করতে হবে। সেজন্য সেখানে বলা হয়েছে আগ্নেম্ড দেখান। এই তদন্ত হচ্ছে, আশা করি এই তদন্ত তাড়াতাড়ি হবে এবং সেখানে ৩০৪ ধারায় যাঁরা অভিযুক্ত হবেন, সে পুলিশ হোক, নন-পুলিশ হোক যেই হোক সেটা হবে। কাজেই এই যে জিনিসটা করা হল এটাকে ঘুরিয়ে ফিরিয়ে নানাভাবে আমি বুঝতে পারছি না আমাদের কোথায় লাভটা ইদ্রিসকে মারা নিয়ে। তাকে এত কষ্ট করে ধরে আনা হল পুলিশের কৃতিত্ব আছে, অল্প দিনের মধ্যে ধরে এনেছে, ধরে আনার পর ওদের হাতে যতকাল ছিল সেই সময়ে কিছু খবর পেয়েছে এবং সেই অনুযায়ী এ্যারেস্টও তো হয়েছে। অনেক খবর সে দিত নিশ্চয়ই এই বিষয়ে কোন সন্দেহ নেই। সেজন্য শুধু এই দিকে বললে তো হবে না, আপনাদেরও তো বুকে হাত দিয়ে দেখতে হয় কেন মারল, কে মারল এবং কংগ্রেসের লোকও ধরা পড়েছে সেই হত্যা কান্ডে। এই কথা বলে সমস্ত কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

Demand No. 18

The motions that the amount of Demand be reduced by Re. 1 were then put and lost.

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 7,38,85,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "252-Secretariat - General Services". (This is inclusive of a total sum of Rs. 1,23,14,000 already voted on account.) was then put and agreed to.

Demand No. 19

The motions that the amount of Demand be reduced by Re. 1 were then put and lost.

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 7,63,55,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "253-District Administration". (This is inclusive of a total sum of Rs. 1,27,26,000 already voted on account.) was then put and agreed to.

Demand No. 3

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 36,10,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "213-Council of Ministers". (This is inclusive of a total sum of Rs. 6,02,000 already voted on account.) was then put and agreed to.

Adjournment

The House was then adjourned at 8.30 p.m. till 1 p.m. Friday, the 6th April, 1984 at the "Assembly House" Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 6th April, 1985 at 1.00 p.m.

### Present

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 9 Ministers, 16 Ministers of State and 162 Members.

**Shri Amalendra Roy :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবর পেলাম প্রধানমন্ত্রীর দেহরক্ষী খুন হয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে দেশে আইন শৃঙ্খলার পরিস্থিতি কি হয়েছে সেটা আপনি একবার চিন্তা করুন।

(নয়েজ)

(অ্যাট দিস্ স্টেজ, সেভারেল মেম্বার্স রোজ টু স্পিক)

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, এই অবস্থায় প্রধানমন্ত্রীর পদত্যাগ করা উচিত।

**শ্রী অমলেন্দ্র রায় :** দেশে ভয়ঙ্কর অবস্থা চলছে। প্রধানমন্ত্রীর দেহরক্ষী যদি খুন হয় তাহলে আমরা কোথায় আছি?

**ডাঃ জয়নাল আবেদিন :** ইউ হ্যাভ ডিসকার্ডেড দি ডেমোক্রেসী হিয়ার।

**মিঃ স্পীকার :** এখন কোয়েশ্চেন আওয়ার, আপনাদের যা বক্তব্য আছে সেটা মেনসনের সময় বলবেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, আমরা বিধানসভায় এই ব্যাপার নিয়ে আলোচনা করতে চাই, কাজেই আপনি আমাদের বলার সুযোগ দিন। যে ঘটনা শুনলাম তাতে বলতে বাধ্য হচ্ছি সারা ভারতবর্ষে আইন শৃঙ্খলা বলে কিছু নেই।

### Held over Starred Questions

(to which oral answers were given)

#### বিড়ি শ্রমিকদের আইডেনটিটি কার্ড প্রদান

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮।) **শ্রীঅমলেন্দ্র রায় :** শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি, কত সংখ্যক বিড়ি শ্রমিককে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** পশ্চিমবাংলায় ৮৮৬৩ জন বিড়ি শ্রমিককে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই যে আইডেনটিটি কার্ড বিড়ি শ্রমিকদের দেওয়া হচ্ছে-এর উদ্দেশ্য কি?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** আইডেনটিটি কার্ড বিড়ি শ্রমিকদের দেওয়া হচ্ছে এই কারণে যে যাদের এই কার্ড থাকবে তারা চিকিৎসা ও বিভিন্ন খাতে কেন্দ্রীয় সরকার যে সাহায্য বরাদ্দ করেছেন সেই সাহায্য তারা পাবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে আইডেনটিটি কার্ড দেওয়ার সংগে বিড়ি শ্রমিকদের ওয়েলফেয়ারের সম্পর্ক আছে। যে টাকা আদায় হচ্ছে সেটা বিড়ি শ্রমিকরা তাদের ওয়েলফেয়ারের জন্য। কিন্তু পশ্চিমবাংলায় ৪ লক্ষ বিড়ি শ্রমিক আছে। তাহলে কি কারণে মাত্র ৮৮৬৩ জনকে আইডেনটিটি কার্ড দেওয়া হয়েছে? এর ইনফ্রাস্ট্রাকচারটা কি?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** বিড়ি কারখানার মালিকরা এই আইডেনটিটি কার্ড দেয়। এবং যে নিয়ম অনুযায়ী তারা এই কার্ড দেয় সেই নিয়মটি হচ্ছে কেন্দ্রীয় সরকারের। এর জন্য কেন্দ্রীয় সরকারের একজন কমিশনার আছে এবং তার দপ্তর পশ্চিমবাংলার বাইরে ভুবনেশ্বরে। এখানে একজন এ্যাডমিনিষ্ট্রেটার আছে। এই আইডেনটিটি কার্ড দেওয়ার ব্যাপারে তাদের সংগে মালিকদের সম্পর্ক আছে। এবং এই ওয়েলফেয়ারের ব্যাপারে মালিকদের কিছু টাকা পয়সা দেবার ব্যাপার আছে। তাই আইডেনটিটি কার্ড যত কম দেওয়া হয় ততই তাদের পক্ষে ভাল। সরাসরি আমরা কিছু করি না। সেন্ট্রাল এ্যাডভাইসারী বোর্ড এটা নোট করেন। আমরা সাজেসন দিয়েছিলাম অন্ততঃ বিড়ি শ্রমিকদের যে সব রেজিষ্টার্ড ট্রেড ইউনিয়ন আছে, তারা যাতে এই আইডেনটিটি কার্ড ইস্যু করতে পারে তার ব্যবস্থা করুন। এ সম্বন্ধে কেন্দ্রীয় সরকার কিছু করেছেন কিনা সেটা আমরা এখনও কিছু পাই নি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় জানাবেন কি যে টোট্যাল বিড়ি শ্রমিক পশ্চিমবাংলায় আছে, তার মধ্যে মাত্র ৮৮৬৩ জন আইডেনটিটি কার্ড পাচ্ছে। যদিও এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার তবুও প্রত্যেকে যাতে এই কার্ড পায় সেই ব্যাপারে রাজ্য সরকারের তরফ থেকে কোন রকম চেষ্টা বা কোন রকম সুপারিশ করা হয়েছিল কিনা?

[1.10-1.20 p.m.]

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** আমরা ওদের লিখেছি যে শুধুমাত্র ভুবনেশ্বরে ঐ অফিসটা থাকলেই চলবে না। সেই অফিসটা পশ্চিমবাংলায় করুন এবং আরও কিছু কিছু পরিবর্তন করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে এ্যাটেনশন ড্র করেছি। তবে স্পেসিফিক যদি কিছু থাকে যে আইডেনটিটি কার্ড দেওয়া হচ্ছে না, তাহলে বলবেন, আমরা সেটা টেক আপ করতে পারি, আমাদের পক্ষে যতখানি সম্ভব।

### চটকল শিল্প জাতীয়করণ

*৫০০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গে পাটের ব্যবসা ও চটকল শিল্প জাতীয়করণের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি ;

(খ) বর্তমানে চটকলগুলি বন্ধ থাকাতে কতজন শ্রমিক ক্ষতিগ্রস্ত হইতেছে ; এবং

(গ) চটকলগুলিতে অচলাবস্থা দূর করিবার জন্য সরকার থেকে কি কি ব্যবস্থা নেওয়া হইয়াছে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** (ক) বিধানসভায় চটকলগুলি জাতীয়করণের জন্য এক সর্বসম্মত প্রস্তাব নিয়ে বিধানসভার সর্বদলীয় প্রতিনিধিবৃন্দ প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করে উহা গ্রহণের জন্য আবেদন করেন। কিন্তু তাহা গৃহীত হয় নাই।

(খ) আনুমানিক ১,৮-১,০০০ শ্রমিক ক্ষতিগ্রস্থ হয়েছেন।

(গ) অচলাবস্থা দূর করার জন্য সরকার শ্রামকপক্ষ ও মালিকপক্ষের সঙ্গে মিলিতভাবে এবং আলাদা আলাদা ভাবে আলোচনা করেছেন। আলোচনা এখনও বিভিন্ন স্তরে চলছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে দ্বিপাক্ষিক এবং ত্রিপাক্ষিক আলোচনা করেছেন, সেটা কতবার বন্ধ থাকাকালীন বসেছেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** আমাদের কাছে যা মোটামুটি খবর আছে তাতে দেখতে পাচ্ছি সব মিলিয়ে বার সত্তরের বেশী হয়ে গেছে দ্বিপাক্ষিক এবং ত্রিপাক্ষিক আলোচনা।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে চটকলগুলো এতদিন বন্ধ রইলো, এর ফলে আজ পর্য্যন্ত টোটাল কত ক্ষতি হয়েছে, শ্রমিক বলুন বা সম্পদ বলুন সব মিলিয়ে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** নোটিশ দিতে হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলার বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধিবৃন্দ প্রধানমন্ত্রীর সংগে দেখা করেছিলেন, প্রধানমন্ত্রী বলেছিলেন যে আমি ব্যাপারটা একজামিন করে জানাবো, এই জাতীয়করণ করার ব্যাপারে। কেন্দ্র থেকে কোন খবর জানানো হয়েছে কি?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** অফিশিয়্যাল কিছু পাইনি। তবে রাজ্যসভায় কেন্দ্রীয় মন্ত্রী, বোধ হয় প্রনব বাবু একটি প্রশ্নের উত্তরে বলেছেন, এটা জাতীয়করণ করবেন না। এটা খবরের কাগজে পড়েছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন ত্রিপাক্ষিক বৈঠক কয়েকবার হয়েছে, এই ত্রিপাক্ষিক বৈঠক-এ শ্রমিকদের পক্ষ থেকে কোন্ কোন্ ইউনিয়ন এই বৈঠকে যোগদান করেছিলেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** মোট ১৪টি ইউনিয়ন আছে, তার মধ্যে সকলেই আছে, আপনাদের ফটিকবাবুও আছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ৮৮টা চটকল ধর্মঘট হচ্ছে, এটা সর্বভারতীয় ধর্মঘট, এই ধর্মঘট মিমাংসার জন্য কেন্দ্রীয় সরকার থেকে কোন ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** ধর্মঘটের দু'দিন পর আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রীর কাছে একটা টেলেক্স পাঠিয়েছিলেন যে আপনারা কিছু করুন। উনি তাঁর উত্তরে লিখেছেন, উনার একজন ডেপুটি মিনিষ্টারকে পাঠাবেন, তিনি কলকাতায় এসে আলোচনা করবেন। কিন্তু কোন আলোচনা হয়নি।

**ধান ও চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা**

*৫০১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ১৯৮৩-৮৪ সালের জন্য পশ্চিমবঙ্গ সরকার ধান ও চাল সংগ্রহ পরিমাণের কোন লক্ষ্যমাত্রা স্থির করেছেন কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উল্লিখিত লক্ষ্যমাত্রার পরিমাণ কত ; এবং

(গ) আজ পর্যন্ত মোট কত পরিমাণ ধান ও চাল সংগৃহীত হয়েছে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** (ক) হ্যাঁ, চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

(খ) ১৯৮৩-৮৪ সনে এইরাজ্যে সংগ্রহের লক্ষ্যমাত্রা হোল ১লক্ষ মেট্রিক টন।

(গ) ২৬.৩.৮৪ তারিখ পর্য্যন্ত এই রাজ্যে ৬৮০৭০ মেট্রিক টন চাল সংগৃহীত হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এই বছর বাম্পার ক্রপ হয়েছে, রেকর্ড পরিমাণ ফলন হয়েছে। কিন্তু তা সত্বেও আভ্যন্তরীণ সংগ্রহের লক্ষ্যমাত্রা এত কম ধার্য্য করা হল কেন এবং যাওবা ধার্য্য করা হল তার দুই তৃতীয়াংশও সংগৃহীত হয়নি, এর কারণ কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** আমাদের রাজ্যে বর্ত্তমান-কালে যেভাবে সংগ্রহ করা সম্ভব সেটা বিচার বিশ্লেষণ করেই সংগ্রহের এই লক্ষ্যমাত্রা ঠিক করেছি। আমাদের সংগ্রহ হয় সেপ্টেম্বর মাস পর্যন্ত। আর আমরা ২৬.৩.৮৪ তারিখ পর্যন্ত ৬৮ হাজার ৭০ মেট্রিক টন সংগৃহীত হয়েছে বলেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আভ্যন্তরীণ ক্ষেত্রে খাদ্য শস্য সংগ্রহ জোরদার করার জন্য জোতদারদের উদবৃত্ত ধান সংগ্রহ করার কথা চিন্তা করছেন কিনা এবং তাদের উপর যে লেভি ধার্য্য করার প্রথা চালু ছিল সেটা তুলে নিয়েছেন, নতুন করে আবার তাদের উপর লেভি ধার্য্য করার কথা ভাবছেন কিনা, জানাবেন?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** আগের দিন আপনার এই রকম একটা প্রশ্ন ছিল তার উত্তর দিয়েছি। পশ্চিমবাংলায় আমরা অভিজ্ঞতায় দেখেছি যে, চাল উৎপাদকদের কাছ থেকে লেভি সংগ্রহ করার ব্যবস্থাটাই হচ্ছে প্রকৃষ্ট ব্যবস্থা। তার ফলে চালের দাম খাদ্যবস্তুর ক্ষেত্রে স্থিতিশীল রাখতে সক্ষম হয়েছি-এটাই আমাদের অভিজ্ঞতা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** আপনি বললেন আপাততঃ ৬৮ হাজার মেট্রিক টন চাল সংগ্রহ করেছেন। কোন্ কোন্ এজেন্সির মাধ্যমে আপনি এই সংগ্রহ করেছেন এবং এর মধ্যে ডিসট্রেস সেল কতটা সংগৃহীত হয়েছে, সেটা বলবেন?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** ফুড করপোরেশন অব ইনডিয়ার সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের চুক্তি অনুসারে পশ্চিমবাংলায় চাল সংগ্রহ করার দায়িত্ব তাদের এবং তারা সংগ্রহ করে থাকেন। আর ডিসট্রেস সেলের ব্যাপারটা আমি এখুনি বলতে পারব না, নোটিশ দিলে বলতে পারব।

**ডাঃ জয়নাল আবেদিন :** খুব সম্ভবতঃ আপনি সংগ্রহের লক্ষ্যমাত্রা স্থির করেছিলেন ১ লক্ষ ২০ হাজার মেট্রিক টন। আপনি ৬৮ হাজার মেট্রিক টন পেয়েছেন বললেন। আপনি ডিসট্রেস সেল কিছুই সংগ্রহ করেন নি, এটাই সংবাদ। আপনি আমার একটি কথার পরিষ্কার জবাব দেবেন যেটা আমি একাধিকার বলেছি যে, ফ্রি মুভমেন্ট আদার দ্যান ক্যালকাটা রেশনিং এরিয়া কোন্ আইনে ব্যারি কড় করেছেন মুভমেন্ট অব রাইস এ্যান্ড প্যাডি ফ্রম মালদা টু ওয়েষ্ট দিনাজপুর এ্যান্ড ওয়েষ্ট দিনাজপুর টু-মুর্শিদাবাদ, এটা কি মিল মালিকদের সহায়তা করার জন্য,

যারা আপনাদের পঞ্চায়েত তহবিলে বিরাট অঙ্ক সাহায্য করেছে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** এটা আপনাদের আমলে হত আমাদের আমলে হয় না।

**ডাঃ মানস ভূঁঞা :** খাদ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি-আপনি যে ১ লক্ষ ২০ হাজার টন লক্ষ্যমাত্রা ধার্য্য করেছেন তার মধ্যে মিল মালিকদের কনট্রিবিউসন কত?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** ডিসট্রেস সেল এফ.সি.আই. এজেন্ট হিসাবে সরাসরি ধান কেনে এবং তার থেকে চাল করে এবং একটা কোটার উপর চালকলের কাছে লেভি ধার্য্য করে। এটাই ভারত সরকারের সঙ্গে আলোচনার ভিত্তিতে লেভি নীতি স্থির হয়।

**Licence fee for fish cultivation**

***502.** (Admitted question No. *275.) **Shri SOMENDRA NATH MITRA:** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state--

(a) whether it is a fact that the State Government has raised the licence fee for fish cultivation ; and

(b) if so,--

(a) what is the present rate of licence fee as compared to the previous rate, and '

(b) whether it is likely to affect fish production in the State?

**Shri Kironmoy Nanda :** (a) No, not yet.

(b) Does not arise.

(No supplementary)

**Supply of diet in Government Hospitals**

***503.** (Admitted question No. *563.) **Shri SUNITI CHATTARAJ:** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state--

(a) whether the State Government has received reports of patients in State Government Hospitals refusing to take allegedly bad quality of food served to them in the Hospitals ;

(b) if so the steps taken in the matter and results thereof ; and

(c) the action taken by the State Government to improve the quality of food served to patients in the Government Hospitals?

**Dr. Ambarish Mukherjee :** (a) Except S. S. K. M. Hospital Calcutta, no such report of refusal of food by patients in respect of other State Hospitals has been received.

(b) The following steps have been taken :-

(i) Recognised Co-operative firms have been entrusted to supply vegetables to the S. S. K. M. Hospital.

(ii) Animal Husbendary Deptt. Food & Supply Deptt. have been requested to supply standard eggs and good quality of rice etc. respective-

ly.

(iii) The Government proposes to enter into deal for supply of fish from State Fisheries development corporation.

(c) Two Committees have been set-up by the Govt. to consider and recommend the standard of diet to be supplied to the patients of the hospitals (both qualitywise and quantitywise) preparation and distribution of the same. The report of one of the said Committee has recently been received and is under examination of Govt.

[1.20-1.30 p.m.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** রোগীদের জন্য বর্তমানে মাথাপিছু খাদ্যের জন্য ৪ টাকা বরাদ্দ করা আছে। এই টাকা তুলনা মূলকভাবে খুব কম, সেটা আপনি ভালভাবেই জানেন। সেই পরিপ্রেক্ষিতে এই রেটটা বাড়াবার কোন প্রস্তাব বা সুপারিশ আপনি করেছেন কি?

**Dr. Ambarish Mukherjee :** This question has been replied in (c). Two committees have been set-up by the Government to consider and recommend regarding the standard of diet to be supplied to the patients of the hospitals (both qualitywise and quantitywise) preparation and distribution of the same. The report of one of the said committees has recently been received and is under examination of government.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কুষ্ঠরোগীদের ব্যাপারটাও আপনি এর সঙ্গে যোগ করেছেন কিনা এবং হাসপাতালগুলিতে বর্তমানে খাদ্যের রেট আছে, সেটাও এর সঙ্গে যুক্ত হয়েছে কিনা জানাবেন?

**ডাঃ অম্বরীশ মুখার্জী ঃ** The committee is considering this aspect and the report is yet to be submitted.

**ডাঃ মানস ভূঁঞা ঃ** আপনি বললেন এস. এস. কে. এম. হসপিটালের এই রকম একটা রিপোর্ট আপনি পেয়েছেন। সেই সমস্ত সাপ্লায়ারদের বিরুদ্ধে আপনি কোন এ্যাকসান নিয়েছেন কি?

**Dr. Ambarish Mukherjee :** The situation was overcome by the intervention of the local authorities and the hospital management board. In the absence of selected contractor, the Superintendent, S.S.K.M. Hospital was directed to purchase vegitables and other things from the local market observing the existing rules Out of the committees we have received the report of one.

## Expenditure for the Welfare of Scheduled Castes and Scheduled Tribes and Other Backward Classes

***504.** (Admitted question No. *578.) **Shri JOKHILAL MONDAL:** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to refer to the estimated provisions for 1980-81, 1981-82 and 1982-83 in respect of the Centrally sponsored schemes

outside the State Plan for the Welfare of Scheduled Castes, Schulded Tribes and Other Backward Classes and to state--

(a) what was the actual expenditure during 1980-81, 1981-82 and 1982-83 ; and

(b) the reasons why a substantial portion of the funds provided for Welfare of Scheduled Castes, Tribes and Backward Classes under the above scheme could not be utilised during the above periods?

**Dr. Sambhunath Mandi :** 1. Estimated provisions in respect of centrally sponsored schemes outside the state plan for the welfare of Sch. Castes, Sch. Tribes as follows :-

| | |
|---|---|
| 1980-81 | - Rs. 134.26 lakhs |
| 1981-82 | - Rs. 201.05 lakhs |
| 1982-83 | - Rs. 244.94 lakhs |

2. Actual Expenditure :-

| | |
|---|---|
| 1980-81 | - Rs. 44.74 Lakhs |
| 1981-82 | - Rs. 129.67 lakhs |
| 1982-83 | - Rs. 242.07 lakhs |

3. Reasons of non-utilisation of fund during the above periods :-

(i) Non-availability of proposals from the candidates reading in post secondary stage for the scheme for P.M. Scholarship.

(ii) Delay in release of Central assistance to the State. Sometimes the release order received by the State on the last working day of the Financial year.

(iii) Non availability of proposals in time for other Schemes also.

(iv) Sanction of lesser amounts by Govt. of India in case of some Schemes.

**শ্রীযোখিলাল মন্ডল ঃ** কয়েক বৎসর ধরে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবসদের মেনটেনেন্স গ্রান্ট এবং অন্যান্য গ্রান্ট ঠিকমত দেওয়া হচ্ছে না কেন মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** মেনটেনেন্স গ্রান্ট প্রি-ম্যাট্রিকের ক্ষেত্রে যেটা আছে সিডিউল ট্রাইবসদের ক্ষেত্রে সেটা আছে কিন্তু সিডিউল কাষ্টদের ক্ষেত্রে টাকা কড়ির পরিস্থিতিটা প্রতিকুল, অনুকুল নয়। সেইজন্য এই ব্যাপারটি নিয়ে একটু ভাবতে হচ্ছে। যেদিন অনুকুল পরিস্থিতি আসবে সেদিন দেওয়া যাবে সিডিউল কাষ্টদের ক্ষেত্রে। আমি আগে থেকে কিছু বলছি না, ১১ তারিখে আমার বাজেট আছে সেদিন অনেক কথা শুনবেন।

**শ্রী যোখিলাল মন্ডল ঃ** এই মেনটেনেন্স এবং অন্যান্য গ্রান্ট যেটা দেওয়া হয় সেটা কয়েক বছর ধরে দেওয়া হচ্ছে না ফলে স্কুলের সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস ছেলেরা সমস্যায় পড়ছে। অনেক সময় স্কুল কর্তৃপক্ষের উপর দোযারোপ করা হচ্ছে এই বলে যে তারাই যেন দিচ্ছেন না। মন্ত্রীমহাশয় এ তথ্য জানেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমি যেখান থেকে এরকম অভিযোগ পেয়েছি সেখানেই সংগে সংগে হস্তক্ষেপ করেছি এবং ছেলেরা টাকা পেয়েছে। আপনার যদি এরকম কোন কেস জানা থাকে তাহলে আমাকে দেবেন, আমি দেখবো।

**শ্রীযোখিলাল মন্ডল ঃ** এটা কোন অভিযোগের ব্যাপার নয়, এটা নীতির ব্যাপার, এই নীতির ব্যাপার সম্বন্ধে মাননীয় মন্ত্রীমহাশয় কিছু বলবেন কি?

(নো রিপ্লাই)

**শ্রীউপেন্দ্র কিসকু ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন টাকার অভাব আছে। মাননীয় মন্ত্রীমহাশয় সিডিউল কাষ্টদের মেনটেনেন্স গ্রান্ট দেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** কেন্দ্রীয় সরকার গাছের গোড়া কেটে আগায় জল দিচ্ছেন। আমরা প্রি-ম্যাট্রিকের জন্য যোগাযোগ করেছি, অনেকবার লিখেছি কিন্তু ওরা দিচ্ছেন না।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন কেন্দ্রীয় সরকার যে টাকা দেয় সেটা দিতে দেরি হয় এবং স্কুলগুলি থেকে যে দরখাস্ত আসে সেগুলিও ঠিক সময়মত আসে না বলে এই গ্রান্ট ইউটিলাইজ করা যাচ্ছে না। স্কুলগুলি থেকে যাতে ঠিক সময়মত দরখাস্ত আসে এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যাতে ঠিক সময় মত টাকা আসে সেজন্য কোন চিঠিপত্রের আদান-প্রদান করেছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমরা তো করছি, আপনারাও একটু সাহায্য করবেন এবং স্কুল থেকে যাতে ঠিক সময় দরখাস্ত আসে সেটা দেখবেন।

## Breeding of Hilsa fish in reservoirs

***505.** (Admitted question No. *289.) **Dr. AMBICA BANERJEE : Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state that--**

**(a) whether the State Government has explored the possibility of breeding Hilsa fish in reservoirs ; and**

**(b) if so, what steps have been taken and with what results?**

**Shri Kiranmoy Nanda :** (a) No. But the State Government is however contemplating breeding of Hilsa in captivity by acclimatising Hilsa in ponds.

(b) Does not arise.

## রাজ্যে চটকলগুলিতে লাভের পরিমাণ

*৫০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৫।) **শ্রীশৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ ক'রে জানাইবেন কি--

(ক) ১৯৮২-৮৩ সালে পশ্চিমবাংলায় অবস্থিত চটকলগুলিতে কত টাকা লাভ হইয়াছে;

(খ) উক্ত দুই বছরে কেন্দ্রীয় সরকার এই শিল্পে কত টাকা ভরতুকি দিয়াছেন ; এবং

(গ) ঐ শিল্পের মালিকরা প্রভিডেন্ট ফান্ড ও ই এস আই বাবদ মোট কত টাকা জমা দেন নাই?

**Shri Santi Ranjan Ghatak :** (ক) সঠিক তথ্য জানা নাই।

(খ) সাধারণভাবে কেন্দ্রীয় সরকার চটকল শিল্পে কোনো ভর্তুকী দেয় না। তবে চটজাত দ্রব্য রপ্তানীর জন্য কেন্দ্রীয় সরকার নিম্নরূপ ভর্তুকী দিয়েছেন ঃ-

(১) ১৯৮২-৮৩ সাল . ... . . . . . . . . ১৩ কোটি ৩১ লক্ষ টাকা।

(২) ১৯৮৩-৮৪ সাল .. . . . . . . . . . . .(এপ্রিল'৮৩ হইতে জানুয়ারী'৮৪ পর্যন্ত) ৯ কোটি ১৯ লক্ষ টাকা।

(গ) প্রভিডেন্ট ফান্ড. . . . . . . . . . . . . . . . (৩১শে মার্চ' ৮৩ পর্যন্ত) ২০ কোটি ৪৩ লক্ষ ৮৮ হাজার টাকা।

ই. এস. আই.. . . . . . . . . . . . . . . . . . . এটা অনাদায়ী আছে। (৩০শে সেপ্টেম্বর'৮৩ পর্যন্ত অনাদায়ী) —৩ কোটি ৮২ লক্ষ ৩৮ হাজার টাকা।

**শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** যে সমস্ত মালিকরা প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেননি তাদের বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আইনে আছে, এ ব্যাপারে প্রভিডেন্ট ফান্ড কমিশনার ব্যবস্থা নেবেন এবং ই.এস.আই'র ব্যাপারে ই.এস.আই. কর্পোরেশন ব্যবস্থা নেবেন। আমাদের কাছ থেকে খবর পেলে, কিছু কিছু ক্ষেত্রে তাঁরা ব্যবস্থা নেন। এই দুটি সংস্থাই কেন্দ্রীয় সরকার পরিচালিত। আমাদের ডিপার্টমেন্টের নজরে এ-সব ঘটনা যখনই আসে তখনই আমরা তাঁদের জানাই। এখন এ বিষয়ে ওঁদের মত হচ্ছে, টাকা যারা দিচ্ছেন না, তাঁদের বিরুদ্ধে আমরা নোটিশ দিচ্ছি, তাঁরা সেই নোটিশ নিয়ে হাইকোর্টে চলে যাচ্ছেন, ইঞ্জাংসন নিচ্ছেন এবং পরিশেষে ইজি ইনস্টলমেন্ট'এর ব্যবস্থা করে নিচ্ছে। ফলে আমরা আর প্রসিড করতে পারছি না।

**শ্রী সরল দেব ঃ** প্রভিডেন্ট ফান্ড কমিশনার সেন্ট্রাল গভর্ণমেন্টের অধীনে, কিন্তু ই.এস.আই.'র অনেক টাকা অনেক মালিক বাকি রেখেছে, এ ব্যাপারে রাজ্য সরকারের কি করণীয় আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ই.এস.আই. কর্পোরেশনও কেন্দ্রীয় সরকারের অধীন, রাজ্য সরকার শুধু মাত্র ওষুধ-পত্র'র ব্যাপারটা ডিল্ করেন। আমি আগেই বলেছি যে, ই.এস.আই. কর্পোরেশনকে আমরা তাগাদা দিই এবং তাগাদা দিলে পরে তাঁরা মুভ করেন, নোটিশ দেন, কিন্তু মালিকরা সংগে সংগে হাইকোর্টে চলে যায় এবং গিয়ে বলে, হুজুর, আমাদের অবস্থা খুব খারাপ, আমাদের সময় দেওয়া হোক। এর ফলে তারা হাইকোর্ট থেকে কিস্তি পেয়ে যায়।

**হুগলী জেলার গ্রাম পঞ্চায়েতে হোমিওপ্যাথি চিকিৎসক নিয়োগ**

*৫০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭।) **শ্রীশিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) হুগলী জেলায় কতগুলি গ্রাম পঞ্চায়েতে হোমিওপ্যাথি চিকিৎসক নিয়োগ করা হইয়াছে ; এবং

(খ) যে সমস্ত গ্রাম পঞ্চায়েতগুলিতে চিকিৎসক নিয়োগ করা হয় নাই সেইগুলিতে চিকিৎসক নিয়োগ করা হইবে কি?

**Shri Ramnarayan Goswami :** (ক) ২৯টি।

(খ) গ্রাম পঞ্চায়েতগুলিতে পর্যায়ক্রমে হোমিওপ্যাথি চিকিৎসক নিয়োগের প্রস্তাব বিবেচনাধীন আছে।

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গ্রাম পঞ্চায়েতে যে সমস্ত হোমিওপ্যাথি চিকিৎসক নিয়োগ করা হচ্ছে, তাঁদের কি পদ্ধতিতে নিয়োগ করা হচ্ছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** প্রাইমারী হেলথ্ সেন্টারে যে হোমিওপ্যাথি চিকিৎসকদের নিয়োগ করা হয়, তাদের পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে নিয়োগ করা হয়। কিন্তু গ্রাম পঞ্চায়েতে যাঁদের নিয়োগ করা হয়, তাঁদের নিয়োগের পদ্ধতি হচ্ছে, জেলা-সভাধিপতি পঞ্চায়েত প্রধানের সঙ্গে আলোচনা করে নিয়োগ করেন।

**শ্রী সরল দেব ঃ** হুগলী জেলায় কতগুলি গ্রাম পঞ্চায়েতে হোমিওপ্যাথি চিকিৎসক নিয়োগ করা হয়েছে এবং যে গুলিতে নিয়োগ করা হয়নি, সেগুলিতে কবে নিয়োগ করা হবে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মোট ৩৫টি ডিসপেনসারিকে আমরা অনুমোদন দিয়েছি এবং তার মধ্যে ২৯টিতে ডাক্তার দেওয়া হয়েছে। বাকি পাঁচটিতে তাড়াতাড়ি ডাক্তার পাঠাবার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে, গ্রাম পঞ্চায়েতগুলিতে ডাক্তার নিয়োগ করা হচ্ছে, কিন্তু ওষুধ-পত্র সরবরাহ করার দায়িত্ব পঞ্চায়েতগুলির ওপরেই রয়েছে। ফলে আমরা দেখছি অধিকাংশ ক্ষেত্রেই পঞ্চায়েতগুলি এ ব্যাপারের প্রতি নজর দিচ্ছে না। স্বভাবতই ডাক্তার থাকলেও ওষুধ থাকছে না। সুতরাং এ বিষয়ে আপনি কোন ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন সে ব্যাপারে আমি পঞ্চায়েত ডায়রেকটরের সঙ্গে যোগাযোগ করতে পারি, চিঠি দিতে পারি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাইবেন কি, গ্রাম পঞ্চায়েত থেকে হোমিওপ্যাথি চিকিৎসকের জন্য যে সাজেশান পাঠিয়েছে সে সবের ব্যবস্থা এখনও হচ্ছে না কেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** জেলা-পরিষদকে জানাবেন। জেলা পরিষদের সভাধিপতি আমাকে জানিয়ে দেবেন।

**তফসিলী জাতি ও উপজাতি ছাত্রছাত্রীদের ছাত্রাবাস বাবদ ব্যয়**

*৫০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১।) **শ্রীনবনী বাউরি ঃ** তফসিলী জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি--

(ক) তফসিলী জাতি ও উপজাতি ছাত্রছাত্রীদের ছাত্রাবাসে থাকার জন্য মাসিক মাথাপিছু খরচা বাড়ানোর কথা ভাবছেন কি ;

(খ) পশ্চিমবঙ্গে মোট কতজন তফসিলী জাতি ও আদিবাসী ছাত্রছাত্রী ছাত্রাবাসে থাকিয়া লেখাপড়া শিখছেন ; এবং

(গ) হোস্টেল খরচ বাবদ মোট কত টাকা বছরে ব্যয় হয়?

**Dr. Sambhunath Mandi :** (ক) না, এখনই কিছু ভাবা হচ্ছে না।

(খ) ১৯৮৩ শিক্ষাবর্ষের মাধ্যমিক শিক্ষাস্তরে তফসিলী জাতি ২৬,৫৮৮ জন, আদিবাসী ২২,০১০ জন ছাত্র-ছাত্রী ছাত্রাবাসে থাকিয়া লেখাপড়া শিখছেন।

(গ) ১৯৮৩-৮৪ আর্থিক বৎসরে মাধ্যমিক স্তরে তফসিলী ছাত্রছাত্রীর জন্য ২,০২,১১,০০০ টাকা এবং আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য ১,৯০,৩৪,০০০ টাকা এ পর্য্যন্ত খরচ হইয়াছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাইবেন কি, এ বছরে বহু স্কুল থেকে হোষ্টেল গ্রান্টের জন্য ছাত্ররা আবেদন করেছে এবং যথারীতি ব্লকের যিনি ইনসপেকটর আছেন তার মারফত তদন্ত করে পাঠিয়ে দেওয়া হয়েছে। কিন্তু ১৯৮৩/৮৪ সালের আর্থিক বৎসরে টাকা না থাকার ফলে বহু স্কুলের ছাত্র ছাত্রীরা পড়ার জন্য টাকা পাচ্ছে না--এই রকম খবর আছে কি?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** এ পর্যন্ত পাইনি, যেগুলি পেয়েছিলাম সেগুলি পেয়ে গেছে।

**শ্রী যোখীলাল মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় (ক) প্রশ্নের উত্তরে বললেন ভাবা হচ্ছে না। তাহলে যে সমস্ত ছাত্র-ছাত্রীরা হোষ্টেলে আছে তাদের চলবে কিভাবে? ৭৫ টাকায় হয় না। ৩১ দিনের মাসে তাদের ২২।২৩দিনেও চলে না।

**মিঃ স্পীকার ঃ** এটা প্রশ্ন হয় না।

**শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাইবেন কি, এই টাকা না দেওয়ার ফলে অনেক ছাত্র-ছাত্রীদের অসুবিধা হচ্ছে। আপনি মাসে মাসে টাকা দেওয়ার ব্যাপারে চিন্তা-ভাবনা করছেন কি?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমি ভাবছি কি করে মাসে মাসে টাকা দেওয়া যায়। কিন্তু ভেবে এর সমাধান করতে পারবো কিনা সন্দেহ আছে। আপনাদের যদি সাজেসান থাকে দিয়ে দিতে পারেন।

**Agencies for fair price shops to S. C. and S. T.**

***509.** (Admitted question No. *612.) **Shri ASOK GHOSH :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state--

(a) whether it is a fact that the Commissioner of Scheduled Castes and Scheduled Tribes has recommended that the State Government should allot distributive agencies/fair price shops to Scheduled Castes/

Tribes persons in proportion to their population in the State ; and

(b) if so,--

(i) the steps taken by the State Government, and

(ii) what is the present position in the matter?

**Shri Achintya Krishna Ray :** (a) Yes.

(b) i) & ii) The Govt. has since decided that subject to fulfilment of the minimum conditions for grant of licence or allotment of distributive agencies, a scheduled caste/tribe candidate may be given preference in the matter in areas comprised within scheduled castes/tribes constituency of this State. This decision has been communicated to all concerned, for taking action.

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এখানে যে বলছেন ডিসিসান নেওয়া হয়েছে, এই ডিসিসান কবে নাগাদ কার্যকরী হবে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** এই ডিসিসান আমরা সর্বত্র জানিয়ে দিয়েছি ৩১-১২-৮৩ তারিখে। এ পর্যন্ত যে তথ্য এসেছে তাতে পশ্চিমবাংলায় সংশোধিত রেশন এলাকায় ১৫ হাজার ৬২৫ রেশন দোকান আছে এবং তার মধ্যে ১ হাজার ২৭০ টি সিডিউল কাষ্টস এবং সিডিউল ট্রাইবস লোকেরা চালায়।

[1.40-1.50 p.m.]

**শ্রী লক্ষ্মণ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—আপনি বললেন যে বিভিন্ন শর্ত পূরণ করলে এই ধরণের ডিলারশীপ্ দেওয়া হবে ; —সেই শর্তগুলো কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মিনিমাম শর্তে বলা হয়েছে—একটি এজেন্সী চালাতে গেলে তাঁর জায়গা থাকতে হবে, টাকা-পয়সা থাকতে হবে এবং যিনি চালাবেন তাঁর সম্পর্কে দুর্নীতির কোন অভিযোগ থাকবে না। মিনিমাম এই শর্তগুলি পূরণ করলে তাঁকে ডিলারশীপ দেওয়া হবে।

**শ্রী প্রবোধ পুরোকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই র‍্যাশন শপ্ ডিলার নিয়োগ করবার ক্ষেত্রে যদি কারো এগেন্‌ষ্টে পুলিশ কেস্ থাকে তবে সে ডিলারশীপ্ এ্যাপয়েন্টমেন্ট পাবে না--এই রকম কোন বাধা আছে কিনা?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** কোন ব্যক্তি সম্পর্কে যদি কোন দুর্নীতি প্রমান হয়ে যায় নিশ্চয়ই সে পাবে না।

### Setting up of Blood Bank, Pathology and Radiology unit at Kharagpur General Hospital

***510.** (Admitted question No. *615.) **Shri LUTFAL HAQUE :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state--

(a) the steps taken by the State Government to set up Blood Bank, Pathology and Radiology unit in the Kharagpur General Hospital in Midnapore district ; and

(b) what is the present position in the matter?

**Shri Ramnarayan Goswami :** a) and b) At present there is no proposal to set up Blood Bank at the Kharagpur Central Hospital. As regards Pathology, and Radiology Unit, there is provision for Laboratory and X-ray examination facilities in the Hospital as per Govt. sanction.

**Dr. Manas Bhunia :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ব্লাড ব্যাঙ্কের প্রপোজাল নেই। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে খড়গপুরের মত লোকসংখ্যা অধ্যুষিত এবং আয়তন বিশিষ্ট শহরের একটা স্টেট হসপিটালে ব্লাড ব্যাঙ্ক স্থাপনের জন্য এই আর্থিক বছরে আপনারা কোন ভাবনা-চিন্তা করবেন কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আমরা যে সমস্ত ব্লাড ব্যাঙ্ক স্যাংশন করেছি সেগুলো এখনও সব চালু করতে পারিনি, কিছু বাকি আছে। সেগুলো চালু করবার পর--মানসবাবু ঠিকই বলেছেন--খড়গপুরে যেহেতু লোকসংখ্যা বেশী, সে সম্বন্ধে বিবেচনা করবো।

**Special Central Assistance for the Welfare of Scheduled Castes population**

***511.** (Admitted question No. *594.) **Shri DEOKINANDAN PODDAR:** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state--

(a) whether it is a fact that the State Government has received Special Central Assistance for the Welfare of the Scheduled Castes, population ; and

(b) if so,--

(i) the amount received as such Special Central Assistance by the State Government since 1980-81,

(ii) on what basis the share of West Bengal in the Special Central Assistance was finalised by the Centre, and

(iii) how was the amount received as such Special Central Assistance for the Scheduled Caste. utilised by the State Government?

**Dr. Sambhunath Mandi :** Yes.

| Year Spl. | Central assistance received. |
|---|---|
| 1980-81 | ... Rs. 10.02 crores |
| 1981-82 | ... Rs. 9.44 crores |
| 1982-83 | ... Rs. 10.93 crores |
| 1983-84 | ... Rs. 11.4681 crores. |

The Planning Commission decides the amount of Special Central Assistance on the size of the State Plan outlay for Special Component Plan for Scheduled Castes.

Expenditure figures of Special Central assistance are as follows :-

| | |
|---|---|
| 1980-81 | Rs. 10.4318 crores |
| 1981-82 | Rs. 9.4320 crores |
| 1982-83 | Rs. 9.2876 crores |
| 1983-84 | Rs. 11.4681 crores (anticipated upto 28.2.84) |

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state as to whether the Govt. of West Bengal has been able to spend the entire money received from the Centre? We have come across the accounts and found that the assistance rendered towards Scheduled Castes and Scheduled Tribes have been refunded. I say this with authenticity. There are records.

**Dr. Sambhunath Mandi :** I think, probably, you have heard wrong.

### চাল, গম ও অন্যান্য খাদ্যশস্যের মূল্যবৃদ্ধি

*৫১২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৯।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার কি অবগত আছেন যে, ১৯৮৩-৮৪ সালে রাজ্যে বাম্পার হারভেস্ট হওয়া সত্ত্বেও চাল, গম ও অন্যান্য তন্ডুল জাতীয় খাদ্যশস্যের দাম বেড়ে চলেছে ; এবং

(খ) অবগত থাকিলে সরকার ও বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Shri Achintya Krishna Ray :** (ক) তন্ডুল জাতীয় খাদ্য শস্যের দাম গত বছরের তুলনায় কম। ১৯৮৪ সালের জানুয়ারী ও ফেব্রুয়ারী মাসে রাজ্যের খোলা বাজারে চালেব সর্বনিম্ন খুচরা গড় দাম (Average open market minimum retail price of rice) ১৯৮৩ সালের ঐ দুই মাসের দামের তুলনায় কম ছিল। ১৯৮৪ সালের ফেব্রুয়ারীতে খোলা বাজারে গমের সর্বনিম্ন খুচরা গড় দাম (A State Average open market minimum retail price of wheat) ১৯৮৩ সালের ফেব্রুয়ারীর তুলনায় কম ছিল। কিন্তু ভারতব্যাপী মুদ্রাস্ফীতির জন্য তন্ডুল জাতীয় শস্যেরও দাম বৃদ্ধি ঘটেছে।

(খ) চাল, গম ইত্যাদির দাম স্থিতিশীল রাখার জন্য রাজ্য সরকার যে সব ব্যবস্থা নিয়েছেন তা হোলো ঃ-

(১) এই রাজ্যের চাল ও গমের মাসিক কেন্দ্রীয় বরাদ্দ (যা ১৯৮৩ তে ছিল মাসে ২.৫ লক্ষ মেঃ টন) বাড়িয়ে ৪ লক্ষ মেঃ টন করার জন্য কেন্দ্রীয় সরকারকে বারবার অনুরোধ করা হয়েছে। তবে এই বৎসর প্রত্যাশিত ফলন ভাল বলে রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে আগামী মে মাস হতে কেন্দ্রের কাছে এই রাজ্যের চাল ও গমের মোট মাসিক চাহিদা হবে ৩.৩০ লক্ষ মেট্রিক টন।

(২) এ ছাড়া বন্টন ব্যবস্থার সরবরাহ বাড়ানোর জন্য সম্প্রতি বিধিবদ্ধ রেশন এলাকায় প্রাপ্তবয়স্ক কার্ড পিছু গমের বন্টনের হার ১৫০০ গ্রাম থেকে বাড়িয়ে ২০০০ গ্রাম করা হয়েছে আর সংশোধিত এলাকায় এই হার ৬০০ গ্রাম থেকে বেড়ে হয়েছে ১০০০ গ্রাম।

(৩) সরকারী বন্টন ব্যবস্থায় সরবরাহের পরিমান বাড়ানোর জন্য রাজ্য সরকার অন্যান্য উদ্বৃত্ত রাজ্য থেকে ৩ লক্ষ মেঃ টন চাল ১৯৮৩-৮৪ খরিফ বর্ষে আমদানী করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুমতি চেয়েছেন। এই অনুমতি এখনো পাওয়া যায় নি। এছাড়া খোলা বাজারে চালের সরবরাহ বাড়ানোর জন্য যে সব হোলসেলার অন্য রাজ্য থেকে চাল আমদানী করবেন তাদের লাইসেন্স দেওয়ার শর্ত শিথিল করা হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রি মহাশয়ের কাছ থেকে জানতে চাই যে খোলা বাজারে চাল গম অবাধ থাকার জন্য কি সরকারের চালের দাম বেঁধে দিতে অসুবিধা হচ্ছে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** বাজারে চাল গম অবাধ আছে বলে আমার মনে হয় না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** একটা জিনিষ সব সময় দেখা যায় যে চালের দর তিন টাকা থেকে চার টাকা পর্যন্ত থাকে। উৎপাদন হলেও চালের দাম যা থাকে আর চালের উৎপাদন কম হলেও সেই একই দর থাকে। এই বিষয়ে নিয়ন্ত্রন করার জন্য সরকারের পক্ষ থেকে কোন ব্যবস্থা নেওয়া হয় কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** বাজারে যাতে চাল সরবরাহ সব সময় ঠিক থাকে তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। চালের দামতো সরবরাহের উপর নির্ভর করে না। চালের দাম যে বাড়ছে তার কারণ হলো মুদ্রাস্ফীতি। তা ছাড়া আরো অন্যান্য বস্তুর ওপরেও নির্ভর করে। যেমন শিল্পজাত বস্তুর ওপর নির্ভর করে। এখন তো শিল্পজাত বস্তুর দাম বেড়ে গেছে এবং মুদ্রাস্ফীতি ঘটেছে। সেই কারণে চালের দাম বাড়ছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** প্রতি মাসে যদি ৪ লক্ষ টন তন্ডুল জাতীয় খাদ্যশস্যের প্রয়োজন হয় তাহলে বছরে ৫০ লক্ষ টন তন্ডুল জাতীয় খাদ্য শস্যের প্রয়োজন হয়। কৃষি বাজেটে বলা হয়েছে ৯৫ লক্ষ টন তন্ডুল জাতীয় খাদ্যশস্য উৎপন্ন হয়েছে, যেটা রেকর্ড পরিমান বলা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই রাজ্যে কতটা তন্ডুল জাতীয় খাদ্যশস্যের প্রয়োজন, কতটা উৎপাদন হয়েছে, কতটা ডেফিসিয়েনসি হয়েছে এবং যদি হয় তাহলে ৪ লক্ষ টন মাসে প্রয়োজন কি না?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** আমরা বলেছি যে তন্ডুল জাতীয় খাদ্য যে পরিমান আমাদের এখানে উৎপন্ন হয় তাতে হয় না। সেই জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুমতি চাওয়া হয়েছে যে অন্যান্য রাজ্য থেকে ৩ লক্ষ টন তন্ডুল জাতীয় খাদ্যশস্য আনার জন্য। এই ৩ লক্ষ টন আমাদের দরকার আছে। আপনারা নিশ্চয়ই জানেন যে পশ্চিমবাংলা একটা ঘাটতির রাজ্য। এর বেশী কিছু জানতে চাইলে আগামী সোমবার বাজেটের সময় প্রশ্ন করবেন, তার উত্তর আমি ডিটেলস্ দিয়ে দেব।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কেন্দ্রের বাজেটে চালের দাম কুইন্টাল প্রতি বাড়ানোর জন্য এখানে চালের দাম বাড়ার ক্ষেত্রে কোন প্রভাব পড়ছে কিনা?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** আপনি যে ভাবে প্রশ্নটা করলেন তাতে বলতে হয় যে তন্ডুল জাতীয় খাদ্য আমাদের দরকার - ৪ লক্ষ টন - সেটা কেন্দ্রীয় সরকার আমাদের দেয় না। আমরা ৪ লক্ষ টন কেন্দ্রের কাছ থেকে আমরা চেয়েছিলাম সেখানে তাঁরা আমাদের আড়াই লক্ষ টন দিয়েছে। সেই জন্য ঘাটতি থেকে যাচ্ছে। কেন্দ্র কেবল রেশনের জন্য কিছু গম বাড়িয়েছে। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নির্দেশ অনুযায়ী ভরতুকি কমেছে। সেই জন্য আজকে দামের বৃদ্ধি ঘটছে।

**চটকল শ্রমিক**

*৫১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৬।) **শ্রীদেবনারায়ণ চক্রবর্তী ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় চটকল ও চটকল শ্রমিকের সংখ্যা কত ;

(খ) উক্ত চটকল শ্রমিকদের সহিত মালিকপক্ষের কোন দাবীদাওয়া বিষয়ে চুক্তি হইয়া থাকিলে সর্বশেষ কোন্ তারিখে কাহাদের উপস্থিতিতে হইয়াছিল ; এবং

(গ) উহা কার্যকরী হইয়াছে কিনা?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক :** (১) চটকলের সংখ্যা - ৫৮

(২) চটকল শ্রমিকের সংখ্যা - ১৯০,০০০ (প্রায়)

(খ) ২২শে ফেব্রুয়ারী, ১৯৭৯ সর্বশেষ চুক্তি স্বাক্ষরিত হয়েছিল।

চুক্তিতে স্বাক্ষরকারীদের তালিকা দেওয়া হল।

(গ) চুক্তিটি ১.২.৭৯ তারিখ থেকে কার্যকরী হয় কিন্তু চুক্তির কোনো কোনো অংশ ঠিকভাবে কার্যকরী না হওয়ার অভিযোগও বর্তমান দাবিসনদ ও চটকল ধর্মঘটের সংগে ত্রিপাক্ষিক ও দ্বিপাক্ষিক স্তরে আলোচিত হচ্ছে।

**List of signatories**

1. Indian Jute Mills' Association - Representing Employers
2. Rastriya Chatkal Mazdoor Union.
3. Jute Workers' Federation
4. Federation of Chatkal Mazdoor Union.
5. Jute Textile Workers Union.
6. Bengal Jute Mills Workers' Union.
7. Bengal Provisional Chatkal Mazdoor Union.
8. Paschimbanga Chatkal Mazdoor Federation.
9. Bharatiya Jute Mazdoor Sangh
10. All India Jute Textiles Workers Federation
11. National Union of Jute Workers
12. Bengal Chatkal Mazdoor Union - Representing employees

আর মালিকের পক্ষে আছে আই.জে.এম.এ.

**কাঁথি মহকুমার দরিদ্র মৎস্যজীবীদের জন্য অর্থনৈতিক উন্নয়ন পরিকল্পনা**

*৫১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৪।) **শ্রীশিশির অধিকারী :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) কাঁথি মহকুমার সমুদ্রোপকুলবর্তী দরিদ্র মৎস্যজীবীদের অর্থনৈতিক উন্নয়নের জন্য কোন দীর্ঘমেয়াদী পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের নিকট রাজ্য সরকার থেকে দাখিল করা হয়েছে কিনা ; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ, হয়, মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি

(১) পরিকল্পনাগুলি কি কি ও (২) উক্ত পরিকল্পনাগুলি কার্যকরী হতে কতদিন সময় লাগবে?

**Shri Kiranmay Nanda :** (ক) হ্যাঁ।

(খ)

(১) পরিকল্পনাগুলো হ'ল :-

১। উপকূলবর্ত্তী বিভিন্ন মৎস্য খুঁটীতে মৎস্যজীবিদের সুবিধার্থে মাছ ধরিবার পর বাছাই

ও পরিষ্কার করার জন্য পাকা চাতাল, জেলেদের বিশ্রামাগার, পানীয় জলের জন্য নলকূপ, ক্যানটীন, ডিজেলের মজুতঘর, জাল মেরামত করার জন্য পাকা ঘর, মাছ বহনকারী গাড়ী দাঁড়ানোর স্ট্যান্ড, ইত্যাদি বিভিন্ন নির্মাণ কার্য প্রকল্প। ৩০ লক্ষ ৪০ হাজার টাকা এই প্রকল্পে লওয়া হয়েছে।

২। মেদিনীপুর জেলার দীঘার নিকট শংকরপুর মৎস্যবন্দর প্রকল্প।

(২) ১। মৎস্যজীবিদের সুবিধার্থে পাকা চাতাল, বিশ্রামাগার, নলকূপ ইত্যাদি বিভিন্ন নির্মাণকার্য প্রকল্প অনুমোদিত হ'লে রূপায়ন করিতে এক বৎসর সময় লাগবে। প্রকল্পগুলি কেন্দ্রের অনুমোদনের অপেক্ষায় আছে।

২। শংকরপুর মৎস্যবন্দর প্রকল্পের সমস্ত কাজ শেষ হতে তিন বছরের অধিক সময় লাগবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মত্স্যজীবী যে সমস্ত মানুষ আছে তাদের জন্য ইনডিভিজুয়্যাল হেডে বিশেষ কোন পরিকল্পনা খাতে আপনার দপ্তর থেকে তাদের বিভিন্ন উপকরণ সাহায্য করা হচ্ছে কিনা?

**শ্রীকিরণময় নন্দ ঃ** ফিস হারবার ডেভেলপ্মেন্ট এজেন্সি মাধ্যমে প্রত্যেক ব্যক্তিকে ইনডিভিজুয়্যালভাবে সাহায্য করা হচ্ছে -- অনুদান দেওয়া হচ্ছে, লোন দেওয়া হচ্ছে এবং জি আর., টি. আর. স্কীমে গ্রুপ করে এইভাবে ইনডিভিজুয়্যালকে সাহায্য করা হচ্ছে।

### Scheduled Castes families below poverty line

***515** (Admitted question No. *625) **Shri RAJESH KHAITAN :** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state--

(a) what percentage of the Scheduled Caste families living below the poverty line in the State have so far been covered by programmes undertaken by the West Bengal Scheduled Castes Development and Finance Corporation ; and

(b) what are the constraints which prevented better coverage by the Corporation ;

**Dr. Sambhunath Mandi :** (a) There is no dependable study report/ survey on the number of families in the State amongst S.C.population living below the poverty line. On bread exercise on occupational pattern and consequent income generation, it may be indicated that about 16/17 lakh families have so far been covered by the programmes of the Corporation. This is about 32.39% of the total number of S. C. families living below the poverty line.

b) 1) In-adequate receipt of fund as share capital.

2) Acute shortage of staff in the Rural Bank Banches resulting in inordinate delay in sanctioning sponsored cases.

**শ্রীশচীন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রায় ৭০ পার্সেন্টের মত দারিদ্র্য সীমার নিচে, এই দারিদ্র্য সীমার নিচে যাবার কারণ কি বলতে পারেন? এরজন্য দায়ী কি কেন্দ্রীয়

সরকারের যে অর্থনৈতিক নীতি সেটা, না, অন্য কিছু?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** এখানে আমাদের জনগণ পাঠিয়েছে, ৭ বছর আমরা আছি, কিন্তু ৩০ বছর যাঁরা ছিলেন তাঁদের দায়িত্ব আছে।

### বারাসাত ও মধ্যমগ্রাম এলাকাকে বিধিবদ্ধ রেশন এলাকা হিসাবে ঘোষণা

*৫১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯২২।) **শ্রীসরল দেব ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বারাসাত ও মধ্যমগ্রাম অঞ্চলকে বিধিবদ্ধ রেশনভুক্ত এলাকা হিসাবে ঘোষণা করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ-** বর্তমানে নাই।

**শ্রী সরল দেব ঃ-** নবব্যারাকপুরে স্ট্যাটুটরি রেশনিং ব্যবস্থা রয়েছে। আমার প্রশ্ন হচ্ছে মধ্যমগ্রাম এবং বারাসাত নন - প্রোডিউসিং এরিয়া এবং মিউনিস্পিলিটির অধীনে থাকা সত্ত্বেও এখানে ওই স্ট্যাটুটরি রেশনিং ব্যবস্থা চালু না করার কারণ কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ-** পশ্চিমবাংলায় এরকম বহু এলাকা আছে। এদের জন্য ব্যবস্থা করতে পারলে ভালই হোতো, কিন্তু খাদ্যশস্য অপ্রতুল বলে এই অবস্থা চলছে।

**শ্রী সরল দেব ঃ-** কৃষিমন্ত্রী মহাশয় বাজেটের সময় বলেছিলেন যে বাম্পার ক্রপ হয়েছে। তা যদি হয়ে থাকে তাহলে সংগ্রহ বাড়ালেই তো মানুষের চাহিদা পূরণ করা যেতে পারে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ-** ভারতসরকার ভর্তুকী দিয়ে সমবন্টন করতে পারেন।

### হাসপাতালে ব্যবহৃত স্যালাইন বোতলের মূল্য

*৫১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৪।) **শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বর্তমানে সরকারী হাসপাতালসমূহে যে স্যালাইন ব্যবহৃত হয় তার এক বোতলের মূল্য কত টাকা;

(খ) অপেক্ষাকৃত কম দামে "স্যালাইন" সরবরাহের বিষয়টি সরকারের বিবেচনায় আছে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে এ বিষয়ে সরকারের কোনও কর্মসূচী আছে কি?

**ডঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** (ক) বিক্রয় কর বাদে প্রতি বোতল স্যালাইনের গড় মূল্য বর্তমানে টা. ৬.৬৯ (ছয় টাকা উনসত্তর পয়সা) মাত্র।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

### লকআউট কলকারখানা

*৫১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭০।) **শ্রীঅনিল মুখার্জী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাইবেন কি--

(ক) ১৯৮২ সালের জানুয়ারী হইতে ১৯৮৩ সালের ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কতগুলি কলকারখানায় লকআউট হয়েছে; এবং

(খ) উক্ত লকআউটের কারণ কি?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক ঃ** (ক) উক্ত সময়ে পশ্চিমবঙ্গে মোট ১৭৪টি কলকারখানায় লক-আউট ঘোষিত হয়েছে;

(খ) লক-আউট নোটিশগুলিতে শ্রমিক অশান্তি, নিয়মানুবর্তিতার অভাব, বিক্ষোভ প্রদর্শন, ধীরে চলা এবং বেতন ও ভাতা বৃদ্ধির জন্য শ্রমবিরোধ উক্ত লক-আউটের কারণ হিসাবে উল্লেখ করা হয়েছে।

ট্রেড ইউনিয়ন মহল থেকে অভিযোগ করা হয়েছে যে বেশীর ভাগ ক্ষেত্রেই মালিকপক্ষ শ্রমিকদের প্রাপ্য বেতন ও অন্যান্য সুবিধাদি নিয়মিত দেন না। এবং মিথ্যা অজুহাতে কারখানা বন্ধ করেন। কোম্পানীগুলির অর্থাভাবের জন্যও কয়েকটি কারখানা লক-আউট করা হয়েছে বলে প্রকাশ।

**শ্রী সরল দেব ঃ-** কিছুদিন আগে রিজার্ভ ব্যাঙ্কের একটা সমীক্ষায় বলেছে পশ্চিমবাংলার যে সমস্ত কলকারখানা বন্ধ হয়ে রয়েছে তার মাত্র শতকরা দুভাগ শ্রমিক অশান্তি এবং শ্রম বিরোধের জন্য বন্ধ, অথচ মালিকরা বলছে শ্রমিক বিরোধের জন্যই সব বন্ধ হয়ে রয়েছে। আমার ধারণা মিসম্যানেজমেন্টের জন্যই এগুলো বন্ধ, এবং সেদিক থেকে প্রশ্ন হচ্ছে এগুলি খোলার ব্যবস্থা কি করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমার মনে হয় রিজার্ভব্যাঙ্ক ঐ টু পারসেন্ট সারা ভারতবর্ষ নিয়ে বলেছে। তবে আমরা ক্রমাগত চেষ্টা করছি কিভাবে বন্ধ কারখানাগুলো খোলা যায়।

**শ্রী শচীন সেন ঃ** বিগত সাড়ে পাঁচ মাস ধরে এই যে ক্যালকাটা কেমিকেল লক-আউট হয়ে রয়েছে এর কারণ কি শ্রমিক অসন্তোষ না ম্যানেজমেন্টের নিজেদের মধ্যে গোলমাল?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি সবিশেষ অবহিত হলে বলতে পারতাম আসল ঘটনা। তবে আমি যেটুকু শুনেছি তাতে মালিকপক্ষের মধ্যে গোলমালের জন্যই কারখানা লকআউট হয়ে রয়েছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় জানাবেন কি যে, যে সমস্ত কারখানায় মোর দ্যান ২৫০ শ্রমিক কাজ করে সেখানে পশ্চিমবঙ্গ সরকারের অনুমতি না নিয়ে লকআউট করা যায়। কিন্তু ক্লোজারের ক্ষেত্রে সরকারের অনুমতি ব্যতিরেকে ক্লোজার করেছে এবং অর্ডার দেওয়া সত্ত্বেও যারা সেটা রিফিউজ করেছে সেই সমস্ত মালিকদের বিরুদ্ধে প্রতি কিউসন চালু করবেন কি?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক ঃ** প্রশ্ন হচ্ছে লকআউট সম্বন্ধে--সেটা কনফাউন্ড করুন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** কিছুদিন আগে আপনি জানেন যে উলুবেড়িয়া থানায় গঙ্গারামপুরে বেঙ্গল বোন মিল বেআইনীভাবে ক্লোজার করে দিয়েছে--এ সম্বন্ধে আপনি ব্যবস্থা করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** যদিও এই প্রশ্নের সঙ্গে এটা জড়িত নয়, তবুও আপনি যখন বললেন আমি খোঁজ নেবো।

**মিঃ স্পীকার ঃ-** The question hour is over. Rest of the Questions were laid on the Table.

**সুন্দরবন এলাকায় নোনা ফিশারী**

*৫১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৪।) **শ্রীসুভাষ নস্কর ঃ** মৎস্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সুন্দরবনে কতগুলি ও কোন্ কোন্ থানা এলাকায় অবৈধ নোনা ফিসারী হয়েছে বলে সরকারের নিকট খবর আছে ; এবং

(খ) উক্ত অবৈধ নোনা ফিসারীর বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of the Fisheries Deptt.**

ক) সুন্দরবন এলাকায় এ পর্যন্ত ৪৫টি অবৈধ নোনা ফিসারীর অস্তিত্বের খবর সরকারের নিকট আছে। এইগুলি মীনাখাঁ, বসিরহাট, হাড়োয়া, বারাসাত, দেগঙ্গা, সন্দেশখালী, হাস্নাবাদ, ক্যানিং বাসন্তী ও কুলতলী খানা এলাকার মধ্যে অবস্থিত।

খ) এ পর্যন্ত ১৮টি অবৈধ নোনা ফিসারীর বিরুদ্ধে ১৯৫৫ সালের অত্যাবশ্যক পণ্য আইনের ৭ ধারা অনুযায়ী আইন মাফিক ব্যবস্থা গ্রহণের জন্য FIR করা হয়েছে এবং ২৭টি ক্ষেত্রে ঐরূপ অবৈধ কাজ বন্ধ করার জন্য নোটিশ দেওয়া হয়েছে।

**Laboratory facilities in Government Hospitals**

***520.** (Admitted question No. *943.) **Shri SATYA RANJAN BAPULI :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state--

(a) whether the Government is aware of the public allegation that patients in the Government Hospitals are often detained for days or weeks because vital instruments are out of order and that essential investigations there are delayed for lack of sufficient laboratory facilities; and

(b) if the answer to (a) be in the affirmative, will the Minister be pleased to state--

(i) whether the Government and enquired into such allegations ;

(ii) whether such allegations were found to be true ; and

(iii) if so, what steps the Government has taken in this regard?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(a) & (b) Govt. is not aware of any such allegation. However, sometimes patients have to be detained in hospitals due sudden break-down of instruments and consequent delay in vestigations.

The facilities and arrangements in hospitals are not also adequate to the extent that all cases can be taken up for investigations then and there. Administrative steps for repair of vital instruments on break-down

are taken as quickly as possible. Laboratory facilities in the hospitals are being strangthened continously depending upon resource position both financial and human.

### Improvement of Unemployment Assistance Scheme

***521.** (Admitted question No. *1273.) **Shri PRAFULLA KANTI GHOSH :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state--

(a) what was the improvement in the work attachment aspect of the Unemployment Assistance Scheme as compared to the increase in the total expenditure by the the State Government on the scheme during 1982-83 as compared to 1980-81 ;

(b) the total number of man-days involved in works done by unemployment assistance recipients during the periods mentioned above and what was the expenditure per man-day ; and

(c) the steps taken and / or contemplated by the State Government for improving the work attachment aspect of the scheme?

### Minister-in-charge of the Labour Deptt.

(a) There was no improvement in the work attachment aspect of the unemployment assistance scheme if expenditure incurred on this aspect of the scheme in 1980-81 and 1982-83 is compared. The question itself appears confusing because the assumption made therein that there was increase in the total expenditure on the scheme between the years 1980-81 and 1982-83 is not correct.

(b) Year Mandays involved (figures in thousands)

1980-81 553.00 (approx.)

1982-83 238.00 ( " )

Expenditure per manday was Rs. 2/-,

(c) The Govt. has set up a State Level Steering Committee under the Chairmanship of the Chief Secy. In the districts there are Districts Level Steering Committees on work programme to look after the implementation of work programme under U.A. Scheme and to advise the Govt. on the measures to be taken for effective implemenation of the programme.

### ই সি এস সি প্রতিষ্ঠান

*৫২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪২।) **শ্রীউপেন্দ্র কিস্কু ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত ই সি এস সি (এসেনসিয়াল কোমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন লিঃ) লাভজনক প্রতিষ্ঠান কি না ;

(খ) ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ তে কত টাকা লাভ হয়েছে ; এবং

(গ) ঐ সময়ে উক্ত সংস্থা কত টাকা আয়কর দিয়াছে ;

### Minister-in-charge of the Food and Supplies Deptt.

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮১-৮২ তে দুই কোটি ষাট লক্ষ উনসত্তর হাজার ছয়শত তেত্রিশ টাকা সাঁইত্রিশ পয়সা এবং ১৯৮২-৮৩ তে তিন কোটি উনিশ লক্ষ একচল্লিশ হাজার একশত উননব্বই টাকা ছাব্বিশ পয়সা লাভ হয়েছে।

(গ) উক্ত দুই বছর উক্ত সংস্থা যথাক্রমে এক কোটি ছেষট্টি লক্ষ উনিশ হাজার একশত উনিশ টাকা এবং এক কোটি উনসত্তর লক্ষ তিপ্পান্ন হাজার একশত সাতানব্বই টাকা আয়কর দিয়াছে।

### Assistance from the Central Government for R.O.M.E. Programme

***523.** (Admitted question No. *954.) **Shri ABDUL KARIM CHOWDHURY :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state--

(a) whether the State Government is receiving and/or is likely to receive assistance from the Centre for reorientation of medical education in the existing medical colleges in West Bengal ; and

(b) if so how is this assistance being/or is likely to be utilised by the State Government?

### Minister-in-charge of the Health Deptt.

(a) Yes, State Govt. is receiving and likely to receive assistance from Govt. of India for re-orientation of Medical Education in the existing Medical Colleges in West Bengal.

(b) (1) this assistance is being utilised for satisfactory implementation of Re-orientation of Medical Education (ROME) programme in the existing Medical Colleges in West Bengal.

### রাজ্যে ভোজ্য তেলের বার্ষিক প্রয়োজনীয়তা

*৫২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৯।) **শ্রীধীরেন্দ্রনাথ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের ভোজ্য তেলের বার্ষিক প্রয়োজন কত ; এবং

(খ) তার কত শতাংশ সরবরাহ করা হয়ে থাকে?

### Minister-in-charge of the Food and Supplies Deptt.

(ক) কমবেশী তিনলক্ষ তের হাজার টন।

(খ) রেশনের দোকানের মাধ্যমে জনসাধারণকে আমদানীকৃত ভোজ্য তেল সরবরাহ করা হয়ে থাকে মোট প্রয়োজনের শতকরা ২৪ থেকে ২৭ ভাগ। অর্থাৎ বার্ষিক পঁচাত্তর হাজার টন হইতে পঁচাশী হাজার টন।

### বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরী

*৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৪।)* **শ্রীতারাপদ সাধুখাঁ ও শ্রীকাশীনাথ মিশ্র ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় বিড়ি শ্রমিকদের ন্যূনতম মজুরী অদ্যাবধি কার্যকরী হয় নি ;

(খ) সত্য হলে এর কারণ কি ;

(গ) বাঁকুড়া জেলায় ৫২২টি বিড়ি কারখানা বন্ধ থাকার ফলে ঐ সকল কারখানায় কোন শ্রমিকের অনাহারে অথবা বিনা চিকিৎসার মৃত্যু হয়েছে বলে সরকারের কাছে কোন সংবাদ আছে কি ;

(ঘ) উত্তর হ্যাঁ হ'লে, ঐ সংখ্যা কত ; এবং

(ঙ) বাঁকুড়া জেলায় বন্ধ বিড়ি কারখানাগুলি পুনরায় চালু করার কোন প্রস্তাব আছে কিনা?

### Minister-in-charge of the Labour Deptt.

(ক ও খ) না, তবে কোনো কোনো ক্ষেত্রে মালিক ও শ্রমিকরা দ্বি-পাক্ষিক চুক্তি করে অন্যরকমভাবে মজুরী নিয়ে থাকেন। এছাড়া মহামান্য হাইকোর্ট থেকে জারীকরা স্থিতাবস্থার আদেশও একটি মামলায় বলবৎ আছে। অনেক ক্ষেত্রে ঠিকাদারদের মাধ্যমে মালিকরা কারিগরদের ফুরনে মাল সরবরাহ করে কাজ করাচ্ছেন। এসব ক্ষেত্রেও ঠিকবাবে ন্যূনতম মজুরী আইন প্রয়োগ করা যাচ্ছে না।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠেনা।

(ঙ) সরকার থেকে আলোচনার মাধ্যমে কারখানাগুলি খোলানোর চেষ্টা কবা হয়েছে। যদি মনে হয় যে এ ব্যাপারে সংশ্লিষ্ট পক্ষদের কোনো বোঝাপড়ায় আনা যাবে তাহলে আবার চেষ্টা করা হবে।

### Ratio of availability of Hospital Beds to the population in rural and urban areas

***526.** (Admitted question No. *1291.) **Shri MAHABUBUL HAQUE** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state--

(a) what is the ratio of availability of Hospital Beds to the population in rural and urban areas of West Bengal as at present ; and

(b) what was the position in the matter as on 31st December, 1978?

### Minister-in-charge of the Health and Family Welfare Deptt.

(a) The ratio of hospital beds to population as on 31.12.83 is :

In Rural areas .. 1 : 2243

In Urban areas .. 1 : 296

(taking into account the subsequent influx of population)
(b) The ratio as on 31.12.78 was :
In Rural areas .. 1 : 2278
In Urban areas .. 1 : 289

### শিল্পবিরোধ মীমাংসা

*৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১২।) শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য্য ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ ও ১৯৮৩ সালে মোট কতগুলি শিল্প বিরোধের ঘটনা মীমাংসার জন্য সরকারের কাছে এসেছে ; এবং

(খ) তার মধ্যে কয়টি নিষ্পত্তি হয়েছে?

### Minister-in-charge of the Labour Deptt.

(ক) ১৯৮২ সাল - ৯৪৯০
১৯৮৩ সাল - ১০০২০
মোট - ১৯৫১০

(খ) ১৯৮২ সাল - ১৪৪৭
১৯৮৩ সাল - ১৪১০
মোট - ২৮৫৭

### কোচবিহার জেলায় আইওডাইজড্ লবন বরাদ্দের পরিমাণ

*৫২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮০।) শ্রীবিমলকান্তি বসু ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলার জন্য প্রতিমাসে আইওডাইজ্ড্ লবন কি পরিমাণ বরাদ্দ হইয়া থাকে ;

(খ) কোচবিহার জেলার উক্ত সামগ্রীর কন্‌সাইনার কে ;

(গ) কত বছর যাবত উক্ত কন্‌সাইনার এক নাগাড়ে রহিয়াছেন ; এবং

(ঘ) থাকিলে একটি জেলার জন্য একাধিক কন্‌সাইনার নিযুক্তিতে কোন আইনগত বাধা আছে কি?

### Minister-in-charge of the Food and Supplies Deptt.

(ক) কোচবিহার জেলার জন্য প্রতিমাসে ৮৯০ (আটশত নব্বই) মেট্রিক টন আইওডাইজড লবণ বরাদ্দ আছে।

(খ) উক্ত সামগ্রীর কনসাইনার ইউনাইটেড এন্টারপ্রাইজ।

(গ) উক্ত কনসাইনার গত ১৯৭৫ সাল হইতে কাজ করিতেছেন তবে ১৯৭৫ সাল হইতে ১৯৭৭ সাল পর্য্যন্ত উক্ত প্রতিষ্ঠান ছাড়াও আরও তিনটি সংস্থা কোচবিহারে আইওডাইজড লবণ সরবরাহ করিত।

(ঘ) না।

**এন আর এস, এস এস কে এম ও মেডিকেল কলেজ হাসপাতালে রোগীর সংখ্যা**

*৫২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০০।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ১৯৮৪ সালে জানুয়ারি মাসে নীলরতন সরকার, এস এস কে এম ও মেডিকেল কলেজ হাসপাতালে অন্তর্বিভাগীয় রোগীর সংখ্যা কত ; এবং

(খ) ঐ হাসপাতালগুলিতে সর্বস্তরের চিকিৎসক সংখ্যা কত?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

| | | | |
|---|---|---|---|
| (ক) | (১) নীলরতন সরকার মেডিকেল কলেজ ও হাসপাতাল | -- | ৪২৭৫ |
| | (২) এস্. এস্. কে. এম. হাসপাতাল | -- | ১৮৬২ |
| | (৩) মেডিকেল কলেজ হাসপাতাল | -- | ৩২৮৮ |
| (খ) | নীলরতন সরকার মেডিকেল কলেজ ও হাসপাতাল | -- | ৪৫৯ |
| | এস্. এস্. কে. এম. হাসপাতাল | -- | ৩৮১ |
| | মেডিকেল কলেজ ও হাসপাতাল | -- | ৫৮০ |

**পশ্চিম দিনাজপুরে রেজিষ্ট্রীকৃত শিক্ষিত বেকার**

*৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭৫।) **শ্রীসুরেশ সিংহ** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বর্তমানে পশ্চিম দিনাজপুর জেলায় রেজিষ্ট্রীকৃত শিক্ষিত বেকারের সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে বেকার ভাতা প্রাপক ছেলেমেয়েদের সংখ্যা কত?

**Minister-in-charge of the Labour Deptt.**

(ক) একত্রিশ হাজার পনের। (প্রভিশন্যাল)।

(খ) ১৯৮২-৮৩ আর্থিক বৎসর পর্যন্ত পরিসংখ্যান অনুযায়ী সংখ্যা নিম্নরূপ ঃ-

| পুরুষ | মহিলা | মোট |
|---|---|---|
| ৪৫৭৪ | ৯২৫ | ৫৪৯৯ (প্রভিশন্যাল)। |

**Filling up of vacant posts of house staff in National Medical College**

***531.** (Admitted question No. *1320.) **Shri HABIBUR RAHAMAN** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state--

(a) whether it is a fact that in a notice dated the 1st November 1983 the authorities of Calcutta National Medical College had invited applications from house staff for filling up some vacant posts ; and

(b) if so,--
(i) whether the said posts have since been filled up, and
(ii) if not, the reasons therefor?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(a) Yes.
(b) (i) Yes.
(ii) Does not arise.

**রাজ্যের বাইরে মানসিক হাসপাতালের জন্য অর্থপ্রদান**

*৫৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৪।) **শ্রীমনোহর তিরকী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) রাজ্যের বাইরে মানসিক হাসপাতালের জন্য রাজ্য সরকার কোন হাসপাতালকে টাকা দেন কি ; এবং

(খ) দিয়া থাকিলে কতগুলি বেড ও রাজ্যের জন্য বরাদ্দ করা আছে?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(ক) হ্যাঁ, দেন।
(খ) ৮৬০টি বেড এ রাজ্যের জন্য সংরক্ষিত আছে।

**Construction of Hospital in Garden Reach area**

***533.** (Admitted question No. *1417.) **Shri FAZLE AZIM MOLLA :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that--

(a) whether the State Government has any proposal to construct Hospital in the Garden Reach area of Calcutta ; and

(b) if so the steps so far taken and/or contemplated by the State Government in the matter?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(a) Yes ;

(b) Steps are being taken to acquire land for the proposed Hospital in the Garden Reach Area.

**সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্র**

*৫৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৭।) **শ্রীসুরেন্দ্রনাথ মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বিগত ১৯৮৩-৮৪ আর্থিক বছরে পশ্চিমবাংলায় কতগুলি সাবসিডিয়ারী স্বাস্থ্য কেন্দ্র মঞ্জুর করা হইয়াছে ; এবং

(খ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় কয়টি এবং কোথায়?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(ক) একটিও না।

(খ) প্রশ্ন ওঠে না।

**হরিহরপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কর্মরত ডাক্তার**

*৫৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৩।) **শ্রীসেখ ইমাজুদ্দিন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাইবেন কি--

(ক) মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে মোট কর্মরত ডাক্তারের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের জন্য নিয়োগপ্রাপ্ত কোন ডাক্তার বহরমপুর সদর হাসপাতালে কর্মরত আছে এরূপ কোন সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি না?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(ক) ২ জন।

(খ) হ্যাঁ।

**বলরামপুর সেবামন্দির**

*৫৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৬৬।) **শ্রীঅরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য খড়দহ বলরাম সেবা মন্দিরের কর্মীদের বেতন বাবত সরকারের মাসিক প্রায় দেড় লক্ষ টাকা খরচ হচ্ছে, কিন্তু কোন রোগী ওই হাসপাতালে চিকিৎসিত হয় না ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(ক) ও (খ) ঃ- খড়দহ শ্রীবলরাম সেবা মন্দিরের কর্মীদের বেতনবাবদ সরকারের প্রতি মাসে আনুমানিক পনের হাজার টাকা খরচ হয়, দেড় লক্ষ টাকা নহে। হাসপাতালের অন্তর্বিভাগে কোন রোগীর চিকিৎসা হয় না, বহির্বিভাগে কিছু রোগী চিকিৎসা সংক্রান্ত পরামর্শ নিয়ে থাকেন।

আদালতের নির্দেশে সরকার হাসপাতালের স্বত্বাধিকার দখল থেকে বিরত আছেন। সেই কারণে রোগীর চিকিৎসা বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ সম্ভব হচ্ছে না।

**Unstarred Questions**

(to which written answers were laid on the table)

**পশ্চিমবঙ্গে আউশ, আমন ধান চাষের জমির পরিমাণ**

১৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম বাংলায় বিভিন্ন জেলাতে আউশ, আমন, বোরো ও রবি ধানে বাম্পার ফসল হয়েছে ;

(খ) সত্য হলে জেলাওয়ারী আউশ, আমন ও বোরো ধানের জমির পরিমাণ কত ;

(গ) কত পরিমাণ জমিতে রবিশস্য চাষ করা হচ্ছে ; এবং

(ঘ) আউশ, আমন, বোরো ও রবিশস্য চাষের জন্য জেলাওয়ারী "মিনিকিট" বরাদ্দের পরিমাণ কত?

**কৃষি বিভাগের মন্ত্রিমহোদয় ঃ** (ক) আউশ ও আমন ধানের বেশ ভাল ফসল হয়েছে। বোরো ধান সম্পর্কে এখনই কিছু বলা যাবে না, যেহেতু বোরো ধানের গাছ এখনও মাঠে বাড়ছে।

(খ) বর্তমান বৎসরে আউশ ধান চাষ হয়েছে ৭ লক্ষ ২১ হাজার ৪০০ হেক্টর জমিতে এবং আমন ধান চাষ হয়েছে ৪১ লক্ষ ৩০ হাজার ৯৪৩ হেক্টর জমিতে। বোরো ধান চাষের এলাকা এখনই জানানো সম্ভব নয়। জেলাওয়ারী হিসাব নিম্নে দেওয়া হল।

(গ) আনুমানিক ২১/২২ লক্ষ হেক্টর জমিতে যেখানে সাধারণতঃ গড়পড়তা ১৮.৫০ লক্ষ হেক্টর জমিতে রবি ও বোরো ফলানো হয়।

(ঘ) আউশ এবং বোরো ধানের কোন মিনিকিট বন্টন করা হয় নাই। আমণ ধান ও রবি শস্যের জেলাওয়ারী মিনিকিট বন্টনের হিসাব নিম্নে দেওয়া হল।

| জেলা | বর্তমান বর্ষে (১৯৮৩-৮৪) আউশ চাষের (হেক্টরে) | বর্তমান বর্ষে (১৯৮৩-৮৪) আমন চাষের (হেক্টরে) | আমন ধানের মিনিকিটের সংখ্যা | রবি শস্যের মিনিকিটের সংখ্যা |
|---|---|---|---|---|
| ১। ২৪-পরগণা (দক্ষিণ) .. | ৩,৩০০ | ৩,৬৩,৫৪৩ | ৭৮,৯২৯ | ৩৫,০০০ |
| ২। ২৪-পরগণা (উত্তর) .. | ৩১,৭০০ | ২,১৩,৫১৪ | ৭৩,০৪৭ | ৩২,৫০০ |
| ৩। নদীয়া .. | ৯৩,০০০ | ৯০,৩৪২ | ২৭,৫০০ | ৫৯,১৫০ |
| ৪। মুর্শিদাবাদ .. .. | ৯৯,৬০০ | ১,৯৮,৯৬৬ | ৬১,৩৭৬ | ৫৯,১৫০ |
| ৫। বর্ধমান .. .. | ৩২,০০০ | ৪,১৪,৯৬০ | ৪৪,১১৫ | ৪৯,৮৪৭ |
| ৬। বীরভূম .. .. | ৭,১০০ | ৩,১৭,২৯৩ | ১,৩৯,৩৩৮ | ৩৯,৩৯০ |
| ৭। বাঁকুড়া .. .. | ২১,১০০ | ৩,২৫,৮২৪ | ১,৯৪,৬৫৫ | ৩৮,৭০০ |
| ৮। মেদিনীপুর (পূর্ব) .. | ৯,৪০০ | ৩,৪৮,১২৯ | ২৮,০৮৮ | ৩৬,০০০ |
| ৯। মেদিনীপুর (পশ্চিম) | ৫৪,৫০০ | ৪,৫২,০০৪ | ১,৩৫,৬২৫ | ৩৯,২০০ |
| ১০। হুগলী .. .. | ১৬,৩০০ | ১,৮৪,৩৪৫ | ৬০,০০০ | ৩২,০০০ |
| ১১। হাওড়া .. .. | ৪,৩০০ | ৮২,০৮৮ | ৩০,০০০ | ১৫,৮০০ |
| ১২। জলপাইগুড়ি .. | ৭৩,৫০০ | ১,৯৮,৫১৮ | ১০,০০০ | ২১,০০০ |
| ১৩। দার্জিলিং .. .. | ৮,৪০০ | ৩৫,৯১৭ | ৪,০০০ | ৬,৫০০ |
| ১৪। মালদা .. .. | ৫৫,৪০০ | ১,৪১,৫০৯ | ৩৯,৯৯৯ | ৩৮,৫০০ |
| ১৫। পশ্চিম দিনাজপুর .. | ১,১৯,৭০০ | ৩,৩৫,১৬৯ | ৩৬,৪৩৯ | ৩৫,০০০ |
| ১৬। কোচবিহার .. .. | ৯০,৭০০ | ১,৯৫,৬৭৯ | ১৩,৪৪৮ | ২৭,০০০ |
| ১৭। পুরুলিয়া .. .. | ১,৪০০ | ২,৩৩,১৪৩ | ২,১০,৯৩৬ | ৩১,৪০০ |
| সমগ্র পশ্চিমবঙ্গের .. | ৭,২১,৪০০ | ৪১,৩০,৯৪৩ | ১১,৮৭,৪৯৩ | ৫,৯৬,২৩৭ |

**Increase in internal debt**

**197.** (Admitted question No. 243) **Shri AMBICA BANERJEE :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state--

(a) what is the increased in the internal debt of the State Government during the periods between--

(i) 1st April, 1978 to 31st March, 1983, and

(ii) 1st July, 1977 to 31st December, 1983 ; and

(b) the amount paid as interest by the State Government on such debt obligations during the periods mentioned above?

**Minister-in-charge of the Finance Department :** (a) (i) Increase in the internal debt of the State Government during the period between 1st April, 1978 to 31st March, 1983 is shown below :

(Rs. in crores)

| | | Internal debt of the State Government outstanding as on 31st March 1978 | Internal debt of the State Government outstanding as on 31st March 1983 | Increase in internal debt during the period between 1st April 1978 to 31st March 1983 |
|---|---|---|---|---|
| (a) | Market Loans .. .. .. | 145.46 | 197.93 | 52.47 |
| (b) | Compensation and other Bonds .. | 3.42 | 3.20 | --0.22 |
| (c) | Ways and Means Advances from Reserve Bank of India | 92.91 | 67.38 | --25.53 |
| (d) | Other Loans-- | | | |
| (i) | Loans from LIC .. .. | 17.05 | 31.01 | 13.96 |
| (ii) | Loans from N.A.C. (L.T.O.) Fund of the Reserve Bank of India now transferred to NABARD. | 8.37 | 11.00 | 2.63 |
| (ii) | Loans from other institutions | 13.06 | 27.64 | 14.58 |
| | Total--(d) .. | 38.48 | 69.65 | 31.17 |
| | Total .. | 280.27 | 338.16 | 57.89 |

So the total increase in internal debt of the State Government during the period 1st April, 1978 to 31st March, 1983 is Rs. 57.89 crores.

(ii) We have no records regarding outstanding balance of internal debt of the State Government as on 1st July, 1977 and 31st December, 1983. The record is maintained according to the loans received in a financial year.

(b) The total amount of interest paid by the State Government on internal debt during the period from 1st April, 1978 to 31st March, 1983 is Rs. 129.63 crores.

Details are given below.

Statement referred to in reply to clause (b) of Unstarred Question No. 197 (Admitted Question No. 243)

**Statement showing the interest on internal debt of the State Government during the period from 1978-79 to 1982-83**

| | (Rs. in crores) |
|---|---|
| 1978-79 .. | 15.96 |
| 1979-80 .. | 16.00 |
| 1980-81 .. | 24.22 |
| 1981-82 .. | 18.85 |
| 1982-83 .. | 54.60 |
| Total : | 129.63 |

**Crimes in Howrah and Bally municipal areas**

**198.** (Admitted question No. 536.) **Shri ASOKE GHOSE :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state

(a) whether there was any spurt in crimes in the municipal areas of Howrah and Bally during 1983 ;

(b) the crime pattern in those areas during 1983 ; and

(c) the steps taken to curb crimes and to deal with criminals effectively and the results thereof?

**Minister-in-charge of the Home (Police) Department :** (a) No.

(b) Dacoity--11, Robbery--29, Burglary--32, Theft--909, Murder--23, Roiting--145.

(c) Patrolling and vigilance by the Police and mobile vans have been stepped up. An Additional S.P. exclusively for the town and has also been posted.

**Per Capita Income**

**199.** (Admitted question No. 662.) **Shri RAJESH KHAITAN :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state-

(a) whether the State Government has any information regarding the rate at which per capita income has increased/decreased in West Bengal during the period between 1976-77 and 1982-83 as compared to the rate of increase/decrease of per capita income in Maharashtra, Tamilnadu. Gujarat and Karnataka during the same period ; and

(b) if so, what was the position in the matter?

**Minister-in-charge of the Finance Department :** (a) The State Government has information on per capita S.D.P. figures which are based

in the latest available data supplied by different State Statistical Bureau and are provisional. These are available only up to 1981-82.

(b) The position in the matter in the light of (a) above is as follows:

**Per capita S.D.P. (at current prices)**

(Rs.)

| States | | 1976-77 | | 1981-82 | | Annual growth* |
|---|---|---|---|---|---|---|
| 1 | | 2 | | 3 | | 4 |
| | | | | | | Per Cent |
| Maharastra | .. | 1,515 | Pr. | 2,519 | (+) | 10.70 |
| Tamil Nadu | .. | 944 | Q | 1,373 | (+) | 7.78 |
| Gujarat | .. | 1,398 | Q | 2,211 | (+) | 9.60 |
| Karnataka | .. | 999 | Q | 1,458 | (+) | 7.85 |
| West Bengal | .. | 1,194 | Q | 1,595 | (+) | 5.96 |

**Per capita S. I. P. (at constant 1970-71 prices)**

(Rs.)

| States | | 1976-77 | | 1981-82 | | Annual growth* |
|---|---|---|---|---|---|---|
| 1 | | 2 | | 3 | | 4 |
| | | | | | | Per Cent |
| Maharastra | .. | 914 | Pr. | 1,008 | (+) | 1.98 |
| Tamil Nadu | .. | 606 | Q | 667 | (+) | 1.94 |
| Gujarat | .. | 851 | Q | 950 | (+) | 2.23 |
| Karnataka | .. | 631 | Q | 664 | (+) | 1.03 |
| West Bengal | .. | 753 | Q | 720 | (-) | 0.89 |

Pr=Preliminary
Q=Quick
*=Geometric Growth

**Persons appointed to technical and non-technical pots under the Home (Jails) Department**

**206.** (Admitted question No. 802.) **Shri ANUP KUMAR CHANDRA** : Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state--

(a) the number of persons appointed to technical and non-technical groups A, B, C and D posts under the Prisons Directorate, the different Jails and establishments of Home (Jails) Department during the period between July, 1977 and December, 1983 ; and

(b) the number of them belonging to--

(i) Scheduled Castes,

(ii) Scheduled Tribes, and

(iii) Muslim comunity?

That is why we are concerned about the functioning of this P.W.Department. This is a very important Department Coming to this budget I see 4% of this budget does to the Housing and Urban Development, 2% of plan outlay expenditure is meant for the Housing and Public Works. Now let us see how the money is being spent and provide. I am sure that if Mr. Jatin Chakraborty would have been in a normal state of mind he would not place such a budget. He would not place such a schedule of expenditure as has been place before the House. Under Demand No. 25 let us have a look at item No. 282 i.e. Public Health and Sanitation and Water Supply. Rs. 50,000/- have been provided under the State Plan and the Centre is providing 10 lakhs of rupees. How can he say that the Centre is ignoring the Public Health, Sanitation and Water Supply in this State? I say no, Under the capital head on 'Family Welfare Building' the centre is spending ...

(Noise and interruptions)

(Voice : What is your Demand)

Don't disturb me. It is under Demand No. 25. Biren Babu, you are the senior member of this House Let me speak Under this head I would inform that this is a part of the amount which is required to be voted upon, and the Centre is going to provide Rs 50.30,000/-. There is no capital outlay and there is no plan provided by the State Government

[5.00-5.10 p.m.]

Now, Sir, in the budget speech, it has been mentioned that there is no industrial growth in the State Sir, the Minister is laughing. His laughter reminds me the laugh of Charlie Chaplin Behind that laughter there are pains and agonies that pains and agonies exist in the minds of the people of West Bengal.

Sir, under Demand No. 25 - Capital outlay on Industrial Research and Development - only Rs 50,000 have been provided.

(voice from the Treasury Bench : irrelevant speech)

This is not so The Public Works Department is also functioning in relation to the industrial development of the State. They say that they would construct buildings if money is made available to them. If it is wrong, I am ready to get myself corrected

... (Noise)...

Sir, the senior Members should not forget that I am one of the youngest Member of this House. I am only giving reference of the documents given to me. Sir, let us see page 233, appendix B I, of the Expanatory Memorandum on Demand 25 and 70.

... (Noise)...

[ * * * * * ]

---

Note : *Expunged as ordered by the chair.

**Mr. Speaker :** Mr. Khaitan, nothing can be discussed regarding Speaker's office You cannot do this. This will all be expunged.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ-** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। একই হাউসে যে স্পীকারের বিরুদ্ধে কনটেমপ্ট হয়েছে সেই স্পীকার ...

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ-** স্পীকারের বিরুদ্ধে আলোচনা করা যায় না। স্পীকার সম্বন্ধে আলোচনা করতে হলে নো কনফিডেন্স মোসান আনতে হয়। স্পীকার সম্বন্ধে এখানে ডিসকাস করা যায় না। আমি এটা এ্যালাও করবো না। পৃথিবীর কোথাও এই জিনিষ হয় না।

**Mr. Speaker :** Don't reduce the status of the House.

**Shri Rajesh Khaitan :** [ * * * * ]

**Mr. Speaker :** It cannot be discussed. Nothing will be noted.

**Shri Rajesh Khaitan :** Very well I had written a letter to the Minister-in-charge of te Public Works department mentioning to him in that letter that during Assembly session, assembly staff of the MLA Hostel get honorarium but the Electrical Staff at the MLA hostel are not getting it, who are under the Public Works department

**Mr. Speaker :** That is not under the Speaker.

**Shri Rajesh Khaitan :** Secondly, the D P Chatterjee Commission was set up in 1981 but no report has yet been placed. But, Sir, I do not know whether this will be allowed to be recorded or not In the Writers' Buildings, two things are happening there According to the Budget Speech of the Honourable Minister, you will be amused to know, which I have yet, but you have not because it mentioned that population in Writers' Building is increasing. How is it increasing? Why it is increasing? Why it is increasing and why it is taking place in Writers' Building? Rooms have been provided to the Coordination Committee but no room is going to be provided to other unions of the other affiliated parties. Why, may I ask so? Why this kind of discrimination? You may delete what I say in respect of the office of the one or other

(Noise)

Am I to take that the party in government is your party and they have done the wrong? It is your case that you continued to do the wrong. It is the case of you who use to say that because we did it, so you will continue to do it. Is that the answer? Now there is another thing. I will most humbly request the Hon'ble Minister that instead of running after the hawkers, rikshaw pullers and thallawals in my constituency and for removing them, let him concentrate on the departmental works of which he is in charges Sir, the Hon'ble Minister has said in his budget speech

---

Note : Expunged as ordered by the chair.

that for the Sixth Plan period, there was an allocation of Rs. 90 crores Till now the amount provided is of the order of Rs. 54 crores only and for the current financial year, which is the final year of the Sixth Plan, the sum of Rs. 15 crores has been promised. The honourable Minister further says that 'at the end of the Sixth Plan period, we will have received only the sum of Rs. 69 crores against the hope held out for Rs. 90 crores. Predictably, therefore, there will be a shortfall in the physical results. At the close of the Fifth Plan period, there were 12,834 kilometres of roads in West Bengal. It was hoped that during the Sixth Plan period the figures would go up to 14,344 kilometres, registering an increasing of 1500 kilometres. If the promised sum of Rs. 15 crores is available during the current financial year, we shall have completed about 14,200 kilometres, leaving a deficit of 134 kilometres from the target originally contemplated'.

[5.10-5.20 p.m.]

Sir, he does not say how much kilometres of road has been constructed from out of Rs. 54 crores already spent by the Department. That figure I could not find. So, I would request the Hon'ble Minister to mention it during his reply if has listened patiently to what I have said. Then he mentioned about the second Hooghly Bridge. That is a matter of concern. According to his own version the expenditure on the bridge has been to the order of Rs. 58 crores and a further sum of Rs. 92 crores is needed for completion of the bridge. As against Rs.92 crores he has provided only Rs. 25 crores in the current year's budget. Now, has he taken into consideration, if I may ask so, the rate at which escalation may take place in future? How does he contemplate to make up the escalation and how soon this bridge could be completed? The reply, of course, would be that the State Government is not getting adequate funds from the Central Government. Now rather than blaming and putting matters on Central Government, as one of the members of the Opposition Party, I would request the Hon'ble Minister to let us have complete proposal which he may have submitted to the Central Government so that we, as members of this House, may take up the matter along with him to the Central Government. As it is a matter of great anxiety for all of us, we should earnestly try and see that this bridge is completed at the earliest.

I also wish to point out another thing. I know that the blame would be put on the previous Government in this State, yet there is no harm in admitting that O.K. if nothing was done by the previous Government at least they may do it. Sir, there is a place called Shreekrishnapur in Chakdah block in Nadia District. I would request the Hon'ble Minister to note that there is no pucca road there, no bridge is there. Ten thousand people are living there and the villagers are facing a lot of difficulties. It was an island first. There is a lot of water problem. There is a lot of problem of access to that area. If the road and the bridge could be completed and relief be given to that area which is totally neglected since years, I would be grateful to him. I hope he will give proper consideration

and take necessary steps as you deem fit. Sir, I have in my deliberation in this House tried to point out with due respect to the Hon'ble Minister to such matters without meaning any disrespect to any office that planning and implementation of this Department are very important. We feel that there is scope for improvement. We feel that there is scope to look into the maintenance of some roads and bridges which are very essential. We read in the newspapers that maintenance of certain hospitals which under Public Works Department, is immediately necessary. It is a matter of great concern which requires prompt attention. I hope I have been able to make my points clear and the Hon'ble Minister will look into the matters mentioned by me. With these words, Sir, I conclude my speech.

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পূর্তমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি অভিনন্দন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। এই পূর্ত দপ্তর একটি গুরুত্বপূর্ণ দপ্তর, যে দপ্তরেব উপর নির্ভর করছে গোটা রাজ্যের সার্বিক উন্নয়ন। তার কারণ পূর্ত দপ্তরের যদি উন্নতি না হয় তাহলে কি শিল্প কি স্বাস্থ্য কি শিক্ষা কি প্রশাসনিক সমস্ত ব্যাপারে উন্নতি হতে পারে না। পূর্ত বিভাগের কাজের যদি শৈথিল্য থাকে ঔদাসীন্য প্রকাশ পায়, তাহলে গোট রাজ্যের সমস্ত দপ্তরগুলি ব্যর্থ হয়ে যাবে। বামফ্রন্ট সবকার আসার পর কি শিল্প, কি স্বাস্থ্য কি কৃষি কি সেচ সমস্ত ব্যাপারে একটা তৎপরতা দেখা দিয়েছে। পূর্ত দপ্তর ঠিক যেভাবে কাজ করতে চাচ্ছে, আমার মনে হয় ঠিক সেইভাবে কাজ করতে পারছে না। হয়তো আরও বেশী টাকার প্রয়োজন। কিন্তু সে টাকা তারা পাচ্ছে না বলে সেই কাজ হচ্ছে না। যার ফলে বামফ্রন্ট সরকারের অনেক কাজ ব্যহত হচ্ছে যেগুলি সত্যিকারের কল্যাণমূলক কাজ। স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করছি আরও কতকগুলি ব্যাপার এর মধ্যে আছে। আমি এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি এবং অত্যন্ত দুঃখের সংগে বলতে হচ্ছে যে এবং অনেকেই বলেছেন যে কলকাতার উপর যেভাবে কাজ হচ্ছে, গ্রামেগঞ্জে ঠিক সেইভাবে অন্তত কাজ হচ্ছে না। আমরা জানি গ্রামবাংলার অর্থনীতি নির্ভর করছে এই দপ্তরের উপর। একটা সংহিত, অর্থাৎ ভাবের আদান প্রদান যদি গ্রামের সঙ্গে ডিষ্ট্রিক্টের এবং ডিষ্ট্রিক্টের সঙ্গে কলকাতার যোগাযোগ না থাকে তাহলে গ্রামের মানুষের সাথে শহরের মানুষের ভাবের আদান প্রদান হতে পারে না এবং এতে গ্রামের মানুষেব অর্থনৈতিক সাফল্য আসতে পারে না। এইজন্যই আরও বেশী টাকার প্রয়োজন। যদি কোথায়ও প্রশাসনিক শৈথিল্য থেকে থাকে তাহলে সেগুলি দূর করা প্রয়োজন। বিরোধী পক্ষের বন্ধুরা অনেক কথা বলে গেলেন। কিন্তু এর আগে তো আপনাদেরই কংগ্রেস সরকার ছিল এবং এখন না হয় বিরোধী বেঞ্চে আছেন--সেদিন কেন কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করেন নি। এখন আপনারা কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে বলছেন। এবং বলছেন আরও টাকার প্রয়োজন। না হলে পশ্চিমবাংলার উন্নতি হতে পারে না। আসুন আমরা এক কণ্ঠে কণ্ঠ মিলিয়ে কেন্দ্রীয় সরকারকে বলি উন্নয়ন খাতে আমাদের আরও টাকা বাড়ান। বিরোধী সদস্যদের কাছে অনুরোধ করি আসুন আমরা এক সঙ্গে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করি। মাননীয় সদস্য খৈতান সাহেব কলকাতার অধিবাসী হয়েও গ্রামবাংলার কথা বললেন। অত্যন্ত আনন্দের কথা। একটা কথা তাঁকে বলি কোথায় ছিল এই বক্তব্য যখন ১৯৭৭ সালের আগে কেন্দ্রে ও পশ্চিমবাংলাতে আপনারা ছিলেন। আজকে গ্রামবাংলার মানুষের জন্য এতো কান্নাকাটি?

[5.20-5.30 P.M.]

কাজেই আরো যেটা অনেকে বলেন এবং গতকালও কিছু কিছু কথা হয়েছে, পরশু দিনও কথা হয়েছে যে এই দপ্তরটা নাকি 'না' দপ্তর বলা যায়। এটা সম্পূর্ণ সত্য কথা নয়, কারণ আমি নিজের অভিজ্ঞতা থেকে বলছি, গত ৩৫ বছর ধরে আমার এলাকার একটা ব্রিজ বালুরঘাটের ব্রিজ পড়ে ছিল, যেটা আমার বিরোধী বন্ধুরা বলতেন এবং ইন্ধন যুগিয়ে আসছেন তাছাড়া একটা কিংবদন্তীও আছে ঐ ব্রিজ টা করতে যে অগ্রণী হবে তারা মারা যাবে। সেই ব্রিজটা আজকে হয়েছে। সেখানে শুধু এই জিনিষটা হওয়ার ফলে একটা কেন্দ্রই উপকৃত হয় নি, হরিহরপাড়া, জলংগী, রাণীনগর, ডোমকল এতগুলো অঞ্চলের সংগে আজকে যোগাযোগ স্থাপন হয়েছে এই ব্রিজটা করার জন্য। আজকে আনন্দের কথা মন্ত্রী মহাশয়ও বেঁচে আছেন এবং যারা ব্রিজটা করেছেন তাঁরাও কিন্তু এখনও বেঁচে আছেন। অথচ আমরা শুনেছিলাম সেই ব্রিজটা করতে গেলে নাকি লোক বাঁচবে না। আজকে গৌরীবাড়ির ব্রিজ হয়েছে যার জন্য বিরাট পূর্বাঞ্চলের সঙ্গে লালবাগ সাবডিভিসনের যোগাযোগটা বেড়েছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, কলকাতার উপর গুরুত্ব দিয়েছেন খুব ভাল কথা কারণ কলকাতা আমাদের রাজধানী। কিন্তু তার সঙ্গে সঙ্গে আমার আবেদন যে গ্রামে গ্রামে অর্থনীতিটা আরও শক্ত, আরও জোরদার করতে গেলে গ্রামের রাস্তাগুলোকে কিন্তু অন্ততঃ একটি করে অঞ্চল ওয়াইজ পাকা রাস্তা করা দরকার। যদি অর্থে না কুলায়, পাকা রাস্তায় জায়গায় একটা মোরাম রাস্তা যদি করা হয় এবং বোল্ডার দিয়ে যদি সেইগুলোকে ঠিক মত মত করে দেওয়া হয় তাহলে গ্রামের উন্নতি অনেক পরিমাণ বাড়বে। কারণ আমরা জানি যে গ্রামের মানুষরা যেখানে দু তিন টাকায় মাছ বিক্রি করে দেয়, অথচ শহরে সেই মাছ ২০/২২ টাকায় বিক্রি হচ্ছে, তাহলে সেই গ্রামের মানুষগুলো আজকে যদি শহরে মাছ আনবার সুযোগ পায়, যদি তাদের শাক সব্জি শহরে আনবার সুযোগ পায় তাহলে নিশ্চয়ই গ্রামের অর্থনীতিটা অনেকখানি উন্নত হবে। আজকে যে কুটিরশিল্প গুলো গড়ে উঠেছে গ্রামে গ্রামে, সেইগুলো ঠিক মত হতে পারছে না যোগাযোগের অভাবে, স্বাস্থ্যকেন্দ্র গড়ে উঠেছে, শিক্ষা ব্যবস্থা গড়ে উঠেছে, কিন্তু পাকা রাস্তার অভাবে সুষ্ঠুভাবে সেইগুলো চালানো যাচ্ছে না। আমি জানি আজকে পুলিশবাহিনী কোন মার্ডার হয়ে গেলে, ডাকাতি হয়ে গেলে যেতে সাহস পায় না। এখানে একটা প্রশ্ন আছে যে পঞ্চায়েতগুলো তো আছে, পঞ্চায়েতের মাধ্যমে রাস্তাঘাটগুলো তৈরী হচ্ছে। কিন্তু আপনি জানেন পঞ্চায়েতের মাধ্যমে সাধারণতঃ মাটি ফেলার কাজ হয়। বর্ষাকালে সেই মাটি ধুয়ে যায়। আবার বর্ষা ফুরিয়ে গেলে রাস্তার অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে যায়। কাজেই পূর্তমন্ত্রী মহাশয়কে গ্রামের উপর বেশী জোর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। গ্রামের ব্রীজ, গ্রামের রাস্তা, এইগুলো বাঁচলে, তবেই তো শহর বেঁচে থাকবে। আজকে গ্রামের রাস্তাগুলোকে যদি অবহেলা করা হয়, গ্রামের ব্রীজগুলোকে যদি ঠিকমত দেখাশুনা না করা হয় তাহলে কিন্তু শহরও বাঁচবে না। আর একটা কথা বলি, আমরা দেখেছি ১৯৭৭ সালের আগে রাজনৈতিক রাস্তা তৈরী হোতো। অর্থাৎ সেখানে জনসাধারণের কোন কথা শোনা হোতো না। ওপর লেভেলে মাননীয় বিরোধী দলের সদস্য যাঁরা আজকে আছেন তাঁদের অনেকেই গিয়ে বলতেন তাঁর বাড়ীর পাশ দিয়ে রাস্তা হবে, তার প্রভাবিত যে এলাকাগুলি আছে সেখান দিয়ে রাস্তা হবে। সেই অনুযায়ী ডিপার্টমেন্টে প্রপোজাল আসত। কিন্তু সেই রাস্তাগুলো বামফ্রন্ট সরকার আসার পরে যখন কার্যকরী করতে যাচ্ছে সেখানে কিন্তু প্রচণ্ডভাবে ত্রুটি দেখা যাচ্ছে। দৃষ্টান্ত হিসাবে আমি একটা রাস্তার উল্লেখ করব দোআশ, গড়াইপুর সেখানে মন্ত্রী মহাশয় আমাকে বলেছিলেন হরিরামপুরের ব্রীজটা হলে সেখানে রাণীনগর থেকে পুরো ৪৫ মাইল রাস্তা আসতে হচ্ছে লালবাগ সাবডিভিসন্যাল টাউনে,

মামলা, মোকদ্দমা, লেখাপড়া এবং হাসপাতালের সুযোগ সুবিধা পেতে গেলে ৪৫ মাইল রাস্তা তাকে ঘুরে আসতে হচ্ছে। সেখানে একটা হরিরামপুরের ব্রীজ করলে পরে ১০ মাইলের ডিফারেন্স কমে যাচ্ছে। সেই রাস্তাটি আমরা জানি না--হঠাৎ সেদিন দেখলাম দোআশ, গড়াইপুর হয়ে আরামপুর ঘাটে যাচ্ছে।

ওখান দিয়ে যেতে গেলে একই সেচ এলাকার বহু একর জমি পড়ে যাচ্ছে, বহু গ্রাম উচ্ছেদ হয়ে যাবে। সেখানে একমাত্র হরিরামপুর ব্রীজ হয়ে রাস্তাটিকে একটুখানি সেদিকে যদি নিয়ে যাওয়া যায় তাহলে গভর্ণমেন্টের কমপেনসেসান অনেক কম লাগবে এবং খুব স্বল্প ব্যয়ে রাস্তাটি তৈরী হতে পারবে। এই বিষয়ে আমি স্থানীয় ইঞ্জিনিয়ারদের কাছে বার বার আবেদন জানিয়েছি। এটা হচ্ছে রাজনৈতিক রাস্তা, মানুষের সাথে যোগাযোগ করে করা হয়নি। কিন্তু তারা সেদিকে কর্ণপাত করছেন না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আগেকার প্রপোজালই অনুমোদন করে চলেছেন। বর্তমানে সেই রাস্তাগুলি পুনরায় খতিয়ে দেখতে হবে, শুধু ইঞ্জিনিয়ারদের উপর নির্ভর করে থাকলে চলবে না। কারণ ইঞ্জিনিয়াররা অনেক জায়গায় মোটিভেটেড়লি রাস্তা করেছেন বিগত দিনে রাজনৈতিক প্রভাবে প্রভাবিত হয়ে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি এগুলি ভাল করে খতিয়ে দেখতে হবে। পুরুলিয়া, বাঁকুড়া, ইসলামপুরের রাস্তাগুলির অবস্থা অত্যন্ত খারাপ হয়ে গেছে। সেখানে সস্তায় খুব পাথর পাওয়া যায়। বীরভূমেও সস্তায় পাথর পাওয়া যায়। কিছুদিন আগে আমি ইসলামপুরে (পশ্চিমদিনাজপুর) গিয়েছিলাম। সেখানকার রাস্তাঘাট অত্যন্ত খারাপ হয়ে গেছে। আগেকার দিনে যা হয়েছে, বলার নেই। কিন্তু বর্তমানে কিছুটা কাজ হচ্ছে বটে, তবে এত শ্লথ গতিতে হচ্ছে যে বলার নেই। এই কাজগুলি যাতে ত্বরান্বিত হয় সেটা আপনাকে দেখতে হবে। আমার মনে হয় প্রশাসনের পক্ষ থেকে শৈথিল্য আছে। শুধু কলকাতার ব্যাপারটা দেখলেই হবে না, আপনার কল্যাণময় হাত গ্রামবাংলার বুকেও ছড়িয়ে দিতে হবে। এবার আমি ফ্ল্যাটের ব্যাপারে কিছু বলতে চাই। আমরা দেখছি লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্ট কলকাতা শহরের বুকে ফ্ল্যাট তৈরী করছেন। এটাকে মহকুমা লেভেলে নিয়ে যাওয়া দরকার। সেখানেও যারা অল্প মাইনে পান তাদের জন্যও ব্যবস্থা করতে হবে। কারণ গৃহ সমস্যা একটা বড় সমস্যা মাথা গুজবার জায়গা আমাদের দেশের মানুষের নেই। ১/১।।/২ লক্ষ টাকা দিয়ে বাড়ী, ফ্ল্যাট কেনার মত মানুষ আমাদের দেশে খুব কমই আছে। এই ফ্ল্যাটগুলি ধনীদের স্বার্থেই করা হয়ে থাকে। কিন্তু যারা অল্প মাইনে পান তাদের কথা চিন্তা করে প্রশাসনিক, আমলাতান্ত্রিক কাঠামোর উর্দ্ধে উঠে আপনাকে বাড়ী, ফ্ল্যাট তৈরী করতে হবে এবং এই কাজ করার জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি। আপনি যে যে কাজ করেছেন তার জন্য আপনাকে স্বাগত জানিয়ে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার সাথে কতকগুলি কাট মোসান দিয়েছি। একটু আগে মাননীয়া ছায়া ঘোষ মহাশয়া তার বক্তব্য রাখলেন। তার বক্তব্য থেকে এটাই বোঝা গেল যে, আমাদের এই সমস্যাসঙ্কুল দেশে পূর্ত দপ্তর হচ্ছে মধ্যমণি। সকল দপ্তরের মাথা হচ্ছে এই পূর্ত দপ্তর। এই দপ্তর যদি কাউকে আবাসস্থল না দেয় বা কোন দপ্তরকে যদি বসার ব্যবস্থা করে না দেয় তাহলে সেই দপ্তর কখনই টিকে থাকতে পারে না কাজেই এই মধ্যমণি দপ্তরের ষ্টেটমেন্ট উপর থেকে বিচার করার দিকটা আমাদের জানা নেই। কিন্তু তবুও আমি তার বক্তব্যের কতকগুলি জিনিস এখানে তুলে ধরছি, আশা করি তিনি সেগুলি একটু লক্ষ্য রাখবেন

এবং সেগুলি যাতে কার্যকরী হয় সেদিকে নজর দেবেন, তাকে এই অনুরোধ জানাচ্ছি।

[5.30-5.40 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবাসন দপ্তরের বাজেট দেখে মনে হচ্ছে এই দপ্তরের সমস্ত সমস্যার বোধহয় সমাধান হয়ে গিয়েছে। গত বছর অর্থাৎ ১৯৮৩/৮৪ সালের আবাসন দপ্তরের বাজেট ছিল ২০ কোটি ৫৮ লক্ষ ৭৫ হাজার টাকা আর এ বছর সেই বাজেটটা হচ্ছে ১৮ কোটি ১ লক্ষ ৮০ হাজার টাকা। এই দেখে মনে হয় আবাসন দপ্তরের সব সমস্যার বুঝি সমাধান হয়ে গিয়েছে। স্যার, আবাসন দপ্তরের বাজেট সম্বন্ধে মন্ত্রীসভার সতর্ক দৃষ্টি রাখা উচিত ছিল বলেই আমরা মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একদিকে আবাসন দপ্তরের ব্যয়বরাদ্দ ছাঁটাই করা হচ্ছে অপর দিকে আমরা দেখছি আবাসন দপ্তরের যে সমস্যাগুলি আছে সেগুলির প্রতিকার হচ্ছে না। এই প্রসঙ্গে আমি আরো কতকগুলি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রীমহাশয়ের চিন্তা ছিল যে কম ভাড়ায়--৬৫ টাকা ভাড়ায় সাধারণ মধ্যবিত্ত এবং খেটে খাওয়া মানুষের জন্য ফ্ল্যাটের ব্যবস্থা করবেন কিন্তু সেখানে দেখা গেল সেই কম ভাড়ার ফ্ল্যাটগুলি বিত্তশালীরা ভোগ দখল করে আছেন। সেখানে বড় বড় ব্যবসায়ী থেকে আরম্ভ করে ব্যাঙ্কের ম্যানেজাররা পর্যন্ত সেই সমস্ত কম ভাড়ার ফ্ল্যাটগুলি দখল করে আছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এ দিকে আকৃষ্ট করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই আবাসন সমস্যা একটি বিরাট সমস্যা, এর প্রতিকার করারও অনেক উপায় আছে। কাজেই আমি মনে করি সে দিকে মাননীয় মন্ত্রীমহাশয়ের বিশেষ দৃষ্টি দিয়ে চিন্তাভাবনা করা উচিত। এই প্রসঙ্গে আমি গলফ গ্রীনের আবাসন প্রকল্পের কথাটার একটু উল্লেখ করতে চাই। এই গলফ গ্রীন আবাসন প্রকল্প একটি বিরাট প্রকল্প। এখানে ১৫০ বিঘার মতন জমি নিয়ে এই প্রকল্পটি রচিত। এখানে দু হাজার আবাসনের ব্যবস্থা হওয়ার কথা এবং সেগুলি মধ্যবিত্ত ও খেটে খাওয়া মানুষদের পাওয়ার কথা। কিন্তু সেখানে আমরা কি দেখছি? সেখানে আমরা দেখছি মালটিষ্টোরিড সব বিল্ডিংস হচ্ছে—১২ তলার নীচে কোন বাড়ী নেই। এখানে ব্রোচারটা তৈরী হয়েছিল ২০.১০.৭৬ তারিখে এবং এর প্ল্যান এষ্টিমেটটা হয়েছিল ৩০.১.৭৫ তারিখে কিন্তু সেখানে দেখা যাচ্ছে সমস্ত কিছু উল্টোপাল্টা হয়ে গিয়েছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছ থেকে আমরা কিছু শুনতে চাই। সেখানে উদয়শঙ্কর কালচারাল সেন্টার থেকে আরম্ভ করে কমিউনিটি হল, হেলথ্ সেন্টার, লাইব্রেরী, কমারসিয়াল কমপ্লেক্স, তিনটি প্রাইমারী স্কুল, একটি হাইস্কুল, ওপেন এয়ার থিয়েটারের ষ্টেজ করার কথা ছিল, মিনিবাস, রিক্সা, ট্যাক্সি ষ্ট্যান্ড করার কথা ছিল, খেলার মাঠ করার যে কথা ছিল, সেগুলির পরিবর্তন ঘটলো কি কারণে? আপনার যে প্ল্যান এষ্টিমেট, তার পরিবর্তন কি কারণে ঘটলো? এই পরিবর্তন ঘটিয়ে যে অবস্থার সৃষ্টি করেছেন, যাদের জন্য ফ্ল্যাটগুলি করার ব্যবস্থা করেছিলেন, যাদের দেখার ব্যবস্থা করেছিলেন, সেটা আজকে কোথাও ধ্বংসের দিকে যাচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয়, সেটা আপনি আমাদের কাছে পরিষ্কার করে বলুন। আপনি যদি কোন অসত্য পরিবেশন করে থাকেন তাহলে সেটা আপনাকে পরিষ্কার করে বলতে হবে। এই সব জিনিসগুলি আপনি অনুসন্ধান করে দেখুন। সেখানে যে লম্বা-চওড়া রাস্তা করার প্রোপোজাল ছিল, সেই রাস্তা আজকে কেন হয়নি? সেই রাস্তা কেন বন্ধ হয়ে গেল? আজকে যে উদ্দেশ্য নিয়ে এটা করা হয়েছিল, সেই উদ্দেশ্য ব্যাহত হয়েছে। আমি এই বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বাজেট ভাষণের যে পুস্তিকা আমাদের দিয়েছেন, তাতে দেখেছি আপনি আপনার বিভিন্ন দপ্তরের বরাদ্দ রেখেছেন। এখানে বিভিন্ন প্রোগ্রামের মাধ্যমে রাস্তা-ঘাট তৈরীর কথা বলেছেন। মিনিমাম

নীডস প্রোগ্রাম থেকে আরম্ভ করে সেন্ট্রাল রোড ফান্ডের কথা, অন্যান্য প্ল্যান এ্যান্ড নন-প্ল্যানের কথা, ষ্টেট প্ল্যান এবং নন ষ্টেট প্ল্যানের কথা বলেছেন এবং তার বরাদ্দের কথাও বলেছেন। এর মধ্যে বহু আইটেম আমরা দেখেছি। আমি এগুলির মধ্যে কয়েকটি সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যে বরাদ্দ বিগতদিনের জন্য করা হয়েছিল, সেটা কেন ব্যবহৃত হয়নি? সেটা কোন অবস্থায় আছে? ১৯৮৪/৮৫ সালের জন্য কত বরাদ্দ হয়েছে? আমরা দেখছি যে মন্ত্রী মহাশয়, তাঁর বিভিন্ন দপ্তরে বাড়ীঘর নির্মাণ থেকে আরম্ভ করে, জল সংস্কার করা, এ্যাডমিনিষ্ট্রেশান এ্যান্ড জেনারেল প্রশাসনের বাড়ীঘর থেকে আরম্ভ করে, পুলিশ লাইন কোয়ার্টার হেলথ্ সেন্টার ইত্যাদি প্রতিটি সরকারী বিল্ডিং-এর যে অবস্থা হয়েছে, সেই অবস্থার প্রতিকার হচ্ছে না। আমরা দেখছি যে তিনি বিভিন্ন ডিভিশনের মাধ্যমে পরিকল্পনাগুলি নিয়েছেন। বিভিন্ন যে ডিভিশনগুলি আছে তার সংগে যে ন্যাশান্যাল হাই ওয়ে এবং বড় বড় সেন্ট্রাল রোড ফান্ডের যে টাকা ব্যবহার করছেন, সেগুলি সম্পর্কে বলেছেন। সেই কাজের কতখানি কার্যকর হয়েছে এবং যেগুলি কার্যকরী হচ্ছে না--সেটা কেন হচ্ছে না তা আপনি বলেন নি। ১৯৮১-৮২, ১৯৮২-৮৩ এবং ১৯৮৩-৮৪ সালে যে ব্যয় বরাদ্দ করা হয়েছিল, সেই টাকাও ঠিক মত ব্যবহার হচ্ছে না। সেই সব ক্ষেত্রে আপনি কি চিন্তা করছেন? সেগুলি কেন কার্যকরী করতে পারছেন না? আপনি পি.ডব্লিউ.ডি. কনষ্ট্রাকশান বলুন, আর মেইনটেনেন্সই বলুন, আজকে ঠিকমত হয়ত তথ্যগুলি আপনার সামনে দেওয়া হচ্ছে না এবং এর ফলে একটা বিপর্যয়ের মধ্যে নিয়ে যাওয়া হচ্ছে। আমার মনে হয় আপনি ঠিকমত গাইডেন্স পাচ্ছেন না এবং তার জন্য এই কাজগুলি ঠিকমত হচ্ছে না। আমি দেখেছি যে আপনি বিভিন্ন প্রোগ্রাম নিয়েছেন। একটা রাস্তায় কনষ্ট্রাকশান সম্পর্কে আমি আপনাকে একটা উদাহরণ দিচ্ছি। আপনি দেখুন Construction of link rom from এটার জন্য যে টাকা বরাদ্দ ছিল--এ্যাকচুয়ারি বাজেট এষ্টিমেটে ছিল ১৯৮৩ সালে ১৪ লক্ষ ৩ হাজার টাকা। ১৯৮৩-৮৪ সালে দিয়েছেন ২ লক্ষ টাকা। আর এবাবে দিয়েছেন ১ লক্ষ টাকা। এই যদি অবস্থা হয় তাহলে কাজটা কি করে হবে?

[5.40-5.50 p.m.]

সেটা একটা গুরুত্বপূর্ণ রাস্তা, অথচ সেটার জন্য টাকা বরাদ্দ করা হলো না। Construction of road from Chhatna to Kenjekura এই রাস্তাটির নির্মাণ কাজের জন্য ১৯৮৩ সালে ৫ লক্ষ ২৩ হাজার ৯৫১ টাকার মধ্যে বাজেট প্রভিসন করেছিলেন ৩ লক্ষ টাকা, অথচ ১৯৮৩-৮৪ সালে খরচ হয়েছে মাত্র ১ লক্ষ টাকা, বাকি টাকা খরচ হয়নি, অর্থাৎ বাকি টাকার কাজ হয়নি। আর এভাবে ১৯৮৪-৮৫ সালের বাজেট ধরা হচ্ছে মাত্র দেড় লক্ষ টাকা। এর মধ্যে দিয়ে আমরা দেখছি যে, দীর্ঘ দিন ধরে একটা কাজ করার ফলে কাজের মধ্যে একটা শ্লথ লক্ষ্য করা যায়। নির্দিষ্ট সময়ের মধ্যে বরাদ্দকৃত অর্থ খরচ না করার ফলে পরবর্তীকালে কাজ শেষ করতে খরচ আরো বেড়ে যায়। অথচ এই দিকটার প্রতি মন্ত্রী মহাশয়ের লক্ষ্য থাকছে না এবং মন্ত্রী মহাশয়ের দপ্তর এবিষয়ে সম্পূর্ণ চুপচাপ। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, বছরের শেষে টাকা ফেরৎ আসছে কেন? এইভাবে প্রতি রাস্তার কাজ, সেতুর কাজ বিলম্বিত হচ্ছে এবং খরচ বৃদ্ধি পাচ্ছে। এ বিষয়ে আজকে সরকারী পক্ষের সদস্যা মাননীয়া ছায়া ঘোষ মহাশয়া যে বক্তব্য রেখেছেন সে বক্তব্যকে আমি পরোক্ষ-ভাবে সমর্থন করছি। তিনি বলে গেছেন, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম প্রভৃতি সমস্ত জেলায় সমস্ত বড় বড় রাস্তা গুলি নষ্ট হয়ে গেছে। আজকে স্যার, এটা ঘটনা। আমি এক একটা করে রাস্তার নাম করে উল্লেখ করছি, মন্ত্রী মহাশয় খোঁজ নিয়ে দেখতে পারেন, সে রাস্তা গুলির আজকে কি অবস্থা হয়েছে। বাঁকুড়া

দুর্গাপুর ভায়া মালিয়ারা, আরামবাগ--বাঁকুড়া ভায়া বিষ্ণুপুর ওন্দা জয়পুর, বাঁকুড়া--রাণীবাঁধ, বাঁকুড়া -রায়পুর, বাঁকুড়া -শালতোড়া, বাঁকুড়া--ইন্দাস। শেষের রাস্তাটি, অর্থাৎ বাঁকুড়া ইন্দাস রাস্তাটি এখন পর্যন্ত মাত্র ৫ কিলো মিটারের বেশী হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ইন্দাস হচ্ছে বাঁকুড়া জেলার গ্রানারি, অথচ সেখানকার রাস্তার অবস্থা এত খারাপ যে, তা বলে বোঝান যাবে না। শুধু বাঁকুড়া নয়, বিভিন্ন জেলার এই সমস্ত রাস্তাগুলির প্রতি আজকে পূর্ত বিভাগের বিশেষ কোন নজর নেই, যার ফলে এই সমস্ত রাস্তার জন্য কোন রকম টাকার বরাদ্দ-ও আমরা দেখতে পাচ্ছি না।

মাননীয় মন্ত্রী মহাশয় মিনিমাম নীড্ প্রোগ্রামের কথা উল্লেখ করেছেন এবং সাথে সাথে তিনি বলেছেন ট্রাইবাস এরিয়াতে রাস্তা-ঘাট করার ব্যাপারে তপসিলী ও আদিবাসী দপ্তর থেকে যদি টাকা পাই, তাহলে সেগুলি করতে পারব। তিনি এখনো পর্যন্ত এ বিষয়ে কোন আশা পান নি যে, তা তাঁর কথার মধ্যে দিয়েই বোঝা যাচ্ছে। তাঁর বক্তব্যের মধ্যে কেবল ট্রাইবাল এরিয়ার উল্লেখ আছে, কিন্তু সেই এরিয়ার জন্য তিনি যে কাজ করতে চান সেই কাজ করার জন্য তিনি কোথা থেকে টাকা পাবেন, কি ভাবে পাবেন এবং কাজগুলি আদৌ কার্যকরী হবে কিনা, সেসব তিনি উল্লেখ করলেন না। এর থেকে আমাদের মনে হচ্ছে যে, তাঁর এসব দিকে কোন লক্ষ্য নেই। লক্ষ্যবিহীন অবস্থায় সমস্ত কাজকর্ম চলছে। এই দপ্তর সম্পূর্ণ দিকভ্রষ্ট হয়ে পড়েছে, কোন দিকের হদিশ পাচ্ছে না, কিনারা পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমরা এখানে একরকম প্রশ্ন করলে, উনি অন্য রকম উত্তর দেন। উনি এমন ভাবে উত্তর দেন যে, উনি বয়ঃজ্যেষ্ঠ বলে আমরা ওঁকে কিছু বলতে পারি না বা বেশী কিছু বলা চলে না। কিন্তু আজকে আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, আপনি আজকে যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন সেই বাজেটের বিভিন্ন ক্ষেত্রের বরাদ্দ যাতে ঠিক ভাবে ব্যবহার করা হয় তার জন্য আপনি দৃষ্টি দিন। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখছি, কোন ক্ষেত্রেই ঠিক ভাবে ব্যবহার করা হয় না। যদি কোন জায়গায় সময় মত টাকা ঠিকভাবে ব্যবহার করা না হয়, তাহলে সেখানে কি ব্যবস্থা নেবেন, তাও আজকে আপনাকে পরিস্কার ভাবে ঠিক করে নিতে হবে। এই পরিপ্রেক্ষিতে যদি আপনার কর্মচারীর সংখ্যা কম থাকে, তাহলে আপনি তা বাড়াবার ব্যবস্থা করুন। এ ছাড়াও মন্ত্রী মহাশয়কে আর একটা জিনিস দেখতে হবে, অনেক কাজ কন্ট্রাকটররা নিয়ে বসে আছে, কিন্তু তারা সে-সব কাজ সম্পূর্ণ করছে না। যদি তারা তাদের পূর্বের বিল অনুযায়ী টাকা না পাওয়ার জন্য কাজ বন্ধ করে বসে থাকে, তাহলে তারা যাতে সময় মত তাদের পাওনা টাকা পেতে পারে, তাও আপনাকে দেখতে হবে। আর তারা যদি কাজের টেন্ডার নিয়ে কাজ ঠিক সময় মত না করে, তাহলে অনুমোদন বাতিল করতে হবে। পি.ডাবল্.ডি. অনুমোদিন কন্ট্রাকটরদের দিয়েই সাধারণত কাজ করান হয়ে থাকে, সুতরাং তাদের বাতিল করে অন্য কন্ট্রাকটরদের নিয়োগ করার ব্যবস্থা রাখা দরকার। আমি আগেই বলেছি, এই দপ্তর অনেক ত্রুটি বিচ্যুতির মধ্যে দিয়ে চলেছে। মন্ত্রী মহাশয় এই দপ্তরের মধ্যমণি, সুতরাং তাঁকেই এসব দিকে লক্ষ্য রাখতে হবে। শুধু তাই নয় সমস্ত দপ্তরের উন্নয়ন মূলক কাজকর্ম এই দপ্তরের কাজকর্মের ওপরও অনেকখানি নির্ভরশীল। কারণ আজকে যদি যোগাযোগের ব্যবস্থা না থাকে, তাহলে কোন উন্নয়নমূলক কাজই সুষ্ঠুভাবে হতে পারে না। সুতরাং এই বিভাগকে আজকে সমস্ত বিভাগের কান্ডারী হতে হবে এবং কান্ডারীর মত সব কিছু রক্ষা করতে হবে। তাহলেই দেশের কৃষি এবং শিল্পের উন্নতি হওয়া সম্ভব। আজকে স্বাস্থ্য দপ্তর, কৃষি দপ্তর, শিল্প দপ্তর, সব দপ্তরই এই দপ্তরের ওপর অনেকাংশে নির্ভরশীল। সুতরাং সব চেয়ে আগে

এই দপ্তরের কাজ-কর্মের উন্নতির প্রয়োজন আছে। সমস্ত দিকে লক্ষ্য রেখেই এই ব্যয় বরাদ্দকে বিচার করতে হবে। পঞ্চম যোজনাকালের শেষে পশ্চিমবঙ্গে ১২৮৩৪ কিলোমিটার সড়ক ছিল। ষষ্ঠ যোজনাকালে অঙ্কটা গিয়ে দাঁড়াবে ১৪৩৩৪ কিলোমিটার অর্থাৎ ১৫০০ কিলোমিটার ষষ্ঠ যোজনাকালে বাড়বে। এটা যাতে ঠিক সময় মত বাড়ে সেইদিকে আপনাকে লক্ষ্য রাখতে হবে। বর্তমানে যে প্রকল্পগুলি রূপায়িত হচ্ছে সেগুলির কাজ শেষ করতে সপ্তম যোজনাকালে প্রায় ২০০ কোটি টাকা দরকার এবং ঐ যোজনাকালে নতুন কর্মপ্রকল্প হাতে নিতে আরোও ১৫০ কোটি টাকা চাই। আমার প্রশ্ন হচ্ছে, ষষ্ঠ যোজনাকালে আপনি কত চেয়েছিলেন এবং তার কত পরিমান পেয়েছেন আর কত পরিমান পাননি সেটা আমাদের বলুন। আপনার বক্তৃতার মধ্যে বলেছেন ষষ্ঠ যোজনাকালে কত পেয়েছেন কিন্তু সপ্তম যোজনাকালে কত চাইছেন এই প্রকল্পগুলি রূপায়ন করার জন্য সেটা বললেন না। আপনি বললেন এই প্রকল্পের কাজ করতে গেলে ১৫০ কোটি টাকার মতন দরকার। সপ্তম যোজনাকালে আপনি যেটা চাইছেন তার কতটা পাবেন সেটা কিন্তু বিশ্লেষন করে দেখতে হবে। এখনও পর্যন্ত বিভিন্ন জায়গায় অর্ধ সমাপ্ত রাস্তাঘাট আছে। সেগুলি অবিলম্বে শেষ করার ব্যবস্থা করুন। আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলি, বাঁকুড়া জেলার নবানা জয়কৃষ্ণপুর রাস্তাটি দীর্ঘদিন ধরে অর্ধ সমাপ্ত অবস্থায় পড়ে আছে। সেটা এখনও পর্যন্ত শেষ হয়নি এবং রাজগ্রাম সেতুর কাজ আরম্ভ করা দরকার বরাদ্দ অনুযায়ী। আপনাকে এইদিকে লক্ষ্য রাখতে হবে। আপনাকে আর একটি জিনিষ দেখতে হবে। পশ্চিমবাংলায় বিভিন্ন মনীষী জন্মগ্রহণ করেছেন। কলকাতায় আপনি যেমন বিভিন্ন মনীষীর মূর্তি স্থাপন করেছেন তেমনি তার সাথে সাথে আপনাকে বিভিন্ন জেলায় যে সমস্ত মনীষী জন্মগ্রহণ করেছেন তাঁদের যাতে মূর্তি স্থাপন করা হয় বিভিন্ন জেলায় সেটাও দেখতে হবে। অনেক মনীষী জন্ম গ্রহন করেছেন যেমন, রামানন্দ চট্টোপাধ্যায়, রাম কিঙ্কর বেজ, যামিনী রায় যিনি একজন প্রখ্যাত কবি ছিলেন এই সমস্ত মনীষীদের মূর্তি স্থাপন করার জন্য ব্যবস্থা গ্রহণ আপনাকে করতে হবে।

[5.50-6.00 p.m.]

জেলাতে আরও যেসব প্রখ্যাত ব্যক্তি ছিলেন যেমন, যোগেশচন্দ্র বিদ্যানিধীর মত ব্যক্তিদের মূর্তি স্থাপন করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সমস্যাগুলো প্রতিকার করতে পারেন নি বলে এবং বাজেটে এর উল্লেখ নেই বলে আমি কাট্ মোশন দিয়েছি। মাননীয় মন্ত্রীর কাছে আবার অনুরোধ, নিশ্চয়ই এদিকে লক্ষ্য দেবেন। বিভিন্ন বিভাগ থেকে পাওনা টাকা, যা দিয়ে বিভিন্নভাবে জেল, হেলথ্ সেন্টার, আদালত গৃহ বা এ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিংস করবার কথা--সেগুলো যাতে তাড়াতাড়ি শেষ করা যায় নিশ্চয়ই সেই চেষ্টা করবেন। আজকে এই বাজেটের ২৫ এবং ৭০ খাতে যেগুলো নেই--সেগুলোকেও কার্যকরী করার চেষ্টা করুন। এই বলে মন্ত্রীমহাশয়ের আনিত বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীগনেশচন্দ্র মন্ডল ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী তাঁর ২৫ এবং ৭০ নং দফায় যে ব্যয়-বরাদ্দ চেয়েছেন, তাকে আমি সমর্থন করছি। এখানে মাননীয় মন্ত্রী তাঁর ভাষণে একদিকে তাঁর দপ্তর বিভিন্ন উন্নয়নমূলক এবং প্রশংসনীয় যে সব কাজ করেছে তা যেমন তুলে ধরেছেন, তেমনি অন্যদিকে দপ্তরের আর্থিক অসচ্ছলতা যে কতখানি এবং এক্ষেত্রে যে কি নিদারুণ অবস্থা--তাও তুলে ধরেছেন। এই দপ্তরের গুরুত্ব সম্পর্কে ইতিপূর্বে অনেক আলোচনা হয়েছে। সন্দেহ নেই যে জাতীয় জীবনে উন্নতির মূলে হচ্ছে তার সড়ক-ব্যবস্থা। সুতরাং সেই সড়ক-ব্যবস্থাকে যাতে ভালভাবে গড়ে তোলা যায় তার চেষ্টা করতে হবে। এর

ফলে আর্থিক বুনিয়াদও দৃঢ় হবে। কিন্তু সীমিত ক্ষমতায় সেই চেষ্টা করেও আমরা সেই লক্ষ্যে পৌঁছতে পারিনি। এটা স্পষ্টভাবে এখানে বলা আছে। যোজনা খাতে আমাদের প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, ফলে আমাদের প্রয়োজনীয় লক্ষ্য অর্থাৎ বিভিন্ন গ্রামগুলোকে, বিশেষ করে ১০ হাজার জনসংখ্যা অধ্যুষিত গ্রামগুলোকে যদি সড়ক—পরিবহণের সঙ্গে যুক্ত করতে হয় তাহলে যে অতিরিক্ত রাস্তা তৈরী করতে হবে তার পরিমাণ হচ্ছে ২২ হাজার কিলোমিটার এবং সেই রাস্তা তৈরী করবার জন্য ১৪০০ কোটি টাকা প্রয়োজন।

সুতরাং এই টাকা কোন সময় পাওয়া যাবে কিনা আমার সন্দেহ আছে। সুতরাং মুখে কেন্দ্রীয় সরকার যাই বলুন না কেন গ্রাম গুলির মূল যে সড়ক, গ্রাম গুলির মধ্যে দিয়ে জাতীয় সড়ক যেগুলি গিয়েছে তার জন্য যে অর্থ বরাদ্দ করা দরকার, সেটা হচ্ছে না। সেই পরিকল্পনা অর্থের জন্য কোন মতে কার্যকারী করা যাবে না। আমরা জানি একটা রাজ্যের যে সংগতি সেই সংগতির মধ্যে থেকে সমস্ত কিছু সুষ্ঠু ভাবে করা যায় না। সেই জন্য দরকার কেন্দ্রের সাহায্য। কিন্তু সাহায্যে ক্ষেত্রে দেখা যায় তারা আর এই মুখো হয় না। যখন পশ্চিমবাংলার সরকার বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে, বিশেষ করে অর্থনৈতিক দাবি নিয়ে কেন্দ্র-এর কাছে গেছে তখন সেই. কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বার বার প্রত্যাখান করা হয়েছে। গোটা ভারতবর্ষ চালাবার জন্য যে পরিমাণ অর্থের প্রয়োজন সেই পরিমাণ অর্থ কেন্দ্রীয় সরকারের কোষাগারে নেই। ধনবাদী রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে বাস করলে প্রয়োজনীয় অর্থ কোন সময় পাওয়া যায় না। সেখানে সম্পদ কয়েকটি মুষ্টিমেয় লোকের হাতে থাকে। এই সম্পদকে যদি কাজে লাগানো না যায় তাহলে সেই সম্পদ মুষ্টিমেয় কয়েকটি লোকের হাতে চলে যায়। সেই জন্য অর্থনৈতিক যে সংকট সেটা বেড়েই চলেছে। আমাদের মতো রাজ্য গুলোকে সেই ধাক্কা সামলাতে হচ্ছে। আমাদের রাজ্যের হাতে আর্থিক ক্ষমতা আসা অত্যন্ত গুরুত্বপূর্ণ। অর্থের অভাবে এই পূর্ত দপ্তরের যে গুরুত্বপূর্ণ কাজ সেই কাজ তারা করতে পারছে না, এই কথা মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন। তা সত্ত্বেও আমরা দেখেছি অনেক গুরুত্বপূর্ণ সড়ক এবং অনেক গুরুত্বপূর্ণ সেতু তৈরী হয়েছে। তার ফলে পশ্চিমবাংলার মানুষের যোগাযোগ ব্যবস্থা অনেক খানি উন্নত স্তরে পৌঁছাতে পেরেছে। আজকে যাতায়াতের দুঃখ অনেক খানি কমেছে। এখানে বিবৃতিতে লেখা আছে যে, "এই সাফল্যকে কোন মতেই ছোট করে দেখা যায় না।" এই পশ্চিমবঙ্গ বিশেষ করে এই দপ্তরের বিরাট সাফল্য বলে মনে করি। হ্যাঁ, আমাদের প্রয়োজন আছে অনেক, কিন্তু সেই প্রয়োজন সময় সময় মেটাতে পারি। একটা জিনিষ আমরা লক্ষ করেছি এই বামফ্রন্ট সরকার আসার পর ১৯৮১/৮২ সাল থেকে আমরা যে এলাকায় থাকি সেই সুন্দরবন এলাকার দিকে দৃষ্টি দিয়েছেন। আমরা সকলেই জানি এবং সংবাদ পত্রে দেখেছি যে ১৯৬২ সালের পর থেকে কংগ্রেস সরকার যতদিন এই পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় ছিল, অর্থাৎ ১৯৭৭ সালে যখন তারা বিদায় নেয় ততদিন পর্যন্ত এই এলাকায় নূতন কোন রাস্তাঘাটের পরিকল্পনা নেয় নি। পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় রাস্তাঘাটের যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল সেই রাস্তাঘাটের কিছু কিছু হওয়ার পর বন্ধ হয়ে গিয়েছিল। দীর্ঘ দিন ধরে এই এলাকার রাস্তাঘাটের দিকে দৃষ্টি দেওয়া হয়নি। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর যেহেতু এই এলাকা অনুন্নত এলাকা, যেহেতু এখানকার যাতায়াত ব্যবস্থা অনুন্নত এখানে বেশীর ভাগ লোক তফসীলি জাতি এবং উপজাতি সম্প্রদায় ভুক্ত—এই এলাকার প্রতি দৃষ্টি দেওয়া হয়েছে। এবারে যে পি.ডবলু.ডি. রোড-এর জন্য ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেই ব্যয় বরাদ্দ - এ দেখলাম এই এলাকার অনেকগুলি রাস্তা হাতে নেওয়া হয়েছে। যাতে করে সুন্দরবন এলাকার মানুষের যাতায়াতের সুব্যবস্থা হতে পারে, অনেক খানি সাহায্যে আসতে পারে তার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। আমি নাম করে বলতে পারি

কাটালবেড়ে থেকে চুনাখালি এই রাস্তাটি দীর্ঘদিন ধরে অবহেলিত অবস্থায় পড়ে ছিল। টাকার অভাবে দীর্ঘ দিন এই রাস্তা করা হয়নি। তা ছাড়া হাইকোর্টের ইনজাংসান ছিল। এখন সেই রাস্তা করা হচ্ছে। ধুলাগুড়ি থেকে হেমনগর এই রাস্তাটির কোন দিন কোন সময়ে মাটি ফেলা ছাড়া আর কোন কাজ হয়নি। এবারে সেই দিকে দৃষ্টি দেওয়া হয়েছে।

[6.00-6.10 p.m.]

অপর দিকে বাজেট বইএ কুলটি ভাঙ্গড় রোড তিনি অন্তর্ভুক্ত করেছেন, তার কাজ হচ্ছে। আর একটা প্রয়োজনীয় রাস্তা যেটার সম্বন্ধে আমরা বার বার বলে আসছি সেটা হচ্ছে ক্যানিং স্টেশন থেকে লঞ্চ ঘাট পর্যন্ত যে রাস্তা। এই রাস্তায় হেঁটে যাওয়া ছাড়া উপায় থাকে না। সুন্দরবন থেকে যে মাছ, সব্‌জি আসে কলকাতায় বর্ষাকালে সেগুলিকে স্টেশনে নিয়ে আসার পক্ষে অসুবিধা হয়। সেজন্য সেই রাস্তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় টাকার বরাদ্দ করেছেন, তাঁর সেই দিকে লক্ষ্য আছে। তাছাড়া তিনি অনেক কাজ করেছেন। আর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমরা তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি তিনি এটার উপর গুরুত্ব দেবেন। বিষয়টা হচ্ছে বাসন্তীতে নদীর উপর যদি একটা সেতু নির্মাণ করা যায় তাহলে সহজে বাবুঘাট থেকে গোসাবা পর্যন্ত চলে যাওয়া যায় এবং এই সমস্ত এলাকার যে সমস্ত মাছ সব্‌জি কলকাতার আসে সেগুলি অতি সহজে কলকাতায় আসতে পারবে। মাননীয় মন্ত্রী মহাশয় এইদিকে দৃষ্টি দেবেন। আর একটা দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যেটার ব্যাপারে এর আগে কেউ দৃষ্টি আকর্ষণ করেন নি, সেটা হচ্ছে পূর্ত দপ্তরের যে সমস্ত রাস্তা আছে সেই রাস্তাগুলি দিনের পর দিন একদল লোক দখল করছে--কেউ দোকান করছে, কেউ বাড়ী-ঘর করছে। এক সময় আমরা জানি পি ডবলু ডি ডিপার্টমেন্ট থেকে এই সমস্ত রাস্তাগুলি পরিস্কার করে দেওয়া হয়েছিল, কোন লোক যাতে জোর করে রাস্তার উপর বসতে না পাবে তারজন্য পি.ডবলু.ডি. ডিপার্টমেন্ট থেকে নজর রাখা হত। কিন্তু তারপর আবার এই রাস্তাগুলি দখল হতে চলেছে। এমনিতে রাস্তায় গাড়ী চলাচল লোক চলাচল বেড়েছে, সেই দিক থেকে রাস্তাগুলি যদি বন্ধ হয়ে যায় তাহলে ভবিষ্যতে সেটা বিপদের কারণ হয়ে দাঁড়াবে। সেজন্য কোন রকম কায়েমী স্বার্থ বা রাজনৈতিক কোন প্রশ্রয়ে যদি কেউ রাস্তাগুলি বন্ধ করার চেষ্টা করে বা এনক্রোচ করার চেষ্টা করে তাহলে সে সম্বন্ধে যদি আইনগত ব্যবস্থা নেন তাহলে অনেকখানি সুরাহা হবে। এই সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় এবং দায়িত্বশীল যে সমস্ত অফিসার আছেন তাঁরা দৃষ্টি দেবেন বলে আমি আশা করি। জেলা স্তরে যে সমস্ত কো-অর্ডিনেশান কমিটি আছে তার বিভিন্ন সভাতে ইনভাইটি হিসাবে আমাদের বিধানসভার সদস্যরা থাকেন। যদিও তাঁরা সেখানকার স্থায়ী কোন সদস্য নন এবং এটা যদিও কোন বিধিবদ্ধ সংস্থা নয় তবুও বিভিন্ন জেলায় যে সমস্ত রাস্তা হবে সে সম্পর্কে আলাপ-আলোচনা করার জন্য আমরা বিধানসভার সদস্যরা বিভিন্ন সময়ে সেখানে মিলিত হই এবং মাননীয় সদস্যদের প্রয়োজনীয় রাস্তা কোথায় কোনটা হবে না হবে সে সম্বন্ধে সাজেসান দিই। কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যায় কোন রাস্তা হচ্ছে বা কোন রাস্তা হচ্ছে না, কোন রাস্তা অগ্রাধিকার পাবে বা কোন রাস্তা অগ্রাধিকার পাবে না এই সম্পর্কে সে রকম কোন আলোচনা হয় না, এটা ডিপার্টমেন্টে যায়, তারপর ডিপার্টমেন্ট তার সুবিধামত কোন রাস্তার পরিকল্পনা গ্রহণ করেন। কিন্তু আমার বক্তব্য হচ্ছে দপ্তর থেকে প্রথমে ঠিক করে নিতে হবে কোন রাস্তা আগে করা প্রয়োজন, গুরুত্বের দিক থেকে কোন রাস্তা আগে করা উচিত। এইভাবে যদি অগ্রাধিকার দেওয়া যায় তাহলে আমাদের যতটুকু সহায় সংগতি আছে সেই সংগতির মধ্য দিয়ে যতটুকু করা সম্ভব ততটুকু আমরা করতে পারি। এটা

আমার বক্তব্য। অনেক সময় দেখা যায় যাঁরা বিশেষভাবে ব্যবস্থা করতে পারেন তাঁদের মাধ্যমে অনেক জায়গাতেই রাস্তা তৈরী হয়ে যায় অথচ আবার এমনও দেখা যায় যে প্রয়োজনীয় রাস্তা তৈরী হয় না। আমাদের পূর্ত বিভাগের অধীনে বিভিন্ন ডিপার্টমেন্ট আছে যেমন ষ্টেট হাই ওয়ে, ডিসট্রিক্ট মেজর রোড, রুরাল রোড, এবং মিনিমাম নিডস্ প্রোগ্রামেও বহু রাস্তা আছে। আমাদের পশ্চিমবাংলায় কোন রাস্তা আগে হওয়া উচিত সেটা বিশেষভাবে লক্ষ্য করা দরকার। মোটামুটি সুসংবদ্ধভাবে এই রাস্তার কাজ করা দরকার। যে এলাকা অবহেলিত সেখানে কিছু কিছু কাজ করা দরকার যাতে তারা তাদের প্রয়োজন মেটাতে পারে। অর্থাৎ আমার বক্তব্য হচ্ছে প্রয়োজন ভিত্তিক এই কাজ করা উচিত। রাস্তা করার ব্যাপারে আর্থিক অসুবিধা রয়েছে এটা আমি জানি। তবে এসব সত্বেও এই দপ্তরের কাছে তথা বামফ্রন্ট সরকারের কাছে সাধারণ মানুষের অনেক আশা। সেই সমস্ত আশা কার্যকরী করা হয়নি বা করা যায় নি এটা যেমন আমরাও জানি তেমনি সাধারণ মানুষও বোঝেন। কাজেই যতটুকু সম্ভব সেটা কিভাবে করা যায় তাই হচ্ছে আজকে বিচার্য্য বিষয়। আমরা জানি পীচ ঢালা রাস্তায় অনেক বেশী টাকা খরচ হয়। এ প্রসঙ্গে মাননীয় সদস্যরা বলেছেন পুরুলিয়া, বাঁকুড়া প্রভৃতি জায়গায় পীচের বদলে যদি মোরাম দিয়ে রাস্তা করেন তাহলে ব্যয় অনেক কম হবে এবং সেখানে ছোটখাট যান বাহন চলাচল করতে পারবে এবং তার ফলে যে নতুন গতি সৃষ্টি হবে তাতে দেশ গড়ে তোলা যাবে। আমাদের হাউসিং ডিপার্টমেন্টের তরফ থেকে শহর এবং বড় বড় শিল্প এলাকায় অনেক বাড়ীঘর তৈরী করা হচ্ছে কিন্তু মফস্বলের বিভিন্ন শহরে যেখানে অনেক লোক রয়েছেন, সরকারী কর্মচারীরাও রয়েছেন অথচ সেখানে ঐ ধরণের সরকারী বাড়ী ঘর নেই। কাজেই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব মফস্বলেও এই ধরণের বাড়ী ঘর কববার দিকে দৃষ্টি দিন। এ কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকায়েত ঃ-** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন যে সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। স্যার, আমাদের পূর্ত মন্ত্রী বিভিন্ন সময় বিভিন্ন কাজে খুবই চটক এবং উৎসাহ দেখান, কিন্তু তাঁর বাজেট বিবৃতির মধ্যে আমি তেমন কোন চটক বা চমক লক্ষ্য করলাম না। বরং লক্ষ্য করেছি তিনি তাঁর সমস্ত বিবৃতির মধ্যে হতাশা এবং নিরাশা ব্যক্ত করেছেন। গতকাল প্রশ্নোত্তরের সময় দেখলাম মাননীয় সদস্যরা রাস্তাঘাট ব্রীজ সম্বন্ধে যে সব প্রশ্ন করেছিলেন সেগুলো করতে আপনি অক্ষমতা প্রকাশ করেছেন এবং এই ৭ বছর ধরেই শুনে আসছি, তাঁর সাধ আছে সাধ্য নেই। তাঁর বাজেট বিবৃতির মধ্যেও সেই একই কথা শুনলাম। আমাদের যোগাযোগ ব্যবস্থা একটা গুরুত্বপূর্ণ বিষয় এবং দেশের অর্থনীতি নির্ভর করে এই যোগাযোগ ব্যবস্থা এবং সড়ক ব্যবস্থার উপর। কংগ্রেসের সময় দেখেছি, পশ্চিমবাংলায় রাস্তাঘাট যা নির্মাণকরা হয়েছিল সেটা দেশের অর্থনৈতিক উন্নয়ন ঘটাবার জন্য বা গ্রামগুলির সংগে যোগাযোগ ঘটাবার জন্য। পরিকল্পিতভাবে কোন পরিকল্পনা গ্রহণ করা হয়নি।

[6.10-6.20 p.m.]

মূলত সেই সময় দেখেছিলাম কংগ্রেসের কর্মকর্তা, মন্ত্রী কিংবা প্রভাবশালী এম.এল.এ.দের খেয়াল খুশীমত রাস্তাঘাট তৈরী হয়েছিল। সেদিক থেকে দেখা গেল উত্তরবঙ্গের বিভিন্ন জেলা এবং দক্ষিণ বঙ্গের সুন্দরবন এলাকা অবহেলিত হয়ে রইলো। আমরা দীর্ঘ দিন ধরে এটা লক্ষ্য করেছি। সুন্দরবনের যোগাযোগ ব্যবস্থা অত্যন্ত খারাপ। বর্ষাকালে সেখানে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়। গ্রামের মানুষবা সেই সময় মহকুমার সঙ্গে যোগাযোগ রাখতে পারে না।

আমরা আশা করেছিলাম এবারে বামফ্রন্ট সরকার, যারা নিজেদের প্রগতিশীল বলেন, সার্বিক উন্নয়নের কথা বলেন তাঁরা অন্তত ঐ সমস্ত অবহেলিত অঞ্চলগুলিকে মূল সড়কের সঙ্গে যোগাযোগ করে দেবেন। সেখানকার অর্থনৈতিক উন্নয়নের দিকে লক্ষ্য রেখে পরিকল্পিতভাবে সড়ক নির্মাণ করবেন। কিন্তু এই সাত বছরে সেই সবের কিছুই দেখতে পাচ্ছি না। বার বার পূর্ত দপ্তরের মন্ত্রীর কাছ থেকে শুনতে পাই অর্থের অভাবে ইচ্ছা থাকলেও তিনি পেরে উঠছেন না. এর মধ্যে লক্ষ্য করেছি একটু আগে বামফ্রন্টের মাননীয় সদস্য গনেশবাবু ধারাবাহিকভাবে বললেন যে, মন্ত্রীর কাছে যারা যেতে পারেন বা তাদের দলের লোক যারা, তাদের এলাকার রাস্তাগুলির দিকে তিনি নজর দেন। সেদিক থেকে বলবো যাই অর্থ থাকুক না কেন এবং তিনি যেভাবেই সংগ্রহ করুন না কেন সেটা যদি পরিকল্পিতভাবে ব্যয় করা হয় এবং ঠিক মত লক্ষ্য রেখে, নীতিগতভাবে যেসব এলাকা বিচ্ছিন্ন হয়ে রয়েছে, সেগুলিকে মূল সড়কের সঙ্গে যুক্ত করা হলে মানুষের যাতায়াতের এবং শহরের সঙ্গে গ্রামের মানুষের যোগাযোগের সুবিধা হবে এবং এতে তাদের অর্থনৈতিক জীবনের উন্নয়ন ঘটবে। সেই রকম দৃষ্টিভঙ্গি রেখে যদি পরিকল্পনা রচনা করা হয় তাহলে ভাল হবে। আর্থিক সংকট থাকলেও যতটুক অর্থ আছে এগুলিকে যদি অগ্রাধিকার দেওয়া হয়, তাহলে যোগাযোগের ব্যবস্থার উন্নতি ঘটতে পারে। অনেক মাননীয় সদস্য এখানে বলেছেন যে, জেলায় জেলায় যে কো-অর্ডিনেশন কমিটি আছে। বিভিন্ন দপ্তরের সঙ্গে যোগসূত্র রাখবার জন্য, এবং বিভিন্ন বিভাগের কাজকর্মের সমন্বয় সাধনের জন্য এই কমিটি। এই কমিটিতে বিধানসভার সদস্যরাও থাকেন। দুঃখের বিষয় ২৪ পরগণা জেলায় দু বছর হল ঐ কমিটির কোন সভা হয় নি। এবং এই কো-অর্ডিনেশন কমিটির চেয়ারম্যান ছিলেন প্রভাস রায় মহাশয়। দু বছর আগে পূর্ত বিভাগের প্রস্তাব দেওয়া হয়েছিল, সেখানে যে প্রস্তাব নেওয়া হয়েছিল তার পরিণতি কি হোল তা আজও আমার জানা নাই। সেখানে একটা প্রস্তাব দেওয়া হয়েছিল, সেই প্রতিবেদনে দেখলাম প্রত্যেক গ্রামাঞ্চলের বিধানসভা কেন্দ্রে রাস্তা নির্মাণ করা হবে। ১৯৮২-১৯৮৩ সালে সেই প্রস্তাব দেওয়া হয়। কিন্তু আজও পর্যন্ত কতটা কি হোল তার কোন রিপোর্ট ঐ কমিটির কাছে দেওয়া হয় নি।

এই আমরা দেখলাম। তাহলে এখানে মন্ত্রী মহাশয়রা বার বার বলছেন বিভিন্ন বিভাগে যে আপনারা এই কো-অর্ডিনেসন কমিটির মাধ্যমে আপনাদের এই বক্তব্যগুলো তুলে ধরে সেখানে প্রস্তাবগুলো দেবেন এবং সেই অনুসারে প্রত্যেকটি বিভাগ কাজ করবে। কিন্তু এখানে আসলে এই কমিটিটা করে রাখা হয়েছে যে, বিধানসভার সদস্যরা মাঝে মধ্যে যে সমস্ত কাজ কর্মের জন্য প্রচন্ড বিক্ষোভ দেখান সেই বিক্ষোভকে কিছুটা প্রশমিত করবার জন্য আসলে এই কমিটির মিটিং মাঝে মাঝে ডাকা হয়। আসলে এর কোন কার্য্যকারিতা নেই। আসল কাজটা হয় যাঁরা ধরাধরি করতে পারেন তাঁদের কাজগুলি হয় যে টুকু ক্ষমতা আছে তার মধ্যে দিয়ে। তাই আমি সেদিকে মন্ত্রী মহাশয়কে বলব যে ২৪ পরগণা জেলার সুন্দরবন এলাকা- মাননীয় গণেশ বাবু বললেন বাসন্তী এবং গোসাবার কয়েকটি রাস্তার কথা। আমি কুলতলি এলাকার কথা বলছি, কারণ আমার কেন্দ্র হচ্ছে কুলতলি। সেই কেন্দ্রে মাত্র ৩ কিলোমিটার পাকা সড়ক আছে। দেশ স্বাধীন হওয়ার ৩৬ বছর পরেও ৩ কিলোমিটার রাস্তা কুলতলি এলাকায় আছে, তাও সেই রাস্তায় পিচ নেই, ইঁট বেরিয়ে পড়েছে, সরু হয়ে গেছে। দীর্ঘদিন পরে সম্প্রতি এক মাস হল একটা রুট স্যাংসন হয়েছে বারুঘাট থেকে জামতলা ঘাট পর্যন্ত এত সরু রাস্তা যে দুটো বাস পাশাপাশি চলতে পারে না এবং বর্ষার সময়ে একটা আবহ অবস্থার সৃষ্টি হবে। সেদিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই রাস্তাটা জয়নগর থানা থেকে কুলতলি পর্যন্ত জামতলা ঘাট এই যে রাস্তাটা সম্প্রতি পারমিটেড হয়েছে বাস চলার জন্য, সেই রাস্তাটা যাতে

চওড়া করা যায় সেদিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অপর দিকে ক্যানিং ষ্টেশন থেকে হেড়োভাঙ্গা পর্যন্ত যে বাস রাস্তাটা আছে এবং ওখান থেকে কিশোরী মোহনপুর-- সুন্দরবনের অত্যন্ত প্রত্যন্ত প্রদেশ পর্যন্ত একটা রাস্তা হয়েছে, এটা রিলিফের রাস্তা, বিরাট চওড়া করে পি.ডবলিউ.ডি. রোডসের স্পেশিফিকেসন অনুযায়ী রাস্তা তৈরী হয়েছে, এই রাস্তাটা যদি পাকা সড়ক রূপে তৈরী করতে পারেন। তাহলে ক্যানিংয়ের সঙ্গে সুন্দরবন এলাকার গভীর গ্রাম পর্যন্ত যোগাযোগ স্থাপন হতে পারে। বংগোপসাগরের তীর পর্যন্ত এই রাস্তাটা তৈরী হয়েছে, এটাকে আপনারা পাকা করুন। আর একটা রাস্তা দীর্ঘদিন ধরে পরিকল্পনার অন্তর্ভুক্ত হয়ে আছে জীবন মন্ডলের ঘাট থেকে সোণাদিঘারী ঘাট পর্যন্ত এই রাস্তাটির কিছু অংশ মাটি পড়ে রয়েছে, জায়গা এ্যাকোয়ার করা হয়েছে অথচ কোন কাজ হচ্ছে না, এদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রী মহাশয় যেটা বলেছেন যে আর্থিক অসংগতির কথা এই অবস্থায় এক দিকে নতুন নতুন রাস্তা তৈরী করবার প্রস্তুতি আবার যে পুরাতন যে রাস্তাগুলো আছে সেই রাস্তাগুলোর রক্ষণাবেক্ষণ, সংস্কার করার কথা ভেবে আপনি একটা জায়গায় বলেছেন যে, আমি বুঝে উঠতে পারছি না, নূতন নূতন সড়ক নির্মাণের জন্য সোচ্চার না হয়ে বর্তমান সড়কগুলো সংস্কার ও রক্ষণাবেক্ষণের দিকে যদি আরো বেশী মনোযোগ দেওয়া যায়, তাহলে আগামী দিন গুলির পক্ষে আমাদের তা উচিত হবে কিনা। আপনি এই দ্বিধা দ্বন্দ্বের মধ্যে রয়েছেন তাই আমি বলব যে পরিকল্পনা গুলো আগে থেকে গ্রহণ করা আছে অথচ গুরুত্বপূর্ণ বহু দূর দূর পর্যন্ত, সে সুন্দরবনই হোক বা অন্যান্য অনুন্নত এলাকার যে রাস্তাগুলো আপনার পরিকল্পনার অন্তর্ভুক্ত হয়ে রয়েছে সেই গুলোকে অগ্রাধিকার দিয়ে আপনি করবার ব্যবস্থা নিন। আমার কুলতলী কেন্দ্রে জীবন মন্ডলের হাট থেকে শোনাটিকারী হাট পর্যন্ত যে রাস্তাটি আংশিক মাত্র ৩/৪ কিলো মিটার রাস্তায় মাটি পড়ে রয়েছে, কিছুটা ইঁট পড়েছে বাকী ১২/১৩ কিলোমিটার জায়গায় কোন মাটি পড়েনি, অন্ততঃ মাটিটা আপনি ফেলে দেবার ব্যবস্থা করুন। জনসাধারণ যাতে পায়ে হেঁটে যোগাযোগ করতে পারে সেই রকম একটা ব্যবস্থা করুন। পরবর্তীকালে ইঁট বা পীচের রাস্তা করবেন।

[6.20-6.30 p.m.]

যেমন ধরুন রাস্তার পাশে পাশে খোয়া পড়ে আছে। সেই খোয়া এখান থেকে তুলে নিয়ে গিয়ে সেখানে ফেলছে, তারপর সেখান থেকে তুলে নিয়ে গিয়ে অন্য জায়গায় ফেলে রাখছে। আসলে একই রাস্তায় সাইডের খোয়া কোথায় যে হাপিস হয়ে যাচ্ছে তার কোন ঠিক নেই। এখানে দুর্নীতি দেখা যাচ্ছে। রাস্তায় পিচ দেবার সময় দেখা যাচ্ছে নামমাত্র পিচ দিয়ে তার উপর খোয়া ঢেলে দেওয়া হচ্ছে। ২/৩ মাস পরে বর্ষার সময় দেখা যাচ্ছে সেই খোয়া রাস্তা থেকে উঠে চলে যাচ্ছে। এই প্রচন্ড গ্রীষ্মের রাস্তায় সেই পীচ গলে উপরে উঠছে না। বর্ষার গাড়ী ঘোড়া চলার ফলে সেই খোয়া উঠে চলে যাচ্ছে, রাস্তা খারাপ হয়ে যাচ্ছে। আপনি এদিকে একটু নজর দিন। আমার বক্তব্য হচ্ছে যেটুকু রাস্তা করছেন সেটা ভাল ভাবে করুন এবং এটা যাতে স্থায়ী হয় সেদিকে একটু নজর দিন। কন্ট্রাক্টররা অবাধে চুরি করছে। একদিকে আপনি বলছেন টাকা পয়সা আপনার খুব কম। কিন্তু যেটুকু আছে সেটাকে আপনি দুর্নীতি মুক্ত ভাবে ব্যবহার করার দিকে নজর দিচ্ছেন না। পূর্ত দপ্তর দুর্নীতিকে প্রশ্রয় দিয়ে চলেছে। আপনি যখন স্বাস্থ্য দপ্তরের দায়িত্ব নিয়েছিলেন তখন আমরা মাঝে মাঝে কাগজে দেখতাম আপনি হাসপাতালে গিয়ে চমক লাগিয়ে দিতেন, ভাল কাজ হত। এটা আপনার নিজের দপ্তর, এই ক্ষেত্রে একটু [illegible] শক্ত করুন। আপনার দপ্তরে প্রচণ্ড চুরি চামারি হচ্ছে দুর্নীতি হচ্ছে। এর

সঙ্গে অফিসারদের সংযোগ আছে, এটা একেবারে অস্বীকার করা যায় না। আপনার ডিপার্টমেন্টের অধীনস্থ কর্মচারীরা এর সঙ্গে যুক্ত আছে। হঠাৎ হঠাৎ মাঝে মাঝে গিয়ে আপনি যদি নিজে এই কাজ পরিদর্শন করেন তাহলে দুর্নীতি বন্ধ হবে। আপনি মূর্তি স্থাপনের কথা বলেছেন। আমি শেষ করার আগে শুধু এদিকে আপনার দৃষ্টি একটু আকর্ষণ করছি। আপনি আশ্বাস দিচ্ছেন প্রয়াত মনীষীদের একেবারে ভুলে যান নি। কথাটা খুব হালকা সুরে তাচ্ছিল্যভাবে বলেছেন। যে সমস্ত মনীষী প্রয়াত হয়েছেন তাদের মূর্তি স্থাপন করার পরিকল্পনা গ্রহণ করেছেন। কিন্তু যে মূর্তি ইতিমধ্যেই স্থাপন করেছেন তার মধ্যে কিছু কিছু মূর্তি দেখছি শিল্প সৌন্দর্য্যের দিক থেকে খুব উন্নত মানের নয়। যেমন আপনারা এই কার্জন পার্কে রাণী রাসমণির মূর্তি তৈরী করেছেন। এর মধ্যে শিল্প সৌন্দর্যের কি প্রকাশ ঘটেছে বোঝা যায় না। তুলোর বস্তার মত অবস্থা হয়ে আছে। তাই আমি অনুরোধ করছি মনীষীদের মূর্তি স্থাপনের সময় শিল্প সৌন্দর্য্যের দিকেও একটু নজর দেবেন। এখানে ওখানে লক্ষ লক্ষ টাকা খরচ করে মূর্তি বসিয়ে দিচ্ছেন, কিন্তু সেগুলি কিরকম হচ্ছে সেদিকেও একটু নজর দেওয়া দরকার। কেন না ভবিষ্যৎকালের শিল্পীরা এর মধ্যে থেকে শিল্প সৌন্দর্য খুঁজে বের করার চেষ্টা করবে এবং এর থেকে তাদের শিক্ষনীয় দিকটা তারা বুঝে নিতে পারবে। আপনি শহর এলাকায় গৃহ নির্মাণের পরিকল্পনা করছেন। বামফ্রন্ট সরকার গরীব মানুষের কথা বলেন, নিম্ন আয় লোকেদের কথা বলেন। আপনি এই আবাসন প্রকল্পগুলি গ্রামের শহরতলি এলাকা, গ্রাম অঞ্চলেও ছড়িয়ে দিন। সেখানেও আপনি আবাসন নির্মাণ করুন এবং শহরতলি এলাকার নিম্ন আয়ের মানুষরা যাতে এই সব সুযোগ সুবিধা পায় সেদিকে নজর দিন। এই কথা বলে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম। তিনি এই যে বাজেট উত্থাপন করেছেন আমি তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীচিত্তরঞ্জন বিশ্বাস** ঃ- মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় আজ সভায় যে ব্যয়বরাদ্দদের দাবী পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। স্যার, এতক্ষন ধরে বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের কথা শুনলাম কিন্তু দেখলাম তাঁরা তাঁদের বক্তব্য শেষ করেই চলে গেলেন, এখন সবেধন নীলমনি কাশীবাবু খালি বসে আছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্যদের আলোচনায় এটা পরিষ্কার হয়ে গিয়েছে যে এই দপ্তরটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর, অনেক গুরুত্বপূর্ণ কাজ এই দপ্তরের মাধ্যমে সম্পাদিত হয়। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য কি কাজ করছেন এবং এই পূর্ত বিভাগ পরিচালনার ক্ষেত্রে কি দৃষ্টিভঙ্গী নিয়ে চলেছেন সেই কথাটা কিন্তু কেউই উল্লেখ করলেন না। স্যার, বৃটিশ সাম্রাজ্যবাদ ভারতবর্ষকে শাসন করবার জন্য এবং শোষন করবার জন্য এ দেশে কিছু কিছু রাস্তাঘাট, রেলপথ, ব্রীজ ইত্যাদি করেছিলেন। এ ব্যাপারে তাদের একটা দৃষ্টিভঙ্গী ছিল। বিগত কংগ্রেস আমলে তাদের ২৫/৩০ বছরের রাজত্বকালে আমাদের এ রাজ্যে কংগ্রেস যে ভাবে চলেছিল সেখানে তাদেরও একটা দৃষ্টিভঙ্গী ছিল। আমরা জানি, কংগ্রেসের সেই দৃষ্টিভঙ্গী ছিল অত্যন্ত সংকীর্ণ। রাজনৈতিক এবং আঞ্চলিক দৃষ্টিভঙ্গীতে তারা কিছু কিছু রাস্তাঘাট, সড়ক, কালভার্ট, ব্রীজ করেছিলেন। কংগ্রেস আমলে আমরা যেমন দেখেছি দেশলাই-এর বাক্সের উপর লিখে তারা চাকরি দিতেন ঠিক তেমনি রাস্তাঘাট এবং উন্নয়নের ক্ষেত্রেও আমরা দেখেছি তারা সেই পদ্ধতিতে কাজ করে গিয়েছেন ফলে পশ্চিমবাংলার অনুন্নত এলাকার প্রতি এবং তপসিলী জাতি

ও উপজাতি অধ্যুষিত এলাকাগুলির প্রতি বিশেষ নজর দিয়ে এবং গুরুত্ব দিয়ে তাদের চাহিদা অনুযায়ী কাজ করা হয়নি। এর পরিবর্তন দেখা গেল ১৯৭৭ সালের পর। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সবচেয়ে আগে নজর দেওয়া হল পশ্চিমবাংলার সেই সব অঞ্চলের প্রতি যোগাযোগের দিক থেকে যেগুলি পিছিয়ে আছে। স্যার, আমরা জানি, গ্রামাঞ্চলে যে সমস্ত তরিতরকারীর উৎপাদিত হচ্ছে কোলকাতার বাজারে সেগুলির দাম অনেক কম গ্রামাঞ্চলের থেকে।

[6.30-6.40 p.m.]

আজকে সজনের ফুলও গ্রামাঞ্চলের চেয়ে কলকাতা শহরে কম দামে পাওয়া যায়। পরিবহন ব্যবস্থা, যোগাযোগের ব্যবস্থার যদি উন্নতি না হয়ে থাকে তাহলে এটা সম্ভব হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়া, এতে আমাদের আত্মসন্তুষ্টির কোন কারণ নেই। তবে প্রয়োজনের তুলনায় হয়ত সেটা করা যায় নি। মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর বাজেট বিবৃতিতে সেটা পরিস্কারভাবে এবং বলিষ্ঠ ভাবে বলেছেন যে কি কি কাজ বিগত এক বছরে করতে পেরেছেন এবং কি কি কাজ করতে পারেন নি। তিনি একথাও বলেছেন যে কিসের জন্য, কোন বাধার জন্য করতে পারেন নি এবং আগামীদিনে পশ্চিমবাংলার উন্নয়নের জন্য কি কাজ করতে চান সেটাও তিনি পরিষ্কার ভাবে বলেছেন। কংগ্রেস সরকার বিগত ২৬/২৭ বছর ধরে প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনা থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত এখানে ছিলেন এবং তারা রাজ্য সরকারের কৃতিত্বে ছিলেন। সেই সময়ে মাত্র ৫০/৫৫ কিলো মিটার রাস্তা তারা করেছিলেন। আর ১৯৭৭ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত এই সরকারের আমলে গড়ে ১৭৫ কিলোমিটার। উন্নতির হার এর চেয়ে আর কি দেওয়া যায়? আজকে এত বাধা, অর্থনৈতিক এত সীমাবদ্ধতা, যে প্রশ্ন নিয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের সংগে একসাথে সুর মিলিয়ে কেন্দ্র রাজ্য সম্পর্কে পুনর্বিন্যাসের দাবী তুলেছে এবং এটা শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষব্যাপী এই দাবী আজকে সমর্থিত হয়েছে। এর চেয়ে কি ভাবে উন্নতি করা যায়? তাই, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা শুধু চিৎকার করে গেলেন। তাদের সমালোচনা করার কোন সাহস নেই, তাদের কথার মধ্যে কোন বলিষ্ঠ যুক্তি খুঁজে পেলাম না। বিগত ২৬/২৭ বছর ধরে ওরা কি করে গেছে সেটা একটু তুলনা করে দেখতে বলি। আমরা চেষ্টা করছি এবং সেই দিকে লক্ষ্য রেখে আমরা এগিয়ে যাচ্ছি। যে সব এলাকা এখনও পিছিয়ে আছে আমরা সেগুলির জন্য চেষ্টা করছি। ডঃ বিধান চন্দ্র রায় পঞ্চাশ দশকে পশ্চিম বাংলার উন্নয়নের জন্য দিল্লীর কাছে দাবী তুলেছিলেন। কিন্তু আপনাদের সেই সাহস নেই। পশ্চিম বাংলার প্রতি যে অবিচার, যে বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে, সেই সম্পর্কে আপনারা কোন প্রতিবাদ করছেন না, সেটা আমরা লক্ষ্য করেছি। ডঃ বিধান চন্দ্র রায়ের পরে পশ্চিম বাংলার উন্নতির জন্য কোন মন্ত্রীসভার সদস্য, কোন কংগ্রেসী বন্ধু বলিষ্ঠ ভাবে কোন দাবী করেন নি একথা সত্য। আমরা দেখেছি যে কেন্দ্রের প্রতিক্রিয়াশীল সরকার দক্ষিণ ভারতের, পশ্চিম ভারতের ঐ অঞ্চলগুলির উন্নয়ণের জন্য একটা গতি সৃষ্টি করেছিল, কিন্তু পূর্বাঞ্চলের রাজ্যগুলি তা থেকে বঞ্চিত হয়েছে। আমরা বলছি না যে এটা করা অনুচিত। সেখানকার উন্নতি হোক — গুজরাটের উন্নতি হোক, কর্ণাটকের উন্নতি হোক, মহারাষ্ট্রের উন্নতি হোক, অন্ধ্রের উন্নতি হোক। কিন্তু দেখা গেছে যে সেখানে যে হারে রাস্তাঘাট বেড়েছে, শিল্প বেড়েছে, পশ্চিমবাংলা তা থেকে বঞ্চিত হয়েছে। পশ্চিমবাংলা যেখানে এক সময়ে শিল্প প্রধান ছিল, আজকে সেটা কোন জায়গায় গেছে এটা চিন্তা করা দরকার।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমার সময় খুবই স্বল্প, তাই আমি আর দু'একটি কথা মেনশন করে আমার বক্তব্য শেষ করছি। আমাদের নদীয়া জেলার বেশীরভাগ এলাকাই হচ্ছে সীমান্ত এলাকা। এই এলাকার সব চেয়ে গুরুত্বপূর্ণ সড়ক হচ্ছে, শিকারপুর--কৃষ্ণনগর রোড্। গোটা নদীয়া জেলায় এবং মুর্শিদাবাদ জেলায় যে পাট উৎপন্ন হয় সে পাট এই রাস্তাটি দিয়ে নিয়ে আসা হয়। ইতিপূর্বে আমি মেনশন পর্বে এ বিষয়ে উল্লেখ করেছিলাম এবং আজকে আবার মন্ত্রী মহাশয়ের এই রাস্তাটির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এই রাস্তাটি সংস্কার করা প্রয়োজন।

(এই সময় লাল আলো জ্বলে)

আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় ১৯৮৪-৮৫ সালের পূর্ত (সড়ক) ও আবাসন খাতের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে এই বাজেটকে শুধু মাত্র সমালোচনার জন্যই সমালোচনা করেছেন। অবশ্য এর কারণ আমরা সহজেই বুঝতে পারছি। স্বাধীনতার দীর্ঘ ৩০ বছর পরে এই রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। বর্তমান সীমিত ক্ষমতার মধ্যে নিয়ে, অত্যন্ত সীমিত আর্থিক সামর্থ দিয়েও তাঁরা দীর্ঘ দিনের বঞ্চিত গ্রাম-বাংলার মানুষের মুখে একটু হাসি ফুটিয়েছেন। যা ওঁরা দীর্ঘ ৩০ বছর ধরে করতে পারেন নি, তা এই সরকার মাত্র ৭ বছরের মধ্যে করেছেন। সেই জন্য আজকে ওঁদের সমালোচনা করবার কিছু নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সড়ক উন্নয়নের জন্য ষষ্ঠ যোজনায় ৯০ কোটি টাকা বরাদ্দ ছিল, কিন্তু পাওয়া গেছে মাত্র ৫৪ কোটি টাকা। তার আগে ৫ম পরিকল্পনায় ১২০০ কিলো মিটার রাস্তা বা সড়ক নির্মিত হয়েছে। তার ষষ্ঠ পরিকল্পনায় যেখানে ৯০ কোটি পাওয়ার কথা সেখানে এখন পর্যন্ত আমরা পেয়েছি ৫৪ কোটি টাকা এবং চলতি আর্থিক বছরে পাচ্ছি ১৫ কোটি টাকা, অর্থাৎ ৬৯ কোটি টাকা আমরা পাচ্ছি, কিন্তু ২১ কোটি টাকা আমরা পাইনি। সমস্ত কিছুর মূল্য বৃদ্ধি হওয়া সত্ত্বেও এই টাকা দিয়ে ষষ্ঠ পরিকল্পনায় ১৪,৩৩৪ কিলো মিটার রাস্তা তৈরী হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ৭ম পরিকল্পনায় ১০০ কোটি টাকা দরকার। কারণ আমাদের কত গুলি নতুন সেতু নির্মাণ করতে হচ্ছে। নবদ্বীপের ভাগীরথীর ওপর নতুন সেতু হচ্ছে। দামোদরের ওপর বাগনান, আমতায় নতুন সেতু হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দ্বিতীয় হুগলী সেতু নির্মাণের জন্যও আমাদের অর্থের প্রয়োজন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৩-৭৪ সালে, কংগ্রেসী আমলে, ১৫০ কিলোমিটার রাস্তা হয়েছিল। ১৯৭৪-৭৫ সালে ২০০ কিলো মিটার রাস্তা হয়েছিল। ১৯৭৫-৭৬ সালে ১৩০ কিলো মিটার রাস্তা হয়েছিল। ১৯৭৬-৭৭ সালে ১৫০ কিলোমিটার রাস্তা হয়েছিল। অর্থাৎ

বিগত কংগ্রেসী সরকারের আমলে মোট ৬৯০ কিলো মিটার রাস্তা হয়েছিল।

[6.40—6.50 p.m.]

এই বামফ্রন্ট সরকারের আমলে ১৯৭৭-৭৮ সালে ২৫১ কিলো মিটার রাস্তা হয়েছে, ১৯৭৮-৭৯ সালে ২১৩ কিলোমিটার করতে পেরেছি, ১৯৭৯-৮০ সালে ৩০০ কিলোমিটার রাস্তা হয়েছে আর ১৯৮০-৮১ সালে ৩০৭ কিলোমিটার রাস্তা হয়েছে অর্থাৎ মোট ১০৭১ কিলোমিটার রাস্তা আমরা করতে পেরেছি। শুধু তাই নয়, আমাদের বামফ্রন্ট সরকারের আমলে যেখানে হলওয়ে মনুমেন্ট, যেখানে বৃটিশ সাম্রাজ্যবাদকে উৎখাত করার জন্য যে আন্দোলন হয়েছিল সেখানে বিনয় বাদল দীনেশ-এর মূর্তি আমরা তৈরী করতে পেরেছি। স্বাধীনতার পর পশ্চিমবাংলায় দ্বিতীয় মুখ্যমন্ত্রী যিনি ছিলেন ডাঃ বিধান চন্দ্র রায় তার মূর্ত্তি বিনয় বাদল দীনেশ পার্কে প্রতিষ্ঠিত করেছি। আমরা বিপ্লবী শহীদ হেমন্ত বসুর মূর্তি তৈর করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সীমিত ক্ষমতার মধ্য দিয়ে গ্রামের মানুষের মুখে হাসি ফোটাতে পেরেছি। আমরা জানি, বিগত ৩০ বছরে উলুবেড়িয়া শহরে কোন লোক রাস্তায় গেলে, বাজার-হাট করতে গেলে হুগলী নদীর জোয়ার ভাটায় যাতায়াত করতে হতো। আজকে সেই জায়গায় উলুবেড়িয়া গড়চুমুক এবং ইছাপুর থেকে মাতাপাড়া পর্যন্ত আমাদের সরকারের আমলে তৈরী হয়েছে যদিও ইছাপুর থেকে মাতাপাড়া রাস্তাটি এখনও চালু হয়নি। বীরশিবপুর হইতে বোয়ালিয়া রোড আমাদের আমলে হয়েছে। উলুবেড়িয়া থেকে আমতা পর্যন্ত ২২ কিলোমিটার রাস্তা আমাদের আমলে হয়েছে। কুলগাছিয়া থেকে তুলশিবেড়িয়া রাস্তাটি আমাদের আমলে হয়েছে। তাই আমি বলছি, মাননীয় বিরোধীপক্ষের সদস্যারা আসুন, আমাদের সঙ্গে সহযোগিতা করুন। বামফ্রন্ট সরকারের প্রতি কেন্দ্র বিমাতৃসুলভ মনোভাব দেখাচ্ছেন এবং জনসাধারণের কাছে হেয় করবার জন্য চক্রান্ত চলেছে। সাম্প্রদায়িক দাঙ্গা, অর্থনৈতিক বৈষম্য প্রভৃতি নানা রকম অত্যাচার করে চলেছে। কিন্তু বামফ্রন্ট সরকার জনগনের আশীর্বাদ নিয়ে এই সীমিত ক্ষমতার মধ্য দিয়ে নানা রকম উন্নয়নমূলক কাজ করে চলেছে। আমি আর একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি, ২৪-পরগণা জেলায় গঙ্গাসাগর যেতে হলে কাকদ্বীপ থেকে ৮ পয়েন্ট যেতে হয়। এটা মাত্র আড়াই কিলোমিটার রাস্তা। এই রাস্তাটি মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই গ্রহণ করবেন। এছাড়া আরোও কতকগুলি রাস্তা আছে যে সব রাস্তাগুলি আমাদের আমলে হয়েছে যেমন, উলুবেড়িয়া টু গড়চুমুক, উলুবেড়িয়া টু আমতা, বীরশিবপুর টু বোয়ালিয়া রোড, ইছাপুর থেকে মাতাপাড়া ও উলুবেড়িয়া থেকে বাগনান ওটি রোড এইসব রাস্তাগুলি রিপেয়ার যাতে হয় সেটা দেখবেন। কারণ সামনেই বর্ষাকাল আসছে। রাস্তায় বাস এ্যাকসিডেন্ট হয়, যাতায়াতের অসুবিধা হয় রবি শস্য ঐ রাস্তা দিয়ে শহরের উপর আসে, ছেলেমেয়েরা, সরকারী কর্মচারীরা তারা এই রাস্তার উপর দিয়ে শহরে আসে। সুতরাং রাস্তাগুলি যাতে তাড়াতাড়ি রিপেয়ার হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি এবং বিরোধীরা যে সব বক্তব্য রেখেছেন তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হিমাংশু কোণার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই সমর্থন জানানে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। আজকে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গীটা কি? বামফ্রন্ট সরকার অগনিত মানুষের প্রতিনিধিত্ব করছেন। সেইজন্য গ্রামবাংলা যেখানে অনুন্নত, যেখানে আর্থিক দিক দিয়ে মানুষ পিছিয়ে আছে,

সমাজের মানুষ যেখানে যোগাযোগ থেকে বিচ্ছিন্ন, হাসপাতালে যেতে পারেন না, স্কুল-কলেজে যেতে পারে না--সেই রকম জায়গায় রাস্তাঘাট তৈরীর পরিকল্পনা বামফ্রন্ট সরকার নিয়েছেন। অবহেলিত সমাজকে এগিয়ে নিয়ে যাবার জন্য রাস্তাঘাটের পরিকল্পনা নেওয়া হচ্ছে। এর সঙ্গে সঙ্গে এ-পর্যন্ত তপসিলী অধ্যুষিত যেসব এলাকায় বিগত কংগ্রেস সবকার কিছুই করেননি সেই সব এলাকায় রাস্তাঘাট উন্নয়নের দিকে এই সরকার লক্ষ্য দিয়েছেন। আমরা জানি যে বিগত কংগ্রেস সরকার রাস্তাঘাট নির্মাণের অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং অনেক ক্ষেত্রেই নতুন রাস্তা নির্মাণের জন্য শিলান্যাস করেছিলেন নানা বাজনৈতিক কারণে। ভেবেছিলেন, যদি ভোট হয় তাহলে কংগ্রেস সেখানে থেকে ভোট পাবেন। বেছে বেছে সে সব জায়গায় শিলান্যাস করে গেছেন। কিন্তু সেই রাস্তা সম্পূর্ণ করবার জন্য যতটুকু অর্থ প্রয়োজন তা মঞ্জুর করেন নি। এইজন্য বামফ্রন্ট সরকারকে কংগ্রেসের দেওয়া প্রতিশ্রুতি রাস্তাগুলি সম্পূর্ণ করবার জন্য আজকে তাঁর অর্থের সিংহভাগ খরচ করতে হচ্ছে। এর সাথে সাথে আমরা দেখেছি যে গ্রামের কৃষির অগ্রগতি ঘটছে। কিন্তু কৃষকদের জীবনযাত্রার মান এবং সভ্যতার অগ্রগতি বিঘ্নিত হচ্ছে উপযুক্ত রাস্তাঘাটের অভাবে। এটা আমরা লক্ষ্য করেছি, বামফ্রন্ট সরকারের পূর্তবিভাগ বিভিন্ন বাড়ী নির্মাণ করেছেন। সেই বাড়ীগুলির মধ্যে আর্থিক দিক থেকে দুর্বল শ্রেণীগুলির জন্যও অনেক বাড়ী তাঁরা নির্মাণ করেছেন। অতীতে কংগ্রেস সরকার সমাজের পিছিয়ে পড়া মানুষের স্বার্থে কখনও গৃহ নির্মাণ করেন নি। এটা আমরা গর্বের সাথে লক্ষ্য করছি, ১৯৭৮ সালে বন্যায় যখন বিভিন্ন এলাকা ধ্বংস হয়ে গেলো, সেই সময় বামফ্রন্ট সরকার নিম্ন আয়ের মানুষের জন্য বিভিন্ন সংস্থা থেকে টাকা নিয়ে, অনুদান হিসাবে কিছু টাকা নিয়ে কম সুদে তাঁদের টাকা বিতরণ করেছেন। এই কারণেই সাধারণ মানুষের জীবনযাত্রার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার সহায়ক বলে মনে করছি। এই প্রসঙ্গে আমার কয়েকটি প্রস্তাব আছে। বামফ্রন্ট সরকার সমাজের অগ্রগতি ঘটানোর জন্য যে পরিকল্পনা গ্রহণ করেছেন, সেটা রূপায়িত করতে নিশ্চয়ই আমরা পারবো। কিন্তু দেখতে পাচ্ছি যে কিছু রাস্তা হবার প্রয়োজন আছে কিন্তু আর্থিক অনটনের জন্য করা যাচ্ছে না। তবুও বলবো যে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও কিছু রাস্তাঘাট করবার প্রয়োজন আছে। যেমন বহরাশোল-খেড়ুয়া রাস্তাটি সম্পূর্ণ করবার জন্য টাকা মঞ্জুর করা হয়নি। এই রাস্তাটি যাতে সম্পূর্ণ করা হয় তার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি। তারপর উত্তর মহকুমার অন্তর্গত বনপুরা থেকে ধোবাগিরিয়া (উত্তর) - যেটা বর্তমানে মাটির রাস্তা - সেটা নির্মাণ করবার প্রয়োজনীয়তা আছে। এক লক্ষ মানুষ এর ফলে উপকৃত হবে। ষোল-আঠারোটি তপসিলী আদিবাসী অধ্যুষিত এলাকার ঐ রাস্তাটির নির্মাণের প্রয়োজনীয়তা আছে। ডেবরা থানার লোয়াদায় কাশাই নদীর উপর একটি ব্রীজ দরকার আছে। এই সাথে সাথে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতায় এসে যে টাকা রোজগার হয় এবং যা রাজ্য সবকার পাচ্ছেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, তাতে তাঁর ব্যয়-বরাদ্দ কিচু কাটছাট করতে হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি যে কেন্দ্রীয় সরকার কিছু আয়কর হ্রাস করেছেন এবং অন্তঃশুল্ক হিসাবে যে টাকা আসতো তাও বাদ দিয়েছেন। ফলে বামফ্রন্ট সরকার আজ একটা বিরাট আয় থেকে বঞ্চিত হচ্ছেন।

[6.50—7.00 p.m.]

এর ফলে দেশে উন্নতি হতে পারে। যখন সোর্স অফ ইনকাম বাড়বে এবং সেটাকে যদি কল্যান মূলক কাজে লাগানো যায় তবেই দেশের উন্নতি করা সম্ভব। আমরা লক্ষ্য করেছি

বামপন্থী সরকারের যাতে অগ্রগতি ব্যাহত হয়, কোন কাজ যাতে না করতে পারে সেই জন্য কেন্দ্রীয় সরকার হাতে না মেরে ভাতে মারার পরিকল্পনা করছে। সব দিক থেকে এই সরকারকে বঞ্চিত করার চেষ্টা করা হচ্ছে। পশ্চিমবাংলায় কয়লা উৎপাদন বেশী হয়, সেখানে কয়লার দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে, কিন্তু সেই অনুযায়ী কয়লা দেওয়া হচ্ছে না। অন্যান্য রাজ্যে পেট্রলের উৎপাদন বেশী হয়, কিন্তু পেট্রল আমাদেল বেশী দাম দিয়ে কিনতে হয়। তাই মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে, বিরোধী পক্ষ যে ধরণের বক্তব্য রেখেছেন তার তীব্র প্রতিবাদ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ সময় ধরে, আমি যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছি তার উপর আমাদের পক্ষ এবং বিরোধী পক্ষের সদস্যরা বক্তব্য রেখেছেন। আমার মুশকিল হলো--বারে বারে আমি এই কথা বলি--বিরাট অঙ্কের ব্যয় বরাদ্দের হিসাব আমাকে দেখাতে হয়, কিন্তু আমার সরাসরি দপ্তরের যে ব্যয় বরাদ্দ সেটা কিন্তু অনেক কম। আমার অবস্থা হলো চিনির বলদের মতো। পরের ব্যয় বরাদ্দ আমাকে পেস করতে হয়। ৭০ নং ডিমান্ডে দেখবেন একটা বিরাট অংক ধরা আছে সেটা হলো, ৮৯,৩১,৮৭,০০০ টাকা, তার মধ্যে দ্বিতীয় হুগলী সেতুর জন্য ধরা রয়েছে ৩২ কোটি টাকা, অথচ এর দায়িত্ব আমার কিছু নয়। এটা রয়েছে আমাদের মেট্রোপলিটন ডেভালেপমেন্টের যিনি ভার প্রাপ্ত মন্ত্রী শ্রী প্রশান্ত কুমার সুর মহাশয়ের হাতে। এটা যদি এর থেকে বাদ দেন তাহলে দেখবেন বিশেষ কিছু থাকে না। এ ছাড়া আরো আছে। প্ল্যান এবং নন-প্ল্যানের দুটো টাকা এর মধ্যে রয়েছে। নন-প্ল্যানের জন্য ২৮ কোটি ৮৪ লক্ষ টাকা এই ৮৯,৩১,৮৭,০০০ টাকার মধ্যে রয়েছে। রক্ষণাবেক্ষনের জন্য প্রায় ১২ কোটি টাকা এবং মেসিনারী, স্টুলস, ইমপ্লিমেন্টস কেনবার জন্য প্রায় দেয় কোটি টাকা লাগে। মাইনে পত্র এবং এসটাবলিস্টমেন্টের জন্য আছে ১০ কোটি টাকা। সব বাদ দিয়ে আমাকে কাজ করতে হয়। আমার রোডস্ এ্যান্ড ব্রীজেসের জন্য থাকে মাত্র ৩১ কোটি ৩৩ লক্ষ টাকা। অথচ দেখা যায় অনেক সদস্য আমাকে এসে বলেন যে আমার এই রাস্তাটা করে দিন। কাকের বাসায় ককিল ডিম পেড়ে গেল, আমার হয়েছে মুসকিল, আমি শুধু চিনির বলদের মতো ঘুরে বেড়াচ্ছি। আবার দেখুন আবাসান দপ্তর। আবাসান দপ্তরে ১৮ কোটি টাকার ব্যয় বরাদ্দের দাবি পেস করা হয়েছে। অথচ আমি সব সমেত পাচ্ছি বাড়ি তৈরী করার জন্য কেবল মাত্র ৫ কোটি ৯৫ লক্ষ টাকা। এটা আমাদের ষ্টেট বাজেটের কোন টাকা নয়। এটা আমার দপ্তরের এল.আই.সি. অর্থাৎ লাইফ ইনসিয়োরেন্স করপোরেশনে যাচ্ছে। বাকি থাকে ৬ কোটি ৫৫ লক্ষ টাকা এটা যাচ্ছে মেনটেনেন্স অর্থাৎ রক্ষণা-বেক্ষণের জন্য এবং আমার আরো খরচ হচ্ছে মাইনে পত্র এই সব দিতে গিয়ে। অর্থাৎ কাজ করার জন্য বাড়ী তৈরী করার জন্য ১৮ কোটি টাকার বায় বরাদ্দ পাশ করলেও বাড়ী তৈরী করার জনা আমি আমি পাচ্ছি ৫ কোটি ৯৫ লক্ষ টাকা। পরে আমি আবাসনের ব্যাপারে আসব, তার আগে বিরোধী দলের কয়েকজন সদস্যের একটু জবাব দেওয়া দরকার। জয়নাল আবেদিন সাহেব অনেক কথা বলে গেছেন। তিনি বলেছেন যে কংগ্রেস সরকারের আমলে অনেক বেশী রাস্তা তৈরী হয়েছে। আমি হিসাব নিলাম এবং রবীন্দ্র ঘোষ মহাশয় ইতিমধ্যে আপনাদের কাছে শুনিয়েছেন যে ১৯৭২-৭৩ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত, আমরা বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় আসার আগে পর্যন্ত, প্রত্যেক বছর ১৭২ কিলো মিটার রাস্তা তাঁরা করেছেন। আর আমরা ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত এই ছয় বছরের প্রত্যেক বছর ২৬৭ কিলো মিটার করে রাস্তা করেছি।

সুতরাং কংগ্রেস সরকারের থেকে অনেক বেশী রাস্তা আমরা করেছি। উনি প্রথমতঃ বলে গেলেন, আবার ইনডিয়ান রিভিউ থেকে পড়ে শোনা গেল যে ন্যাশানাল হাইওয়ে জাতীয় সড়ক সেটা কমে গেছে। আমি একটু উদ্বিগ্ন হয়ে খবর নিলাম, জানলাম যে সেটা ইন্ডিয়ান রিভিউতে ভুল ছাপা হয়েছে এবং তিনি সেটা স্বীকার করে গেছেন আমার কাছে। কারণ, ৩১.৩.৭৯ সালে সেটা ছিল ১,৪২৫ কিলো মিটার, ১৯৮০ সালে সেটা হল ১,৪৪৬ কিলোমিটার এবং ১৯৮৩ সালে সেটা বেড়ে হয়েছে ১,৬০৬ কিলোমিটার। এখানে কিছু কিছু সদস্য আমার দলের এবং অনেকেই বলেছেন যতীনদা যতীনদা বলে দরবার করতে পারলে নাকি রাস্তা তৈরী হয়ে যায়। এটা ঠিক নয়। আমি মহা মুসকিলে পড়লাম, মুখ্যমন্ত্রীর সাথে আলোচনা করলাম, ইঞ্জিনিয়ারদের সাথে আলোচনা করলাম, তারপর একটা সিদ্ধান্ত গ্রহণ করলাম যে সিদ্ধান্ত এখনও বলবত্ আছে, আমরা বলে দিয়েছি প্রত্যেক জেলায় ডিষ্ট্রিক্ট কো-অর্ডিনেশান কমিটি আছে, সেখানে সেই জেলার এম এল এ-রা আছেন, মন্ত্রী হচ্ছেন তার সভাপতি এবং ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হচ্ছেন তার আহ্বায়ক, সেই কো-অর্ডিনেশান কমিটি ১,২,৩,৪ করে ঠিক করে দেবে কোন রাস্তাকে অগ্রাধিকার দিতে হবে এবং তারপর আমাদের কাছে সেই প্রস্তাব পাঠিয়ে দেবে, তারই ভিত্তিতে আমরা ঠিক করব সে বিরোধী দলের এলাকা হোক, আমাদের দলের এলাকা হোক বা বামফ্রন্টের সদস্যদের এলাকা হোক। আমাদের বামফ্রন্টের নীতি হচ্ছে দলীয় ভিত্তিতে আমরা কাজ করি না, আমরা জনগণের কল্যাণের জন্য কাজ করি। যেখানে জনগণের সুবিধা হবে, অগ্রাধিকারের ভিত্তিতে নির্বাচিত প্রতিনিধিরা যে সিদ্ধান্ত গ্রহণ করবেন আমরা সেইভাবে সেটা করে থাকি। সেজন্য এই ৬ বছরে আমরা ২৮ টাকা বড় বড় সেতু তৈরী করেছি, কংগ্রেস সে জায়গায় ৭/৮ টায় বেশী করতে পারেনি। আরো আমরা ৩/৪টি সেতু হাতে নিয়েছি, ৬ মাসের মধ্যে আমরা সেগুলি করে দিতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবার আপনার কাছে আবাসন সম্বন্ধে কয়েকটি তথ্য পেশ করতে চাই।

[7.00—7.10 p.m.]

আমরা জানি আবাসন সমস্যা খুব তীব্র আকার ধারণ করেছে সে কথা আমি আপনাদের কাছে ব্যক্ত করেছি। একটা হিসেবে দেখলাম কোলকাতা এবং আশে পাশে যারা রয়েছে অর্থাৎ যেটাকে সি এম ডি এ এলাকা বলা হয় সেখানে বর্তমানে যে জনসংখ্যা রয়েছে তাদের জন্য কমসে কম ৫০ হাজার এক বা দু কামরা বাড়ী বা ফ্ল্যাট দরকার। এই বাড়ী বা ফ্ল্যাট করতে হলে আমাদের ১২০০ একর জমি দরকার অর্থাৎ ৩ হাজার ৬০০ বিঘা জমি আমাদের অধিগ্রহণ করতে হবে এবং যাদের কাছ থেকে এই জমি অধিগ্রহণ করব তাদের বাজারদরে টাকা দিতে হবে। আমি হিসেব করে দেখলাম নিম্ন বিত্ত লোকদের জন্য যদি দুকামরার একটা ফ্ল্যাট তৈরী করতে হয় তাহলে প্রত্যেকটি কামরার জন্য বর্তমান বাজার দরে ২০ হাজার টাকার দরকার এবং মধ্যবিত্তের জন্য ৪০ হাজার টাকার দরকার। এদিক থেকে হিসেব করলে দেখা যাবে আমাদের প্রায় ১৫০ কোটি টাকায় দরকার হবে। তা যদি হয় তাহলে আপনারা দেখুন আমার বাজেটে কি আছে? আপনারা নিশ্চয়ই জানেন আবাসনের বাজেট এই সভা থেকে হয়না বা রাজ্য সরকার মঞ্জুর করেন না। তাদের ১০ কোটি টাকার বাজেট হয় এবং হাউসিং ডিপার্টমেন্টের যাঁরা বাজেট তৈরী করেন তাঁরা নতুন কনষ্ট্রাকসানের জন্য আমাদের ৫ কোটি ৯৫ লক্ষ টাকা দিয়েছেন। আমরা মধ্যবিত্ত এবং নিম্নবিত্তদের ১ কোটি ৩২ লক্ষ টাকা ঋণ দিই এবং সব মিলিয়ে আমাদের টোটাল বাজেট হচ্ছে ১৫ কোটি ৯৫ লক্ষ টাকা। তা যদি হয় তাহলে আপনারা বিবেচনা করুন

আমাদের কি অবস্থা। বর্তমানে এই আর্থিক সংগতি নিয়ে কোন সরকারের পক্ষেই এই সমস্যার সমাধান করা সম্ভব নয় এবং আমি বলতে পারি আই ক্যান নট টাচ দি ফ্রিজ অফ দি প্রবলেম। আমি লক্ষ্য করেছি প্রায় ৫৫ লক্ষ লোক যারা সি.এম.ডি.এ. 'এলাকায় বস্তিতে বাস করে তাদের চাহিদাগুলি মেটাতে হয় তাহলে আর ১০,০০০ হাজার বাড়ী প্রতি বছর তৈরী করতে হবে। আমাদের হাউসিং ডিপার্টমেন্ট, কনষ্ট্রাকসান বোর্ড, হাউসিং বোর্ড সকলে মিলে বর্তমান বাজারে দুই থেকে তিন হাজারের বেশী বাড়ী তৈরী করতে পারছে না। আপনারা ভেবে দেখবেন আমাদের ১৫০ কোটি টাকার দরকার হবে যদি ৫০ হাজার ডুয়েলিং ইউনিট তৈরী করতে হয়। স্যার, এই পটভূমিকায় আমি আমার বাজেট পেশ করেছি তারপর জিনিষপত্রের দামটা একটু চিন্তা করুন এবং জিনিষপত্র কতটা পাওয়া যাচ্ছে সেটাও একবার চিন্তা করুন। পাঞ্জাব, হরিয়ানা এবং দিল্লীতে মাথা পিছু ১২৫ কিলোগ্রাম সিমেন্ট দেওয়া হয়। খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে কেন্দ্রীয় সরকার আমাদের পশ্চিমবাংলার জন্য মাথাপিছু ২৫ কিলোগ্রাম করে সিমেন্ট দিয়ে থাকেন। কেন এই বৈষম্য তা আমরা জানি না। আবার দেখুন ষ্টীলের কি রকম দর বেড়েছে। ১৯৭৭-৭৮ সালে পার মেট্রিক টন ষ্টীলের দাম ছিল ২,৬০০ টাকা, আজকে তার দাম হয়েছে ৬ হাজার টাকা মেট্রিক টন। অর্থাৎ ১২৬.৮% দর বেড়েছে। সিমেন্ট-এর দর আগে ছিল ৪৫০ টাকা মেট্রিক টন, আজকে লেভি সিমেন্টের দাম ৯০০ টাকা এবং নন-লেভি সিমেন্টের দাম ১৩০০ টাকা। অর্থাৎ ১২০% দর বেড়েছে। পাথরকুঁচি পার কিউবিক মিটার অর্থাৎ দৈর্ঘ্যে এক মিটার প্রস্থে এক মিটার, এবং লম্বায় এক মিটার তার দাম ছিল ২৫০ টাকা ১৯৭৭-৭৮ সালে আজকে সেটার দাম হয়েছে ৬০০ টাকা। অর্থাৎ ১৪০% দর বেড়েছে। যার ফলে বাসস্থানের ভাড়া দেবার ব্যাপারে কি রকম অবস্থা হবে ভাবুন। যেভাবে খরচ বেড়েছে তাতে নিম্ন মধ্যবিত্ত ও মধ্যবিত্তদের ভাড়া দিতে হবে নিম্ন মধ্যবিত্ত যাদের মাসিক আয় ৬/৭ শত টাকা তাদের ৫০০ টাকা বাড়ীভাড়া দিতে হচ্ছে। আর মধ্যবিত্ত যাদের মাসিক আয় ১২০০ টাকা তাদের ৯০০ টাকা বাড়ী ভাড়া দিতে হবে। সুতরাং, আমরা সিদ্ধান্ত নিয়েছি মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় অর্থমন্ত্রী এবং আমিও ছিলাম—আমরা সিদ্ধান্ত নিয়েছি এগুলি আমরা সহজ কিস্তিতে বিক্রি করে দেবো। বেহালায় শীলপাড়ায় সবশুদ্ধ ১৭২টি ফ্ল্যাট আছে, কিন্তু তার জন্য লোকে দরখাস্ত করেছে ৫০০। আমরা লটারী করবো। কতটুকু লোকই বা পাবে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমি এই বাজেট উত্থাপন করেছি। যে টাকা আমি এখানে দিয়েছি তাতে সল্ট লেক ডেভেলপমেন্ট অথরিটিকে ৮ কোটি ৮৭ লক্ষ টাকা দিতে হচ্ছে, ৩ কোটি ৫৬ লক্ষ টাকা কল্যাণী ডেভেলপমেন্ট অথরিটিকে দিতে হচ্ছে, হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটিকে ১৬ লক্ষ টাকা দিতে হচ্ছে জেলাপরিষদগুলিকে ২৬ লক্ষ টাকা দিতে হচ্ছে। এইসব গুলি আমি মুভ করেছি। আমরা আবাসন পর্ষদ থেকে একটা বন্দোবস্ত করেছি। আমরা বলেছি যে আমরা সাইট এন্ড সার্ভিস দিয়ে দেবো। তিন দিকে আমরা মাটির কিংবা ইটের দেওয়াল তুলে দেবো এবং একটা কমিউনিটি টয়লেট করে দেবো। এইরকম ভাবে ছোট ছোট করে অনেক তৈরী করছি। এই রকম আমরা ১৩৫৪টি কয়েকটি জেলায় করেছি এবং যদি সকলে চায় আরও করে দেবো। তারা ইচ্ছা মত টাকা দিয়ে নিজেরা সেইভাবে উপরে করে নিতে পারবে। এই হোল আবাসনের ব্যাপার। আমি আর সময় নিতে চাই না।

[7.10—7.20 p.m.]

এবারে ধরুণ সকলে আমার রাস্তা নিয়ে কথা বললেন। আমি আমার বাজেট বরাদ্দতে

বলেছি রাস্তার জন্য কত টাকা বরাদ্দ হয়েছে। আমি ৩১ কোটি টাকার বেশী পাচ্ছি না সরাসরি সড়ক তৈরী করবার জন্য। আমরা ১৫০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে চেয়েছিলাম কিন্তু দুঃখের বিষয় আমাদের দেওয়া হল ৯০ কোটি টাকা। ষষ্ঠ পরিকল্পনার এটা শেষ মাস চলছে, এখনও ১৫ কোটি টাকা বাকি, যদি সেটা দেয় তাহলে কিছুটা সুরাহা হবে। আমার হাতে যে কাজ গুলো রয়েছে, যে রাস্তা তৈরীর কাজ বাকি আছে তা সম্পূর্ণ করতে ১০০ কোটি টাকার প্রয়োজন। আর নূতন রাস্তা যদি তৈরী করতে হয় তাহলে আরও ১৫০ কোটি টাকার প্রয়োজন। সর্বমোট ২৫০ শো কোটি টাকা যদি পেতাম তাহলে রাস্তার কাজ ভালভাবে হওয়া সম্ভব হোতো। পি. ডবলি. ডি. মিনিষ্টারদের যে সম্মেলন হয় সেখানে আমি প্রস্তাব রেখেছিলাম যে আমার দপ্তরকে প্রায়রিটি সেকটার বা কোর সেকটার হিসেবে গণ্য করা হোক। সেই সময় সকলে বড় বড় কথা বলেন--এখানে আমাকে বলছেন সামগ্রিক উন্নতি করতে গেলে শিক্ষা, স্বাস্থ্য যত কিছু আছে সমগ্র উন্নতির মাথায় বসে আছে পূর্ত দপ্তর, কেন্দ্রীয় সরকার সেই কথা বলেছিলেন। আমার প্রস্তাব ছিল আমাদের এই পূর্ত্তদপ্তরকে কোন সেকটার হিসেবে গণ্য করা হোক তা হলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা বেশী টাকা পেতে পারি। যেমন এগ্রিকালচার, ইরিগেসন, পাওয়ার পায়। আমার প্রস্তাব সর্ববাদী সম্মত হয়েছিল এবং কংগ্রেসী অনেক মন্ত্রীরা আমাকে সমর্থন করেছিলেন। কিন্তু শেষ পর্য্যন্ত আমার প্রস্তাবে কেউ রাজী হল না। তখন আমি বলেছিলাম এটা প্ল্যানিং কমিশনের কাছে পাঠিয়ে দিন। প্ল্যানিং কমিশনে পাঠিয়ে দেওয়া হল কিন্তু প্ল্যানিং কমিশন সেটা টার্ণ ডাউন করে দিলেন। আমি তো বুঝি রাস্তার প্রয়োজন, গ্রামের সঙ্গে শহরে যদি যোগাযোগ করতে হয়, ব্যবসা, বাণিজ্য শিল্পের যদি উন্নতি করতে হয় তাহলে সার্বিক উন্নয়ণের জন্য গ্রামের সঙ্গে শহরের যোগাযোগ থাকা দরকার। কিন্তু বুঝুন, ২৫০শো কোটি টাকা দরকার অথচ আমার হাতে যে রাস্তা নিয়েছি সেইগুলো শেষ করতেই ১৫০ কোটি টাকা লাগবে। নূতন রাস্তা গ্রামের করার জন্য যে পরিকল্পনা করেছি সেই পরিকল্পনা অনুসারে আমাকে আজকে ২২ হাজার কিলোমিটার রাস্তা করতে হবে ২০ বছরে, ৫ বছর করে। এবং এই সমস্ত রাস্তা করতে গেলে আমাদের যে টাকার প্রয়োজন হবে তার পরিমাণ হল ১৪শো কোটি টাকা। কে দেবে, কেন্দ্রীয় সরকার দেবে? আমাদের আর্থিক অসংগতি রয়েছে তা আমরা সকলেই জানি। সুতরাং, আপনাদের কাছে জানাই, আপনারা জানেন ডিষ্ট্রিক্ট কো-অর্ডিনেশন কমিটিতে এই সম্বন্ধে আলোচনা হয় এবং তারা যে রাস্তা তৈরী করার সুপারিশ করেন সেই মত অগ্রাধিকারের ভিত্তিতে আমি কাজ করবার চেষ্টা করছি আমার সীমিত ক্ষমতার মধ্যে। তারপর মেন্টিনেন্সের কথা ধরুন, বিটুমিনের দর কি রকম বেড়েছে সেটা সকলেই জানেন। আমার মেন্টিনেন্সের হল আরো বড় কথা, মেন্টিনেন্সের অবস্থা দেখুন আমি যে এ্যাসেট তৈরী করলাম, নতুন রাস্তা তৈরী হবার আগে, যে রাস্তাগুলো প্রথমে তৈরী করলাম সেই রাস্তাগুলো যাতে মেন্টিনেন্স ঠিকভাবে হয় তার ব্যবস্থা করতে হবে। ১৫ হাজার কিলোমিটার রাস্তা তৈরী করেছি, তার জন্য আমাদের প্রয়োজন আছে -আজকে যদি সমস্ত রাস্তা মেন্টিনেন্স করতে হয় তাহলে ৩১ কোটি টাকার প্রয়োজন। কিন্তু আমরা পাচ্ছি মেন্টিনেন্স বা রক্ষণাবেক্ষণ খাতে ১৪ কোটি টাকা। এতদিন ১৪ কোটি টাকা পেয়েছি। এবারে যেভাবে হোক, আমার হয়ত কপাল ভাল সেই জন্য এবারে ৩ কোটি টাকা বেড়ে ১৭ কোটি টাকা হয়েছে।

কিন্তু যেটুকু বেড়েছে সেটাও খেয়ে যাচ্ছে। যদি আমাকে মেরামত করতে হয় তাহলে অনেক খরচ করতে হয়। যেমন ধরুন ১৯৭৭/৭৮ সালে ব্ল্যাক টপ, বিটুমেনের দাম ছিল ১২০০/- টাকা মেট্রিক টন। এখন সেখানে ১৫৪% বেড়ে গেছে। ১৯৮৩/৮৪ সালে ৩ হাজার

৫০ টাকা হয়েছে। আজকে সব জিনিসের পর বাড়ছে। ৩ কোটি টাকা ডঃ মিত্র রক্ষণাবেক্ষণ খাতে বাড়িয়ে দিলেন। কিন্তু তাতেও হচ্ছে না। সেই জন্য আমি মাননীয় সকল সদস্যকে এটা একটু অনুধাবন করতে বলছি। আর একটা জিনিস মনে রাখবেন, আগে ১৪ কোটি টাকা পেতাম, এখন ১৭ কোটি টাকা হয়েছে। তার মধ্যে আবার ৮ কোটি টাকা বেরিয়ে যাচ্ছে ওয়ার্ক চার্জড্, খালাসি, মজদুরদের মাইনে দিতে। পে কমিশন বসেছে, ডি.এ. বাড়ছে, মাইনে বাড়ছে। আমার টাকা ১৪ কোটি থেকে বেড়ে ১৭ কোটি হয়েছে। একদিকে বিটুমেনের ১৫৪% দাম বাড়ার ফলে সব খেয়ে গেল। এই সব বাদ দিয়ে বাকি যা থাকে তাতে প্রত্যেক কিলোমিটারের জন্য মাত্র ৫ হাজার টাকা মেরামত বাবদ পড়ছে। এই অবস্থার মধ্যে পূর্ত দপ্তরকে কাজ করাতে হচ্ছে। কাজেই আমার করবার কতটুকু ক্ষমতা কি আছে সেটা আপনারা একটু বুঝে দেখুন। স্বামী বিবেকানন্দ বলে গিয়েছিলেন, কলিযুগে শূদ্রের রাজত্ব হবে। তাই শূদ্রের রাজত্ব শূদ্রকে শূদ্র বলা যাবে না, অব্রাহ্মণ বলা যাবে। মুখ্যমন্ত্রী অব্রাহ্মণ, অর্থমন্ত্রী অব্রাহ্মণ। আমি দরিদ্র ব্রাহ্মণ, ভিক্ষা পাত্র হাতে হাজির হয়েছি দয়া করে কিছু দিন—ওখানে যারা আছেন তারা যদি আমাকে কিছু দেন তাহলে হয়ত কোন রকমে পূর্ত দপ্তরের কাজ চালাতে পারব, এই আবেদন আপনাদের কাছে করছি। আপনারা আমার অবস্থাটা একটু বুঝুন। আমার সমস্যার কথা আমি আপনাদের কাছে বললাম, রাস্তা ঘাটের কথা বললাম, ব্রীজ তৈরী করবার কথা বললাম। কি অবস্থার মধ্যে আমাকে কাজ করতে হচ্ছে আশা করি আপনারা সেটা বুঝেছেন এবং এই আপনাদের কাছ থেকে সহানুভূতি একটু নিশ্চয় পাব। এই কথা বলে আমার ব্যয় বরাদ্দ মঞ্জুরীর দাবী জানিয়ে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে বক্তব্য এখানেই শেষ করছি।

**Demand No. 25**

The motion that the amount of demand be reduced to Re. 1, was then put and lost.

The motion that the amount of demand be reduced by Rs. 100., was then put and lost.

The motion of **Shri JATIN CHAKRABORTY** that a sum of Rs. 60,16,93,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "259--Public Works, 277--Education (Sports) (Buildings), 277--Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278--Art and Culture (Buildings), 280--Medical (Buildigs), 282--Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings), 283--Housing (Buildings), 287--Labour and Employment (Buildings), 288--Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatraites and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) (Buildings), 295--Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305--Agriculture (Buildings), 309--Food (Buildings), 310--Animal Husbandry (Buildings), 311--Dairy Development (Buildings), 320--Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 459-Capital Outlay on Public Works, 477--Capital Outlay on Education, Art

and Culture (Sports) (Buildings), 477--Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477--Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480--Capital Outlay on Medical (Buildings), 481--Capital Outlay on Family Welfare (Buildings), 482--Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483--Capital Outlay on Housing (Buildings), 485--Capital Outlay on Information and Publicity (Buildings), 495-Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509-Capital Outlay on Food (Buildings), 510--Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511--Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514-Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 520-Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) and 521--Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)".

(This is inclusive of a total sum of Rs. 10,02,97,000 already voted on account in March, 1984) was then put and agreed to

[7.20—7.31 p.m.]

### Demand No. 70

The montions that the amount of demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Shri Jatin Chakraborty that a sum of Rs. 89,31,87,000 be granted for expenditure under Demand No. 70, Major Heads : "337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges and 737-Loans for Roads and Bridges, was then put and agreed to.

(This is inclusive of a total sum of Rs. 14,88,66,000 already voted on account in March, 1984).

### Demand No. 39

The motions that the amount of demand be reduced to Re. 1/-, were then put and agreed to.

The motions that the amount of demand be reduced by Rs. 100/-, were then put and agreed to.

The motion of Shri Jatin Chakraborty that a sum of Rs. 18,01,80,000 be granted for expenditure under Demand no. 39 Major Heads "283-Housing, 483-Capital Outlay on Housing and 683-Loans for Housing," was

then put and agreed to.

(This is including of a total sum of Rs. 3,00,31,000 already voted on account in March, 1984.)

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এ্যাডজর্ণ করার আগে আমাকে সামান্য একটু সময় দেবেন, আমি দু'টি কথা বলবো। আমি ভেবেছিলাম যে সুব্রতবাবু আসবেন, কিন্তু তিনি আসেন নি। আমি তাকে বলে রেখেছিলাম। সেদিন আমি এখানে ছিলাম না। তিনি এখানে আমার নাম করেন নি বটে কিন্তু কল্যাণী সেতু সম্পর্কে কতকগুলি অসত্য এবং ভিত্তিহীন মন্তব্য করেছিলেন, অভিযোগ করেছিলেন। প্রকৃত ঘটনা হচ্ছে, আপনারা জানেন যে পুলিশের মধ্যে এক শ্রেণীর কর্মচারী অফিসার আছে, যাদের আনুগত্য সম্পর্কে সন্দেহ আছে, তারা সব অসৎ, অসাধু। আবার অনেক ভালও আছে। তেমনি আমাদের ইঞ্জিনিয়ারদের মধ্যে একটা সংগঠন গড়ে উঠেছে। তারা ওয়ার্ক টু রুল হিসাবে কাজ করছেন। মুখ্যমন্ত্রীও তাদের বলেছেন এবং আমি নিজে সেই সংগঠনের যিনি সভাপতি, তার কাছে হাত জোড় করে বলেছি যে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সেতু, এই সেতুর কাজ যখন শেষ হবে তখন কলকাতা থেকে যে ট্রাক, লরী উত্তরবঙ্গে যায়, সেগুলি আর এখান থেকে যাবে না। এখানকার ট্রাফিক জ্যামও বাড়বে না, তারা এখান দিয়ে সরাসরি চলে যাবে। এটা ৬০ কোটি টাকার প্রকল্প, আমি তাদের কাছে বলেছি যে আপনারা কাজ বন্ধ করবেন না। কিন্তু তারা কাজ করেন নি, আমার কথায় রাজি হননি। আমিও ট্রেড ইউনিয়ন আন্দোলন করেছি। কিন্তু এরা যা করছেন, এর থেকে ধর্মঘট করা অনেক ভাল। এরা পুরো দিনের মাইনে নিচ্ছেন, অথচ ওয়ার্ক টু রুল করছেন। অর্থাৎ ৮ ঘন্টা কাজ দেবেন, কিন্তু তা দিচ্ছেন না। তার ফলে এখানে কাজ বন্ধ হয়ে গেল। উনি মিথ্যা অভিযোগ করলেন যে পোল তৈরী হচ্ছে সেটা নাকি ঠিক মত হচ্ছে না। সুব্রতবাবু এখানে বলেছেন যে, কনট্রাকটর'স ফার্মকে আমরা দিয়েছি, তাদের নাকি নানা কারণে দিয়েছি, তারা চোর কম্পানী। তার যদি সাহস থাকে তাহলে বাইরে গিয়ে বলবেন যে সেটা চোর কম্পানী। ঘটনা হচ্ছে, আমরা টেন্ডার ডেকেছি। কয়েকটি বড় বড় ফার্ম তাদের নাম বললে আপনারা বুঝতে পারবেন--হিন্দুস্থান ওয়ার্কস কনস্ট্রাকশান লিমিটেড, গ্যামন ইন্ডিয়া লিমিটেড, যারা আমাদের নরঘাট সেতুর কাজ করেছে, হিন্দুস্থান কম্পানী লিমিটেড, সেন্ট্রাল ইঞ্জিনিয়ারিং কনসার্ন। এর মধ্যে Hindusthan Construction Company তারা লোয়েষ্ট টেন্ডার দেয়। এই লোয়েষ্ট টেন্ডারের ব্যাপারে বিচার করে কারা? না, আমাদের ফাইনান্স ডিপার্টমেন্ট থেকে টেকনিক্যাল কমিটি করা হয়, সেই টেকনিক্যাল কমিটি সুপারিশ করে যে এরা যে টেন্ডার দিয়েছে সেটা গ্রহণ করা চলে এবং এটা যখন লোয়েষ্ট তখন এদের দেওয়া হোক। এরা বহু কাজ করেছে। মেট্রো রেলের কাজ করেছে, আরো বহু বড় বড় কাজ করেছে পশ্চিমবাংলায়। অর্থ দপ্তরের মঞ্জুরী নিয়ে আমি তাদের সেখানে এই কাজের ভার দেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাচ্ছি সেটা হচ্ছে, ঐ ইঞ্জিনিয়াররা আমার সঙ্গে কথা বলেছেন, মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছেন তাদের দাবী-দাওয়া নিয়ে, কিন্তু এটাকে তারা রেহাই দিলেন না। তখন আমি কঠোর মনোভাব নিয়েছিলাম এবং আমার হাউসিং বোর্ডের একজন ইঞ্জিনিয়ারকে নিযুক্ত করলাম সুপারভাইজ করার জন্য। পরে আমার কাছে যখন তারা এসেছিলেন, আমি তাদের বলেছি যে আপনাদের সাহস যদি থাকে তাহলে আর একবার হাউসিং বোর্ডে যাবেন, সেখানকার ৫ শত কর্মচারী আপনাদের কি ব্যবস্থা করেন, কি সমুচিত, শিক্ষা দেয় সেটা দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আনন্দের খবর হল ৩১ তারিখ থেকে--তাদের যেদিন শেষ দিন ৩০ তারিখ--আমি বন্দোবস্ত করি। আমি নিজে

সেখানে যাই এবং পুলিশ পাহারা বসাই এবং আমাদের পি. ডবলিউ. ডি. সুপারিন্টেনডিং ইঞ্জিনিয়ার, যারা সৎ এবং যারা বিশ্বাসঘাতকতা করেন না, যেমন তারা করেছেন। আমার সংগে কথা বলে গিয়ে বিশ্বাস ভঙ্গ করলেন, আমি তাদের সঙ্গে আর কোন আলাপ আলোচনা করবো না। এখানে সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার, এক্সজিকিউটিভ ইঞ্জিনিয়ার, পি. ডবলিউ. ডি. এবং হিন্দুস্থান কম্পানীর ডেপুটি ম্যানেজার, তারা এক সঙ্গে বসে ঠিক করেছেন, রাউন্ড দি ক্লক কাজ চলছে। সুতরাং, কাজ চলছে, সুব্রতবাবু জানেন না। আর একবারও সুব্রতবাবু আমার নাম করে এখানে অসত্য কথা বলেছিলেন। আমাদের বামফ্রন্ট কমিটির একজন সদস্য তাকে গোপনে কি কাগজ দিয়েছিলেন, আর সেটা নিয়ে তিনি এখানে বলেছিলেন। তারপরে আমাদের মুখ্যমন্ত্রী তাকে ভৎসনা করেছিলেন এবং সুব্রতবাবুকেও বলেছিলেন যে তিনি বিচার করে দেখেছেন যে সম্পূর্ণ অসত্য। তিনি একজন দায়িত্বশীল বিরোধী দলের নেতা, তাঁর উচিত ছিল এই সম্পর্কে খোঁজ খবর নিয়ে বলা। ঐ সংগঠনের পক্ষ থেকে তাঁকে যে কাগজ দিয়ে গেছে, সে কাগজ তিনি এখানে দাঁড়িয়ে পড়ে গেলেন, কেবল আমার নামটা করা সম্ভব হয় নি। কিন্তু আমার দায়িত্ব আছে, তাই আমি মুখ্যমন্ত্রীর সম্মতি নিয়ে এই ব্যবস্থা গ্রহণ করেছিলাম। সুতরাং, কঠোর মনোভাব নিয়ে আমি কাজ করছি এবং আমি মুখ্যমন্ত্রীকে বলেছি যে, এই ব্ল্যাকমেইল'এর সামনে, এই গান পয়েন্টের সামনে আমরা মাথা নীচু করব না, আমরা সারেন্ডার করব না, আইদার উই গভর্ণ অর উই গেট্ আউট। শাড়ি-চুড়ি পরে আমরা সরকার পরিচালনা করতে আসিনি, এ কথা আমি ওঁদের পরিষ্কার জানিয়ে দিচ্ছি।

**Adjournment**

The House was these adjourned at 7.31 P.M. till 12 noon, on Monday, the 9th April, 1984 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 9th April 1984 at 12 noon.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 13 Ministers of State and 136 Members.

[12-00 — 12-10 p.m.]

**Shri Amalendra Roy :** কোরাম নেই স্যার। বিরোধী দল কি বয়কট করেছেন?

(At this stage the quorum bell was rung)

**Shri Deba Prasad Sarkar :** এটা Bad precedent Sir. এরকম কখনও হয়নি।

**Mr. Speaker :** Yes. Very bad precedent.

### Questions

**Mr. Speaker :** I find quorum is there. Let us start. Starred questions 537 and 554 would be taken up together.

(Pause)

I find starred question number 554 is not called. Please answer starred question number 537 only.

### Starred Questions
### (to which oral answers were given)

স্কুল বোর্ডের নির্বাচন

*৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) পশ্চিম বাংলার স্কুল বোর্ডগুলির অ্যাড হক কমিটি ভেঙ্গে দিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচনের কোন পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) (১) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সেই নির্বাচন কবে নাগাত হবে; এবং

(২) 'না' হলে, তার কারণ কি?

**শ্রী মহঃ মহম্মদ আবদুল বারি ঃ**
এর উত্তর গত ২.৪.১৯৮৪ তারিখেই দিয়েছি। আমাদের স্কুল বোর্ডের নির্বাচন করবাব

ক্ষেত্রে অসুবিধার কথা বলেছি, বলেছি যে আইন এ্যামেন্ড করা হচ্ছে। এই এ্যামেন্ড করে সেটা দিল্লীতে পাঠিয়েছি। গত দুই তারিখেই সেটা পরিস্কার করে বলেছি।

(অতিরিক্ত প্রশ্ন নেই)

**প্রাথমিক বিদ্যালয়ের উচ্চযোগ্যতাসম্পন্ন শিক্ষকদের শিক্ষা দপ্তরের শূন্য পদে নিয়োগ**

*৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৪। ) **শ্রীসরল দেব ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রাথমিক বিদ্যালয়ের উচ্চযোগ্যতাসম্পন্ন (হাইলি কোয়ালিফায়েড) শিক্ষকদের শিক্ষা দপ্তরের কোন শূন্যপদে নিয়োগ করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রীমহঃ মহম্মদ আবদুল বারি ঃ** ক) না।

(No supplementary)

**পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ডি এস ই ও-র শূন্য পদ**

*৫৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২০। ) **শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলায় ডি এস ই ও-র পদ শূন্য আছে; এবং

(খ) পাঠাগার, সমাজশিক্ষা প্রভৃতি ডি এস ই ও এবং ব্লকের এস ই ও-দের কাজ কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

ক) বর্তমানে পশ্চিমবঙ্গের নিম্নলিখিত জেলায় ডি.এস.ই.ও-র পদসমূহ খালি আছে-- কলিকাতা, ২৪ পরগণা, নদীয়া, মুর্শিদাবাদ, মালদহ, পশ্চিম দিনাজপুর কুচবিহার, দার্জিলিং, বীরভূম, বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়া ও হাওড়া।

খ) পাঠাগার, বয়স্ক শিক্ষা ও সমাজশিক্ষার অন্যান্য বিষয় সংক্রান্ত পরিকল্পনা রূপায়নের দায়িত্বে আছেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি এই পদগুলি কতদিন ধরে পড়ে আছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** খালিটা পাঁচ বছর ধরেই আছে। আলাদা নোটিশ দিলে ঠিকমত বলতে পারতাম।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মন্ত্রী মহোদয়াকে ধন্যবাদ, আপনার সুদক্ষ পরিচালনায় এতগুলো পাঠাগার গড়ে উঠেছে। কাজগুলো দেখাশুনা করবার দায়িত্ব কাদের দিয়েছেন জানাবেন কি অনুগ্রহ করে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** বিভিন্ন জেলায় বিভিন্ন জনের উপর অর্থাৎ ডি.আই.অফ্ স্কুলস্ অথবা ফিজিকাল অফিসার যারা আছেন, অথবা এ.আই.অফ. স্কুলস্ যাঁরা আছেন--এই অতিরিক্ত কাজের দায়িত্ব তাঁদের দেওয়া হয়েছে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া অনুগ্রহ করে জানাবেন কি, এই খালি পদগুলি পূরণ ক-ার ক্ষেত্রে কোন ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এই পদগুলি পূরণ করবার ক্ষেত্রে এগিয়েছিলাম। কিন্তু যেহেতু ডি.এস.ই.ও হচ্ছে এস.ই.ও-র প্রমোশনাল পোষ্ট--সেইজন্য তাঁরা কেস্ করেছেন তাঁদের গ্রেডেশন নিয়ে। এই কারণে পদগুলি পূরণ করা যাচ্ছে না।

### Administrators appointed in minority educational institutions

*541. (Admitted question No. *249.) **Shri ABDUR RAUF ANSARI** : Will the Minister-in-charge of the Education (Secondary) Department be pleased to state—

(a) if it is a fact that the West Bengal Board of Secondary Education had appointed administrators in some schools which are minority educational institutions within the meaning of the Constitution of India, and

b) if so,—

(i) the names of such minority educational enstitutions where administrators were appointed by the Board during the past five years,

(ii) whether the State Government has any proposal to prevent interference by the Board in the internal administration of minority educational institutions, and

(iii) what is the policy of the State Government in the matter?

**Shri Kanti Biswas :**

a) No.

b) i. Does not arise.

ii. Does not arise.

iii. Does not arise.

(No supplementary)

### সল্ট লেক স্টেডিয়াম

*৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৭। ) **শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাবেন কি, সল্ট লেক স্টেডিয়ামের কাজ কবে নাগাত শেষ হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

সিমেন্ট ও ইস্পাতের সরবরাহ স্বাভাবিক থাকলে এবং আর্থিক সমস্যা দেখা না দিলে সল্ট লেক স্টেডিয়ামের প্রথম পর্যায়ের কাজ আগামী তিন। চার মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে অভিনন্দন জানাচ্ছি এই জেনে যে সল্ট লেক স্টেডিয়াম-এর কাজ আগামী চার মাসের মধ্যেই শেষ হয়ে যাবে। আমার প্রশ্ন হচ্ছে ঐ স্টেডিয়ামে কি কি খেলা হতে পারবে এবং ঐ মাঠের আসনসংখ্যা যেহেতু :

লক্ষ ২০ হাজার, সেই হেতু ভবিষ্যতে ওখানে টেষ্ট ক্রিকেট ম্যাচ করা যাবে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ওখানে বিশেষভাবে ফুটবল এবং এ্যাথেলেটিকস্‌ -- এই দুটি খেলার ব্যবস্থা প্রধানতঃ থাকবে। এছাড়া সাইকেল ভেলোড্রম, হকি এবং ইনডোর খেলার ব্যবস্থা থাকবে। ওখানে ক্রিকেট খেলার কোন ব্যবস্থা করবার কথা নেই।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বললেন যে সল্ট লেক স্টেডিয়ামে ক্রিকেট খেলা সম্ভব নয়। কারণ সল্ট লেকে মাঠের যা অবস্থা তাতে ক্রিকেট খেলা যাবে না। আমার প্রশ্ন হলো যে সল্ট লেক স্টেডিয়ামের জন্য মূল যে পাবলিক মানি ধার করা হয়েছে বিভিন্ন ব্যাংক থেকে এবং তার যে ইনটারেষ্ট দেবেন সেটা শোধ করার কি পরিকল্পনা আছে? আপনি টাকা শোধ দেবার জন্য টাকা তুলবেন কি করে এবং তার আয় থেকে টাকা শোধ দেবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** প্রথমতঃ টাকা কি ভাবে তুলেছি এবং ধার করেছি সেটা বিস্তারিত ভাবে আগেই আমি জানিয়েছি। টাকা আমরা তুলেছি এবং এই স্টেডিয়ামের নির্মান কাজ শতকরা ৭০ ভাগ শেষ হয়ে গেছে। রাজ্যই হলো এর প্রধান উদ্যোগতা এবং কেন্দ্রীয় সরকারের সাহায্যে ব্যাংক থেকে লোন করেছি। তা ছাড়া লাইফ মেম্বার সিপ, এ্যানুয়াল মেম্বার সিপ থেকে কিছু টাকা পাওয়া গেছে এবং পরে আরো পাবো। এই সব ধার শোধ করার পরিকল্পনা আছে। বিভিন্ন খেলাধুলার জন্য আবাসন তৈরী হচ্ছে, সেই আবাসন শেষ হলে সব মিলিয়ে টাকা শোধের ব্যবস্থা থাকছে।

**অলচিকি ভাষায় প্রকাশিত পাঠ্যপুস্তক বিতরণ**

*৫৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০০।) **শ্রীব্রজগোপাল নিয়োগী ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,--

অলচিকি ভাষা স্বীকৃতি পাবার পর রাজ্য সরকার এ পর্যন্ত কত সংখ্যক অলচিকি হরফের পাঠ্যপুস্তক বিতরণ করেছেন?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ**

এ পর্যন্ত মোট ২১০০০ খানি অলচিকি ভাষায় প্রকাশিত প্রথম শ্রেণীর সাহিত্য বই পাঠান হয়েছে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি অলচিকি ভাষায় ছাত্র সংখ্যা নির্ণয় করা গেছে কিনা?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ**

মাননীয় সদস্যের এই প্রশ্নের সঠিক তথ্য আমি দিতে পারছি না। তবে এটা নির্নয় করার চেষ্টা করা হচ্ছে। মোটামুটি ভাবে যে সমস্ত জায়গায় অলচিকি ভাষায় শিক্ষার্থী আছে সেই সব জায়গায় রিকু ইজিসান অনুযায়ী শিক্ষক পাঠাবার ব্যবস্থা করেছি।

**শ্রী কমলা কান্ত মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অলচিকি হরফে শিক্ষা দেওয়ার জন্য শিক্ষকদের ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন কিনা?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ**

এই ব্যাপারে উদ্যোগ গ্রহন করা হয়েছে। এখন সামার ভেকেসান আছে. এই সময় শিক্ষকদেব ট্রেনিং-এর ব্যবস্থা করা হবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই যে অলচিকি ভাষায় পাঠ্য পুস্তক তৈরী করা হচ্ছে তাতে কারা আছে? এটা হয়ত একেবারে বলা সম্ভব নয়। আমি আর একটা কথা জিজ্ঞেস করতে চাই যে এই হাউসের প্রাক্তন সদস্য যিনি কমিউনিষ্ট পার্টির ম্যানিফেসটো অলচিকি ভাষায় করেছেন, যাঁর নাম ন্যাথানিয়াল মুরমু তাঁকে কি এই পাঠ্যপুস্তক রচনা করাব জন্য কাজে লাগানো হয়েছে? তিনি একজন বুদ্ধিজীবী, তাঁর সাহায্য গ্রহন করার কথা চিন্তা করেছেন কিনা জানাবেন কি?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ** ইতিমধ্যে অলচিকি ভাষায় পাঠ্যপুস্তক রচনা করার জন্য একটা কমিটি করা হয়েছে। মাননীয় মন্ত্রী ডাঃ মান্ডির পরামর্শ অনুযায়ী সেটা করা হয়েছে। আপনার এই প্রস্তাব আমি সর্ব্বসম্মতিক্রমে গ্রহন করবো এবং তাঁর সংগে যোগাযোগ করবো।

### প্রথাবহির্ভূত শিক্ষাকেন্দ্রের ছাত্র-ছাত্রীদের জন্য পাঠমালা

*৫৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২৫। ) **শ্রীনীরোদ রায়চৌধুরী ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি --

(ক) প্রথাবহির্ভূত শিক্ষাকেন্দ্রের ছাত্র-ছাত্রীদের জন্য উপযুক্ত পাঠমালা নির্ধারিত হয়েছে কি;

(খ) হয়ে থাকলে, এই সমস্ত শিক্ষাকেন্দ্রে বিনামূল্যে পুস্তক বিতরণের কোন সরকারী পরিকল্পনা নেওয়া হয়েছে কি; এবং

(গ) নেওয়া হয়ে থাকলে, এই পরিকল্পনা কার্যকরী করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

ক) হ্যাঁ।

খ) হ্যাঁ।

গ) পাঠ্যসূচী অনুসারে সরকারী উদ্যোগে নতুন বই ছাপাবার ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই বই বিনামূল্যে বিতরন করা হবে। বর্ত্তমানে বই এর জন্য সরকারী অনুদান দেওয়া হয়।

### Railway Schools in Kharagpur

*545. (Admitted question No. *641.) **Shri GYAN SINGH SOHANPAL :** Will the Minister-in-charge of the Education (Secondary) Department be pleased to state--

(a) whether the pattern of teaching staff prescribed by the State Government in Government order No 772-Edn(S), dated 8th July, 1974, is followed by the Railway Schools in Kharagpur in Midnapore district; and

(b) if not, the steps the State Government has taken and/or are contemplated to be taken in this matter?

**Shri Kanti Chandra Biswas :**

(a) Yes

(b) Does not arise.

**নেহরু গোল্ড কাপে রাজ্য সরকারের ব্যয়**

*৫৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭২। ) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) /নেহরু গোল্ড কাপে* রাজ্য সরকারের কত টাকা ব্যয় হয়েছে;

(খ) ঐ খেলাগুলি থেকে রাজ্য সরকারের কত টাকা লাভ হয়েছে;

(গ) বিদেশী দলগুলোকে এ আই এফ এফ-কে কত টাকা দিতে হয়েছে; এবং

(ঘ) রাজ্য সরকারের ব্যয় বাবত এ আই এফ এফ সরকারকে কত টাকা দিয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :**

ক) সঠিক অংক নিরূপিত হয়নি।

খ) মোট বিক্রীত টিকিটের কুড়ি শতাংশ রাজ্য সরকার পাবেন।

গ) জানা নেই।

ঘ) নির্দিষ্ট অংক নির্ণীত হয়নি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, নেহেরু গোল্ড কাপ খেলা তত্ত্বাবধান করার সময়ে আপনি কোন বাধা পেয়েছিলেন কিনা এবং বাধা যে পেয়েছিলেন তাতে কোন সন্দেহ নেই কারণ আপনার ক্ষুব্ধ মনোভাব কাগজে বেরিয়েছিল এবং এই বাধাটা কোন পক্ষ থেকে পেয়েছিলেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** নেহেরু গোল্ড কাপ খেলাটি ২টি মাঠে খেলা হয়। প্রথম পর্যায়ের খেলা ইডেন গার্ডেনে হয় এবং দ্বিতীয় পর্যায়ের খেলা সল্ট লেকে হওয়ার কথা ছিল। প্রথম পর্যায়ের খেলা নিয়ে কোন প্রশ্ন আসেনি কোন তরফ থেকে কিন্তু দ্বিতীয় পর্যায়ের খেলা নিয়ে খেলার জগতে এবং সাংবাদিক জগতে নানা ধরণের প্রশ্ন উপস্থাপিত করা হয়েছিল। তবে সমস্ত ক্ষেত্রেই শেষ পর্যন্ত আমরা সব বাধা কাটিয়ে উঠতে সক্ষম হয়েছিলাম।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আপনার এই সল্ট লেক স্টেডিয়ামে খেলা ঘোষণা করার জন্য যে বাধার সম্মুখীন হতে হয়েছিল সেই বিষয়ে সন্দেহ নেই। এরজন্য আপনি কাগজে ক্ষুব্ধ মনোভাব প্রকাশ করেছিলেন। যারফলে সেই সময়ে এ.আই.এফ.এফ. এর অশোক ঘোষ আপনার এই মন্তব্য শুনে তিনি অত্যন্ত বিরূপ মন্তব্য করেছিলেন। সেইজন্য আমি মনে করি আপনার মত এক ক্রীড়ামন্ত্রী তথা রাজ্যসরকারের এই ব্যাপারে অক্ষমতা প্রকাশ পাচ্ছে, সুতরাং তারজন্য আপনি কি প্রত্যুত্তর দিয়েছিলেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** প্রথমত যার সম্পর্কে বলছেন তিনি এই হাউসের সদস্য নন। এই মন্তব্য একটিমাত্র কাগজেই বেরিয়েছিল এবং আমারও কথা একটিমাত্র কাগজে বেরিয়েছিল। পরে আমরা এই ব্যাপারে কথা বলেছিলাম এবং আমাদের ভুল বোঝাবুঝির অবসান হয়ে গেছিল।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় নেহেরু গোল্ডকাপ অল ইন্ডিয়া ফুটবল ফেডারেশানের তত্ত্বাবধানে এখানে অনুষ্ঠিত হয় কিন্তু এটা ইন্ডিয়ান ফুটবল এ্যাসেসিয়েশানের অধীনে। এটা একটা অটোনামাস বডি। উনি পার্লামেনটেরিয়ান ভালো বক্তৃতা দিতে পারেন কিন্তু উনি জানেন না যে যার নাম তিনি করলেন তিনি একজন বাঙ্গালী সন্তান যিনি অতি অল্প সময়ের মধ্যে অল ইন্ডিয়া ফুটবল ফেডারেশানের সেক্রেটারি হয়েছেন এবং তিনি এই সভার সদস্য নন। এই নেহেরু গোল্ড কাপ খেলা হয়েছে আন্ডার দি কাসটোডি অফ অল ইন্ডিয়া ফুটবল ফেডারেশানে। ইন্ডিয়ান ফুটবল এ্যাসোসিয়েশান অনেকদিন আগে থেকেই জানিয়েছেন যে নেহেরু গোল্ড কাপ কলকাতার মাঠে খেলা হবে। সেটা যে প্রথম পর্যায়ে একটা স্টেডিয়ামে এবং দ্বিতীয় পর্যায়ে আরেকটি স্টেডিয়ামে হবে এই ব্যাপারে তাদের সঙ্গে যোগাযোগ করেছিলেন কি এবং তখন কি ঠিক করেছিলেন যে এই নতুন স্টেডিয়ামে যেটা তৈরী হচ্ছে সেখানে খেলা দেখানো হবে?

**মিঃ স্পীকার :** আপনি ৬ মিনিট ধরে বলছেন। এটা বক্তৃতা হয়ে যাচ্ছে। এইভাবে কোন প্রশ্ন হয়না।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** আমার প্রশ্ন হচ্ছে অল ইন্ডিয়া ফুটবল ফেডারেশানের সঙ্গে কথা বলার পরে ঠিক করেছিলেন কি এই নব নির্মিত স্টেডিয়ামে খেলা দেখাবেন? তখন কি ওদের জানিয়েছিলেন যে এই স্টেডিয়ামটি এখনো ফিনিশ হয় নি? এই ব্যাপারে তারা কি জানতেন?

[12-20 — 12-30 p.m.]

আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এই যে খেলা হল এতে রাজ্য সরকারের কি লাভ হল? সল্ট লেকে খেলার জন্য জনসাধারণের দারুণ অসুবিধা হয়েছিল একথা কি জানেন?

**মিঃ স্পীকার :** বক্তৃতা করে প্রশ্ন করা যায় না।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** আমার খেলার সম্পর্কে তিনি কটাক্ষ করেছেন বলে আমি জিজ্ঞাসা করছি বাতাবি লেবু নিয়ে উনি খেলাধূলো করতেন সেখানে ফুটবল সম্পর্কে প্রশ্ন করছেন কেন?

### প্রাথমিক বিদ্যালয়ে চতুর্থ শ্রেণীর বার্ষিক ফাইন্যাল বা সেন্টার পরীক্ষা

*৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২০। ) **শ্রীশীশ মহম্মদ :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক বিদ্যালয়গুলির চতুর্থ শ্রেণীর বার্ষিক ফাইনাল বা সেন্টার পরীক্ষা পুনরায় চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) উক্ত চতুর্থ শ্রেণীর সেন্টার পরীক্ষা বাতিল হওয়ার ফলে বর্তমানে প্রাথমিক বিদ্যালয়গুলিতে লেখাপড়ার মান একেবারেই নিচে নেমে গিয়েছে এ রকম কোন সংবাদ সরকারের নিকট আছে কিনা; এবং

(গ) থাকলে, এ ব্যাপারে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ**

ক) না।

খ) না।

গ) প্রশ্ন উঠে না।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** চতুর্থ শ্রেণীর পরীক্ষা বাতিল এবং পাশ ফেল নেই এর ফলে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষা নিম্নগামী হচ্ছে এ সংবাদ জানেন কি? এ বিষয় কোন কোন শিক্ষাবিদদের মতামত আপনারা গ্রহণ করেছেন?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** পশ্চিমবাংলার লব্ধ প্রতিষ্ঠ শিক্ষা-বিদদের মতামত গ্রহণ করেছি। এবং সারা বিশ্বে এই ব্যবস্থাই চালু আছে। মান কমে আসছে না। খেলাধূলোর মধ্যে দিয়ে শিক্ষার মান উন্নত করার চেষ্টা হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এর আগের একটা প্রশ্নোত্তরে কান্তিবাবু বলেছিলেন যে মূল্যায়ণ করে আমরা উত্তীর্ণ করি--সেই মূল্যায়ণটা কি এবং সমস্ত প্রাথমিক বিদ্যালয় এটা করা হয়েছে কি না?

**মহঃ আব্দুল বারি ঃ** মোটামুটি হয়েছে--কোনটা না হলে সেটা আমরা খতিয়ে দেখবো।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** পরীক্ষার মান, ফেল পাশ তুলে দেবার ফলে আপনারা বলছেন কোন অসুবিধা হবে না কিন্তু আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার বেশির ভাগ বিদ্যালয়ে, এমন কি সবকারী বিদ্যালয়ে, শিক্ষকরা এই সিদ্ধান্ত মানেন নি--এ সংবাদ আপনাবা রাখেন কি?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** এ রকম সংবাদ আমাব জানা নেই।

**উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে জাতীয় প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি**

*৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪৬।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** বিধানসভায় ১৯৭৭ সালের ২২শে সেপ্টেম্বরের অতারকিত প্রশ্ন নং ১৬৩ (অনুমোদিত প্রশ্ন নং ২৩৯-এব উত্তর উল্লেখপূর্বক শিক্ষা (সামাজিক, অ প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগাবকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতির জন্য পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারের সহিত আলাপ-আলোচনা চালাইতেছেন কি; এবং

(খ) যদি আলোচনা চালাইতে থাকেন, তাহা হইলে উক্ত আলোচনা বর্তমানে কি পর্যায়ে আসিয়া দাঁড়াইযাছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারের ওয়ার্কিং কমিটির পক্ষ হইতে গ্রন্থাগারটিকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি দিবার জন্য কেন্দ্রীয় সরকারের সহিত আলাপ আলোচনা চালাইবার জন্য সম্প্রতি যে প্রস্তাব আসিয়াছে তাহা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জী ঃ** আমাদের কাছে খবর আছে এবং আপনি বলতে পারবেন, বোধহয় ১০।১২ বছর আগে থেকে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সংগে এই ঐতিহ্যমন্ডিত গ্রন্থাগারটিকে গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি দেবার জন্য কথাবার্তা চালাচ্ছিলেন এবং আমাদের সরকার আসার আগে, ইতিমধ্যে সেই কথাবার্তা কি বন্ধ হয়ে গিয়েছিল?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ১৯৭৪ সালে ভারত সরকারের কাছে এই লাইব্রেরীটিকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে যাতে মর্যাদা দেওয়া যায় তার জন্য একটা প্রস্তাব পাঠানো হয়েছিল। কিন্তু ভারত সরকারের কাছ থেকে তার কোন উত্তর আসে নি এবং আমার ফাইলেও সে রকম কিছু দেখি নি। পূর্ববর্তীকালে যাঁরা ছিলেন তাঁরা এটা নিয়ে পুনরায় আলোচনা বা সেই রকম কোন প্রস্তাব করেন নি। আমরা এটা নিয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সংগে মৌখিক আলোচনা করেছি এবং আমার সংগেও আলোচনা হয়েছে। আমরা একটা লিখিত প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাবার ব্যবস্থা করছি যাতে এই লাইব্রেরীটিকে একটা জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে মর্যাদা দেওয়া হয়।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জী ঃ** এটা একটা কমন ইনটারেস্টের ব্যাপার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু এটা সর্বদলমত নির্বিশেষের দাবী এবং এটা একটা মেধাসম্পন্ন ব্যক্তিদের সহায়তাকারী সংস্কৃতিমূলক প্রতিষ্ঠান তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আশা করতে পারি যে তিনি কি খুব দ্রুত কেন্দ্রীয় সরকারের সংগে পরামর্শ করে এ সম্পর্কে একটা সুনিশ্চিত সিদ্ধান্ত গ্রহণ করতে পারবেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আমি আপনাকে শুধু এইটুকু বলতে পারি যে এটা শুধু উত্তরপাড়াবাসীদের নয়, সমগ্র পশ্চিমবঙ্গবাসীর পক্ষে এই গ্রন্থাগার অত্যন্ত বেশী গুরুত্বপূর্ণ শুধু নয়, গর্বেরও বিষয়। কাজেই এই ব্যাপারে যতখানি গুরুত্ব দিয়ে করা যায় রাজ্য সরকার জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে মর্যাদা লাভের ক্ষেত্রে ঠিক ততখানি গুরুত্ব দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠাবার ব্যবস্থা করছেন।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয়া মন্ত্রী মহাশয়া জানাবেন কি যে এই গ্রন্থাগারের যে দুর্মূল্য গ্রন্থ আছে বা ডকুমেন্টস আছে, সেগুলি পাবলিশ করার বা প্রচার করার কোন পরিকল্পনা তিনি করবেন কিনা?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এটা আমরা এখন চিন্তা ভাবনা করছি। ওখানে যে লাইব্রেরী কর্মীরা আছে এবং পরিচালন সমিতি আছে, সবাই মিলে এটা চিন্তা-ভাবনা করে এটা করবার চেষ্টা করে যাচ্ছেন।

## মাধ্যমিক বিদ্যালয়গুলিকে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ

*৫৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৭। ) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ১৯৮৩-৮৪ সালে কতগুলি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চতর মাধ্যমিক পর্যায়ে উন্নীত করা হয়েছে;

(খ) এর মধ্যে মেদিনীপুর জেলায় কতগুলি;

(গ) (১) এই উন্নীতকরণের ফলে কতগুলি নূতন পদ অনুমোদন করা হয়েছে; এবং

(২) তন্মধ্যে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ও মেদিনীপুর জেলার ক্ষেত্রে কতগুলি?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :**

ক) পঞ্চাশটি বিদ্যালয়কে উন্নীত করার ব্যবস্থা নেওয়া হয়েছে। তার মধ্যে ত্রিশটি ইতিমধ্যেই হয়ে গেছে।

খ) দু' টি

গ) সরকারী নিয়ম অনুসারে একাদশ ও দ্বাদশ শ্রেণী শুরু করলে প্রতিশাখা (সেকশন) এর জন্য ছ'জন করে শিক্ষক নেওয়া হয়। তাছাড়া একজন করণিক আর একজন গ্রন্থাগারিক বিদ্যালয় প্রতি দেওয়া হয়।

(No Supplementary)

**West Bengal State Council of Sports**

*550. (Admitted question No. *1915.) **Dr. AMBICA BANERJEE** : Will the Minister-in-charge of the Education (Sports) Department be pleased to state—

(a) on what basis the West Bengal State Council of Sports is constituted; and

(b) whether the State Government has any proposal to change the pattern?

**Shri Subhas Chakraborti :**

(a) & (b) West Bengal State Council of Sports is a board-based organisation consisting of representatives of the State Level Associations for Sports and Games, Sports organisers/Administrators, distinguished sportsmen including veterans, persons interested in sports, representatives of the people and others. There is no contemplation to change the pattern.

**শ্রী শচীন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে আপনি যে বললেন লব্ধ প্রতিষ্ঠ খেলোয়াড় ইত্যাদির কথা তাদের নাম যে বলেছেন তার মধে শৈলেন মান্না, পরিতোষ চক্রবর্তী, চুনি গোস্বামী, শান্ত মিত্র -- এই ধরণের লব্ধ প্রতিষ্ঠ খেলোয়াড়, জনপ্রিয় খেলোয়াড়দের নাম আছে কিনা? বা এই ধরণের আর কারও নাম আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আপনি যে কটি নাম উল্লেখ করলেন এই সবগুলির নাম রাজ্য ক্রীড়া পরিষদে আছে এবং এছাড়াও বিভিন্ন ডিষ্ট্রিক্ট থেকে অন্যান্য খেলোয়াড়দের নামও আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** ক্রিকেট এ্যাসোসিয়েশন অব বেঙ্গলের কোন রিপ্রেজেনটেটিভ বা প্রতিনিধির নাম এর মধ্যে আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ক্রিকেট এ্যাসোসিয়েসন অব বেঙ্গল-এর প্রতিনিধি এ বছরের তালিকায় নেই। প্রায় এই রকম ২৪টি আছে এবং তিনটি করে প্রতিনিধি এর মধ্যে প্রতি বছর থাকে। এ বছরে নাই।

**অর্গানাইজিং প্রাথমিক বিদ্যালয়ের তালিকা সংগ্রহ**

***৫৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮৬। ) শ্রী সুভাষ নস্কর ঃ শিক্ষা (প্রাথমিক)** বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ১৯৭৫ সালের পূর্বে স্থাপিত এই রাজ্যের অর্গানাইজিং প্রাথমিক বিদ্যালয়গুলির তালিকা সংগ্রহের উদ্দেশ্য কি;

(খ) অর্গানাইজড শিক্ষক সহ প্রাথমিক স্কুলগুলিকে অনুমোদন দেবার কোন সরকারী সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কি; এবং

(গ) /খ* প্রশ্নের উত্তর /হ্যাঁ* হলে, কতদিনে উক্ত স্কুলগুলি অনুমোদন পেতে পারে বলে আশা করা যায়?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ**

ক) ১৯৭৫ সালের পূর্বে স্থাপিত সকল অর্গানাইজিং প্রাথমিক বিদ্যালয়ের তালিকা চাওয়া হয়নি। কতকগুলি সুনির্দিষ্ট শর্ত যে সকল অর্গানাইজিং প্রাথমিক বিদ্যালয়ের আছে একমাত্র সেই বিদ্যালয়ের তালিকা এক সমীক্ষার জন্য সংগ্রহ করার উদ্যোগ নেওয়া হয়েছে।

খ) না।

গ) প্রশ্ন ওঠে না।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সম্প্রতি বিভিন্ন সাব ইন্সপেক্টারের কাছ থেকে যে সমস্ত তালিকা গ্রহণ করা হয়েছে, সেইগুলোর ক্ষেত্রে কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ**

এটা সমীক্ষার জন্য করা হচ্ছে এবং আমরা স্কুল বোর্ডের প্রেসিডেন্টের কাছ থেকে সংগ্রহ করবো, তারপর চিন্তা-ভাবনা করবো।

**শ্রী সুভাষ নস্কর ঃ** এই ধরণের কোন অভিযোগ আছে কি মন্ত্রী মহাশয়ের কাছে, যে এস.আই. যে সমস্ত তালিকা পাঠাচ্ছেন, এইগুলো ভুল তালিকা?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ**

এই রকম কোন অভিযোগ আমাদের কাছে নেই, এস.আই. এর তালিকা সম্পর্কে আমাদের কাছে কোন রিপোর্ট নেই। রিপোর্ট তারা সাবমিট করবে স্কুল বোর্ডের কাছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাইছি,

সমীক্ষা চালিয়ে যদি মনে হয় ঐ সব স্কুলের উপযোগীতা আছে, তাহলে সেই সব স্কুলগুলোকে অনুমোদন দেবার কথা কি বিবেচনা করা হবে?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** কতকগুলো সুনির্দিষ্ট শর্তের কথা বলা আছে, যদি সেই সব তালিকার মধ্যে সেই শর্ত ফুলফিল করা থাকে, তাহলে বিবেচনা করা হবে।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, এই ব্যাপারে মন্ত্রী সভায় কি কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে, না এটা আপনার ডিস্‌ক্রিশনের ব্যাপার--কিছু আলোচনা হয়েছে কি অর্গানাইজড্ স্কুল সম্পর্কে?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** সিদ্ধান্ত সরকারেরই, আলোচনা করে সিদ্ধান্ত নিয়ে তবেই পাঠানো হয়েছে।

## মাধ্যমিক বিদ্যালয়ের ম্যানেজিং কমিটিতে মনোনীত সদস্য

*৫৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৯। ) **শ্রী সুভায গোস্বামী ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) মাধ্যমিক বিদ্যালয়ের ম্যানেজিং কমিটিতে শিক্ষা বিভাগেরও পঞ্চায়েত সমিতির মনোনীত সদস্যগণ পরপর চারটি সভায় যোগদান না করলে তাঁদের সদস্যপদ হারাবেন এরূপ কোন নিয়ম আছে কি; এবং

(খ) থাকলে, এই ব্যবস্থা পরিবর্তনের কোন পরিকল্পনা সরকার করছেন কি?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস ঃ**

ক) হ্যাঁ, আছে।

খ) হ্যাঁ, তবে পঞ্চায়েত মনোনীত সদস্যের ব্যাপারে কোন পরিবর্তনের পরিকল্পনা আপাততঃ সরকার করছেন না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পঞ্চায়েত সমিতির সদস্য, তিনি হয়তো সভায় যোগদান করতে পারলেন না, এমন যদি হয়, তাহলে পঞ্চায়েত সমিতি ইচ্ছা করলে তাঁর নাম কি প্রত্যাহার করে নিতে পারবেন?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** এই ব্যাপারে কিছুদিন আগে একটা সরকারী বিজ্ঞপ্তি প্রকাশ করা হয়েছে ভুল বোঝাবুঝির অবসানের জন্য। সেখানে বলা হয়েছে বিদ্যালয়ের পরিচালক সমিতি নিয়ন্ত্রণ করবার জন্য যে নিয়মাবলী আছে, তার নয় নং ধারায় আছে, পঞ্চায়েত সমিতির মনোনীত প্রতিনিধির নাম আইন অনুসারে প্রত্যাহার করবার কোন সুযোগ নেই।

## অন্য রাজ্য থেকে তরল ও গুঁড়া দুধ আমদানি

*৫৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৩। ) **শ্রীউপেন্দ্র কিস্‌কু ঃ** দুগ্ধ উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার সাম্প্রতিক কালে অন্য রাজ্য থেকে তরল ও গুঁড়া দুধ আমদানি করছেন; এবং

(খ) সত্য হলে,--

(১) ঐ আমদানিকৃত দুধের পরিমাণ কত, ও

(২) উক্ত দুধের দাম কত?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) (১) আমদানীকৃত তরল দুধে পরিমাণ দৈনিক প্রায় ৪১,০০০ লিটার।, মহারাষ্ট্র সরকারের অধীন নাগপুর ডেয়ারী থেকে প্রতিদিন ঐ পরিমাণ তরল দুধ আমদানী করা হচ্ছে। এই ব্যবস্থা ২৮.২.৮৪ হইতে চালু হয়েছে।

এছাড়া ডিসেম্বর ১৯৮৩ থেকে ১,০০০ মেট্রিক টন গুঁড়ো দুধ মহারাষ্ট্র সরকারের কাছ থেকে নেওয়া হয়েছে।

(২) আমদানীকৃত তরল দুধের দাম টাঃ ৩.৭৬ প্রতি লিটার। গুঁড়ো দুধের দাম ২৩,০০০ প্রতি মেট্রিক টন। এর মধ্যে পরিবহণ এবং আনুষাঙ্গিক খরচগুলি ধরা হয় নি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আমাদের রাজ্যের প্রয়োজন মেটাবার জন্য বাইরে থেকে দুধ আনতে হচ্ছে। আমাদের রাজ্যে যে দুধের চাহিদা আছে সেটা মেটাবার জন্য রাজ্যের নিজস্ব সম্পদ থেকে বেশী সংগ্রহ করার ব্যাপারে মন্ত্রীসভা বিচার বিবেচনা করছেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** হ্যাঁ, এই সম্পর্কে রাজ্য সরকার কিছু চিন্তা করেছেন এবং কিছু সিদ্ধান্তও নিয়েছেন। ১৯৭৮সালেরর সেপ্টম্বর মাসের পর রাজ্য সরকার আর দুধের সংগ্রহ মূল্য বাড়াতে পারেন নি। ইতিমধ্যে পশু খাদ্যের দাম বেড়ে গেছে, পশুপালনের খরচও বেড়ে গেছে। তার ফলে পশ্চিমবাংলার গো-পালকরা আগের যে দুধের দাম ২.২৫ পয়সা লিটার ছিল, সেই দামে দুধ দিতে নিরুৎসাহবোধ করে। এই অবস্থা বিবেচনা করে রাজ্য সরকার একটি এক্সপার্ট কমিটি গঠন করেন যে, দুধের দাম (মূল্য) বাড়ান যায় কিনা এবং বাড়ালে কতটা বাড়ান যায় ইত্যাদি বিবেচনা কবার জন্য এবং সেই এক্সপার্ট কমিটির রিপোর্ট সবকাব বিবেচনা করেছেন। আমি নিজে এর দায়িত্বে আছি এবং মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয়ও আছেন। আমরা দুজন এবং ফাইন্যান্স ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়কে নিয়ে এক সংগে বসে আলোচনা করে দুধের সংগ্রহ মূল্য বাড়িয়েছি। এই সংগ্রহ মূল্য ১৫।২।৮৪ তারিখ থেকে বাড়ান হয়েছে। প্রোকিওরমেন্ট প্রাইস গরুর দুধের দাম হচ্ছে ৩.১৮ পয়সা, আগে ছিল ২.২৫ পয়সা। ৯৩ পয়সা বাড়ান হয়েছে। তার কো-অপারেটিভ মারফত্ যারা সরবরাহ করবেন তাদের জন্য আরো .২০ পয়সা উৎসাহ অনুদান দেওয়া হবে, বোনাস দেওয়া হবে। অর্থাৎ তাদের ক্ষেত্রে ৩.৩৮ পয়সা দাম হবে। মোষের দুধ নেওয়া হত ২.৯৭ পয়সায়, এখন সেখানে দাম ধার্য্য করা হয়েছে ৪.১১ পয়সা। অর্থাৎ ১.১৪ পয়সা বাড়ান হয়েছে। আর কো-অপারেটিভ সেক্টরে এলে আরো .২০ পয়সা বৃদ্ধি হবে। এই ভাবে আমরা রাজ্যের ভিতর থেকে দুধের সংগ্রহ বাড়ানোর জন্য চেষ্টা করছি। তার ফল কিছু পাওয়া গেছে। এখন সঠিক হিসাবটা আমি দিতে পারছি না। তবে এক সপ্তাহ আগে আমি যে হিসাব পেয়েছি তাতে এই মূল্য বাড়ানোর পরে ৩০ হাজার লিটার দুধ পশ্চিমবাংলা থেকে সংগৃহীত হচ্ছে। দুধের সংকট আছে ঠিকই--তবে এই সংকট শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষেই সংকট আছে। এই সংকটের মধ্যে শুধু পশ্চিমবাংলা সরকারই দুধ সংগ্রহে অক্ষম হচ্ছে তা নয়, গুঁড়ো দুধ সংগ্রহে অক্ষম হচ্ছে তা নয়, দিল্লীতে যে মিল্ক সাপ্লাই স্কীম আছে যা দিল্লী সরকার পরিচালনা করেন, সেখানেও সংকট আছে, মাদার ডেয়ারীতেও সংকট আছে, একমাত্র মহারাষ্ট্র ছাড়া, সর্বত্রই এই সংকট আছে। আমরা আশা করছি এই সংকট কাটিয়ে উঠতে পারব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি যে দুধের দামগুলি বললেন, দুধের মধ্যে যে ইঁদুর থাকে এটাও কি ধরে নেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এটা ঠিক নয়। বাম ফ্রন্ট সরকারকে অপদস্থ করবার জন্য কিছু লোক দুধের বোতলে এটা ভরে দেন। ১৪৪ ডিগ্রী ফারেনাইট-এ দুধ বয়েল্ড করা হয় এবং তারপর শীতলীকরণ করে বোতলে ভরা হয়। সুতরাং সেখানে তেলা-পোকা, ইঁদুর কিছুতেই যেতে পারে না। তবে আমরা মনে করছি যেখান থেকে দুধ বন্টন করা হয় সেখানকার কিছু লোক বাম ফ্রন্ট সরকারকে অপদস্থ করার জন্য উদ্দেশ্য মূলক ভাবে এই কাজ করেন।

**শ্রী সুভাষ বসু ঃ** আমাদের এখানে ১.৮০ পয়সা, ২ টাকায় যে দুধ বিক্রী হয় সেই দুধ মধ্যপ্রদেশ, মহারাষ্ট্রে কি দামে বিক্রী হয়, সেটা জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আপনি নোটিশ দেবেন, আমি বলে দেব।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** বাইরে থেকে যে দুধ আনা হয় তার সংগ্রহমূল্য রাজ্যস্তরে যে দুধ সংগ্রহ করা হয় তার তুলনায় আমার মনে হয় বেশী। রাজ্যস্তরে উৎপাদকদের কাছ থেকে দুধ সংগ্রহের যে সংগ্রহমূল্য ধার্য করেছেন সেটা কম। মাননীয় মন্ত্রীমহাশয় জানেন যে আমি দুধ উৎপাদকদের সমিতির সংগে যুক্ত আছি। মাননীয় মন্ত্রীমহাশয় দুধ নেই বলছেন কিন্তু আমি তাঁকে বলছি, রাজ্যসরকার যদি দুধের সংগ্রহমূল্য রাজ্যস্তরে বাড়ান তাহলে আমিই তাঁকে ডেলি ৬০ হাজার লিটার দুধ সরবরাহ করতে রাজি আছি। মাননীয় মন্ত্রীমহাশয় এ ব্যাপারে রাজি আছেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় সদস্য মহাশয় জানেন যে আজকেই আমাদের পশু পালন, পশু চিকিৎসা এবং ডেয়ারি ডেভলপমেন্ট দপ্তরের বাজেট আছে। সেই বাজেটের আলোচনার সময় এইসব প্রশ্ন রাখবেন, আমি অথবা সুভাষবাবু আপনাদের প্রশ্নের জবাব দেব।

### পরিদর্শক কর্তৃক নিয়মিত স্কুল পরিদর্শন

*৫৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৮। ) **শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গের মাধ্যমিক বিদ্যালয়গুলির পঠন-পাঠন ও কাজকর্ম পরীক্ষা করার জন্য সরকারী পরিদর্শকরা বিদ্যালয়গুলি নিয়মিত পরিদর্শন করেন কিনা; এবং

(খ) /ক* প্রশ্নের উত্তর /না* হইলে, তাহার কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

ক) যথা সম্ভব করা হয়ে থাকে।

খ) প্রশ্ন উঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যথা সম্ভব করা হয়ে থাকে বলে মন্ত্রীমহাশয় যে জবাব দিলেন সেটা খুব টেকনিক্যাল জবাব। মাননীয় মন্ত্রীমহাশয় শিক্ষকতা করেছেন, তিনি জানেন এবং আমিও শিক্ষক, আমিও জানি যে প্রায় কোন স্কুলেই পরিদর্শকরা যান না। আমি নিজে ১০ বছর

মাষ্টারি করছি আমার স্কুলে কখনও যায়নি। কাজেই 'যথাসম্ভব' নয়, একেবারেই যায়না। যাতে যায় তার ব্যবস্থা করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যরা জানেন যে পশ্চিমবাংলায় যে পরিমান বিদ্যালয়ের সংখ্যা বেড়েছে সেই অনুসারে পরিদর্শকের সংখ্যা বাড়ানো যায়নি। সেইজন্য আমরা চাই বছরে অন্ততঃ একবার পরিদর্শকরা প্রতিটি বিদ্যালয় পরিদর্শন করুন। যতদিন না পর্য্যন্ত পরিদর্শনের ব্যবস্থার উন্নতি করতে পারবো ততদিন বছরে একবার প্রতিটি বিদ্যালয়ে পরিদর্শন করা সম্ভব হবে না কিন্তু একদম হয়না এটা ঠিক নয়। আমার কাছে খবর আছে যে বেশ পরিমানে পরিদর্শন হয়, যেগুলির পরিদর্শন হয়না তার সংখ্যা নিতান্তই নগন্য।

### স্টেডিয়াম নির্মাণ

*৫৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৫০। ) **শ্রী বামাপদ মুখোপাধ্যায় ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) পশ্চিমবঙ্গে বিগত দুই বৎসরে কতগুলি স্টেডিয়াম নির্মিত হয়েছে (মহকুমাভিত্তিক সংখ্যা); এবং

(খ) আসানসোল শহরে কোন স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

ক) বিগত দুবছরে কোনো নূতন স্টেডিয়াম নির্মাণ করা হয়নি।

খ) আসানসোল শহরে স্টেডিয়াম নির্মানের পরিকল্পনা সরকারের আছে এবং প্রাথমিক ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী বামাপদ মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, আসানসোল শহরে স্টেডিয়াম নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এ ক্ষেত্রে প্রধান সমস্যা হচ্ছে স্টেডিয়ামের জন্য যে প্রশস্ত জমির প্রয়োজন সেই জমির সমস্যা। দুটি জায়গা এখন আছে--একটি হচ্ছে আসানসোল পোলো গ্রাউন্ড এবং অন্যটি যেটি হাউসিং বোর্ডকে দেওয়া হয়েছিল আসানসোল শহর থেকে একটু দূরে নিউ টাউনশিপে। পোলো গ্রাউন্ডের জমি কেন্দ্রীয় সরকার এখনও হস্তান্তর করেন নি এবং সেই জমি অত্যন্ত উচ্চমূল্যের জমি। আমি যা শুনেছি তাতে বলতে পারি সেই জমির দাম প্রায় ৫৬ লক্ষ টাকা। আমাদের ক্রীড়া দপ্তরের যে বাজেট প্রভিসান তাতে ঐ ৫৬ লক্ষ টাকা দিয়ে ঐ জমি নেওয়া সম্ভব নয় সেইজন্য আমরা বিকল্প জায়গার কথা বলেছি। এ.ডি.এম, এল.আর--এর সংগে কয়েকদিন আগে কথা বলেছি এবং একটি জায়গা চিহ্নিত করার অনুরোধ জানিয়েছি। সেটা হ'লে আসানসোল শহরের অদূরেই একটি ষ্টেডিয়াম নির্মানের কথা ভাবছি।

**শ্রী বামাপদ মুখার্জী ঃ** আসানসোল, দূর্গাপুর ডেভালপমেন্ট অথরিটি ষ্টেডিয়াম-এর জন্য একটি জমি নির্দিষ্ট করে রেখেছেন মাননীয় মন্ত্রীমহাশয় তা জানেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি তো সেই জমিটার কথাই বলছি। এ.ডি.এমকে এটা চিহ্নিত করতে বলেছি। এটা হস্তান্তরের ক্ষেত্রে কিছু সমস্যা আছে। হাউসিং বোর্ডের হাতে এটা এখনও আছে। সেই জমি পাওয়া গেলে কাজ সুরু করতে পারবো।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রশ্নের যে উত্তর দিলেন, সেটা ঠিক বুঝতে পারলাম না। উত্তরটা যদি দয়া করে আবার বলেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** ২ বছরে যে সমস্ত ষ্টেডিয়াম-এর কাজ হাতে নেওয়া হয়েছে তার একটিও এখনও পর্যন্ত সম্পূর্ণ হয়নি। তবে সম্পূর্ণ হবার পথে। একমাত্র শিলিগুড়ি ষ্টেডিয়ামের কাজ শেষ হয়ে এসেছে। কুচবিহার এবং বর্ধমান ষ্টেডিয়ামের কাজ শুরু করা হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্নটা ছিল, গত ২ বছরে কয়টা ষ্টেডিয়াম নির্মাণ করা হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি বলেছি যে গত ২ বছরে যে সমস্ত ষ্টেডিয়ামের কাজ হাতে নেওয়া হয়েছে তার একটিও এখনও পর্যন্ত সম্পূর্ণ হয়নি। একমাত্র শিলিগুড়ি ষ্টেডিয়ামের কাজ শেষ হয়ে এসেছে। আশা করছি মে মাসের মধ্যে সেটা হয়ে যাবে। আর কুচবিহার এবং বর্ধমান ষ্টেডিয়ামের কাজ শুরু করা হয়েছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ষ্টেডিয়াম তৈরী করছেন বলে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। আমি জানি ষ্টেডিয়ামের দরকার আছে। আমার প্রশ্নটা হচ্ছে, সারা পশ্চিমবাংলায় ষ্টেডিয়াম কবে কয়টা খেলার মাঠ আপনি করেছেন, সেটা জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সমস্ত ব্লক স্তরে একটা করে যাতে খেলার মাঠ হতে পারে তার জন্য সরকারী পরিকল্পনা ক্রীড়া এবং যুব কল্যাণ দপ্তরের পক্ষ থেকে আছে। ইতিমধ্যে মাঠ তৈরী বাবদ গত ৫ বছরে আমি যা হিসাব দেখেছি তাতে ১৮০টি মাঠ তৈরী করার ব্যাপারে সরকারী সাহায্য দেওয়া হয়েছে। তার মধ্যে বেশির ভাগ মাঠই তৈরী হচ্ছে।

*557 and *558 -- Heldover.

## Dearth of teachers, clerks and class IV employees in Rampurhat High School

*559. (Admitted question No. *2710.) **Shri SASANKA SEKHAR MONDAL** : Will the Minister-in-charge of the Education (Secondary) Department be pleased to State--

(a) whether the Government is aware of the fact that there has been acute dearth of teachers, clerks and class IV employees in Rampurhat High School for the last twelve years for which the studies of the students of that school are being seriously hampered; and

(b) if so, what steps have been taken or are proposed to be taken by the State Government in the matter?

**Shri Kanti Biswas :**

a) No.

b) Does not arise.

### পুরুলিয়া জেলায় রাষ্ট্রীয় বালিকা বিদ্যালয়

*৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭১৫। ) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় রাষ্ট্রীয় বালিকা বিদ্যালয়ের সংখ্যা কত;

(খ) উক্ত বালিকা বিদ্যালয়সমূহে তফসিলী জাতি ও উপজাতির জন্য কোন আসন সংরক্ষিত আছে কিনা; এবং

(গ) থাকিলে, উক্ত সংরক্ষিত আসনগুলিতে সরকারী নিয়ম অনুযায়ী ভর্তি করা হয় কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

ক) একটি।

খ) হ্যাঁ। আছে।

গ) হ্যাঁ, হয়।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, 'খ' প্রশ্নে আপনি বলেছেন যে আছে। পার্সেন্টেজের দিক থেকে সংখ্যাটা কত বলবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** পারসেন্টেজ হচ্ছে, তপসিলী জাতির জন্য শতকরা ১৫ পারসেন্ট। আর তপসিলী উপজাতির জন্য শতকরা ৫ পারসেন্ট।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা কি রাজ্যসরকারের কোন নীতির দিক থেকে করা হয়েছে, না আপনার ডিপার্টমেন্টাল পলিসি তৈরী করে করেছেন--কি ভাবে করা হয়েছে জানাবেন কি?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস ঃ** এটা পশ্চিমবংগ সরকারের শিক্ষা বিভাগের সিদ্ধান্ত।

### ২৪-পরগনা জেলায় হাইস্কুল অনুমোদন

*৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭৯। ) **শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** শিক্ষা (প্রাইমারী ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলায় ১৯৭৮ সাল পর্যন্ত যেসমস্ত বিদ্যালয় হইতে ছাত্রছাত্রীগণ মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক বিশেষ আদেশবলে দশম শ্রেণীতে পরীক্ষা দিবার সুযোগ পাইয়াছিল সেই সমস্ত বিদ্যালয়কে ১৯৮৪ সালে হাইস্কুলে পরিণত করার সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, ঐরূপ বিদ্যালয়ের সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

ক) সত্য নহে।

খ) প্রশ্ন উঠে না।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে উচ্চ বিদ্যালয়গুলিকে অনুমোদন দিচ্ছেন না, এর ফলে যে সব ছেলে-মেয়েরা সেখানে পড়ছে তাদের অবস্থা কি হবে সেটা বলবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যকে এই কথা বলতে চাই যে বিষয়টি ঠিক তা নয়। বিষেশ অনুমতী প্রাপ্ত যে সমস্ত বিদ্যালয় আছে, অতীতে সেই সমস্ত বিদ্যালয়ের পক্ষ থেকে--যেগুলি স্বীকৃত নয়, এই রকম বিদ্যালয়ের পক্ষ থেকে মাধ্যমিক পরীক্ষায় ছাত্রছাত্রীদের পাঠাবার সুযোগ ছিল। ১৯৭৭ সালে আমরা আসবার পরে সেই সুযোগ বন্ধ করে দেওয়া হয়েছে। এখন যে সমস্ত স্বীকৃত বিদ্যালয়গুলি আছে, সেখানে যে সমস্ত ছাত্রছাত্রীরা অধ্যায়ণ করেন তারা নিয়মিত ভাবে মাধ্যমিক পরীক্ষায় হাজির হতে পারেন, পরীক্ষা দিতে পারেন। কিন্তু বিশেষ সুযোগ প্রাপ্ত যে সমস্ত বিদ্যালয় ছিল সেখানে বিভিন্ন প্রাকারের দুর্নীতির জন্য সেগুলিকে বন্ধ করতে হয়েছে। সেজন্য বলেছি যে বিশেষ অনুমতি প্রাপ্ত বিদ্যালয়কে স্বীকৃতি দেবার কোন প্রশ্ন নেই। বিদ্যালয়ের যেখানে যোগ্যতা আছে, সেই যোগ্যতার নিরীক্ষে সেই বিদ্যালয়গুলিকে ১০ম শ্রেণীভুক্ত উচ্চ বিদ্যালয়ের স্বীকৃতি দেওয়া হবে।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্যার, যদিও প্রশ্নটি ২৪-পরগনা জেলার ওপর ভিত্তি করে, তথাপি বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, তাই আমি সাধারণ-ভাবে একটা কথা মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। যে-সমস্ত বিদ্যালয় এখনো পর্যন্ত অনুমোদন-লাভ করেনি, অথচ যাঁরা ৯ম এবং ১০ম শ্রেণীতে ছাত্র-ছাত্রীদের পড়াচ্ছেন, তাঁরা ১০ম শ্রেণীর ফাইনাল পরীক্ষার সময়ে তাঁদের ছাত্র-ছাত্রীদের অন্য স্কুলের মাধ্যমে পরীক্ষা দেবার ব্যবস্থা করেন, কিন্তু এর ফলে ছাত্র-ছাত্রীদের অনেক অসুবিধা ভোগ করতে হয়। তাই আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এই সমস্ত ছাত্র-ছাত্রীরা প্রাইভেটে পরীক্ষা দিতে পারে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ১৯৮০ সালে সরকার এবং পশ্চিমবংগ মধ্য শিক্ষা পর্ষদ একটা সিদ্ধান্ত গ্রহণ করেছে এবং সেটা ১৯৮১ সাল থেকে কার্যকরী হয়েছে। সিদ্ধান্তটি হচ্ছে, পশ্চিমবাংলায় কোন অনুমোদিত বিদ্যালয়ে ৯ম-১০ম শ্রেণীতে ছাত্র-ছাত্রীদের পড়াতে পারবে না। সেই হিসাবে বর্তমানে আর কোন্ অনুমোদিত বিদ্যালয়ে ৯ম বা ১০ম শ্রেণীতে ছাত্র-ছাত্রীদের পড়ান হচ্ছেনা। মাননীয় সদস্য একজন শিক্ষক, সেই জন্য তিনি ছাত্র-ছাত্রীদের মঙ্গলের কথা ভাবছেন। আমি তাঁকে আশ্বাস দিচ্ছি যে, তাঁর এ বিষয়ে কোন আশংকার কারণ নেই। কারণ বর্তমানে পশ্চিমবাংলায় এরকম কোন স্কুল নেই।

## Starred Questions
## (to which answers were laid on the table)

### Milk crisis in Calcutta

*538. (Admitted question No. *306.) **Shri SOMENDRA NATH MITRA :** Will the Minister-in-charge of the Dairy Development Department be pleased to State--

(a) the reasons for the present milk crisis in Calcutta;

(b) what steps have been taken and/or is contemplated by the State Government to ensure normal supply; and

(c) whether there is any proposal to increase the procurement price of milk?

**Minister-in-charge of the Dairy Development Department**

a) The present milk crisis in Calcutta occurred due to some unavoidable reasons viz :-

i) the low level of procurement of fresh milk from the rural areas and the the Milk Colony at Haringhata.

ii) reduced supply of around 400 M.T. per month skim Milk Powder and 100 M.T. Butter Oil from Indian Dairy Corporation against the normal monthly quota of the State amounting to 600 M.T. per month of S.M.P. and 200 M.T. of Butter Oil.

b) On the basis of the recommendation of an Expert Committee appointed by the Government the procurement price of raw milk in the public sector has been substantially increased for getting supply of more raw milk from the rural producers. Secondly, the Government is trying to collect raw milk and Bland butter from all available sources from within and outside the State. Arrangements also have been made with the Govt. of Maharashtra for supply of approximately 40,000 Ltrs. of cow milk daily through rail tankers and road tankers, Besides, Indian Dairy Corporation also is being requested to meet the minimum requirements of S.M.P and Butter Oil for maintaining the present level of Milk Supply under Greater Calcutta Milk Supply Scheme.

c) The Government has already increase' that procurement price of milk with effect from 15th February, 1984.

### ডিস্ট্রিক্ট বোর্ড অব প্রাইমারী এডুকেশন-এর নির্বাচন

*৫৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৯। ) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যের ডিস্ট্রিক্ট বোর্ড অব প্রাইমারী

এডুকেশনগুলির নির্বাচন কবে নাগাত অনুষ্ঠিত হবে?

**Minister-in-charge-of the Education (Primary) Department**

ক) সময়ের কথা নির্দিষ্ট করে বলা সম্ভব নয়।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received two notices of adjournment motion. One is from Dr. Manas Bhunia on the subject of alleged serious injury to some students of Belda College in Midnapore district and the other is from Shri Kashinath Misra on the subject of difference of pay of staff-lecturers and Principals of private colleges under Burdwan University

The subject matters of both the motions are not such which call for adjournment of the House. Moreover, the members may raise these matters through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to both the motions. One member of the party, may, however, read out the text of the motion, as amended

**ডাঃ মানস ভূঁঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হ'ল--

মেদিনীপুর জেলার নারায়ণগড় ব্লকে বেলদা কলেজের ছাত্র সংসদ এবং ছাত্র-পরিষদের নেতৃত্বে সাধারণ ছাত্র-ছাত্রীরা কলেজের উন্নয়নের জন্য এবং সাধারণ ছাত্র-ছাত্রীদের বিভিন্ন দাবী নিয়ে যখন অবস্থান করছিলেন তখন (৮.৪.৮৪ তারিখ) এক-দল সশস্ত্র লোক তাঁদের উপর চড়াও হয়। এর ফলে কয়েক জন ছাত্র-ছাত্রী গুরুতর আহত হয়েছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention namely:

1. Acute water scarcity in Howrah from Shri Asok Ghosh.

2. Inquiry on fire in multi-storied building near Raj Bhaban from Shri Kashinath Misra.

3. Alleged looting of house and assault on Shri Pulin Singh and others from Dr. Manas Bhunia.

I have selected the notice of Shri Kashinath Misra on the subject of Inquiry on fire in multi-storied building near Raj Bhaban.

The Minister-in-charge may pease make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 13th, Sir.

(উল্লেখ)

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে কৃতজ্ঞ, কারণ আপনি আমাকে বলবার সুযোগ দিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে ছাত্রীদের টিজ্ করাকে কেন্দ্রকরে দু'দল উচ্ছৃঙ্খল ছাত্রের মধ্যে সংঘর্ষ হয়, ফলে স্বপন সাহা নামে ৮ম, শ্রেণীর একটি ছাত্র সেখানে নিহত হয়েছে। এই হত্যাকান্ডের সংগে যে-সমস্ত ছাত্রদের নাম জড়িত, তাদের মধ্যে ওখানকার ছাত্র পরিষদের সাধারণ সম্পাদক সুমিত সরকারের নাম রয়েছে। এই অবস্থায় আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, এই হত্যাকান্ডের সংগে জড়িত দোষী ছাত্ররা সহ সমস্ত দোষী ব্যক্তিদের বিরুদ্ধে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় স্পীকার মহাশয়, বিষ্ণুপুর রামানন্দ কলেজ এবং কে.জি. ইঞ্জিনিয়ারিং ইন্সটিটিউটে গত পরশু যে ঘটনা ঘটেছে সেটা কোন রাজনৈতিক দল বা ছাত্র পরিষদের সংগে স্টুডেন্ট ফেডারেসনের কোন বিরোধের ব্যাপার নয়। একটা সাধারণ ঘটনাকে কেন্দ্র করে এই ঘটনা ঘটেছে। গত ২।৩ দিনধরে একটা ঘটনা নিয়ে সেখানে আলোচনা হচ্ছিল এবং এই ব্যাপারে প্রশাসনের তরফ থেকে ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা হচ্ছিল। গতকাল আমাদের জেলার যিনি মন্ত্রী আছেন তিনি এই ব্যাপার নিয়ে প্রশাসনের সংগে বসেছিলেন। ঘটনাটা হচ্ছে-- কে.জি ইঞ্জিনিয়ারিং কলেজের ওখানে যখন বিক্ষোভ চলছিল তখন রামানন্দ কলেজের দারোয়ানের ছেলে, ক্লাশ এইটে পড়ে, তাকে ওই রামানন্দ কলেজের কাছাকাছি হত্যা করা হয়। কারা হত্যা করেছে সেটা তদন্ত হলে জানা যাবে। এই ব্যাপারে ৫০জনকে এ্যারেস্ট করা হয়েছে। আমি এই ব্যাপার নিয়ে প্রশাসনের সংগে অর্থাৎ ডি.এম. এবং এস.পি-র সংগে বসেছিলাম। তাঁরা বললেন এটা কোন রাজনৈতিক ঘটনা নয় এবং এর সংগে ছাত্র পরিষদ বা স্টুডেন্ট ফেডারেসনের কোন সম্পর্ক নেই। একটি মেয়েকে টিজ করার ব্যাপার নিয়ে কিছুদিন পূর্বে ওখানে একটা ঘটনা ঘটেছিল এবং তার বিরুদ্ধে ছাত্র পরিষদ প্রতিবাদ করেছিল এবং তারজন্যই এই ঘটনার উদ্ভব হয়েছে। কাজেই অনিলবাবু এই যে বললেন ছাত্রপরিষদের সভাপতি এর সংগে জড়িত--সেটা ঠিক কথা নয়। তাকে ডাকা হয়েছিল, কিন্তু সে মারধোর করে এই ভয়ে আর যায়নি। একথা ঠিক সাফিসিয়ান্ট পুলিশ থাকলে এই ঘটনা ঘটতনা। এখন পরীক্ষা চলছে বলে বেশীরভাগ পুলিশ সেখানে রয়েছে। অনিলবাবু কংগ্রেস এবং ছাত্রপরিষদের সভাপতিকে এই ঘটনার সংগে জড়িয়ে দিয়ে যা বললেন তাতে আমি মনে করি তিনি উদ্দেশ্য প্রণোদিতভাবে এইসব কথা বলেছেন এবং ছাত্র পরিষদের নেতার উদ্দেশ্যে একটা অযৌক্তিক কুত্সা রটনা করলেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলার আড়াই লক্ষ জুট মিল শ্রমিক তাদের দাবী দাওয়ার ব্যাপারে মালিকপক্ষের অনমনীয় মনোভাবের জন্য লাগাতার ধর্মঘট সুরু করেছিল। সুখের বিষয় ৮৩ দিন পর গত ৭ই এপ্রিল আমাদের মুখ্যমন্ত্রী মালিকপক্ষ এবং শ্রমিকদের ডেকে এই ধর্মঘটের মীমাংসা করেছেন। এই মীমাংসা হওয়ায় আড়াই লক্ষ শ্রমিক এবং তাদের পরিবারের লোকদের মুখে হাসি ফুটেছে। আজকে

পশ্চিমবাংলার সমস্ত জুটমিল শ্রমিকরা কাজে যোগদান করেছে। আমি শ্রমিকদের পক্ষ থেকে মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষন করছি। আজকে আপনি ১টার জায়গায় বেলা ১২টার সময়ে হাউস ডাকলেন। ১২টার সময়ে কোরাম হয়নি। একজন সাংবাদিক ও উপস্থিত থাকতে পারেননি। আমার কথা হচ্ছে, এরপর আপনি ১২টার সময়ে সভা ডাকবেন না, ১টায় ডাকবেন।

**মিঃ স্পীকার :** এটা আমার ব্যক্তিগত ব্যাপার নয়। বিসনেস এ্যাডভাইসারি কমিটি এটা ঠিক করে, আমি ঠিক করি না। এই কমিটিতে আপনাদের পার্টির প্রতিনিধি আছেন, সেখানে আলোচনা হয়ে এটা ঠিক হয়েছে এবং এ ব্যাপারে আগে নোটিশ দেওয়া হয়েছে। কাজেই না আসতে পারলে আমি কি করবো।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষন করছি। বহরমপুর শহরে ইন্ডিয়ান খ্রীষ্টান ট্রেনিং কলেজ আছে। সেই কলেজের কর্মচারী বা অনির্দিষ্টকালের জন্য অবস্থান ধর্মঘট করেছেন। তাঁরা বেতন পাচ্ছেন না। ঐ কলেজের প্রিন্সিপ্যালের বিরুদ্ধে অভিযোগ উঠেছে যে ঐ কলেজে বি.এডের ৩০০ জন ছাত্র ভর্ত্তির জন্য কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অনুমোদন প্রাপ্ত কিন্তু প্রতি বছর ৫০০ থেকে ৮০০ বি.এড ছাত্র ভর্ত্তি হয় এবং তাদের কাছ থেকে ৫০০ টাকা থেকে দেড় হাজার টাকা করে নেওয়া হয় বলে অভিযোগ আছে। এই ব্যাপারটা দিনের মতই স্পষ্ট এবং এটা সবাই জানে। ওখানকার যে বিষয়টার প্রতি দৃষ্টি আকর্ষন করছি...

**মিঃ স্পীকার :** এটা জিরো আওয়ারের ইস্যু নয়, It is not a subject of Zero hour.

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** ষ্টাইক চলছে।

**শ্রী স্পীকার :** ষ্ট্রাইক চলুক।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** শুধু তাই নয়, প্রতি বছর এই ঘটনা ঘটছে।

**শ্রীআবদুল মান্নান :** *** ***

**Mr. Speaker :** The matter is subjudiced. Nothing will be recorded.

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত ৭ তারিখে শনিবার, পশ্চিমবাংলায় ২ লক্ষের মতন চটকল শ্রমিক তাঁরা গত ৮৩ দিন ধরে যে ঐতিহাসিক বীরত্বপূর্ণ সংগ্রাম পরিচালনা করেছিলেন, সেই ধর্মঘটের অবসান ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার যেভাবে চটকল মালিকদের কাছে আত্মসমর্পন করলেন তার ফলে বীরত্বপূর্ণ সংগ্রামের উপযুক্ত ফল লাভ হলো না। পশ্চিমবাংলায় চটকল শ্রমিকেরা বঞ্চিত হলো। ১৯৭৯ সালে যে ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল, একসপার্ট কমিটি ওয়ার্ক লোড, গ্রেড, স্কেল

---

**Note [*Expunged as ordered by the chair].**

সম্পর্কে যে সুপারিশ করেছিল, পশ্চিমবাংলার মাননীয় শ্রমমন্ত্রী যে অনুমোদন সুপারিশ করেছিলেন এবং যে অনুমোদনে কার্যকর করবার জন্য শ্রমিকরা এই ধর্মঘট চালাচ্ছিলেন, আজকে সেই মূল দাবীকে মালিকদের পায়ে বিসর্জন দেওয়া হয়েছে গত ৭ তারিখের চুক্তিতে। এই চুক্তিতে ঐ ৩৫ কোটি টাকা, শ্রমজীবী মানুষের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেবার যে দাবী-তাকেও বিসর্জন দেওয়া হয়েছে। গ্র্যাচুইটির সুযোগ-সুবিধার যে দাবী, তাকেও এর মধ্যে দিয়ে বিসর্জন দেওয়া হয়েছে। ফলে এই চুক্তি একটা কালা চুক্তি বলে মনে করি। বামফ্রন্ট সরকার মালিকদের কাছে আত্মসমর্পন করে শ্রমিকদের এতদিনের এত বড় আন্দোলনের মূলে...

(নির্দিষ্ট সময় শেষ হয়ে যাওয়ায় এই সময় মিঃ স্পীকার পরবর্তী বক্তাকে আহ্বান করেন)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রী সরকার যা বলছিলেন--এটা খুবই দুর্ভাগ্যজনক, কারণ এতবড় দীর্ঘতম আন্দোলন অতীতে আর হয়নি। এটা একক কোন সংস্থার কৃতিত্ব নয়। যৌথভাবে সমস্ত সেন্ট্রাল ট্রেড ইউনিয়নগুলি এই আন্দোলন করেছিলেন এবং আমরা সকলে মিলে এই আন্দোলনে একটি বিশেষ জায়গায় গিয়ে একটি বিশেষ মীমাংসা করতে পেরেছি। যদি প্রকৃতভাবে চটকল মালিকদের দালালি কারা করেছিল--এটা যদি অনুসন্ধান করতে হয়, তাহলে-- শ্রী সরকার ট্রেড ইউনিয়ন করেন না, ফটিকবাবু করেন--সেই সব কথা বললে অ.া.ন্ত খারাপ হবে। তার কারণ, এই যে খট্‌কা হয়েছে যে মালিকরা ফাটকা করেছে, এই কারণে আমরা বড় বড় সেন্ট্রাল ট্রেড ইউনিয়নিষ্টস্‌রা বলেছিলাম যে এই সময় ষ্টেটমেন্ট করবার অর্থই হবে ফাটকাকে আরও ইনজালজ করা। তা সত্ত্বেও কতগুলি ছোট ছোট ইউনিয়ন, যাঁদের ২ জন, ৪ জন বা ৬ জন করে ইউনিয়নের লোক আছেন তাঁরা এই ফাটকাকে সহযোগিতা করেছিলেন। এর চেয়ে ভাল হলে ভাল হোত, কিন্তু এর চেয়ে ভাল কোন প্রস্তাব বা কার্যকরী কোন প্রস্তাব আমাদের সামনে ছিলনা। তারপর যদি মজুতদার, মুনাফাখোরদের নিয়ে একটা পলেটিকস্‌ করবার চেষ্টা করা হয় তাহলে আমার মনে হয় মুনাফাখোরদের হাতই শক্তিশালী করা হবে, আই.জে.এম.এ-এর হাতই শক্তিশালী করা হবে। আই.জে.এম.এ অত্যন্ত শক্তিশালী। এর বিরুদ্ধে সমস্ত ট্রেড ইউনিয়নীষ্টদের একসঙ্গে দাঁড়াবার প্রয়োজনীয়তা আছে। সুতরাং হাউসে এমন কোন মন্তব্য করা উচিত নয় যাতে কোন বিভ্রান্তি সৃষ্টি হয় এবং আড়াই লক্ষ শ্রমিকদের মধ্যে আবার নানা রকম অশান্তি সৃষ্টি হতে পারে, কারণ আমাদের জানতে হবে যে আমাদের শত্রুরা অত্যন্ত শক্তিশালী। তাই আমি শ্রী সরকারকে অনুরোধ করবো তাঁর এই বক্তব্য যেন তুলে নেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা আমি মুলতবি প্রস্তাবে তুলতে চেয়েছিলাম, তার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বেলদা কলেজের ছাত্র সংষদ এবং ছাত্র পরিষদের নেতৃত্বে যৌথভাবে সেখানকার বিল্ডিং কনষ্ট্রাকশন, রেগুলার ক্লাশ এবং বিভিন্ন উন্নয়নমূলক দাবির ভিত্তিতে ছাত্র-ছাত্রীরা অবস্থান করছিলেন। অপনি জানেন স্যার, বেলদা কলেজের ষ্টুডেন্টস্‌ ইউনিয়ন ছাত্র পরিষদ দখল করেছে। আপনি শুনলে অবাক হবেন যে বিরাট সশস্ত্র মিছিল তীর-ধনুক টাঙ্গী নিয়ে কলেজ কম্পাউন্ডের মধ্যে ঢুকে হামলা চালিয়েছে, ফলে তিন জন ছাত্র সাংঘাতিকভাবে আহত হয়েছে এবং ষ্টুডেন্টস্‌ ইউনিয়নের জেনারেল সেক্রেটারী শ্রী চঞ্চল সরকার সাংঘাতিকভাবে আহত হয়ে হাসপাতালে ভর্ত্তি আছে। আপনি শুনলে অবাক হবেন যে ছাত্রদের দাবী ছিল--

অধ্যাপকদের রেগুলার ক্লাশ করতে হবে এবং অত্যন্ত দুঃখের সঙ্গে আপনাকে জানাচ্ছি যে সেই কলেজের অধ্যাপক এই হাউসেরই একজন মাননীয় সদস্য যিনি নারায়ণগড় থেকে নির্বাচিত এবং সরকার পক্ষের সদস্য। অত্যন্ত দুঃখের কথা হচ্ছে তাঁর উপস্থিতিতে তিনি ওদের লেলিয়ে দিয়ে টাঙ্গীর আঘাতে সেখানকার ষ্টুডেন্টস ইউনিয়নের জেনারেল সেক্রেটারীকে আহত করা হয়েছে এবং এই অবস্থায়ও সেখানে কোন পুলিশ যায়নি। ঐ কলেজের ছাত্রছাত্রীরা একটা বিরাট ইনসিকেওরড় অবস্থার মধে কাটাচ্ছে। আমি আপনাকে অনুরোধ করবো, আপনি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলুন। আমরা এ-ব্যাপারে এস.পি, এস.ডি.পি.ও. সি.আইকে জানিয়েছি অথচ এখন ঐ ব্যাপারে কোন হস্তক্ষেপ করা হচ্ছে না। আপনি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে বলুন অবিলম্বে এ-ব্যাপারে হস্তক্ষেপ করে ছাত্রছাত্রীদের নিরাপত্তার ব্যবস্থা করবার জন্য।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরী বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কল্যানীতে নূতন শিল্প গড়ে উঠেছে। এই অবস্থার মধ্যে দিয়েও মাননীয় মুখ্যমন্ত্রীর সহযোগিতায় এবং প্রশান্ত সুরের সহযোগিতায় বিভিন্ন শিল্প সেখানে যাচ্ছে। কিন্তু রিসেন্টলী সেখানে একটা ঘটনা ঘটে গেছে। এই ব্যাপারে সমালচনার কিছু নেই, কংগ্রেস পক্ষ থেকে এই ব্যাপারটা দেখা উচিত। কিছু লোক ট্রাক নিয়ে-এখনও কন্সট্রাকসান শেষ হয় নি--জোর-জবরদস্তি ঢুকবে বলে অফিসারদের সাংঘাতিক ভাবে মারধোর করে হাঁসপাতালে পাঠিয়ে দিয়েছে। এই অবস্থার সৃষ্টি হলে এখানে শিল্প করা যাবে না। তবে এই ব্যাপারে আমরা আশ্বাস দিয়েছি এবং সরকারের তরফ থেকে আশ্বাস দেওয়া হয়েছে। ৪ খানা লরি নিয়ে রাত-দুপুরে এই সব লোকেরা ঢুকতে যায় এবং লরি সহ সমস্ত লোকেরা ধরা পড়েছে এই ফাইবার কারখানায়। এই ব্যাপারটা দেখা উচিত, এটা শুধু সমালচনার ব্যাপার নয়। এই ব্যাপারটা অত্যন্ত জরুরী বলে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদে প্রকাশিত যে কসবা অঞ্চলে শিশু উজ্জল মন্ডলের হত্যাকান্ডের যাকে মর্মান্তিক ভাবে হত্যা করা হয়েছিল - বিচার বিবেচনা সমস্ত কিছু ঠিক হয়ে গেছে, চার্জ সিট দিয়ে দেওয়া হয়েছে ইত্যাদি বলে। আমি আশঙ্কা করেছিলাম এবং উল্লেখ করেছিলাম যেটা সেটা এখন কাজে পরিণত হচ্ছে। এই হত্যাকান্ডকে কেন্দ্র করে তার পাশাপাশি প্ররচনা মূলক-যাঁরা প্ররচনা করেন-কাজ চলছে। এইসব হত্যাকারীরা রাস্তাঘাটে ঘুরে বেড়াচ্ছে, তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমি দেখছি যে সেই জায়গায় আমার আশঙ্কা বাস্তবে পরিণত হচ্ছে এই জন্য যে সমস্ত ঠিক হয়ে গেছে, তথচ তারা রাস্তাঘাটে ঘুরে বেড়াচ্ছে যাদের গ্রেপ্তার করা উচিৎ। এই হাউসে প্রশ্ন উঠেছে সেই দিন ১৯৭৭ সালে আমরা দেখেছিলাম সর্ব্বজনশ্রদ্ধেয় এবং অজাতশত্রু হেমন্ত বোসকে হত্যা করে নির্বাচনী বৈতরনী পার হবার জন্য কংগ্রেসের সিদ্ধার্থবাবু সেই দোষ সি.পি.এম-এর ঘাড়ে চাপিয়ে ছিলেন। পরবর্ত্তিকালে ১৯৭৭ সালের নির্বাচন হবার আগে বাঁকুড়া জেলার রায়পুর থানার পাথরবন্দ্রীগ্রামে ৭ জন লোককে পুড়িয়ে মারা হলো। ওই লোকদের পুড়িয়ে মেরে ঠিক নির্বাচনে আগে সেই দোষ সি.পি. এম-র ঘাড়ে চাপিয়ে দিয়েছিল। এই উজ্জল মন্ডলের হত্যাকারীরা ব্যাপক ভাবে ঐহ্ আন্দমার্গী

হত্যাকান্ডের সংগে যুক্ত ছিল। নির্বাচনের ১৯ দিন আগে তারা এই হত্যাকান্ড ঘটিয়েছিল। ** যিনি কংগ্রেসের সভাপতি তিনি এই দোষটা চাপিয়ে বললেন যে এটা সি.পি এম করেছে। পুরোনো কায়দায় দোষ সি.পি. এম-এর ঘাড়ে চাপিয়ে দিয়ে নির্বাচনী বৈতরনী পার হবার চেষ্টা করেছিলেন। কিন্তু কসবার মানুষ তার উচিৎ জবাব দিয়েছেন ভোটের মাধ্যমে। আমার বক্তব্য হচ্ছে এই যে এটাকে কেন্দ্র করে যে ব্যপক চক্র গড়ে উঠেছে--যে ব্যপক অংশ আনন্দমার্গী হত্যাকান্ডের সংগে যুক্ত ছিল, মানুষ তাদের দেখিয়ে বলেছে কারা এর সংগে যুক্ত ছিল-জানিনা এই সম্পর্কে সরকার অবহিত আছেন কিনা, পুলিশ তার কোন ব্যবস্থা নিচ্ছে কিনা।

**মিঃ স্পীকার ঃ** শচীনবাবু, উজ্জল মন্ডলের কেসটা সেসান কোর্টে কি চার্জ ফ্রেমড হয়েছে, না পুলিশ চার্জ সিট জমা দিয়েছে?

**শ্রী শচীন সেন ঃ** আমি কাগজে যা দেখেছি তাই বলছি।

**মিঃ স্পীকার ঃ** কি দেখেছেন কাগজে?

**শ্রী শচীন সেন ঃ** সংবাদপত্রে দেখেছি চার্জ সিট দেওয়া হয়েছে, বিচার আরম্ভ হয়েছে। এই বসুমতি কাগজে আছে।

**মিঃ স্পীকার ঃ** আপনি শুনুন, আমি বলে রাখি এই ব্যাপারে আমি সংবাদ নেব। যদি চার্জ ফ্রেমড হয়ে থাকে তাহলে ব্যাপারটা সাব জুডিস হয়ে যায়। যদি পুলিশ রিপোর্ট দিয়ে থাকে তাহলে সাব-জুডিস হবে না। চার্জ যদি ফ্রেমড হয়ে গিয়ে থাকে তাহলে সাব জুডিস হয়ে যাবে। তাহলে উজ্জ্বল মন্ডলের ব্যাপারটা বাদ চলে যাবে। আপনি কি দেখেছেন সেটা আমাকে দেখাবেন এবং আমি এই ব্যাপারে খোঁজ নেব এবং তারপর আমি রুলিং দেব।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, উনি আনন্দ গোপাল মুখার্জীর নাম করেছেন। উনি এখানে নেই এবং এই ব্যাপারে উনি এখানে উত্তর দিতে পারবেন না।

**মিঃ স্পীকার ঃ** যাঁরা এখানে থাকবেন না তাদের নাম নেওয়া উচিৎ নয়। ওই নামটা এক্সপাঞ্জড হয়ে যাবে। দ্যাট সুড বি এক্সপাঞ্জড।

**মিঃ স্পীকার ঃ** যিনি সদস্য নন এই হাউসের তার নাম আপনারা কেউ ব্যবহার করবেন না। এইকথা আপনাদের উভয়পক্ষকে বলছি কিন্তু কেউ আপনারা শুনছেন না। এই জিনিষ ঠিক নয়।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ তথ্য হাউসের সামনে রাখতে চাই। আপনি জানেন যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার কায়েম হওয়ার পর থেকে হোমিওপ্যাথি এডুকেশান সম্পর্কে যথেষ্ট গুরুত্ব দিয়ে চিন্তা-ভাবনা করেছেন। এই ডিগ্রি কলেজ দীর্ঘদিন ধরে অবহেলিত ছিল এবং এই বামফ্রন্ট সরকার ডি.এন

Note [*Expunged as ordered by the chair].

দে হোমিওপ্যাথি ডিগ্রি কলেজের ম্যানেজমেন্ট অধিগ্রহণ করেছেন এবং এর সার্বিক উন্নয়ণের চেষ্টা করেছেন। কিন্তু কিছু কিছু সমস্যা ওই অঞ্চলের গণতান্ত্রিক মানুষকে কনডেনশান করছে। সেইজন্য আজকে কলেজের শিক্ষক, ছাত্র এবং গণতান্ত্রিক মানুষ মিলিতভাবে একটা ডেপুটেশানে আসবেন। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ করছি তিনি যেন এসপ্ল্যানেড ইস্টে গিয়ে তাদের মেমোরানডামটা গ্রহণ করেন।

**মিঃ স্পীকার :** একটা কলিং এ্যাটেনশানের স্টেটমেন্ট দেওয়ার কথা, আজকে ছিল, পতিত পাবন বাবু বলুন কবে স্টেটমেন্টটা দেবেন?

**শ্রী পতিত পাবন পাঠক :** স্যার, হায়ার এ্যডুকেশান মিনিষ্টার যাঁর এর জবাব দেওয়ার কথা ছিল তিনি চিকিৎসার জন্য বাইরে গেছেন। তাই কালকে জানিয়ে দেবো কবে নাগাদ স্টেটমেন্ট দেওয়া সম্ভব হবে।

GOVERNMENT BUSINESS
FINANCIAL
Budget to the Government of West Bengal for 1984-85

### Voting on Demand for Grant

### Demand No. 54

**Major Heads :** 309-Food and 509-Capital Outlay on Food

**Shri Radhika Ranjan Banerjee :** Sir, on the recommendation of the Governor I beg to move that sum of Rs. 31,13,98,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "309-Food and 509-Capital Outlay on Food". (This is inclusive of a total sum of Rs. 5,19,01,000 already voted on account in March, 1984)

### Demand No. 43

**Major Head : 288-Social Security and Welfare (Civil Supplies)**

**Shri Radhika Ranjan Banerjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 59,06,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "288-Social Security and Welfare (Civil Supplies)" (This is inclusive of a total sum of Rs. 9,85,000 already voted on account in March, 1984.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যয়-বরাদ্দ মঞ্জুরের অনুরোধের সাথে খাদ্য ও সরবরাহ দপ্তরের কাজকর্মের একটি বিবৃতিও সভায় পেশ করছি।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে যথাসম্ভব উন্নতমানের খাদ্যশস্য ও অন্যান্য নিত্য-প্রয়োজনীয় ভোগ্যপণ্য রাজ্যের জনসাধারণের মধ্যে, তাদের ন্যূনতম চাহিদার ভিত্তিতে,

সমানভাবে, ন্যায্যদামে নিয়মিত বন্টন করা এবং এই বন্টন যাতে সুষ্ঠুভাবে সম্পন্ন হয়, সেদিকে লক্ষ্য রাখা এই দপ্তরের প্রধান দায়িত্ব। সকলেই জানেন যে অধিকাংশ নিত্য-প্রয়োজনীয় পণ্যসামগ্রীর বরাদ্দ ও সরবরাহের জন্য এই রাজ্যকে কেন্দ্র ও অন্যান্য রাজ্যের উপর নির্ভর করতে হয়। রাজ্য সরকারের নিয়ন্ত্রণের বাইরে এমন অনেক বাধাবিপত্তি আছে যা দূর করা সহজ নয়। এতৎসত্ত্বেও আমরা নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে আমাদের উপরে ন্যস্ত দায়িত্ব যথাযথ পালন করতে পারি।

ভারতীয় খাদ্য করপোরেশনের কাছ থেকে চাল, গম ও চিনি সংগ্রহ করে রাজ্য সরকার বিধিবদ্ধ এবং সংশোধিত রেশন এলাকায় নিয়মিত সরবরাহ করে থাকেন। নিয়মের বিচ্যুতি কখনও কখনও ঘটে করপোরেশনের সরবরাহ ব্যবস্থার ত্রুটির জন্য বা সাময়িক ব্যর্থতার জন্য। সামগ্রীগুলির গুণগত মানও প্রধানতঃ নির্ভর করে করপোরেশনের সংগ্রহ ও সংরক্ষণ নীতির উপর। এ বিষয়ে রাজ্য সরকার অবিরাম করপোরেশনের সঙ্গে সংযোগ রক্ষা করেন এবং আলোচনা করেন যাতে অবস্থার উন্নতিসাধন করা যায়।

আমরা চাল, গম ও লেভি চিনি ছাড়াও কতকগুলি অত্যাবশ্যক ভোগ্যপণ্য সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের কাছে ন্যায্যদামে পৌঁছে দেবার চেষ্টা চালিয়ে যাচ্ছি। এর মধ্যে কতকগুলি রেশন দোকানের মারফত, কতকগুলি লাইসেন্সপ্রাপ্ত সংশ্লিষ্ট ব্যবসায়ী বা সমবায় সমিতির মারফত। এগুলির মধ্যে নাম করা যেতে পারে--(১) ভোজ্য তেল, (২) ডাল, (৩) গুঁড়া-মশলা, (৪) লবণ, (৫) খাতা, (৬) দেশলাই, (৭) গায়ে মাখা সাবান, (৮) কাপড় কাচা সাবান, (৯) মোমবাতি, (১০) কেরোসিন, (১১) ডিজেল, (১২) সিমেন্ট, (১৩) পোড়া কয়লা, (১৪) কন্ট্রোল ও জনতা কাপড় প্রভৃতি।

এর মধ্যে কয়েকটি ভোগ্যপণ্য সংশ্লিষ্ট উৎপাদকেরা সরকার নির্ধারিত দামে সব জায়গায় সরবরাহ করতে পারেন না। ফলে রাজ্যের সর্বত্র এই ব্যবস্থা আমরা আমাদের আর্থিক সঙ্গতির মধ্যে থেকে কতটা প্রসারিত করা যায় তার দিকে দৃষ্টি রেখেছি।

এখন খাদ্যশস্য ও ভোগ্যপণ্য সম্পর্কে কিছু বলছি।

**চাল, গম ও গমজাত দ্রব্য ঃ**

পশ্চিমবঙ্গ বরাবরই খাদ্যশস্যের ঘাটতি রাজ্য। এখানকার জনসাধারণের খাদ্যশস্যের মোট প্রয়োজন ও এখানে মোট যে পরিমাণ খাদ্যশস্য উৎপন্ন হয়, এই দুয়ের মধ্যে বিরাট ব্যবধান থেকে যায়। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে বিগত তিন চার বছর পর পর কতকগুলি প্রাকৃতিক দুর্যোগের মধ্য দিয়ে এই রাজ্যকে পার হতে হয়েছে। পর পর বন্যা, ঝড় ও খরার ফলে কয়েক বছর ফসলের ভীষণ ক্ষতি হয়েছে। ১৯৮১-৮২ এবং '৮২-'৮৩ গেছে খরার বছর। দক্ষিণবঙ্গে খরার প্রকোপ '৮৩ সনের জুলাই পর্যন্ত প্রবল ছিল। জুলাই মাসের শেষ ভাগ থেকে বৃষ্টিপাত অনেকটা স্বাভাবিক হয়েছে। ফলে আউস ধানের ফলন গত বছরের তুলনায় একটু ভাল হয়েছে। আমন ধানের ফলনও এ বছর ভাল হয়েছে। যদি অন্য কোনও প্রাকৃতিক বিপর্যয় না দেখা দেয়, তবে গমের ফলনও আশাব্যঞ্জক হবার সম্ভাবনা। তিন চার বছর পরে এজন্য রাজ্যের লোকে খানিকটা স্বস্তিবোধ করতে পাবেন। কিন্তু খাদ্য বিভাগের দিক থেকে এ বিষয় আত্মসন্তুষ্টির কোন কারণ নাই। এ বছরও মোট উৎপন্ন ফসলের যে অংশ জনসাধারণের কাছে খাদ্য হিসাবে পৌঁছবে তা রাজ্যের মোট প্রয়োজনের তুলনায় কম। খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবার লক্ষ্য এখন পর্যন্ত অর্জিত হয় নাই, বিশেষ করে জনসংখ্যার অবিরাম

বৃদ্ধি জন্য। এর ফলে খাদ্যশস্যের বিশেষ করে তন্ডুল-জাতীয় খাদ্যশস্যের যে বিরাট ঘাটতি তা মেটানোর জন্য কেন্দ্রীয় শস্য-ভান্ডারের উপরে নির্ভর করা ছাড়া উপায় নাই।

আমরা এ পর্যন্ত খাদ্যশস্য বন্টনের যে ব্যবস্থা গড়ে তুলেছি তার মধ্য দিয়ে ন্যায্যমূল্যের চাল, গম নিয়মিত সরবরাহ করে আমরা তাকে সার্থক করতে কৃতসংকল্প। আমরা ১৯৮১ সনে ২১ লক্ষ টন খাদ্যশস্য বন্টন করেছি, ১৯৮২ সনে ২৮ লক্ষের উপর এবং ১৯৮৩ সনে ২৯ লক্ষ টনের উপর চাল-গম বন্টন করেছি। মাননীয় সদস্যগণ স্বীকার করবেন যে, সুষ্ঠু বন্টন ব্যবস্থার জন্য '৮২-'৮৩ সনের ভয়াবহ খরায় কোনোরকম খাদ্যসমস্যা ঘটেনি, কোনো অনশন-মৃত্যুর ঘটনা ছিল না যা বিগত কংগ্রেস সরকারের কালে নৈমিত্তিক ছিল। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ভারতীয় খাদ্য করপোরেশনের আঞ্চলিক অফিস নানা কারণে রাজ্যের সর্বত্র সময়মত চাল-গম সরবরাহ করতে বার বার ব্যর্থ হয়। কখনও প্রেরিত খাদ্যশস্য সময়মত পৌঁছয় না, কোথাও বা যথেষ্ট পরিমাণে পৌঁছয় না, কখনও বা অনিয়মিতভাবে পৌঁছয়। প্রেরিত খাদ্যের গুণগত মান মাঝে মাঝে খারাপ থাকে। বিশেষ করে করপোরেশনের নিজস্ব শ্রমিক-কর্মচারিগণ ১৬ই মে থেকে ২৩শে ডিসেম্বর পর্যন্ত /ধীরে চলো নীতি' গ্রহণ করে কাজ করছিলেন বলে রেশন দোকান মারফৎ বন্টন ব্যবস্থা বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়। সরবরাহ নিয়মিত ও সুশৃঙ্খল হলে এবং খাদ্যের মান চলনসই হলে আমরা প্রতি মাসে চাহিদামত চাল-গম আমাদের বর্তমান বন্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের মধ্যে সুষ্ঠুভাবে পৌঁছে দিতে পারি। এবং এটা হলে দরিদ্র জনসাধারণ একটু স্বস্তির নিঃশ্বাস ফেলতে পারে। কেন্দ্রীয় সরকারের নীতি আছে যে দেশের সর্বত্র চালের চলাচল অবাধ রাখতে হবে। এই নীতি অনুসারেই এই রাজ্যে চালের সরবরাহ বাড়ানোর জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যেন এই রাজ্যকে ৩ লক্ষ টন চাল অন্য রাজ্য থেকে আমদানী করার অনুমতি দেওয়া হয়, কিন্তু দুঃখের বিষয় কেন্দ্রীয় সরকার এই অনুমতি এখনও দেননি। আমরা যদি অন্য প্রদেশ থেকে চাল এখন আমদানী করতে পারতাম, খোলা বাজারে খাদ্যশস্যের দামের উপরও এর একটা সুস্থ প্রভাব অবশ্যই পড়ত। আমি আশা করি এ বছর অসাধু ব্যবসায়ীদের কৃত্রিম অভাব সৃষ্টি করে দাম বাড়ানোর কারসাজিও সহজ হবে না। আরও আশা করা যায় খাদ্যশস্যের দাম স্থিতিশীল হলে অন্যান্য ভোগ্যপণ্যের দামের উপরও তার প্রতিফলন ঘটবে। এই অভীষ্টের দিকে লক্ষ্য রেখে আমাদের বন্টন ব্যবস্থাকে আরও জোরদার করা ও ধীরে ধীরে তাকে ত্রুটিমুক্ত করা আমাদের এখনকার কাজ হবে। এর জন্য দরকার কেন্দ্রীয় ভান্ডার থেকে সামনের শুখা মাসগুলিতে প্রতি মাসে অন্ততঃ ৩.৩০ লক্ষ টন চাল-গমের সরবরাহ নিশ্চিত করা এবং এই রাজ্যের খাদ্য করপোরেশনের গুদামগুলিতে অন্ততঃ দু'মাসের খাদ্যশস্য সর্বদা মজুত রাখা।

রাজ্যের অসংখ্য দরিদ্র জনসাধারণের স্বার্থে খাদ্য বিভাগের এই অভীষ্ট লক্ষ্য ও দাবী ন্যায়সংগত এবং যুক্তিপূর্ণ। আমি আশা করি মাননীয় সদস্যেরা সকলেই দলমত নির্বিশেষে এই দাবীর সমর্থনে সোচ্চার হবেন।

খাদ্যশস্য বন্টনের সুষ্ঠু ব্যবস্থার অঙ্গ হিসাবে কেন্দ্রীয় সরকারের ধান-চাল সংগ্রহনীতির সঙ্গে সামঞ্জস্য রেখে আমরা ১৯৮৩-৮৪ খরিফ বর্ষে রাজ্যে উৎপন্ন ধান-চাল সংগ্রহের জন্য নীতি গ্রহণ করেছি। সংগ্রহমূল্য গত বছরের তুলনায় কিছুটা বৃদ্ধি করা হয়েছে, যদিও তা আমাদের সুপারিশ অনুযায়ী হয়নি। ফসল কাটার মরশুমের সময় কালোবাজারীদের

তৎপরতায় যাতে ধানের দাম সংগ্রহমূল্যের নীচে না চলে যায়, তার জন্য রাজ্য সরকার জেলায় জেলায় খোলাবাজারে ধান-চাল অনুমোদিত সংগ্রহমূল্যে কিনে নেবার জন্য জরুরী নির্দেশ পাঠিয়েছেন এবং সেজন্য প্রয়োজনীয় ব্যবস্থা করেছেন। মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানাচ্ছি এর ফলে ধানের দরে আকস্মিক পতন রোধ করা সম্ভব হয়েছে। ছোট ছোট জমির মালিক ধানচাষীদের এতে উপকার হয়েছে। আগামী দিনগুলিতে যাতে তার লাভ নিজে ভোগ করতে পারে, তার দিকে এটা একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ। ধান-চাল সংগ্রহ প্রধানতঃ হয় চালকলগুলির মাধ্যমে আর তাই এদের ওপর গত বছরের মত লেভী ধার্য করা হয়েছে। লেভী আদায় সুষ্ঠু ও ত্বরান্বিত করার জন্য শতকরা লেভীর পাশাপাশি চালকলগুলির সঙ্গে সরকারের চুক্তির একটা ব্যবস্থা এ'বছর করা হয়েছে। আশা করা যায় এর ফলে সংগ্রহ বাড়বে ও আমরা এ'বছর লক্ষ্যমাত্রায়, যা এ'বছর এক লক্ষ টন বলে ধার্য করা হয়েছে, পৌছতে পারবো।

মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, ধান-চাল সংগ্রহের পরিমাণ এ বছরের ২৬শে মার্চ পর্যন্ত দাঁড়িয়েছে ৬৮,০৭০ মেঃ টন। ১৯৮২-এর ৩১শে মার্চ পর্যন্ত হয়েছিল ৩৯,১৬০ মেঃ টন এবং ১৯৮৩-এর ১৯শে মার্চ সংগ্রহের পরিমাণ ছিল ১১,৪৮৩ মেঃ টন। সুতরাং বলা যায় রাজ্যে খাদ্য সংগ্রহের বিষয়ে বন্যা-খরাজনিত উদ্ভূত সংকট আমরা অনেকটা কাটিয়ে উঠতে পেরেছি।

**চাল-গমের মূল্যস্তর ঃ**

১৯৮৩ সনে সংশোধিত রেশন এলাকায় খোলা বাজারে চালের দাম রাজ্য সরকারের পক্ষে যথেষ্ট উদ্বেগের কারণ হয়েছিল। জানুয়ারী থেকে দাম অল্প বাড়তে বাড়তে আগস্ট মাসে তুঙ্গে উঠেছিল। অবস্থা যাতে নিয়ন্ত্রণের বাইরে না যায়, রাজ্য সরকার সে জন্য সতর্ক ছিলেন। সরকারী বন্টন ব্যবস্থা যাতে এই সংকটে উপযুক্ত ভূমিকা পালন করতে পারে, তার জন্য আমরা আমাদের সাধ্যমত সমস্ত ব্যবস্থা অবলম্বন করেছিলাম। গ্রাম ও শহরে চাল-গমের স্কেল যুক্তিপূর্ণভাবে নির্ধারণের মাধ্যমে দরদাম স্থিতিশীল রাখা সম্ভব হয়েছিল। সেপ্টেম্বর মাস থেকে খোলা বাজারে চালের দাম অল্প অল্প কমতে শুরু করে। ১৯৮৪ সনের গোড়াতে চালের দাম ১৯৮৩ সনের জানুয়ারীতে চালের দামের চেয়ে কিছু কম যদিও ১৯৮২ সনে চালের দামের চাইতে কিছু বেশী ছিল। বলাবাহুল্য দেশব্যাপী বল্গাহীন মূদ্রাস্ফীতি এবং অন্যান্য পরিস্থিতি চালের দামকে আরও কমতে দিচ্ছে না। এছাড়া কেন্দ্রীয় সরকার গত তিন বছরের মধ্যে রেশন দোকানের মাধ্যমে দেয় চালের দাম চার বার বাড়িয়েছেন। এর প্রভাবেও চালের দাম যথেষ্ট বেড়েছে।

**চিনি ঃ**

খাদ্য তালিকায় চিনিরও গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আমাদের রাজ্যে চিনির উৎপাদন সামান্য। অন্য রাজ্য থেকে বেসরকরী ব্যবসায়ীদের মাধ্যমে খোলা বাজারে চিনি আমদানী হয়। কেন্দ্রীয় সরকার চিনিকল থেকে উৎপাদনের একটা অংশ লেভী হিসাবে নিয়ে রাজ্যগুলির ভিতর বন্টন করে থাকেন। আমাদের রাজ্যে এই লেভী চিনির বরাদ্দও চাহিদার তুলনায় কম এবং প্রকৃত সরবরাহ সাধারণতঃ আরও কম। এ রাজ্যে লেভী চিনির চাহিদা

মাসে ৪০,০০০ মেঃ টন-এর উপর। গত তিন বছরের বরাদ্দ ও প্রকৃত সরবরাহ ছিল এই রকম ঃ

| | বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ২.৭৪ লক্ষ টন | ২.৪০ লক্ষ টন |
| ১৯৮২ | ২.৭৯ লক্ষ টন | ২.৭১ লক্ষ টন |
| ১৯৮৩ | ২.৮৮ লক্ষ টন | ২.৮৫ লক্ষ টন |

লেভি চিনি আমদানী করা এবং তা বন্টন করার দায়িত্ব ভারতীয় খাদ্য করপোরেশনের। সময়ানুযায়ী উপযুক্ত স্থানে বরাদ্দমত চিনি খাদ্য করপোরেশন মাঝে মাঝে সরবরাহ করতে পারেন না। সেইজন্য কখনো কখনো রেশন এলাকায় বিশেষ করে আংশিক রেশন এলাকায় সরবরাহ অনিয়মিত হয়ে যায় এবং জনসাধারণের দুর্ভোগ বাড়ে। খোলাবাজার থেকে কেনা বেশী দামের চিনির উপর তাদের অনেক সময়ই নির্ভর করতে হয়। ১৯৮৩ সনে এই রাজ্যে চিনির মূল্যমান মোটের উপর স্থিতিশীল ছিল। কেন্দ্রীয় সরকারের নির্দেশে সম্প্রতি রেশনের দোকান মারফত যে লেভি চিনি সরবরাহ করা হয়, তার দাম কেজি প্রতি টাঃ ৩.৭৫ থেকে বাড়িয়ে টাঃ ৪.০০ করা হয়েছে। এটা করা হয়েছে ১লা ফেব্রুয়ারী ১৯৮৪ থেকে। চিনির দাম অত্যধিক বৃদ্ধি করা হয়েছে এবং এজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিবাদও জানিয়েছি।

**লবণ ঃ**

পশ্চিমবঙ্গে লবণের প্রয়োজন, শিল্প প্রকল্পের জন্য প্রয়োজন সমেত প্রায় ৪ লক্ষ মেঃ টন। রাজ্যে ১৯৮২ সনে ২.৮৪ লক্ষ মেঃ টন লবণ অন্য রাজ্য থেকে আমদানী হয়েছে। ১৯৮৩ সনে আমদানী করা লবণের পরিমাণ ২.৩৫ লক্ষ মেঃ টন। অন্য রাজ্য থেকে লবণ রেলযোগে এবং জাহাজযোগে এসে থাকে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন উত্তরবঙ্গে গলগন্ড রোগের প্রাদুর্ভাব রোধ করার জন্য লবণকে আয়োডিন যুক্ত করে সেই লবণই যাতে শুধু বাজারে বিক্রী হয় তার জন্য রাজ্য সরকার চেষ্টা করে যাচ্ছেন।

লবণের দাম গত এক বছর ধরে মোটামুটিভাবে স্থিতিশীল আছে। আমদানী, সরবরাহ এবং মূল্যমান যাতে স্বাভাবিক থাকে, সেদিকে সজাগ দৃষ্টি রাখা হচ্ছে।

**ভোজ্যতেল ঃ**

চাল-গমের পরেই লবণ ও ভোজ্যতেল খাদ্য তালিকায় গুরুত্বপূর্ণ অংশ নিয়ে থাকে। এর মধ্যে ভোজ্যতেল শরীরের পুষ্টির জন্য অপরিহার্য। কিন্তু এ রাজ্যে যে তৈলবীজ উৎপন্ন হয়, তাতে চাহিদার ভগ্নাংশ পূরণ হয় মাত্র। অন্য রাজ্য থেকে প্রচুর পরিমাণ তৈলবীজ আমদানী করে এ রাজ্যের চাহিদা পূরণ করতে হয়। ভোজ্যতেলের ব্যাপারে এ রাজ্য ঘাটতি রাজ্য হওয়ায় ও উদ্বৃত্ত রাজ্যগুলির উপর নির্ভরশীল হওয়ায় সরকারের পক্ষে ভোজ্যতেলের

দামের উপর কঠোরভাবে নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করার যে সকল অসুবিধা আছে তা সহজেই অনুমেয়। এইরকম নিয়ন্ত্রণ ব্যবস্থা একমাত্র জাতীয় স্তরেই সুষ্ঠুভাবে করা যেতে পারে। এই প্রসঙ্গে বলা যায় যে, আমরা জাতীয় স্তরে ভোজ্যতেলের মূল্য নিয়ন্ত্রণ করার জন্য কেন্দ্রীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রীকে অনুরোধ জানিয়েছিলাম কিন্তু দুঃখের বিষয় তিনি এই বিষয়ে আমাদের প্রস্তাব অগ্রাহ্য করেছেন।

কেন্দ্রীয় সরকার গত কয়েক বছর দেশের ভোজ্যতেলের অভাবের কথা বিবেচনা করে বিদেশ থেকে ভোজ্যতেল আমদানী করছেন। আমদানী করা রেপসীড তেল ও আর.বি.ডি. পাম তেল রাজ্য সরকারের বন্টন ব্যবস্থার মাধ্যমে সরবরাহ করার ব্যবস্থা হয়েছে। এখন ভোজ্যতেল হিসাবে জনসাধারণের কাছে এগুলি জনপ্রিয় হয়েছে এবং চাহিদাও ক্রমশঃ বাড়ছে। রাজ্য সরকারের নূন্যতম মাসিক চাহিদা ১০,০০০ মেঃ টন। কেন্দ্রীয় সরকার প্রায়ই এই চাহিদা মেটাতে পারেন না। ১৯৮৩ সালে কেন্দ্রীয় সরকারের মাসিক বরাদ্দ মাঝে মাঝেই ওঠানামা করেছে এবং সরবরাহ মাঝে মাঝে বিঘ্নিত হয়েছে। তবে বর্তমানে কেন্দ্রীয় সরকার বরাদ্দ কিছুটা বৃদ্ধি করেছেন। সরবরাহ ব্যবস্থা মাঝে মাঝেই বিঘ্নিত হলে বন্টন ব্যবস্থাই শুধু যে ক্ষতিগ্রস্ত হয় তা নয় জনসাধারণের আস্থা গড়ে ওঠার বিষয়েও অকারণে বাধা সৃষ্টি হয়। সরবরাহ নিয়মিত করবার জন্য রাজ্য সরকার নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন।

সারা ভারতবর্ষেই ভোজ্যতেলের দাম গত সেপ্টেম্বর মাস থেকে খুব বাড়তে শুরু করে। জানুয়ারী মাস পর্যন্ত এই বাড়ার প্রবণতা ছিল। তৈলবীজের উৎপাদন কম হওয়া এর একটা কারণ হতে পারে। পশুচর্বি নিয়ে বিতর্কও পরিস্থিতিকে কিছুটা ঘোরালো করেছে সন্দেহ নাই। কিন্তু অসাধু ব্যবসায়ীরা যে অবস্থার সুযোগ নিচ্ছে এবং দাম বাড়িয়ে মুনাফা কামাচ্ছে, সরকার সে বিষয়ে সচেতন আছেন। পরিস্থিতি যাতে নিয়ন্ত্রণের বাইরে না যায়, তার জন্য বিশেষ নজর দেওয়া হচ্ছে। সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে যথাসম্ভব বেশী তেল বন্টন করে মূল্যস্তরকে কিছুটা নিয়ন্ত্রণ করা হচ্ছে। ফলে জানুয়ারী মাস থেকে খোলা বাজারে তেলের দাম কমতে শুরু করেছে।

মোটামুটিভাবে বলা যায় যে, রেপসীড তেল ও আর.বি.ডি. পামতেলের বরাদ্দ ও সরবরাহ এ বছর কিছুটা বেড়েছে। কিন্তু আমাদের প্রয়োজন আরও বেশী। সদস্যদের অবগতির জন্য নীচে গত তিন বছরের ভোজ্যতেলের বরাদ্দ ও সরবরাহের তথ্য পেশ করছিঃ

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ৭৫.৩ হাজার মেঃ টন | ৭২.৬ হাজার মেঃ টন |
| ১৯৮২ | ৭৫.৯ হাজার মেঃ টন | ৬৯.০ হাজার মেঃ টন |
| ১৯৮৩ | ৮৯.৪ হাজার মেঃ টন | ৭৭.৬ হাজার মেঃ টন |

কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবী যাতে ১৯৮৩ সনে যে পরিমাণ রেপসীড ও আর.বি.ডি. পামতেল বরাদ্দ হয়েছে, অন্ততঃ সেই বরাদ্দের মাত্রা ১৯৮৪ তেও বজায় থাকে এবং সরবরাহ নিয়মিত হয়। সেই সঙ্গে আমরা আরও চেষ্টা করছি যাতে এই অল্পদামের তেল

রাজ্যের দূরতম প্রান্ত পর্যন্ত সবরকম লোকের কাছে পৌঁছতে পারে। এই দিকে লক্ষ্য রেখে এ বছর ফেব্রুয়ারী মাসে ভোজ্যতেলের বন্টন ব্যবস্থা রাজ্যব্যাপী ছড়িয়ে দেওয়া হয়েছে।

আমরা যখন রেপসীড তেলের বন্টনব্যবস্থা সুসম্পূর্ণ করতে পেরেছি ও গ্রামে গ্রামে সমস্ত পরিবারে রেপসীড তেল পৌঁছে দেবার ব্যবস্থা করেছি তখনই কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে পরামর্শ না করে এপ্রিল মাসে রেপসীড তেলের সঙ্গে সয়াবীন তেল বন্টনের সিদ্ধান্ত গ্রহণ করায় এই রাজ্যে তেলবন্টন ব্যবস্থায় একটা বিঘ্ন ও জনগণের মধ্যে একটা বিরূপ প্রতিক্রিয়া দেখা দেবে বলে আশঙ্কা হ'চ্ছে।

রাজ্যের অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা রাজ্যে একটি তৈল শোধনাগার নির্মাণ করেছেন। গত আগস্ট মাস থেকে সেখানে উৎপাদন শুরু হয়েছে। ১৯৮৩ সনে মাসে গড়ে এখানে ৬২৫ টন তেল শোধিত হয়েছে।

**কেরোসিন তেল ঃ**

এ রাজ্যে কেরোসিন তেলের মাসিক চাহিদা ৭০,০০০ মেঃ টনের বেশী (কৃষি এবং শিল্পক্ষেত্রের চাহিদা ধরে)। কেন্দ্রীয় সরকারের ১৯৮৩ সালের বরাদ্দ মাসে ৪০,০০০ টনের মত ছিল, এখন তা সামান্য বৃদ্ধি করা হয়েছে। অতএব বরাদ্দ চাহিদার তুলনায় কম। তাছাড়া প্রকৃত সরবরাহ মাঝে মাঝে ব্যাহত হয় এবং সরবরাহ সামান্য বিঘ্নিত হলেই সংকটের আকার ধারণ করে।

বরাদ্দ ও সরবরাহ সম্পর্কে তথ্য মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি ঃ

| | বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|
| ১৯৮১ | ৪.০৭ লক্ষ মেঃ টন | ৪.১০ লক্ষ মেঃ টন |
| ১৯৮২ | ৪.৩৮ লক্ষ মেঃ টন | ৪.৪৪ লক্ষ মেঃ টন |
| ১৯৮৩ | ৪.৭৬ লক্ষ মেঃ টন | ৪.৭৬ লক্ষ মেঃ টন |

মাননীয় সদস্যদের স্মরণ থাকতে পারে গত বছর কেন্দ্রীয় সরকার কেরোসিনের দ্বৈতমূল্য ঘোষণা করেছিলেন এবং রাজ্য সরকার এই নীতির বিরোধিতা করেছিলেন। পরে এই নীতি কেন্দ্রীয় সরকারকে প্রত্যাহার করে নিতে হয়। কিন্তু কেন্দ্রীয় সরকার সঙ্গে সঙ্গে মূল্যবৃদ্ধি করেন লিটার প্রতি দশ পয়সা। কেন্দ্রীয় সরকার কর্তৃক স্থিরীকৃত মূল্য দেশের অধিকাংশ সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে। ফলে ক্রয়ক্ষমতাসহ যে চাহিদা হিসাব করা হয়, তা আবার প্রকৃত প্রয়োজনের তুলনায় অনেক কম।

**সিমেন্ট ঃ**

কেন্দ্রীয় সরকার ১৯৮২ সনের ফেব্রুয়ারী মাস থেকে সিমেন্টের আংশিক নিয়ন্ত্রণ নীতি চালু করেছেন এবং সেই নীতি এখনও চালু আছে। সিমেন্ট উৎপাদনের একটা অংশ লেভি করে আদায় করে কেন্দ্রীয় সরকার এখন কতকগুলি সুনির্দিষ্ট কাজের জন্য এই লেভি সিমেন্ট বিভিন্ন রাজ্য সরকারকে বন্টন করছেন। এই নীতি পরিবর্তনের ফলে রাজ্য সরকারের প্রাপ্য

সিমেন্টের পরিমাণ অনেক কমে গিয়েছে। ১৯৮১ সনে যেখানে ১২.৭ লক্ষ মেঃ টন সিমেন্ট বরাদ্দ হয়েছিল এবং ১০.৪৪ লক্ষ মেঃ টন সিমেন্ট রাজ্যকে সরবরাহ করা হয়েছিল, সেখানে ১৯৮২ এবং ১৯৮৩ সনে কি বরাদ্দ ও কি সরবরাহ করা হয়েছে, তার তথ্য নীচে দেওয়া হোল ঃ

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮২ | ৬,৮৩,১৮২ মেঃ টন | ৪,৯১,৯৪১ মেঃ টন |
| ১৯৮৩ | ৫,৯৪,২৮০ মেঃ টন | ৪,২৭,১১৫ মেঃ টন |

ন্যায্য দামে সিমেন্ট পাওয়ার অসুবিধার কথা বিবেচনা করে রাজ্য সরকার বিদেশ থেকে সিমেন্ট আমদানীর ব্যবস্থা নিয়েছেন। ১৯৮২ সনে ৮,০০০ মেঃ টন বিদেশী সিমেন্ট আমদানী করা হয়েছিল। ১৯৮৩ সনে ৮১,১৭৩ মেঃ টন বিদেশী সিমেন্ট আমদানী করে জনসাধারণের মধ্যে বন্টন করা হয়েছিল। আগামী ১৯৮৪ সনে ২০ হাজার মেঃ টন আমদানী করবার ব্যবস্থা হয়েছে। আরও ৬৮ হাজার মেঃ টন বিদেশী সিমেন্ট আমদানী করবার উদ্যোগ নিয়ে আমরা কেন্দ্রীয় কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করছি।

১৯৮৩ সনে অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা বিদেশী বিক্রেতাদের সঙ্গে সরাসরি যোগাযোগ করে সিমেন্ট আমদানী করতে পারত। যার ফলে তারা ৮১ হাজার টনেরও বেশী সিমেন্ট আনতে পেরেছিল। কিন্তু কেন্দ্রীয় সরকারের বর্তমান আমদানী-রপ্তানী নীতি অনুযায়ী এখন কেবলমাত্র স্টেট ট্রেডিং কর্পোরেশনই সিমেন্ট আমদানী করতে পারবে এবং ১৯৮৪ সনে আমাদের চাহিদা ৬৮ হাজার টন জানানো সত্ত্বেও মাত্র ২০ হাজার টন বরাদ্দ করা হয়েছে।

আমরা চেষ্টা চালাচ্ছি যাতে কেন্দ্রীয় সরকার বর্তমান নীতি পরিবর্তন করেন ও যাতে আরও ৬৮ হাজার টন সিমেন্ট এই বছর আনতে পারি।

পোড়া কয়লা ঃ

রাজ্যের জন্য যে পোড়া কয়লা প্রয়োজন তা সরবরাহ করেন কেন্দ্রীয় সরকারের সংস্থা কোল ইন্ডিয়া লিমিটেড। তারা খনিমুখ থেকে পোড়া কয়লা সংগ্রহ করে বিভিন্ন জেলার ডাম্পে মজুত করেন এবং সেখান থেকে স্থানীয় ব্যবসায়ীদের সরবরাহ করেন। খনিমুখের দামের তুলনায় ডাম্পে পোড়া কয়লার দাম অনেক বেশী হয়ে যায়। এ ছাড়া ডাম্প থেকে সরবরাহ করা পোড়া কয়লার গুণগত মান অনেক ক্ষেত্রেই খুব খারাপ। গত সেপ্টেম্বর-অক্টোবর মাসে হঠাৎ উৎপাদন কমিয়ে সরবরাহে সংকট তৈরী করা হয়েছিল। সম্প্রতি সরবরাহে উন্নতি ঘটেছে। এর উপর কোল ইন্ডিয়া সম্প্রতি একাধিকবার দাম বাড়িয়েছেন। ফলে এই মৌলিক জ্বালানীর বিষয়েও জনসাধারণের দুর্গতির শেষ নাই। রাজ্য সরকার এই বন্টন ব্যবস্থার বিকল্প কোন ব্যবস্থা গড়ে তুলে দাম একটু কমানো যায় কিনা এবং গুণগত মান একটু বাড়ানো যায় কি না তা পরীক্ষা করে দেখছেন।

পোড়া কয়লার ক্ষেত্রেও চাহিদা, বরাদ্দ ও প্রকৃত সরবরাহের মধ্যে বিরাট ব্যবধান থেকে যায়। এ রাজ্যে নূন্যতম মাসিক চাহিদার পরিমাণ দেড় লক্ষ মেঃ টন। বরাদ্দ ও প্রকৃত সরবরাহের একটা তথ্য মাননীয় সদস্যদের অবগতির জন্য সভায় পেশ করছি ঃ

| | বরাদ্দ (হাজার মেট্রিক টনে) | সরবরাহ (হাজার মেট্রিক টনে) |
|---|---|---|
| ১৯৮১ | ১০৩৯.৪ | ৯৭৫.৬ |
| ১৯৮২ | ১৩৪৬.৬ | ৭৬৪.৪ |
| ১৯৮৩ | ৮০০.১ | ৪৬২.৬ |

**কতকগুলি অন্য নিত্য প্রয়োজনীয় সামগ্রী ঃ**

উপরে যে সমস্ত ভোগ্যপণ্যের আলোচনা করা হলো, এ ছাড়াও নিত্য প্রয়োজনীয় কতকগুলি জিনিস রাজ্য সরকার রেশন দোকানের মাধ্যমে তুলনামূলকভাবে কম দামে জনসাধারণের মধ্যে সুষমভাবে বন্টন করবার চেষ্টা করে যাচ্ছেন। মাননীয় সদস্যদের অবগতির জন্য ১৯৮২ সনে ও ১৯৮৩ সনে কি পরিমাণ সরবরাহ করা হয়েছে, তার একটা হিসাব পেশ করছি ঃ

| | ১৯৮২ | ১৯৮৩ |
|---|---|---|
| ডাল | ৬.৩ হাজার মেঃ টন | ৩.১ হাজার মেঃ টন |
| গুড়া হলুদ | ৪,৪৭২ কুইন্টাল | ৪,৪৬৩ কুইন্টাল |
| গুড়া গোলমরিচ | ৩৭১ কুইন্টাল | ১২১ কুইন্টাল |
| খাতা | ৯,২৬৭ হাজার পিস | ২,১৮৯ হাজার পিস |
| দেশলাই | ২,৭৮৫ হাজার পিস | ২,১২৮ হাজার পিস |
| মোমবাতি | ১,১৮৫ হাজার পিস | ১,৪০১ হাজার পিস |
| গায়ে মাখার সাবান | ১,৮২২ হাজার পিস | ৩,২১৫ হাজার পিস |
| কাপড় কাচার সাবান | ১১,৫৯৩ হাজার পিস | ১১,০৩০ হাজার পিস |

**খাদ্য করপোরেশনের কাজ অধিগ্রহণ ঃ**

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ১৯৬৬ সন থেকে রাজ্য সরকার রাজ্যের আভ্যন্তরীণ সংগ্রহ, সংরক্ষণ ও বন্টনের দায়িত্ব একটি চুক্তির ভিত্তিতে খাদ্য করপোরেশনের উপর ন্যস্ত করেন। করপোরেশন্ এ যাবৎ সেই দায়িত্ব বহন করেছেন। ইতিমধ্যে ১৯৭৪ সনে করপোরেশন এই চুক্তি থেকে অব্যাহতি চান। তদানীন্তন রাজ্য সরকার রাজী না হওয়ায় ঐ ব্যবস্থা অপরিবর্তিত থাকে। ১৯৮০ সনে আবার তারা এ বিষয়ে নতুন করে রাজ্য সরকারকে অনুরোধ করেন। রাজ্য সরকার অনেক আলাপ-আলোচনার পর ১৯৮১ সনের ১লা এপ্রিল থেকে হস্তান্তরিত দায়িত্ব পুনগ্রহণের সিদ্ধান্ত নেন। কিন্তু তখন রাজ্য সরকারের

কর্মচারিগণ যাঁরা এফ.সি.আই.তে কর্মরত ছিলেন তাঁদের একাংশ এফ.সি.আই.তে তাঁদের চাকুরী স্থায়ীকরণের দাবীতে সুপ্রীম কোর্টে একটি মামলা আনেন ও ঐ মামলা বিচারধীন আছে এই অজুহাতে কেন্দ্রীয় সরকার এ বিষয়ে মত পরির্তন করেন এবং হস্তান্তর স্থগিত রাখেন। আজ পর্যন্ত এই রকম একটা অনিশ্চিত অবস্থা বজায় রয়েছে। রাজ্য সরকার এই দায়িত্ব গ্রহণ করার জন্য কৃতসংকল্প এবং তার জন্য প্রস্তুতি নিয়ে চলেছেন। রাজ্য সরকার করপোরেশনের কাছ থেকে এই দায়িত্ব সম্পূর্ণভাবে নিয়ে নেবার জন্য সবরকম প্রচেষ্টা চালিয়ে যাবেন।

**পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা ঃ**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, খাদ্য ও সরবরাহ দপ্তরের অধীনে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা গঠনের উদ্দেশ্য হোলো কতকগুলি নির্ধারিত অত্যাবশ্যক পণ্য সংগ্রহ করে ন্যায্য মূল্যে তা সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের কাছে পৌছে দেওয়া। গত কয়েক বছরে এই সংস্থার কাজকর্ম উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। গত কয়েক বছরের এই টার্নওভারের তথ্য থেকে বিষয়টি পরিষ্কার হবে ঃ

| | | |
|---|---|---|
| ১৯৭৯-৮০ | ৬৮.৬৫ | কোটি টাকা |
| ১৯৮০-৮১ | ১০০.০০ | * |
| ১৯৮১-৮২ | ১১৯.৪৮ | * |
| ১৯৮২-৮৩ | ১০০.১১ | * |

১৯৮১-৮২ সনে আয়কর দেওয়ার পর সংস্থাটির লাভ হয়েছিল ২.৫৮ কোটি টাকা। ১৯৮২-৮৩ সনে এই অঙ্ক দাঁড়িয়েছে ১.৭০ কোটি টাকা। আগামী বছরের সংস্থাটির কর্মসূচীর মধ্যে আছে চাল, ডাল, ভোজ্যতেল, সিমেন্ট ও লবণ-এর সংগ্রহ ও সুষম বন্টন। রেপসীড তেল শোধনের জন্য একটি শোধনাগার এখন এই সংস্থা চালাচ্ছেন। রাষ্ট্রের মালিকানায় ভারতবর্ষে এটাই প্রথম ভোজ্যতেল শোধনাগার। তাছাড়া এর আগেই এই প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ হিসাবে একটি প্যাকিং প্ল্যান্ট ইউনিট চালু করা হয়েছিল।

**ব্যক্তিগত রেশন কার্ড সংশোধিত রেশন এলাকায় প্রবর্তন ঃ**

মাননীয় সদস্যগণ অবগত আছেন রাজ্য সরকার গত বছর সংশোধিত রেশন এলাকায় পারিবারিক রেশন কার্ডের পরিবর্তে ব্যক্তিগত রেশনকার্ড চালু করার সিদ্ধান্ত নিয়েছিলেন। এই কাজে সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েত ও পৌরসভার সক্রিয় সহযোগিতা নেওয়া হবে বলেও সিদ্ধান্ত হয়েছিল। গত বছর এই কাজ অনেকদূর অগ্রসর হয়েছে। ১৯৮৩ সনের এপ্রিল মাস থেকে নতুন কার্ড দেওয়া শুরু হয়। প্রায় ৪ কোটি ৭০ লক্ষ আংশিক রেশন গ্রহীতার মধ্যে এ বছরের জানুয়ারী পর্যন্ত প্রায় ৩ কোটি ২০ লক্ষ নতুন কার্ড বন্টন করা হয়েছে। রাজ্যের মোট সাড়ে পনেরো হাজার আংশিক রেশন দোকানের মধ্যে প্রায় দশ হাজার দোকানের গ্রাহকদের নতুন কার্ড দেওয়া হয়েছে। অবশিষ্ট কাজ দ্রুত নিষ্পন্ন করার জন্য যথাসাধ্য চেষ্টা করা হচ্ছে। সংশোধিত রেশন এলাকায় জনপ্রতিনিধিদের সক্রিয় সহায়তায় ব্যক্তিগত রেশন কার্ড চালু করার কাজ নিষ্পন্ন হচ্ছে বলে আশা করা যায় যে গ্রামাঞ্চলে ভূয়া রেশন কার্ডগুলি সব বাতিল হয়ে যাচ্ছে।

**দুর্নীতি দমনে কয়েকটি ব্যবস্থা :**

দুর্নীতি দমনের একটি বিশেষ ব্যবস্থা হল ভুয়া রেশন কার্ড বাতিল করা। এই অভিযান অব্যাহত রয়েছে। বিধিবদ্ধ রেশন এলাকায় ১৯৮৩ সনে সাড়ে তিন লক্ষের মত ভুয়া রেশন কার্ড বাতিল করা হয়েছে। আগেই উল্লেখ করা হয়েছে যে সংশোধিত রেশন এলাকায় জনপ্রতিনিধিদের সক্রিয় সহায়তায় ব্যক্তিগত রেশন কার্ড চালু করার কাজ নিষ্পন্ন হচ্ছে বলে আশা করা যায় যে, গ্রামাঞ্চলে ভুয়া রেশন কার্ডগুলি সব বাতিল হয়ে যাচ্ছে। বিগত ১৯৮২ সনেও বিধিবদ্ধ রেশন এলাকায় প্রায় তিন লক্ষ ভুয়া রেশন কার্ড বাতিল করা হয়েছিল।

কালোবাজারী ও মজুতদারীর বিরুদ্ধে কঠোর শাস্তিবিধান রাজ্য সরকারের লক্ষ্য। এজন্যে প্রচলিত আইনের সহায়তায় ১৯৮৩ সনে ৪,৭৫১টি মামলা দায়ের করা হয়েছিল এবং ৪,২৯৬ জন অভিযুক্ত ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছিল। ১৯৮৩ সনে পুলিশ কর্তৃক আটক দ্রব্যের মূল্য ছিল ২,৮৮,৬৫,০৯৫ টাকা।

১৯৮২ সনের ১লা সেপ্টেম্বর থেকে /অত্যাবশ্যক পণ্য (বিশেষ ব্যবস্থা) আইন, ১৯৮১* নামক যে নতুন আইন চালু হয়েছে, সেই আইন অনুসারে ২৪টি বিশেষ আদালত রাজ্যে চালু রয়েছে এবং এই বিশেষ আদালতগুলিতে ১৯৮৩ সনে কালোবাজারী ও মুনাফাবাজীর জন্য মোট ১,৫৭৫টি মামলা দায়ের করা হয়েছে এবং ২,৯২৯ জন অভিযুক্ত ব্যক্তিকে পুলিশ গ্রেপ্তার করেছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে কেন্দ্রীয় বাজেটে ক্রমাগত মুদ্রাস্ফীতি, বৈদেশিক ঋণের শর্ত হিসেবে খাদ্যে ভরতুকির হার কমানো, নিত্য প্রয়োজনীয় অত্যাবশ্যক পণ্য সামগ্রীর উপর প্রতি বছর ধাপে ধাপে প্রশাসনিক নির্দেশে কর চাপানো ভারতের অন্য রাজ্যের মতো পশ্চিমবঙ্গেও খাদ্যশস্যসহ অন্য সামগ্রীর নিয়ন্ত্রণমূল্য স্থিতিশীল রাখা যাচ্ছে না; সেজন্য বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রেখেছে যে, ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের সর্বভারতীয় একদর বেঁধে দিতে হবে এবং সর্বভারতীয় সরকারী বন্টন ব্যবস্থা গড়ে তুলতে হবে। এর জন্য প্রয়োজনীয় ভরতুকি কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। এই ব্যবস্থার মাধ্যমেই নিত্য প্রয়োজনীয় সামগ্রীর উর্ধ্বমুখী মূল্য রোধ করা সম্ভব।

**Mr. Speaker :** There are sixteen cut motions to Demand No.54, all the Cut Motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1.

**Shri Kashinath Misra, Shri Abdul Mannan & Shri Somendra Nath Mitra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

**Mr. Speaker :** There are two cut motions to Demand No.43, both of them all in order. The member **may** now move his motions.

**Shri Abdul Mannan :** Sir, I beg to assure that the amount of

Demand be reduced by Rs.100.

**Mr. Speaker :** Now Shri Subrata Mukherjee.

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা প্রকৃতির পরিহাসের ব্যাপার যে যারা এককালে খাদ্য আন্দোলন করেছিলেন, যারা এক কেজি চালের দাবী তুলেছিলেন, যারা রেশন ব্যবস্থার ডিউ স্লিপ নিয়ে নানা রকম ব্যাঙ্গ, বিদ্রুপ এবং কটুক্তি করেছিলেন তাদের হাতেই আজকে খাদ্য দপ্তরের দায়িত্ব পড়েছে। আজকে খাদ্য দপ্তরে চূড়ান্ত অব্যবস্থা দেখা দিয়েছে। আমি এই কথা বলছি না যে দুর্ভিক্ষ হয়ে গেছে, বা এইকথা বলছি না ওনাদের মত যে রাধিকা বাবু অখাদ্য মন্ত্রী। অবশ্যি এইকথা আগে ওনারা বলতেন মন্ত্রীদের সম্বন্ধে। আমি এই কথা বলতে চাইছি যে এই দপ্তর অসুস্থ, বিপন্ন হয়ে দাঁড়িয়েছে। খাদ্য দপ্তরের যে মোটামুটি যে দুর্নীতির আখরা তাতে আগে পুলিশকে এবং করপোরেশানকে ধরা হোত। বর্তমানে কলকাতা এবং সারা রাজ্যে খাদ্য দপ্তরের দুর্নীতির যত রকম ইরেগুলারিটিস আছে তার চূড়ান্ত পর্যায়ে পৌঁছে দিয়েছে এই সরকার। আমি আগেও বলেছি যে এই দপ্তর বিপন্ন হয়ে গেছে। আমি এই দপ্তরের দুটি কাজ সম্পর্কে সংক্ষেপে বলবো ধারাবাহিকভাবে বলবো না। নির্দিষ্ট একটি অভিযোগের পরিপ্রেক্ষিতে যে সাজেশান আছে তার কিছুটা উল্লেখ করতে চাই।

[1-20 — 1-30 p.m.]

১নং কাজ প্রকিয়োরমেন্ট এবং ২নং কাজ আরও গুরুত্বপূর্ণ হচ্ছে বন্টন ব্যবস্থা। মন্ত্রিমহাশয় যে বক্তৃতার কপি আমাদের দিয়েছেন তাঁর মধ্যে বন্টন ব্যবস্থার উপর বিশেষ জোর দিয়েছেন। বন্টন ব্যবস্থা যদি সুষ্ঠু ভাবে হোত তাহলে আমরা সমালোচনা করতাম না। আমি আগে প্রকিয়োরমেন্টের কথা বলব। এই সরকার প্রকিয়োরমেন্ট করবেন না কারণ তাঁতে তাঁরা অপ্রিয় হবেন। অর্থাৎ রাজনৈতিক স্বার্থ চরিতার্থ এবং ভোট পাওয়ার জন্য তাঁরা প্রকিয়োরমেন্ট থেকে দূরে সরে গেছেন। প্রকিয়োরমেন্ট যে স্ট্যাটিসটিকস দিয়েছেন সেটা ওঁদের কোন কৃতিত্ব তাঁতে নেই, প্রকৃতির দানই এর জন্য দায়ী। নির্দিষ্ট ভাবে প্রকিয়োরমেন্ট করলে ভাল বন্টন হত। কিন্তু প্রকিয়োরমেন্ট না করার ফলে এবং সুনির্দিষ্ট নীতি গ্রহণ না করার ফলে এফ.সি.আই--এর উপর নির্ভর করতে হচ্ছে। এফ.সি.আই. ভাল সরবরাহ করলে আপনাদের ব্যবস্থা চালু থাকবে, তা না হলে কেন্দ্রীয় সরকারের উপর দোষারোপ করবেন। আজকে যে বামপার ক্রপ হয়েছে তাঁর উপর লেভি ধার্য করে আপনারা আদায় করতে পারতেন। লেভি যারা নেবে এবং দেবে তাঁদের ভাল দাম দিলে তাঁদের উপর অত্যাচার করা হোত না এইরকম ভাবে করলে প্রকিয়োরমেন্ট ভাল ভাবেই হোত। আপনারা তাও করলেন না। অপরদিকে চাল কলের মালিকদের কাছ থেকে যে ৪০ পারসেন্ট ম্যানডেটারি লেভি ছিল সেটা কমিয়ে দিয়ে ৩০ পারসেন্ট করা হয়েছে। আপনারা আমাদের বলেন আমরা নাকি মজুতদার জোতদারদের পক্ষের লোক। কিন্তু আমি বলছি চাল কলের মালিকের উপর ৪০ পারসেন্ট ম্যানডেটারি যেটা ছিল সেটা কমিয়ে দিয়ে ৩০ পারসেন্ট করে কোন ভূমিহীন কৃষক এবং মার্জিনাল কৃষকের স্বার্থ আপনারা রক্ষা করলেন? আপনি জানেন পশ্চিমবাংলায় এবার উদ্বৃত্ত চাল উৎপাদন হয়েছে কিন্তু এই অচল প্রশাসনিক ত্রুটির ফলে সমস্ত চাল বিহার এবং পার্ট অফ উড়িষ্যায় চলে যাচ্ছে অপর দিকে অন্ধ্রে এবং অন্যান্য জায়গা থেকে চাল কিনে নিয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারের যে আইনগুলি আছে সেগুলি খারাপ লোকেদের উপর প্রয়োগ

করুন। অর্থাৎ ইসেনসিয়াল কমডিটিস অ্যাক্ট, এসমা, নাসা ইত্যাদি আইন পলিটিক্যাল লোকেদের উপর ব্যবহার না হয় নাই করলেন কিন্তু মুনাফাখোর, বর্ডারে গিয়ে যারা হোর্ড করছে তাঁদের উপর প্রয়োগ করলে কি মহাভারত অসুবিধা হবে। এই আইন যদি প্রয়োগ করেন তাহলে চালের চোরাকারবারী বন্ধ হবে এবং আমাদের টাকা দিয়ে চাল কিনে নিয়ে এসে ভর্তুকি দিতে হবে না।

কিন্তু কিছুতেই সেটা করবেননা কারণ চোরাকারবার থাকলে এঁদের লাভ হবে এবং নিজেদের লোকদের পৃষ্ঠপোশকতা করতে সুবিধা হবে। আমরা যদি বেসরকারী সূত্রে ঘটনা জানতে পারি তাহলে সরকারী সূত্রে নিশ্চয়ই উনি ঘটনা জানেন। তাহলে ব্যবস্থা করছেননা কেন? আমি নিশ্চিত করে বলতে পারি ব্যাপক হারে চোরাকারবার হচ্ছে এবং আসাম, উড়িষ্যায় যখন ভাল চাল হয়নি তখন সেখানে চাল যাবে। তাছাড়া বাংলাদেশ, নেপাল, ভুটান প্রভৃতি এলাকায়ও যাবে। এই পরিস্থিতিতে আমি মনে করি চোরাচালান এখনই বন্ধ করা দরকার। বামফ্রন্ট সরকার বলে ছিলেন ১১০ লক্ষ মেট্রিক টন তাঁরা উৎপাদন করবেন এবং এবারে বললেন ৯৫ লক্ষ মেট্রিক টন উৎপাদন করবেন। আমরা শুনেছিলাম বিভিন্ন ডিপার্টমেন্টের সংগে কো-অর্ডিনেসনের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু তার ফল তো কিছুই দেখছি না। স্যার, এবারে আমি রেশন ব্যবস্থার কথা বলছি। বন্টনের ক্ষেত্রে যে ইনফ্রাসট্রাকচারের কথা তাঁরা খুব গর্বের সংগে বলেন সেটা হচ্ছে রেশন ব্যবস্থা। কিন্তু আমরা দেখছি সেই রেশন ব্যবস্থার ক্ষেত্রে চূড়ান্ত অব্যবস্থা চলছে। এসব কথা বললে এঁরা বলবেন আমরা সমালোচনা করার জন্য এসব কথা বলছি। শহরে এস্.আর এবং গ্রামে এম আর--এর মাধ্যমে খাদ্যদ্রব্যের বিলি ব্যবস্থা যা এঁরা চালু করেছেন আসলে সেখানে গিয়ে দেখেন বাস্তব অবস্থা কি। এঁরা এফ.সি.আই-র কাছ থেকে চাল, গম নিচ্ছে। কিন্তু সেই এফ.সি.আই. তে তো দেখছি চরম ইউনিয়নবাজী চলছে। আমরা তো শুনি আপনার ঘরে প্রায়ই মিটিং হয়--তাহলে যে জট বেঁধেছে সেই জট খুলছেনা কেন? এই অবস্থার পরিবর্তন না হলে নানা রকম অসুবিধা যা এফ.সি.আই তে রয়েছে সেটা দূর হবেনা। এফ.সি.আই-র স্টাফ-দের ডেপুটেসনের ব্যাপার নিয়ে একটা গোলমাল চলছে। আমি বলছি সাড়ে পাঁচ হাজার স্টাফ যদি কেন্দ্রীয় সরকারের ডেপুটেসনে যায় তাতে আপনার ক্ষতি কি? আপনি কেন এতে বাধা দিচ্ছেন? এই সমস্ত স্টাফ-দের প্রফেসনাল এ্যানোম্যালি যেটা রয়েছে সেটা দূর হলে তারা ভালভাবে কাজ করবে এবং তার ফলে আপনার ডিসট্রিবিউসনের কাজ ভালভাবে হবে। আপনি এই সমস্ত স্টাফ-দের সংগে রিলেসন ভাল করুন এবং আপনার ডিসট্রিবিউসনের যদি উন্নতি করতে হয় তাহলে সেইভাবে ইনফ্রাসট্রাকচার তৈরী করুন।

[1-30 — 1-40 p.m.]

আপনার যেসব চিঠিপত্র সংবাদপত্রে প্রকাশিত হয়েছে এবং যেগুলি আমরা নিজেরা অনুসন্ধান করে জেনেছি যে অত্যন্ত অবৈজ্ঞানিকভাবে অযৌক্তিকভাবে পদ্ধতি গ্রহণ করা হয়েছে। ওখানে যেসমস্ত ডেপুটেসনিষ্ট রয়েছে, আপনারা তাদের সমর্থন করেন, এটা আমরা শুনেছি। উনি রেপসিড তেলের কথা বলেছেন, কিন্তু কোথায় দেন আপনার লিখিত ভাষণে লেখেন নি। আমরা দেখেছি সহরের কিছু কিছু জায়গায় দেন। আমি ক্ষোভ প্রকাশ করে বলছি মডিফায়েড রেসনের মাধ্যমে যাতে এই তেল ডিসট্রিবিউট হয় তার ব্যবস্থা করুন।

আপনারা দরিদ্র গরীব মানুষদের কথা বলেন। আমি জানি গ্রামাঞ্চলে নিয়মিতভাবে কোথায় এই রেপসিড তেল দেওয়া হয় না। কোন কোন জায়গায় যে দেন তা একটি বিশেষ সময়ে দেন--যেমন পূজার সময়। আমি বার বার এই শব্দ ব্যবহার করছি মডিফায়েড রেসনের মাধ্যমে এই তেল সরবরাহ করা হোক। উনি ওনার বক্তৃতায় একটা কটুক্তি করেছেন। উনি বলেছেন যে কংগ্রেস আমলে বহু লোক না খেতে পেয়ে মারা গেছে। জানি না ওনি কোথা থেকে এই সংবাদ পেয়েছেন। আমি বলে দিতে পারি ঝাড়গ্রাম, বাঁকুড়া এবং পুরুলিয়াতে ৫১ জন লোক না খেতে পেয়ে মারা গেছে আপনাদের আমলে। আপনারা কারণ দেখিয়েছেন হেল্‌থ ডিটোরেট করে, এবং নানা রকম মেডিক্যাল কারণ দেখিয়েছেন। আমি প্রত্যেকটির সংবাদ বিশেষভাবে আপনাকে দিতে পারি। সরকারী প্রশাসক যারা ওখানে আছে তারাও এই রিপোর্ট দিয়েছে যে না খেতে পেয়ে মৃত্যু হয়েছে। আমি মেডিক্যাল সার্টিফিকেট দিতে পারি এবং কোন হাসপাতালে মারা গেছে তাও আপনাকে দিতে পারি। ইন্ডাষ্ট্রিয়াল এলাকায় এই রকম না খেতে পেয়ে মরে নি? আপনাদের যারা ট্রেড ইউনিয়ন করেন তাদের জিজ্ঞাসা করে দেখবেন। ষ্ট্রাইকের সময় শ্রমিকরা না খেতে পেয়ে মরে নি? এটা কি আপনি জানেন না? আপনি সমস্ত সংবাদ ধামা চাপা দেবার চেষ্টা করছেন, অসত্য কথা বলে। আপনারা এই সমস্যার মোকাবিলা না করে এই সব অসত্য কথা বলে আসল ঘটনা উড়িয়ে দিচ্ছেন। উত্তরবঙ্গে এক অংশে এই রকম না খেতে পেয়ে মারা গেছে এবং কোন হাসপাতালে মারা গেছে সে সংবাদও আপনাকে দিয়ে দিতে পারি। কোথায় কিভাবে মৃত্যু হয়েছে, তাও বলে দিতে পারি। যদি মনে করে আপনার পার্টির লোক দিয়ে তদন্ত করুন, তাতেও আমরা রাজী আছি। আমি দায়িত্ব নিয়ে এই সংবাদ দিচ্ছি। মন্ত্রী মহাশয় কটুক্তি করে একটা কথা বলেছেন কংগ্রেস আমলে অনসনে মৃত্যু হয়েছে। আপনার সেক্রেটারী চালবাজী করে আপনাকে এটা লিখে দিয়েছেন। এই চালবাজীর একটা লিমিট থাকা দরকার। ভোটার লিষ্ট করার জন্য ভোটের সময় সব রেশন কার্ড দিয়েছেন। কিন্তু এইসব ভূয়া কার্ড দেওয়া হয়েছে, তার একটা পরিতিবিধান হওয়া দরকার। আমরা এই বিধানসভায় বার বার বলেছি যে পঞ্চায়েত থেকে ৪।৫।৮ আনা পয়সা নিয়ে ঐসব রেশন কার্ড দেওয়া হয়। কেসিয়ারী থানায় এখনও এই জিনিস চলছে। রেশন কার্ড সম্পর্কে আপনি বলেছেন ৯২ লক্ষ রেশন কার্ড পার হেড রেশন কার্ড দেওয়া হয়েছে। লোকসংখ্যা তো ৫ কোটি। তাহলে ৪ কোটি লোক রেশনের বিলি বন্টন থেকে বঞ্চিত হচ্ছে?

৫ কোটি রেশন কার্ডের দরকার আছে। ৯২ লক্ষ লোককে আপনি রেশন কার্ড দিয়েছেন। তাহলে বাকি রেশন কার্ডগুলোর তো দরকার আছে। তার মানে বন্টন ব্যবস্থার মধ্যে তারা আসছে না। বেশীর ভাগ মানুষই তো আপনার কথা অনুসারে দেখা যাচ্ছে যে বন্টন ব্যবস্থা থেকে বঞ্চিত হয়ে যাচ্ছে। এটা আপনারই কথা। স্যার, আমি স্টোরিং এজেন্ট, ট্রান্সপোর্ট এজেন্ট এবং ওয়্যার হাউস এজেন্ট যারা তাদের দুর্নীতির কথা আপনার মাধমে এই হাউসের কাছে তুলে ধরছি। খাদ্য দপ্তরের মূল দুর্নীতি এখানেই। আমরা বিভিন্ন সময়ে, আমাদের যখন সরকার ছিল--এই ব্যাপারে একটা ব্যাপক তদন্ত হয়েছিল। ডিপার্টমেন্টাল এনকোয়ারি এবং আদার এনকোয়ারিজ হয়েছিল। এইসরকার একটা জায়গায় দেখাতে পারবেন যে ষ্টোরিং এজেন্ট, ট্রান্সপোর্ট এজেন্ট এবং অয়্যার হাউস এজেন্ট এর এই নেগলিজেন্স এবং দুর্নীতি সম্পর্কে যত অভিযোগ পেশ করা হয়েছে, এমন কি মাস ডেপুটেশন পর্য্যন্ত হয়েছে বিভিন্ন জায়গায়, কোনও রকম তদন্ত করে কারোর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া

হয়েছে? পার্টির নাম করা সমস্ত লোকেদের কোন নীতি না মেনে, কোন রুল্স না মেনে একেবারে ডিরেক্ট এই ওয়্যার হাউস এজেন্ট এবং ষ্টোরিং এজেন্ট, ট্রান্সপোর্ট এজেন্টদের নিয়োগ করা হয়েছে। এর মধ্যে সবচেয়ে দুর্নীতিগ্রস্ত হলো ট্রান্সপোর্ট। মাল সমস্ত ট্রান্সপোর্টে বিহারের মধ্যে ঢুকে যাচ্ছে। মালটা চলে যাবার পর থানাতে গিয়ে এফ.আই.আর. করে দেওয়া হচ্ছে, তার বিহারের সেই ট্রান্সপোর্ট ৬ মাস থাকছে, নাম্বার প্লেট আবার পাল্টে ৬ মাস পরে আবার কলকাতায় ঢুকছে। লরী এবং মাল সমেত লোপাট হয়ে যাচ্ছে। আজ পর্য্যন্ত তার কোন কিনারা করবার চেষ্টা আপনারা করছেন না। সুতরাং ব্যাপক ভাবে দুর্নীতি চলছে এবং ইররেগুলারিটিজ চলছে। তার যে আখড়া এই তিনটে এজেন্সিতে, তার বিরুদ্ধে তদন্ত করা হোক। আর একটা ব্যাপারে তদন্ত করতে বলবো, রেশন দোকানে যে ব্যবস্থা এখন আছে, রেশনের দোকানে সেই ব্যবস্থায় কি দেখতে পাই আমরা? থলিটা ছাড়া আর তাদের কোন লাভ নেই। সুতরাং চুরি করাই তাদের একমাত্র কাজ। চুরি না করলে রেশন দোকানের কোন লাভ নেই। এই সরকার এই রেশন দোকানের ব্যবস্থা সম্পর্কে কোন মৌলিক পরিবর্ত্তনের কথা চিন্তা করেছেন কি? যাতে সে চুরি না করে রেশন দোকান চালাতে পারে? আমি রেশন দোকানে দেখেছি, সব রেশন দোকানেই, বিশেষ করে কলকাতায় হোটেলওয়ালাদের উদ্বৃত্ত বিশেষ কিছু সুযোগ সুবিধা দেওয়া হয়, এলাকার মানুষদের বেছে বেছে সুযোগ দেওয়া হয়, কেন এইগুলো হয়? এবং এর জন্য উপযুক্ত মানুষ আছে, কিন্তু এনকোয়ারি হচ্ছে না, কারণ টপ টু বটম দুর্নীতি। দুর্নীতি ওপর তলায় যদি থাকে তাহলে চেনের মত তলা পর্য্যন্ত তা ছড়িয়ে থাকবে। যেটা আজকে হচ্ছে। কেরোসিন, সিমেন্ট এবং সফ্‌ট কোক এইগুলো কেন্দ্রীয় সরকার সরবরাহ করেন এবং আমি জানি, তথ্য দিয়ে বলতে পারি পর্য্যাপ্ত পরিমানে সরবরাহ করা হচ্ছে। তাসত্বেও মানুষের কাছে যাচ্ছে না। সমস্ত ডিরেক্ট চোরাকারবারী এবং মুনাফাখোরদের কাছে চলে যাচ্ছে। তারা কেন্দ্রের দেওয়া জিনিসগুলো নিয়ে বাজারে বিক্রি করছে আরও চড়া দামে। মানুষ দুর্ভোগে ভুগছে। আজকে যখনই দুর্ভোগের কথা মানুষ বলতে যাচ্ছে তখনই সরকার থেকে বলা হচ্ছে যে কেন্দ্র দিচ্ছে না, অতএব দাম বাড়ছে। কিন্তু উনি যদি হিসাব দেন--কি আপনার রিকয়্যারমেন্ট ছিল, কি কেন্দ্রীয় সরকার দিয়েছেন--আমি দায়িত্ব নিয়ে বলতে পারি, ডিজেল, কেরোসিন, সিমেন্ট এবং সফ্‌ট কোক পর্য্যন্ত পরিমানে দেওয়া সত্ত্বেও মানুষের অভাব দুর হয়নি এবং চোরাকারবারীদের হাতে পৌছে গেছে এবং তাদের থ্রু দিয়ে মানুষের কাছে বেশী দামে, চড়া দামে আসছে। এই সব জিনিস তো সব জায়গায় দেখেছি। যেমন আলু--যা আপনারা করেন, এই সব কৌশল। আলু উৎপাদন হলো এক বছর, তারপর যখন দাম খুব কমে গেল, চিৎকার করে বললেন যে আলুর সাবসিডি দিন কৃষককে, সরকার থেকে কিনে নিয়ে ষ্টোর করুন, তারপর ক্রাইসিসের সময় আলু বিক্রি করবেন, শস্তা দরে আলু খাবে জনসাধারণ, কৃষকরাও কিছু ন্যায্যমূল্য পাবে। করলেন না। আলুর দাম হুহু করে বেড়ে গেল, বেড়ে যাবার পরে মন্ত্রী মহাশয় ঘোষণা করলেন, ঠিক আছে, এত বেড়েছে, এত হওয়া উচিৎ ছিল, মাঝখানের একটা দাম ফিক্স করে দিলেন। কেন দিলেন? এর নিচে নাববে না। অথচ এর মধ্যে দিয়ে একটা বিরাট লেনদেন হওয়ার সম্ভাবনা রয়েছে, আমি যদি এটা সন্দেহ করি, এটা অস্বীকার করতে পারবেন? কেন ঐ দাম এখানে বাড়িয়ে দেওয়া হলো? এটা ফাটকাতে দাম উঠে গেছে, যদি ঠিক মত ফাটকাটাকে নিয়ন্ত্রন করতো সরকার, তাহলে দাম অনেক নিচুতে পড়ে যেত।

[1-40—1-50 p.m.]

হাঙ্গামা করেছিলেন। আর আজকে ২৬ টাকা কেজি সরষের তেল হয়ে গেল, অথচ ঠান্ডাঘরে গিয়ে আপনাদের সব বিপ্লব জমে গেল। কোন বিপ্লব হচ্ছে? লেবাননে শান্তি রক্ষা করবার জন্য মুখ্যমন্ত্রী যত উদগ্রীব ২৬ টাকা কেজি সরষের তেলের দাম হওয়াতে তত উদগ্রীব দেখছি না। এখন হয়ত ৪টে আন্দোলন হয়ে যেত। সেই সব কথা বলতে গেলে বলবেন, হয় কেন্দ্রের অর্থনীতি দায়ী নতুবা বলবেন বিহারে কি দাম ইত্যাদি। কেন সরষে উৎপাদন বাড়াবার জন্য বিশেষ ইনসেনটিভ দেবার ব্যবস্থা করেন নি? আপনি এই জিনিসগুলি দেখুন। আমার সাজেসান হল ইনসেনটিভ দিয়ে বেশী সরষে উৎপাদন করা যায় কিনা সম্পূর্ণভাবে বিহার, ইউ.পি.র উপর নির্ভর না করে, সেটা দেখা দরকার। গমের উৎপাদন কমে গেছে। তাই তুলনামূলক ভাবে এফ.সি.আই. এর উপর নির্ভর করতে হচ্ছে। অপর দিকে সরকারের দুটো ডিপার্টমেন্টকে ক্রিপ্ল করে দেওয়া হয়েছে। একটি হচ্ছে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ--খাদ্য সংক্রান্ত ব্যাপারে এনফোর্সমেন্ট ব্রাঞ্চকে চোখে দেখতে পাবেন না। কোথায় এনফোর্সমেন্ট ব্রাঞ্চ আছে আপনাকে দূরবীন দিয়ে দেখতে হবে। আমি প্রশ্ন রাখছি যে, দেশে কি সব রাম রাজত্ব হয়ে গেছে, খাদ্য ব্যবসায়ীরা সব সৎ সাধু হয়ে গেছে, যার জন্য ৭ বছরের মধ্যে একজনকেও ধরবার দরকার হয়নি? তার কারণ, তাদের ধরছেন না। তাদের একেবারে মুক্ত বিহঙ্গ করে ছেড়ে দেওয়া হয়েছে। আমি তাই মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব যে এই সমস্ত অসত্য উক্তি করার বদলে প্রকৃত সত্য আমাদের সামনে তুলে ধরবার চেষ্টা করুন। উনি খুব দায়িত্ব নিয়ে বলছেন বন্টন ব্যবস্থা জোরদার করেছেন। প্রকৃত পক্ষে বন্টন ব্যবস্থাকে জোরদার করলে, ডিষ্ট্রিবিউসন ভাল হলে অনেক সাধারণ মানুষের সুরাহা হয়। রেশনের মাধ্যমে কো-অপারেটিভের মাধ্যমে মাঝে মাঝে দেশলাই ডিষ্ট্রিবিউট করা হয়। আমি দেখেছি শুধু দেশলাই কাঠি আছে, বারুদ নেই, জ্বলে না। কাঠি ডিষ্ট্রিবিউট হচ্ছে, তার জন্য আমাদের দাম দিতে হচ্ছে। এই দেশলাই খোলা যায় না, খুলতে গেলে ভেঙ্গে যায়। তারপর এক এক সময় চাল গম যা দেওয়া হয় সেগুলি আপনার কাছে নিয়ে এলে আপনি লজ্জা পাবেন। আর বলতে গেলেই বলবেন কেন্দ্রের অথবা ইন্দিরা গান্ধীর ষড়যন্ত্র। আমি কয়েকটি বিশেষ সমস্যার কথা উল্লেখ করলাম, আশা করি আপনি এগুলি প্রতিকার করার চেষ্টা করবেন। কোন সমস্যাই এড়িয়ে যাবার নয়। এবছর ভাল ফসল উৎপন্ন হয়েছে। আমরা যদি উপযুক্ত ভাবে প্রকিওর করতে পারি তাহলে কেন্দ্রের কাছে ঝুলি নিয়ে যাওয়ার দরকার হবে না। খাদ্য সংক্রান্ত ব্যাপারে আপনারা নিজের উপর নির্ভশীল হোন। খাদ্যে সয়ম্ভর যদি হতে পারেন, কেন্দ্রের উপর রাজনৈতিক শ্লোগান দিন আর যাই করুন, তাহলে মানুষগুলি অন্ততঃ বাঁচবে। এই মানুষগুলিকে বাঁচাবার জন্য অখাদ্যনীতি থেকে সরে এসে কিছু খাদ্য নীতি গ্রহন করুন। এই বলে বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে কাট মোসান মুভ করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অজিত বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য দপ্তরের মাননীয় মন্ত্রী ১৯৮৪।৮৫ সালের জন্য ৩১ কোটি ১৩ লক্ষ ৯৮ হাজার টাকার যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন করে দু চারটি কথা বলছি। বিরোধী পক্ষের কংগ্রেস(ই)র চীফ হুইপ কতকগুলি কথা বলেছেন। তার মধ্যে তিনি একটি কথা বলেছেন, অতীতে আমরা যখন বিরোধী দলে ছিলাম সেই সময় খাদ্য আন্দোলন সম্পর্কে কি করেছি, আর আজ সরকারে এসে কি করছি ইত্যাদি। ভালই হল, ভুতের মুখে রাম নাম শোনা গেল। সেদিন তাদের কি ভূমিকা ছিল সেটা দেশবাসী জানেন এবং আমরাও জানি। আর একটি কথা বলেছেন, রেশনে যে

খাদ্য সরবরাহ করা হয়, ডিষ্ট্রিবিউসন হয় তার মধ্যে গলতি আছে, দুর্নীতি আছে--মূলতঃ তিনি এই দুটি কথা বলেছেন।

এ সম্পর্কে প্রথমেই আমি বলতে চাই যে 'ঘা' টা এখানে। সারা ভারতবর্ষে যখন অন্যান্য সরকারগুলি বিধিবদ্ধ এবং আংশিক রেশন ব্যবস্থা উঠিয়ে দিয়েছেন, সরকার কোন দায়িত্ব গ্রহন করেন নি তখন আমরা দেখছি পশ্চিমবংগের বামফ্রন্ট সরকার সেই দায়িত্ব গ্রহন করে তাদের সীমিত আর্থিক, প্রশাসনিক এবং বৈষয়িক ক্ষমতা নিয়ে সরবরাহ ব্যবস্থাকে জনসাধারণের স্বার্থে অব্যাহত রেখেছেন। সরকার এই কাজটা সুষ্ঠ ভাবে করছেন এটা দেখেই ওঁদের সারা শরীর চিড়বিড় করে উঠছে এবং তাই দেখলাম বিরোধীদলের মাননীয় সদস্য শ্রীসুব্রত মুখার্জী, তিনি ঐ জায়গাটিতেই আঘাত করলেন। তিনি ঐ জায়গাটিতে আঘাত করতে গিয়ে যে সব বক্তব্য রাখলেন তাতে এই বিধানসভার সদস্যদেরই যে শুধু বিভ্রান্ত করলেন তাই নয় সারা দেশের মানুষকে বিভ্রান্ত করার জন্য এই বিধানসভা কক্ষে অসত্য সব কথার ফুলঝুরি ছড়িয়ে গেলেন। কিন্তু এতে কি তিনি সফলকাম হবেন? আমার মনে হয় তা তিনি হতে পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য ও অন্যান্য ভোগ্যবস্তুর সংগে জীবনযাত্রার মূল্যসূচককে যদি বিচার করা যায় তাহলে যে তথ্য পাওয়া যায় সেটা আমি এখন আপনার সামনে তুলে ধরতে চাই। বেশীদিনের কথা নয়, গত ৬ই মার্চ লোকসভায় বিরোধী সদস্যদের প্রশ্নের উত্তরে মাননীয় কেন্দ্রীয় শ্রমমন্ত্রী যে উত্তর দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি কোলকাতার সূচক সংখ্যা যেখানে ছিল ৫২৫ সেখানে বাঙ্গালোরের সূচক সংখ্যা হচ্ছে ৬৬৫, বম্বের ৫৬৯, মাদ্রাজের ৫৬২ এবং দিল্লীর ৫৬১। এতে কি এটাই প্রমান করে না যে পশ্চিমবংগের সূচক সংখ্যা সবচেয়ে নীচে আছে? এই কৃতিত্ব কার? এটা কেন্দ্রের, না, পশ্চিমবংগ সরকারের? স্যার, যেখানে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলাকে শুধু নয় সারা পূর্বাঞ্চলকে অর্থনৈতিক, বৈষয়িক সর্বোতভাবে বঞ্চিত করার চেষ্টা করে একে শেষ করে দিতে চাইছেন সেখানে পশ্চিমবংগ সরকারের এই কৃতিত্ব নিশ্চয় অস্বীকার করার নয়। কিন্তু বামফ্রন্ট সরকার এতে সন্তুষ্ট নয়। আপনারাই বলুন, সারা দেশে আজকে মূল্যবৃদ্ধির জন্য দায়ী কি পশ্চিমবংগের বামফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু, না, তারজন্য দায়ী জোতদার, জমিদারদের তোষন নীতির সমর্থক এবং একচেটিয়া পুঁজিপতির তল্পিবাহক যে দল--কংগ্রেস(ই)--তাদের দলের কেন্দ্রীয় সরকারের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী? এইসব প্রশ্ন যখন আমরা তুলি তখনই দেখি ওদের গা চিড়বিড় করে ওঠে। বিধানসভার কক্ষে বসে জনসাধারণকে বিভ্রান্ত করার জন্য আমরা দেখছি ঐ দল বিধানসভার সুযোগ নিয়ে এইসব করে যাচ্ছেন। এই করেই যদি ওরা মনে করেন জনসাধারণকে ওদের পক্ষে নিয়ে যেতে পারবেন তাহলে আমি ওদের বলব, তা আপনারা পারবেন না। সুব্রতবাবু খাদ্য আন্দোলনের কথা বলেছেন। স্যার, কে না জানে যে পশ্চিমবংগে বামফ্রন্ট সরকার জনসাধারণের আশীর্বাদ নিয়ে এবং মানুষের রক্তক্ষয়ী সংগ্রামের মধ্যে দিয়ে ক্ষমতায় এসেছেন।

[1-50—2-00 p.m.]

দিল্লীর শ্রীমতী ইন্দিরা গান্ধী, আপনাদের মাতৃদেবীর দয়ার উপরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৫৯ সালের খাদ্য অন্দোলনের কথা আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই। বিগতদিনে ডঃ বিধান চন্দ্র রায় যখন পশ্চিমবাংলার মুখ্য মন্ত্রী ছিলেন তখন তিনি একবার চক্ষু চিকিৎসার জন্য বাইরে গিয়েছিলেন।

প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় তখন তাঁর দায়িত্বে ছিলেন। সেদিন বাংলা দেশের এক প্রান্ত থেকে অন্য প্রান্তের হাজার হাজার নিরক্ষর, অর্ধভুখা, নিরন্ন, ক্ষেতমজুর, ভাগচাষীরা কলকাতায় এসেছিলেন। কারা তাদের লাঠি পেটা করে মেরেছিল? ৮০টা মানুষকে তারা হত্যা করেছিল। আজকে তাদের কথা বলতে লজ্জা করেনা। আপনারা জনসাধারণকে কোন প্রতিশ্রুতি দেননি। সে জন্য সুব্রতবাবু, সুনীতিবাবু তাদের নিয়ে তামাশা করতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি তথ্য আপনার সামনে উপস্থিত করে এই ব্যয় বরাদ্দের সমর্থনের পক্ষে আমার যে যুক্তি, সেটা আমি তুলে ধরবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে আমাদের কত চাহিদা। পশ্চিমবাংলায় মাসে আমাদের চাহিদা কত এবং কেন্দ্রীয় সরকার কত দিচ্ছেন? আজকে এই বিধিবদ্ধ এবং আংশিক রেশন ব্যবস্থা, এই ব্যবস্থাকে ওরা পছন্দ করছেন না। কারণ ওরা কালোবাজারীদের তল্পীবাহক, একচেটিয়া কারবারীদের তল্পীবাহক। রেশন ব্যবস্থা যদি থাকে, সরবরাহ ব্যবস্থা যদি ঠিক থাকে তাহলে ওদের বড় কষ্ট হয়, বড় অসুবিধা হয়। তাই, ওরা এটাকে সমর্থন করতে পারছেন না। সে জন্য সুব্রতবাবু বলেছেন যে বন্টন ব্যবস্থার সর্বত্র দুর্নীতি, রেশন কার্ড যা দেওয়া হচ্ছে তাতে পয়সা নেওয়া হচ্ছে। এফ.সি.আই-এর বিভিন্ন জায়গায় কর্মচারীদের মধ্যে দুর্নীতি স্তরে আছে। আসলে রেশন সিসটেম উঠিয়ে দিন--এই কথা ওরা বলতে পারছেন না, সেখানে একটু অসুবিধা হচ্ছে। কাজেই একটু কায়দা করে বিভিন্ন ভাবে তারা এইসব কথা বলছেন। আপনারা জেনে রাখুন, পশ্চিমবাংলার মানুষের কাছে বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতি দিয়ে এসেছেন। আমাদের ইতিহাস প্রতিশ্রুতি ভাংগার ইতিহাস নয়। জনসাধারণের কাছে প্রতিশ্রুতি দিয়ে সেই প্রতিশ্রুতি ভংগ করার ইতিহাস আমাদের নয়, মানুষকে বঞ্চনা করার ইতিহাস আমাদের নয়, আত্ম প্রবঞ্চনার ইতিহাস আমাদের নয়। সে জন্য আজকে সরবরাহ ব্যবস্থার মাধ্যমে যে রেশন ব্যবস্থা চালু আছে, সেটা আমরা চালু রাখবো এবং তাকে সম্প্রসারিত করার চেষ্টা করবো। আজকে বিধিবদ্ধ রেশন এবং আংশিক রেশনের জন্য আমাদের কত প্রয়োজন সেটা মাননীয় মন্ত্রী মহাশয় এখানে ঘোষণা করেছেন। প্রতি মাসে আমাদের ৪ লক্ষ টন খাদ্য প্রয়োজন। কিন্তু সেখানে আমরা পাচ্ছি কত, ওরা আমাদের দিচ্ছেন কত?

যখন আমরা খাদ্যের কথা বলি, তখন আমাদের সরবরাহের কথাও মনে রাখতে হবে। সেই পরিপ্রেক্ষিতেই আজকে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বিবৃতিটি এখানে উপস্থিত করেছেন। তিনি তার মধ্যে পরিষ্কার ভাষায় বলেছেন যে, /চাল, গম ও গমজাত দ্রব্যের ক্ষেত্রে পশ্চিমবংগ বরাবরই খাদ্যশস্যের ঘাটতি রাজ্য। এখানকার জনসাধারণের খাদ্যশস্যের মোট প্রয়োজন ও এখানে মোট যে পরিমাণ খাদ্যশস্য উৎপন্ন হয়, এই দুয়ের মধ্যে বিরাট ব্যবধান থেকে যায়। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে বিগত তিন চার বছর পর পর কতকগুলি প্রাকৃতিক দুর্যোগের মধ্য দিয়ে এই রাজ্যকে পার হতে হয়েছে। পর পর বন্যা, ঝড় ও খরার ফলে কয়েক বছর ফসলের ভীষণ ক্ষতি হয়েছে।* মন্ত্রী মহাশয়ের এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে স্বভাবতই আমাদের রেশন ব্যবস্থাকে চালু রাখবার জন্য কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজন। কিন্তু আমরা দুঃখের সংগে লক্ষ্য করছি যে, যেখানে আমাদের কেন্দ্রীয় সাহায্য অন্তত চাল, গম ও গমজাত দ্রব্যের ক্ষেত্রে ৪ লক্ষ টন প্রয়োজন, সেখানে আমরা পাচ্ছি মাত্র ২ লক্ষ থেকে আড়াই লক্ষ টন। সরবরাহের এই পরিমাণ থেকেই আমরা বুঝতে পারছি যে, কেন্দ্রীয় সরকার আমাদের রেশন ব্যবস্থাকে বানচাল করার জন্য চেষ্টা করে চলেছে। সেই সংগে আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যরাও পশ্চিমবংগের খাদ্য শস্যের বন্টন

ব্যবস্থাকে বানচাল করার জন্য চেষ্টা চলিয়ে যাচ্ছেন। কারণ তাঁরা চান পশ্চিমবংগে কালোবাজারীদের রাজত্ব কায়েম হোক, ফাঁটকাবাজারীদের রাজত্ব কায়েম হোক। তাঁরা এখানে বলছেন, পশ্চিমবংগের চাল উড়িষ্যা, বিহারে চলে যাচ্ছে। কিন্তু আমরা জানি তাঁরা মুখে একথা বলে, আত্মপ্রবঞ্চনা করছেন। অবশ্য তাঁরা চান যে, এখানকার খাদ্যশস্য কালোবাজারীরা অন্য প্রদেশে নিয়ে চলে যাক।

(এই সময়ে লাল আলো জ্বলে)

আমার সময় শেষ হয়েগেছে, আমি তাই আর বেশী কিছু না বলে মাননীয় খাদ্যমন্ত্রীর বাজেটকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে, বিরোধী পক্ষের সমস্ত বক্তব্যের প্রতি আমার ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন এবং সেই পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জী যে বিতর্কের সূচনা করেছেন সে বিতর্কে অংশ গ্রহণ করে প্রথমেই আমি আমার কাট-মোশান গুলি মুভ করছি এবং সেগুলির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বিগত দিনে বর্তমান সরকারী দল গুলি ব্যাপক খাদ্য আন্দোলন করেছিলেন এই পশ্চিম বাংলায়। আমরা দেখেছি তাঁরা ১৯৫৯ সালে এবং ১৯৬২ সালে ব্যাপক খাদ্য আন্দোলন গড়ে তুলে ছিলেন। কিন্তু আমরা আজকে অত্যন্ত দুঃখের সংগে লক্ষ্য করছি যে, তাঁর সেই আন্দোলনের পরিপ্রেক্ষিতে আজকে এই সরকারকে পরিচালিত করতে ব্যর্থ হয়েছেন। আমরা লক্ষ্য করেছি গত বছর ১৯৮২-৮৩ সালে গোটা পশ্চিমবংগে প্রচন্ড খাদ্য ঘাটতি ঘটেছিল এবং সেই ঘাটতি পূরণ করতে সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছিলেন। আমরা লক্ষ্য করেছি বিগত বছরটি মানুষ প্রচন্ড অভাব অনটনের মধ্যে দিয়ে কাটিয়েছে। এক দিকে কেরোসিন পাওয়া যায়নি, অপর দিকে কয়লা পাওয়া যায়নি। যাও পাওয়াগেছে তাও অস্বাভাবিক দাম দিয়ে মানুষকে কালোবাজারে কিনতে হয়েছে। এই অবস্থার মধ্যে যতটুকু খাদ্যশস্য, বিশেষ করে চাল-ডাল, গম রাজ্যে উৎপন্ন হয়েছিল ততটুকুও সরকার সুষ্ঠুভাবে বন্টন করতে ব্যর্থ হয়েছিলেন। বিগত দিনের খাদ্য আন্দোলনের পরিপ্রেক্ষিতে এটা আমরা এই সরকারের কাছে কখনোই আশা করিনি। আমরা অবাক হয়ে লক্ষ্য করলাম যে, বিগত ১৯৫৯ সালের এবং ১৯৬২ সালের খাদ্য আন্দোলনকে স্মরণ করে এই সরকার গত বছরে যে খাদ্যের হাহাকার গোটা রাজ্যে উঠেছিল, তার প্রতিকার করেননি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা সরকার পক্ষের সদস্যরা বার বার বলেগেছেন যে, কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না। আমি তাঁদের জিজ্ঞাসা করি, কেন্দ্রটা কাদের নিয়ে?

[2-00—2-10 p.m.]

বিভিন্ন রাজ্য নিয়ে কেন্দ্র, কেন্দ্রের আলাদা কোন জমি নেই। রাজ্যের উৎপাদিত অংশ পেলে কেন্দ্র শক্তিশালী হয়। কেন্দ্রের আলাদা কোন রকম ব্যবস্থা নাই, খালি বাইরে থেকে অর্থাৎ বিদেশ থেকে যদি শস্য সংগ্রহ করতে হয় তাহলে কেন্দ্র সেই শস্য সংগ্রহ করে। বিশেষ করে অন্যান্য রাজ্যের যখন শস্যর দরকার হয় তখন কেন্দ্র বিদেশ থেকে অন্যান্য রাজ্যের

প্রয়োজনের জন্য খাদ্য এনে স্টক করে। কোন রাজ্যের যদি উৎপাদন মাত্রা ব্যাহত হয় বা শস্য উৎপাদন করতে ব্যর্থ হন তখন কেন্দ্র থেকে সেই রাজ্যকে সরবরাহ করা হয়। কিন্তু নিজেদের পরিচালনার ত্রুটি দেখিয়ে, প্রকৃত খাদ্য ভান্ডার তৈরী না করে অন্যায়ভাবে যদি কেন্দ্রকে দোষারোপ করতে থাকেন সেটা কিন্তু ঠিকমতভাবে প্রকৃত চিন্তা-ধারার হতে পারে না। এখানে যখন কেন্দ্রের কথা উঠেছে তখন আমি কয়েকটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো, কেন্দ্রের বিভিন্ন যে স্কীম আছে তার মাধ্যমে কেন্দ্র কতটুকু দিয়েছেন সেই হিসাবটা মোটামুটি যোগাড় করেছি। একটা ষ্টেটমেন্ট দিল্লী থেকে মিনিষ্টার ফর ফুড এ্যন্ড সিভিল সাপ্লাইস, গর্ভণমেন্ট অফ ইন্ডিয়া ডি.ও. নং ১০-১। বিপি- ১১।৮৪।১৫৫০ এই মেমো নাম্বারে আমাকে জানিয়েছেন যে তারা বিভিন্ন স্কীমে সে এন.আর.ই.পি. বলুন, ই.জি.এস. স্কীম বলুন এবং পাবলিক ডিসট্রিবিউসান সিসটেম বলুন, রুরাল ল্যান্ডলেস এমপ্লয়মেন্ট প্রোগ্রাম বলুন, গ্যারান্টি প্রোগ্রাম বলুন--এইসব ব্যাপারে যে এ্যলটমেন্ট করা হয়েছে ইন থাউজেন টন সেখানে বলা হচ্ছে, এন.আর.ই.পিতে ১৯৭৭-৭৮ সালে এ্যলটমেন্ট হুইটে হয়েছে, ৫১ ২ আর অফটেক কিছু ছিল না। ১৯৭৮-৭৯ সালে ১৫০.০, অফটেক সেখানে নেই।১৯৭৯-৮০ সালে এন.আর.ই.পিতে এ্যলটমেন্ট রাইসে হয়েছিল ১৭০.০ আর অফটেক ১০৯.৮। হুইট হচ্ছে ৪৫.০ আর অফ টেক হচ্ছে ৫০.১। ১৯৮০-৮১ সালে রাইস হচ্ছে ৮০.০ আর অফটেক হচ্ছে ৫৯.৫। এগুলি সবই থাউজেন টনে। তারপর হুইট অফটেক হয়েছে ৭.০। ১৯৮১-৮২ সালে ২২-৫ আর অফটেক হয়েছে ১১.৪। সেখানে ১৯৮২-৮৩ সালে হয়েছে ৯ ০ আর অফটেক হয়েছে ৮.১। হুইটে হয়েছে ২৩.১৭ আর অফটেক হয়েছে ১৮.২ আর ই.জি.এস স্কীমে এ্যলটমেন্ট হয়েছে ৪৮.৮ আর অফটেক হয়েছে ১১ ৩। ১৯৮৩-৮৪ সালে এন.আর.ই.পিতে এলটমেন্ট হুইটে হয়েছে ২৮.৫১ আর অফটেক সেখানে নেই।

শুধু আমরা দেখতে পাচ্ছি হুইটই নয়, আর এল ই জি পি - ৬.৪। ওঁরা Food for Work Programme figures are also included in N.R.E P figures for the period 1979-80 to 1982-83. আমি এখানে ১৯৭৭ থেকে ১৯৮৩ পর্যন্ত ওঁরা খাদ্যশস্যের যা বরাদ্দ পেয়েছে এবং তার মধ্যে কতটা গ্রহণ করেছে তার একটি ষ্টেটমেন্ট দিচ্ছি। এখানে

**Statement showing Allotment and Offtake of foodgrains for Public Distribution System and Roller Flour Mills for the period from 1977-83, in respect of West Bengal.**

*(In 1000 tonnes)*

| Year : | Rice (Allotment) : | (Off-take) : | PDS (Allotment): | Wheat Off-take : | RFM Allot-ment. | Off-take : |
|---|---|---|---|---|---|---|
| 1977 | 790.0 | 622.0 | 1680 0 | 785.0 | 402.1 | 424.0 |
| 1978 | 1285.0 | 330 7 | 2155.0 | 593.0 | 500.0 | 424.2 |
| 1979 | 1600.0 | 585.6 | 2600.0 | 657 3 | 660.0 | 382.0 |
| 1980 | 1931.6 | 884.9 | 1415.0 | 720 0 | 538.66 | 423.2 |
| 1981 | 2055.0 | 870.8 | 660.0 | 637.7 | 417.54 | 410.5 |
| 1982 | 1640.0 | 1532.0 | 780.0 | 809.1 | 425.0 | 411.2 |
| 1983 | 1330.0 | 1419.2 | 1250.0 | 1024.8 | 425.0 | [illegible]8.1 |

এগুলি হচ্ছে -- NREP -- National Rural Employment Programme, PDS - Public Distribution System, RLEGP - Rural Landless Employment Guarantee Programme, RFM - Roll Flour Mills.

ইত্যাদির জন্য রাজ্যসরকারের চাহিদা এবং তাঁদের চাহিদার যে একটা বিরাট অংশ আজকে দেওয়া হয়েছে তার ষ্টেটমেন্ট। তবে আমি রাজ্যসরকারকে, বিশেষ করে খাদ্য দপ্তরকে বলছি যে আপনাদের প্রপার ডিষ্ট্রিবিউশন কিন্তু হয়নি বা হচ্ছে না। রেশনের দোকানগুলোতে ঠিকমতভাবে রেশন সামগ্রী পৌঁছোচ্ছে না। গতবারও যে ধরণের বাজেট বিবৃতি রেখেছিলেন, এবারও ঠিক সেই গতানুগতিক ভাবে রেখে তাকে গতিশীল করে রেখেছেন মাত্র তাঁর এই ব্যবস্থার মধ্যে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা হচ্ছে Financial assistance provided by the Ministry of Foods and Civil Supplies, Govt. of India. এটাতে সুগার ডেভেলপমেন্ট থেকে আরম্ভ করে যেখানে one license was granted on 20th May, 1978, for expansion of the Ahmedpur Sugar Factory in West Bengal.

[2-10—2-20 p.m.]

এটা কমার্স এ্যন্ড ইনডাষ্ট্রিস ডিপার্টমেন্টের চিঠি। এটা ডিপার্টমেন্ট অফ ফুড, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, নিউ দিল্লী তাঁরা ২৪শে ডিসেম্বর ১৯৮৩ সালে একটা স্টেটমেন্ট দিয়েছিলেন, আমি সেখান থেকে বলছি। আমি বলতে চাই আপনাদের যে কর্মদক্ষতা সেই কর্মদক্ষতা প্রকাশিত হচ্ছে না। সেখানে আপনাদের যে উৎপাদন হওয়া উচিৎ তার কতটা হচ্ছে দেখুন। কেন্দ্রের টাকা ফেরত যাচ্ছে। বেলডাঙ্গাঁ মিলে উৎপাদন আপনারা এখনও বাড়াতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, বিভিন্ন ভাবে যে স্টেটমেন্ট দিয়েছেন, যেমন পোষ্ট হারভেষ্ট অপারেশান প্রোগ্রাম সেটা হচ্ছে টাইপ অফ এ্যসিসটেন্স তারপর amount and date of sanction, programme for which provided and remarks তারপর ক্যাস এ্যসিসটেন্স এবং গ্রান্ট-ইন-এ্যড রুপিজ ১৬৫১০ আপনারা ৩০.১.৭৬ তারিখে যেটা পেয়েছেন যেটা promotion of scientific storage of foodgrains at domestic level through farmer's training centre. এটার কতটা সেখানে কার্যকারী হয়েছে? তারপর ২৪.২.৭৮ তারিখে যেটা পাওয়া গিয়েছে সেটা বলি। সেটা হলো ৯০০০০০ টাকা। টোটাল যেটা পাওয়া গিয়েছে সেটা হলো ৯১৬৫১০ টাকা। তাহলে এটা কি হচ্ছে? স্যার, আমি বলতে চাই যে উদ্দেশ্যে টাকা যাচ্ছে সেটা ঠিক মতো ব্যবহার করা হচ্ছে না। আমরা দেখতে পাচ্ছি কি? এই সব ব্যাপারে সাবসিডি হিসাবে পাওয়া যায় এবং লোন হিসাবে পাওয়া যায়। Supply of metal storage bins to farmers সেখানে আপনারা ৯.৮.৭৭ তারিখে ২০০০০০ টাকা এবং ২.৮.৭৮ তারিখে আপনারা ৪০০০০০ টাকা পেয়েছেন এবং সাবসিডি পেয়েছেন ২১০০০ টাকা। এটা হচ্ছে re-imbursement of the interest paid by the State Government on the above loan as subsidy of farm level storage programme. এই গুলো আপনাদের জানা দরকার। এই স্টেটমেন্টগুলো আপনার পরিষ্কার ভাবে বলা আছে। এটা গোপন করার কোন ব্যাপার নেই। কেন্দ্রীয় সরকারের দেওয়া এই স্টেটমেন্ট। এই পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য হচ্ছে কেন্দ্রীয় সরকার বিভিন্ন ভাবে আপনাদের এ্যসিসটেন্স দিচ্ছেন আবার এ্যসিসটেন্স ইন কাইন্ডসে দিচ্ছেন। আপনাদের সাবসিডিও দিচ্ছেন এবং নিউট্রেসান প্রোগ্রামে আপনাদের ফুড দিয়ে সাহায্য করা হচ্ছে।

আবার ইউ.এন.আই.সি.ই.এফ থেকে সাহায্য দেওয়া হচ্ছে। তারপর পাবলিক ডিসট্রিবিউসান সিস্টেমে এবং রুরাল ফ্লাওয়ার মিলস' এ আপানাদের যা প্রয়োজন সেটা দিচ্ছে। এই স্টেটমেন্টে সেটা আছে। ন্যাশানাল রুর‍্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে সাহায্য দিচ্ছে এবং কেন্দ্র আপনাদের এমপ্লয়মেন্ট জেনারেল স্কীমে দিচ্ছেন।

কেন্দ্র আর কি করবে বলুন? কেন্দ্র সামগ্রিকভাবে আপনাদের বিভিন্ন স্কীমের মাধ্যমে সাহায্য দিয়েছে রাজ্যসরকার কি আজকে তার সদ্বব্যবহার করে তার প্রকৃত খরচের হিসাব কেন্দ্রীয় সরকার পায়নি। আপনারা পঞ্চায়েতের দিকে তাকান, সেখানে পঞ্চায়েতমন্ত্রী বহু চেষ্টা করেছেন জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত হিসাব নিকাশ নেওয়ার কিন্তু তিনি বহু হিসাব নিকাশ পান নি। তিনি নিজেই এইকথা বলেছেন। তারজন্য তিনি চাপ সৃষ্টি করেছেন, বছরের পর বছর অডিট হিসাব পাওয়া যাচ্ছে না। বন্টন ব্যবস্থা ঠিকমত হচ্ছে না। যে পরিমাণ কেন্দ্র দিচ্ছে সেই পরিমাণ বন্টন হচ্ছে না। এরফলে দরিদ্র, সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ এবং সাধারণ মধ্যবিত্ত শ্রেণী বঞ্চিত হচ্ছে। রেশন কার্ড সম্পর্কে মন্ত্রীমহাশয় বলতে গেলে দেখাযায় এখনো বহু দোকানে রেশন কার্ড সাজানো থাকে, তাদের আর্থিক দুরবস্থার জন্য তারা ৪টি রেশন তুলতে পারেনা। সেখানে রেশন কার্ড অন্যভাবে বাইরে চলে যাচ্ছে। আজকে সুব্রতবাবু বললেন ৫ কোটি রেশন কার্ড দেওয়া হয়েছে আর ১ কোটির মধ্যে ৯২ লক্ষ রেশন কার্ড দেওয়া হয়েছে। তাহলে আপনারা বুঝতেই পারছেন যে আপনাদের অব্যবস্থা চলছে। আপনাদের মেশিনারী ঠিকমত কাজ করছে না। আপনারা প্রোকিওরমেন্ট করতে পারছেন না। আপনারা সেখানে বিভিন্নভাবে দেশের সার্বিক প্রয়োজনীয়তা মেটাতে অসমর্থ হচ্ছেন। আমরা জানি যে কেন্দ্রীয় সবকার চাহিদার তুলনায় রাজ্য সরকারকে খাদ্য দিতে পারছেন না। কিন্তু যে আনুপাতিক হারে দিচ্ছে সেটা আবার আপনারা ঠিকমত বন্টন করতে পারছেন না। কয়লার ব্যাপারে অর্থমন্ত্রী মহাশয় সেস বসিয়ে কয়লার দাম বাড়িয়ে দিলেন। কেন্দ্র কয়লার উপর ট্যাক্স বসালেন, আর আপনারাও ট্যাক্স বসালেন। এরফলে জনসাধারণ আজকে কি অবস্থায় পড়েছে? কয়লার দাম আপনারা ৩ বার বাড়ালেন কেন? এই ব্যাপারে আপনারা কেন্দ্রের সঙ্গে বোঝাপড়া করুন। এই সেস বসানোর ফলে জনসাধারণের উপর বাড়তি চাপ সৃষ্টি করা হচ্ছে। কেরোসিন আপনাদের যা সরবরাহ করা হয় সেটা অপর্যাপ্ত নয় কিন্তু আপনাদেব গাফিলতির জন্য সেটা ঠিকমত বিলি হচ্ছে না। সেখানে ডিস্ট্রিবিউশান পলিসিকে রাজ্য সরকার ঠিকমত ব্যবহাণ করতে পারছেন না। ফলে প্রশাসনিক ব্যর্থতায় প্রমাণিত হয়েছে। আজকে সুব্রতবাবু যেকথা বললেন যে স্টোরিং এজেন্ট ট্রান্সপোর্ট এজেন্ট এবং ক্যারিং এজেন্ট থেকে আরম্ভ করে সবার কাছ থেকে টেন্ডার এ্যাকসেপ্ট করা হয়েছে। সেখানে আপনারা ৫ পয়সা থেকে টেন্ডার এ্যাকসেপ্ট করছেন। এইভাবে টেন্ডার নিলে তো প্রশাসন চলবে না। এই যে ৫ পয়সার টেন্ডারে কাজ দিচ্ছেন তাতে লস হবে তো? এই ৫ পয়সায় কি কাজ করবে? তাহলে তো পার্টি চুরি করে কাজ করে যাবেন। সেগুলির আপনারা প্রতিকার করুন। সেখানে আপনারা লোয়েষ্ট রেটে তো দিলেন কিন্তু এই তে পার্টি কি কাজ করতে পারবে সেটা কি দেখেছেন? তারপরে ট্রান্সপোর্ট, কন্ট্রাক্টের ব্যাপারে আপনারা ফুলফিল করুন।

[2-20—2-30 p.m.]

ট্রান্সপোর্টের ব্যাপার এবং স্টোরিং এর ব্যাপারটা আপনারা ভাল ভাবে দেখুন।

সরষের মধ্যেই ভূত আছে। ট্রান্সপোর্ট এবং স্টোরিং এজেন্টরা বিভিন্ন ভাবে আপনাদের ক্ষতি করছে। আপনাদের যে নিজস্ব বিল্ডিং তার গোডাউন আছে সেখানে জিনিষ না দেখে ভাড়া করা বাড়ীতে জিনিষ রাখা হচ্ছে এর ফলে আপনাদের প্রচুর পরিমাণে টাকা চলে যাচ্ছে। এইভাবে প্রচুর টাকা অপচয় হচ্ছে। সেজন্য সরকারী খাদ্য নীতি ব্যর্থতায়, পর্য্যবসিত হয়েছে। আপনাদের নীতির ফলে সরষের তেলের দাম যখন প্রচন্ডভাবে বেড়ে গেলে তখন আপনারা রেশনের দোকানের মাধ্যমে গ্রাম বাংলায় রেপসীড তেল দিতে পারেন নি। কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বাইরে থেকে যে রেপষির এল তার কি হল? ইস্কুলে ইস্কুলে যে খাতা সরবরাহ করার ব্যাপার--দৈনিক লিপি--রেশন দোকানের মাধ্যমে ছিল সেগুলি কত ছাত্রছাত্রী পেয়েছে তা কেউ জানে না। কোয়াপারেটিভ এর মাধ্যমে এই জিনিষগুলি যদি সরবরাহের ব্যবস্থা করতেন এবং আরও অন্যান্য নিত্য প্রয়োজনীয় দ্রব্য যদি সরবরাহের ব্যবস্থা করতেন তাহলে ভাল হত। এই দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। এবার আমি ডেপুটেশনিষ্টদের কথা বলব এরা রাজ্য সরকারের বোঝা মোটেই নয়। কেন্দ্রীয় সরকার এদের জন্য টাকা দিচ্ছেন। তাঁরা যদি কিছু বেনিফিট পায় তাহলে সেদিক থেকে আপনারা বাঁধা দিচ্ছেন কেন? আপনারা যেখানে বেকার সমস্যার সমাধান করতে পারছেন না সেখানে এমপ্লয়মেন্ট একচেঞ্জ এর মাধ্যমে লোক নেওয়ার ব্যবস্থাকে পূরণ করছেন না কেন? আশা করি মন্ত্রিমশায় সেদিকে লক্ষ্য দেবেন। এবং যে সমস্ত ক্রটি-বিচ্যুতির কথা আমি আমার কাট মোশনের মাধ্যমে বলেছি সেগুলি দূর করবার চেষ্টা করবেন। আমি আমার এলাকার ১।২ নং ব্লকের কথা বলেছি যেখানে এখনও লোকেরা রেশন কার্ড পায়নি। আশা করব আমি যে কাট মোশানগুলি দিয়েছি তাঁর উত্তর মন্ত্রিমহাশয় দেবেন। বিরোধী দল হিসাবে এই সরকার একদিন খাদ্য আন্দোলনে সাথি ছিলেন কিন্তু আজকে নিজেরাই ব্যর্থতার পরিচয় দিয়েছেন বলে আমি এই খাদ্য দপ্তরের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি এবং আমার কাট মোশান কে সমর্থন করতে বলছি।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধীদলের বক্তব্য শুনে মনে হচ্ছে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ইররেসপনসেবেল অপজিসন পশ্চিমবাংলায় রয়েছে এবং এই দায়িত্বজ্ঞানহীন বিরোধিদল পশ্চিমবাংলায় বসে ঘন্টার পর ঘন্টা অসত্য ভাষণ হাউসের সামনে দিতে পারেন। অবশ্য আমি তাঁদের অসত্য রচনা করবার ক্ষমতাকে প্রশংসা করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা খাদ্য আন্দোলনের কথা বললেন। সুব্রতবাবু বললেন ১ টাকা দামে চাল দিতে হবে এটা নিয়ে একসময় যাঁরা আন্দোলন করেছিলেন আজকে তাঁদের আমলে চালের দাম ৩ থেকে ৪ টাকা কে.জি. আমি জিজ্ঞেস করি ১৯৬০ সালে দেশে মূল্যমান কি ছিল এবং তখনকার ১ টাকার মূল্য আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? সুব্রতবাবু এসব কথার জবাব দেবেন কি? পশ্চিমবাংলার বর্তমান বিরোধীদল দায়িত্বশীল হতেন যদি তাঁরা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত অনাহারে কত লোকের মৃত্যু ঘটেছে সেটা এখানে বলতেন। এঁরা সেকথা না বললেও তখনকার কংগ্রেস দল ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত অনাহারে কত লোকের মৃত্যু হয়েছে সেটা বলেছেন এবং এঁদেরই এম এল এ তুহিন সমান্ত এখানে অনসন করেছিলেন অনাহারে মৃত্যুর ব্যাপার নিয়ে। কিন্তু আমরা দেখছি বামফ্রন্ট সরকারের আমলে একটি লোকেরও অনাহারে মৃত্যু হয়নি। কাজেই দেখা যাচ্ছে ওঁরা অসত্য ভাষণ এখানে দিয়েছেন। মাননীয় বিরোধীদল এখানে মূল্য সম্পর্কে কিছু কথা বলেছেন। এই সম্পর্কে আমি কয়েকটি কথা বলব যেটা তাঁরাও জানেন। কয়লার দাম ২৫ ভাগ বেড়েছে এবং তাছাড়া সিমেন্ট, ডিজেল এবং পেট্রোলের দামও কেন্দ্রীয় সরকার বাড়িয়েছেন। কয়লার

দাম ১৯৮২ সালে বেড়েছে, ১৯৮৩ সালে বেড়েছে এবং ১৯৮৪ সালেও বেড়েছে। কেরোসিন তেল ১৯৭৯ সালে ছিল পার কিলোলিটার ১৩১৯ টাকা এবং ১৯৮১ সালে সেটা হল ১৫৮০ টাকা, সিমেন্টের দাম ১৯৭৯।৮০ সালে ছিল ৪৫৪.১৩ এবং পরে সেটা বেড়ে হল ৬৬০ টাকা এবং এটা কেন্দ্রীয় সরকারই করলেন। ডিজেলের ক্ষেত্রে দেখছি দাম দ্বিগুণ হয়ে গেল। ১৯৭৯ সালে ছিল ১৫৩০ টাকা পার কিলোলিটার এবং ১৯৮১ সালে সেটা হল ২৯৩৮ টাকা পার কিলোলিটার। কাজেই এইসব জিনিস পত্রের দাম বাড়বে অথচ চালের দাম ১টাকার নীচে ৫০ পয়সা হবে মূর্খের স্বর্গে বাস করলে এসব কথা বলা যায়।

[2-30—2-40 p.m.]

কোন চিন্তাশীল লোক এই রকম বলতে পারে? ডিজেলের, সিমেন্টের, কেরসিন তেলের পেট্রোলের লোহা ইস্পাত, সারের দাম বাড়বে, আর ধানের দাম কমবে? ১৯৬০ সালে চালের দাম এক টাকা ছিল। কিন্তু টাকার মূল্যমান দিয়ে যদি হিসাব করা যায় তাহলে ৫০ পয়সায় দাম নেমে যাবে। ১৯৭২-৭৭ সালে যে সরবরাহ নীতি ছিল, সেই নীতি আমরা গ্রহণ করি নি। ওরা বলছেন ধানের উপর আমরা লেভি করি নি। লেভির কথা একটু আগে বল্লেন লেভি উঠিয়ে দেওয়া হয়েছে। এই লেভি উঠিয়ে দেবার চালের চোরাই চালান বন্ধ হয়েছে। প্যাসেঞ্জাররা ট্রেনে সুষ্ঠুভাবে করে যাওয়া আসা করতে পারছে। আগে এই লেভি থাকার জন্য লোকে ট্রেনে উঠতে পারতো না। আপনারা সারা পশ্চিমবাংলাকে একটা চোরাই চালান কারবারের আড়তে পরিণত করেছিলেন। তখন দেখা গিয়েছিল ট্রেনে শিশু মহিলা সব চাল পাচার করছে। গ্রামের কৃষকদের কথা ওনারা বলেন। এ সম্বন্ধে সুভাষবাবু বলেছেন। কাশীবাবু বলেছিলেন এবং বর্ধমানের এম.এল.এ ও বলেছিলেন যে ৮০ বছরের বৃদ্ধের কাছ থেকে লেভি আদায় করা হয়েছে অনাদায়ে মিসা করেছেন। কংগ্রেসের খাদ্য নীতির ফলে মানুষের কাছ থেকে জোর করে অন্যায়ভাবে লেভি আদায় করা হয়েছিল। এই লেভি বসাবার ফলে শিশু বৃদ্ধ বনিতা সবাই এই চোরাই চালান কারবারে যুক্ত হয়ে গিয়েছিল। দেশটাকে একটা শ্মশানে পরিণত করা হয়েছিল। এই ছিল ওদের খাদ্য নীতি। আবার ওঁরা লেভির কথা বলেন। স্যার, আমি একটা উদাহরণ দিচ্ছি। চাল কলের মালিকদের লেভি ৮০% থেকে ৩০% নাকি আমরা করেছি। ঐ জয়নাল আবেদিন সাহেবের বন্ধুরা ঐ চাল কলের মালিকরা হাইকোর্টে মামলা করে ঐ লেভির নাবেটে নামিয়ে দিয়েছে। এটা সেন্ট্রাল গভর্ণমেন্ট ওঁদেরই সরকার এ্যাপ্রুভ করেছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ওরা ক্রোকোডাইল টিয়ার ফেলেন গরীবদের জন্য। আবার ওরাই হাইকোর্টে গিয়ে বড়লোকদের জন্য জোতদার জমিদারদের জন্য দালালী করেন। প্রোকিওরমেন্ট নীতি নিয়ে ওঁরা সমালোচনা করেন। ওদের কোন নৈতিক অধিকার নেই। সর্বভারতীয় ক্ষেত্রে বিভিন্ন রাজ্যে যেমন পশ্চিমবাংলার বাইরে বিহার, উত্তর প্রদেশ, রাজস্থান, গুজরাট ইত্যাদি রাজ্যের চেয়ে পশ্চিমবাংলায় জিনিসের দাম সব চেয়ে কম। এই কথা অজিতবাবু একটু আগেই বলেছেন। কেন্দ্রের অসহযোগিতা সত্ত্বেও পশ্চিমবাংলায় খাদ্যের দাম কম অন্য রাজ্যের চেয়ে পশ্চিমবাংলায় খাদ্যের অবস্থা অনেক বেশী ভাল। স্যার, আমি একটি কথা বলি সরবরাহ সম্পর্কে ওদের মুখ দিয়ে এই সব কথা শুনতে হচ্ছে? ওঁরা সরবরাহ নিয়ে আবার কথা বলেন। স্যার, আপনার বোধ হয় মনে আছে, আমি এই হাউসে মেনসেনের সময় বলেছিলাম কয়েক দিন আগে যে পশ্চিম দিনাজপুরে মঙ্গলবাড়ীতে যে গোডাউনটি আছে, সেখানে রেল লাইন

সরাবার নামে জনৈক মন্ত্রী মহাশয় বলেছিলেন রেল সরানো হবে। মালদা থেকে মঙ্গলবাড়ী রেল লাইন যাবে। কিন্তু সেখানে রেলও গেল না রেকও গেল না। কি কারণে গেল না? কারণ হচ্ছে ওঁদেরই আই এন টি ইউ সি-র নেতা বিশ্বনাথবাবু মালদার জনৈক মন্ত্রীর নেতৃত্ব মানেন নি বলে, তাকে টাইট দেবার জন্য ঐ এফ সি আই গোডাউনের কাছে জনৈক মন্ত্রী রেল নিয়েগেল না এবং দীর্ঘ দিন ধরে সেখানে রেকও সরানো হোল না।

সরবরাহে অব্যবস্থা কি ভাবে ওরা তৈরী করে রেখেছেন, কৃত্রিম উপায়ে, কংগ্রেসীরা আজকে জেলায় জেলায় খাদ্য সরবরাহের ব্যাপারে অব্যবস্থা সৃষ্টি করার জন্য উদ্‌গ্রীব হয়ে রয়েছেন আর এখানে এসে শুষ্ঠু সরবরাহ হচ্ছে না বলে চিৎকার করছেন। একদিকে সরবরাহকে বিপর্য্যস্ত করছেন, সরবরাহকে বন্ধ করবার জন্য আপ্রান চেষ্টা চালাচ্ছেন, অপর দিকে এখানে এসে কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন সরবরাহ সম্পর্কে সমালোচনা করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই, আজকে ওরা যে কথাগুলো বললেন, বিশেষ করে ষ্টোরিং এজেন্ট, ট্রান্সপোর্ট এজেন্ট ইত্যাদি সম্পর্কে এবং গোডাউন সম্পর্কেও অনেক সমালোচনা করলেন, উনারা যা বললেন, তা সম্পূর্ণ অসত্য, প্রতি জায়গায় সরকারের গোডাউন আছে, যেখানে কোঅপারেটিভ গোডাউন আছে, সেখানে তো আছেই তা ছাড়া জেলায় জেলায় যে সমস্ত গোডাউন আছে, সেই সমস্ত গোডাউন ব্যবহার করা হচ্ছে। উনি খাদ্যের কোয়ালিটি সম্পর্কে কটাক্ষ করে বলেছেন যে গম চাল, এমন সব নাকি সাপ্লাই করা হয়, যা মানুষ খেতে পারে না। সুব্রত বাবুর এটা জানা উচিৎ, এফ.সি.আই. এই সব চাল, গম সংগ্রহ করে, বর্ত্তমানে তারা কৃষকদের কাছ থেকে কোন চাল, গম সংগ্রহ করে না, তারা মিল মালিকদের কাছ থেকে সংগ্রহ করে, পশ্চিমবংগ সরকারের এতে কোন হাত নেই। ফলে আজকে কেন্দ্রীয় সরকারের সংগ্রহ নীতি ভেংগে পড়েছে, কেন্দ্রীয় যে কোয়ালিটি কনট্রোল ডিপার্টমেন্ট, তা আজকে ভেংগে পড়েছে দুর্নীতির জন্য। সেখানে আজকে ঘুঘুর বাসায় ভর্ত্তি হয়ে গেছে, সুব্রত বাবু নিজে জেনে শুনে, সেই ঘুঘুর বাসার কথা জেনে শুনে আজকে এখানে কোয়ালিটি কনট্রোলের কথা বলছেন, কি ভাবে যে বলেন আমরা বুঝতে পারি না। আমরা বহুবার এই হাউসে নিকৃষ্ট ধরণের চাল গম নিয়ে এসে দেখিয়েছি যে কলকাতার মানুষ এই খাদ্য খেতে পারে না, এই রকম চাল গম রেশনের মারফত্‌ দেওয়া হচ্ছে, যেটা কেন্দ্রীয় সরকারের এফ.সি.আই. এর কাছ থেকে পশ্চিমবংগ সরকার পেয়ে থাকেন। এফ.সি.আই. কেন্দ্রের দ্বারা নিয়ন্ত্রিত, পশ্চিমবংগ সরকারের কোন এক্তিয়ার এই ব্যাপারে নেই। এই এফ.সি.আই. কে নিয়ন্ত্রন করতে কেন্দ্রীয় সরকার ব্যর্থ হয়েছেন, সেটা সুব্রত বাবু ভাল করেই জানেন। জেনে শুনে আজকে তিনি এখানে নানা রকম অসত্য কথা বলে কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে পারি, আজকে উনারা বললেন, আমরা নাকি শুধু কেন্দ্রীয় সরকারের কাছ থেকেই, অর্থাৎ এফ.সি.আই. এর খাদ্যের উপরই নির্ভর করছি। এই কথাটা আদৌ সত্য নয়, আমাদের রাজ্যে দু দুবার খরা হয়েছে, একবার প্রলয়ংকর বন্যা হয়েছে, তা সত্ত্বেও উৎপাদন আমাদের বেড়েছে এবং আমাদের রাজ্যের উৎপাদনের পরিমান হয়েছে, হুইট ১৯৮০-১ সালে হয়েছে ৪৭৩০০.০২ টন এবং ১৯৮১-২ সালে কমেছিল ৩ হাজার ৭৯.৯০ টন আর ১৯৮২-৮৩ সালে বেড়ে হয়েছে ৬৫ হাজার টন। বোরো এবং অন্যান্য খাদ্য শস্য যা আমাদের পশ্চিমবাংলায় উৎপন্ন হয়, ১৯৮২-৮৩ সালে তার পরিমাণ যথেষ্ট বেড়েছে। পশ্চিমবাংলায় সীমিত ভূমি যেটুকু আছে, তার উৎপাদন যতটুকু হওয়া সম্ভব, ম্যাক্সিমাম সম্ভব খরা এবং বন্যা হওয়া সত্ত্বেও তার মধ্যেও

আমরা উৎপাদনকে বাড়িয়েছি। আমি শেষ কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আজকে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যা আমাদের পাওয়ার কথা, যা আমাদের রাজ্যের জন্য বরাদ্দ আছে, সেটা আমরা পাই না এবং সেইগুলো কি ভাবে আমাদের তারা দিয়েছেন, কয়লা আমাদের জন্য যা বরাদ্দ, সেই অনুযায়ী কেন্দ্র আমাদের সরবরাহ করেনি। রেপসিড, ১৯৮১ সালে বরাদ্দ ছিল, ২.৭ লক্ষ টন, কিন্তু আমরা সেখানে ২.৪ লক্ষ টন, কেন্দ্র থেকে সরবরাহ করা হয়েছিল, ১৯৮২ সালে আমরা দেখেছি প্রায় ৮ হাজার টন কম সরবরাহ করা হয়, ১৯৮৩ সালে দেখেছি ৩ হাজার টন কম সরবরাহ করা হয়।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী অনিল মুখার্জী ঃ** চিনির ক্ষেত্রে এটা হচ্ছে। তেমনি অন্যান্য ক্ষেত্রে, রেপসিডের ক্ষেত্রেও একই অবস্থা হচ্ছে। ৭৫.৩ হাজার মেট্রিক টন বরাদ্দ ছিল, ৭২.৬ হাজার মেট্রিক টন দিয়েছেন, অর্থাৎ ৩ হাজার মেট্রিক টন কম দিয়েছেন। ১৯৮২ সালে ৭৫.৬ হাজার মেট্রিক টন ছিল, ৬৯.০৯ মেট্রিক টন দিয়েছেন। ১৯৮৩ সালে ৮৯.৪ হাজার মেট্রিক টন বরাদ্দ ছিল, ৭৭.৬ হাজার মেট্রিক টন সাপ্লাই দিয়েছেন। রেপসিড, সিমেন্ট, কয়লা ইত্যাদি যা বরাদ্দ করেন তার চেয়ে অনেক কম সরবরাহ করেন। স্বাভাবিকভাবেই সরবরাহ বিপর্যস্ত হয়ে পড়ে। বন্যার সময় নিয়মিত সরবরাহ আসেনি। ফলে কমিটমেন্ট সরবরাহ না করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে সরবরাহ ঠিকমত বজায় রাখা সম্ভব হয় না। সুতরাং সেই অবস্থায় মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী আজকে খাদ্য সরবরাহের উপর তার বাজেট পেশ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় স্বীকার করবেন প্রতিটি রাজ্য সরকারের নূন্যতম দায়িত্ব হল মানুষকে খাওয়াবার দায়িত্ব এবং সেই দায়িত্ব তাদের গ্রহণ করা উচিত। এটা শুধু জীবন মরণ সমস্যা নয়, আগামী প্রজন্ম, মেধা ইত্যাদি সমস্ত কিছুই এর উপর নির্ভর করে। অথচ এমন একটা সমস্যা সমাধানের ক্ষেত্রে রাজ্য সরকার বিগত ৭ বছর ধরে যে নীতি গ্রহন করে আসছেন তাতে তাদের জনদরদী চরিত্র আদৌ ফুটে ওঠেনি। নূন্যতম মানবিক দৃষ্টিভঙ্গীর ভিত্তিতে এই খাদও নীতি গ্রহণ করা উচিৎ। কিন্তু সেই দৃষ্টিভঙ্গীর অভাব আমরা দেখতে পাচ্ছি। আজ পর্যন্ত সরকার কোন বলিষ্ঠ খাদ্য নীতি গ্রহন করতে পারেন নি, জোতদার, চোরাকারবারী, মজুতদার, ফাটকাবাজদের স্বার্থে তারা খাদ্য নীতি গ্রহন করে আসছেন। একটা দেশের খাদ্য সমস্যার সমাধানের সরল উপায় কি? শুধু আমাদের দেশ কেন, দুনিয়ার যে কোন পুঁজিবাদী অর্থনৈতিক কাঠামোয় এই খাদ্যসমস্যার সমাধান যেভাবে করা হয়ে থাকে তা হচ্ছে অল ওভার ষ্টেটস খাদ্য শস্যের সামগ্রিক রাষ্ট্রীয় বানিজ্য চালু করা, যাতে করে এই কালবাজারী, চোরাকারবারী, মজুতদার, অসাধু ব্যবসায়ীরা মিডিল্ ম্যানদের মুখের গ্রাস নিয়ে ছিনিমিনি খেলতে না পারে। সেই জন্য খাদ্য সংগ্রহ এবং বন্টনের ক্ষেত্রে সরকারের একচেটিয়া নিয়ন্ত্রন থাকা দরকার। কংগ্রেস সরকারের আমলে আমরা দেখেছি ভারতবর্ষের জোতদার, মজুতদারদের স্বার্থে এই নীতি তারা গ্রহন করে নি। কিন্তু বাম ফ্রন্ট সরকারের কাছে মানুষ আশা করেছিল অল ওভার ষ্টেটস সামগ্রিক রাষ্ট্রীয় বানিজ্য তারা চালু করবেন। আমরা বরাবর এই দাবী করে আসছি, কিন্তু প্রথম দিকে 'না' স্বীকার করলেও পরবর্তী পর্যায়ে বাম ফ্রন্ট এটাকে স্বীকার করে নিয়েছিলেন। সামগ্রিক রাষ্ট্রীয় বানিজ্য নাহলেও অন্ততঃ খাদ্য শস্যের ক্ষেত্রে হোলসেল ট্রেড-এর রাষ্ট্রীয় বানিজ্য ষ্টেট ট্রেডিং

কথা তারা মেনে নিয়েছিলেন এবং জোতদারদের উপর তাদের উদ্বৃত্ত ধান সংগ্রহ করার জন্য লেভি ধার্যের প্রস্তাব গ্রহন করেছিলেন।

তৎকালীন কংগ্রেস সরকারের কাছে তারা জোতদারদের উপর লেভি ধার্য করার দাবী রেখেছিলেন, মজুত উদ্ধার করার দাবী রেখেছিলেন। এখনও যে সমস্ত রাজ্যে ওরা ক্ষমতায় নেই সেই সমস্ত রাজ্যে ওরা এই সমস্ত দাবী রেখে চলেছেন যে জোতদারদের উপর লেভি ধার্য করতে হবে, মজুত উদ্ধার করতে হবে, খাদ্যশস্যের পাইকারী ব্যবসা রাষ্ট্রায়াত্ব করতে হবে ইত্যাদি। কিন্তু পশ্চিমবংগে কি করছেন? আমরা দেখতে পাচ্ছি এখানে ওদের পারফরমেন্স ওয়াষ্ট। ইভিন কংগ্রেসের আমলের থেকেও ওদের পারফরমেন্ট ওয়ষ্টি। কংগ্রেস আমলে জোতদার, মজুতদার, কালোবাজারী, চালকল মালিকদের যদি পশ্চিমবংগে স্বর্গরাজ্য স্থাপিত হয়ে থাকে তাহলে বামফ্রন্টের আমলে এখানে তাদের মহাস্বর্গরাজ্য স্থাপিত হয়েছে। স্যার, কেন একথা বলছি সেকথায় এবারে আমি আসছি। কংগ্রেস আমলে আমরা দেখেছি গণ আন্দোলনের চাপে কংগ্রেস সরকার জোতদারদের উপর লেভি ধার্য করতে বাধ্য হয়েছিলেন এবং তারা একটা অভ্যন্তরীন সংগ্রহেরও ব্যবস্থা করেছিলেন। প্রফুল্ল চন্দ্র সেনের আমলে আমরা দেখেছি ৫ লক্ষ টন খাদ্যশস্য সংগ্রহ করা হয়েছিল অথচ বামফ্রন্টের রাজত্বে ১৯৭৮ সালের পর থেকে আমরা দেখছি ওরা জোতদারদের লেভি থেকে মুক্তি দিয়েছেন। জোতদারদের উপর লেভি ধার্য হচ্ছে না সিন্স ১৯৭৮। চালকল মালিক, যারা রাঘববোয়াল তাদের উপর যে লেভি ধার্যের হার সেটাও কমিয়ে দেওয়া হয়েছে। এখন সেটাকে ৩০ পারসেন্টে নামিয়ে নিয়ে আসা হয়েছে। তাই স্যার, বলছিলাম, কংগ্রেস আমলে যদি জোতদার, মজুতদার, কালাবাজারী, চালকল মালিকদের স্বর্গরাজ্য হয়ে থাকে তাহলে বামফ্রন্টের আমলে তাদের মহাস্বর্গরাজ্য হয়েছে। স্যার, গত বছর না হয় খরা গিয়েছে, তার আগের বছর বন্যা গিয়েছে কিন্তু এবারে তো বাম্পার ক্রপ হয়েছে, এবারে কি অবস্থা? এবারে কম করে ৯০ লক্ষ টন খাদ্যশস্য পশ্চিমবংগে উৎপাদিত হয়েছে আউস টাউস মিলিয়ে এবং গতবারে এই উৎপাদন ছিল ৫৫ লক্ষ টন। প্রকৃতির দয়ায় এবারে দেখা যাচ্ছে গতবারের চেয়ে ৩৫ লক্ষ টন খাদ্যশস্য বেশী উৎপাদিত হয়েছে। এবারে এই বাড়তি ৩৫ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদিত হওয়ায় আমরা আশা করেছিলাম বামফ্রন্ট সরকার এই উদ্বৃত্ত খাদ্যশস্য অভ্যন্তরীন সংগ্রহ জোরদার করে এবং লেভি ধার্য করে সংগ্রহ করবেন কিন্তু আমরা দেখলাম সেটা তারা করলেন না এবং সেখানে কোন লেভিও ধার্য করলেন না। এখন অভ্যন্তরীন সংগ্রহের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে ১ লক্ষ টন কি ১ লক্ষ ২৫ হাজার টন। এতো সমুদ্রে শিশিরবিন্দুর মতন। যেখানে ৩৫ লক্ষ টন বাড়তি খাদ্যশস্য উৎপাদিত হল সেখানে প্রকিওরমেন্ট টার্গেট হোয়াই এক লক্ষ? এই বাড়তি ফসল কাদের হাতে যাবে? Knowing fully well, consciously আপনারা এই বাড়তি ফসল ঐ চালকল মালিক, জোতদার, মজুতদার এবং অসাধু ব্যবসায়ীদের হাতে যাবার সুযোগ করে দিচ্ছেন এবং ইতিমধ্যে তার লক্ষনও দেখা যাচ্ছে যে বামপার ক্রপ হওয়া সত্বেও খাদ্যশস্যের দাম কমে নি। সারা বছর ঐ সমস্ত কালোবাজারীরা, অসাধু ব্যবসায়ী, মজুতদার এবং জোতদাররা কি ভাবে জনসাধারণকে শোষন করে পয়সা লুঠবে সেটা এখন থেকেই বোঝা যাচ্ছে। আপনারা একেবারে আনব্রিডিলড লাইসেন্স দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা আমি নিশ্চয় বলবো যে কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব নিশ্চয় পালন করছেন না। পশ্চিমবংগ একটি ঘাটতি রাজ্য কাজেই এই ঘাটতিটা কেন্দ্রীয় সরকারকে মেটাতে হবে। পশ্চিমবংগের মানুষের এই দাবীটা ন্যায়সংগত দাবী। কিন্তু

এখানে আপনাদের ভূমিকাটা কি? পিপলের কাছে মুখ রক্ষা করার জন্যই কি আপনারা বলছেন যে কেন্দ্র দিচ্ছে না?

[2-50—3-00 p.m.]

তাহলে লেজিটিমেট ডিম্যান্ড যেটা, সেই ডিম্যান্ডকে রিয়েলাইজ করার জন্য আজকে আপনারা কেন্দ্রীয় সরকারের উপরে কি চাপ সৃষ্টি করেছেন? পশ্চিমবাংলার জনসাধারণের স্বার্থে প্রয়োজন হলে অন্দোলনে যেতে হবে। সেখানে আপনাদের কি বোঝাপড়া সেটা অপনারাই জানেন। শুধু খবরের কাগজে ছাপাবার জন্য খালি বাকযুদ্ধ যে কেন্দ্র দিচ্ছে না। এতে কি পশ্চিমবাংলার মানুষের পেট ভরবে? আজকে কেন দিচ্ছে না সেই ব্যাপারে তাকে বাধ্য করার জন্য জনমত সংগ্রহ করুন। সরকার এবং গণ-আন্দোলন করে সম্মিলিতভাবে এই ন্যায় সংগত দাবী আদায় করার জন্য চাপ দিন। কিন্তু তা হচ্ছে না। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার একই পথ বেছে নিয়েছে। কেন্দ্রীয় সরকার বারবার রেশনে চাল, গমের দাম বাড়াচ্ছে, তার সংগে রাজ্য সরকারও ২/১ পয়সা করে জুড়ে দিচ্ছেন। এই জিনিস চলছে। আজকে পশ্চিমবাংলার মানুষের অবস্থা, বিশেষ করে গ্রাম বাংলার মানুষের অবস্থা, বিশেষ করে গ্রাম বাংলার মানুষের অবস্থা অভ্যন্ত শোচনীয়। যারা ক্ষেতমজুর, যারা নিঃস্ব তাদের পক্ষে খোলা বাজার থেকে চাল কিনে খাওয়া একেবারেই সম্ভব নয়। তাদের যে রেশনের সামগ্রী তুলবার মতও সামর্থ্য নেই এটা কি মাননীয় খাদ্য মন্ত্রী জানেন না? এই মানুষগুলির জন্য কি তিনি একবারও ভেবেছেন? বামফ্রন্ট সরকার ভরতুকী দিয়ে কিছু ব্যবস্থা করার চেষ্টা করেছেন। কিন্তু কোন পরিকল্পনা নেই। অথচ একটা অল আউট প্লানিং এই সাত বছরের মধ্যে করার সুযোগ ছিল। এটা খাদ্য সমস্যা সমাধানের ক্ষেত্রে খুব একটা কম সময় নয়। প্রথমতঃ আজকে পশ্চিমবংগের মানুষের প্রয়োজন অনুযায়ী খাদ্য শস্য বৃদ্ধি করার জন্য নেসেসারী পজেটিভ মেজার নেওয়া দরকার। এটা যদিও একদিনে সম্ভব নয়, কিন্তু কোন লং টার্ম মেজার যদি নেওয়া যায় তাহলে খাদ্য উৎপাদন বৃদ্ধি হতে পারে। দ্বিতীয়তঃ সেই উৎপন্ন ফসল নিয়ে যাতে ফাটকাবাজি না হয়। এটা নিয়ে যাতে মিডিলম্যানরা হেরড করতে না পারে, কালোবাজারী করতে না পারে তার জন্য সংগ্রহ এবং বন্টন - এই দুটোই সরকারের একচেটিয়া অধিকারে থাকা দরকার। এই ৩টি মেজার নিলে খাদ্য উৎপাদন হতে পারে। এই ৩টি মেজার যদি সরকার না নেয় তাহলে কি খাদ্য সমস্যা সমাধান করা সম্ভব? এই মেজার কি আপনারা নিয়েছেন? আজকে পশ্চিম বাংলায় খাদ্যশস্য উৎপাদনের জন্য সাত বছরে আপনারা কোন পজিটিভ মেজার নিয়েছেন কি? যদি খতিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে যে আপনাদের পারফরম্যান্স মিজারেবল। এগ্রিকালচারাল প্রোডাকশন, খাদ্য শস্য উৎপাদনে আপনারা কংগ্রেস আমল থেকেও বাজে নজির সম্থাপন করেছেন, আরো জঘন্য দৃষ্টান্ত স্থাপন করেছেন। এবারের সারা ভারতবর্ষে যে বাম্পার ক্রপ হয়েছে সেটা প্রকৃতির দান। এতে আপনাদের কোন কৃতিত্ব নেই। সেচের উন্নতি করে, জল নিষ্কাশনের ব্যবস্থা করে, কৃষির উপকরণ সরবরাহ করে, একটা পারমান্যান্ট মেজারে খাদ্য উৎপাদনের কোন ব্যবস্থা আপনারা করেন নি। মাননীয় কৃষিমন্ত্রী, কমল গুহ মহাশয়, তাদের কর্মী সম্মেলনে বলেছেন যে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার পরে কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য কিছু করেন নি। ফলে এই জিনিস হয়েছে। আর প্রকিওরমেন্টের ব্যাপারটা সকলেই জানেন। It is well known to all (2) এই ব্যাপারে কাগজে বেরিয়েছে। সংগ্রহ এবং বন্টনের ক্ষেত্রে

আমরা দেখছি যে চাল কলের মালিক, চোরাকারবারী, মজুতদারদের হাতে পরোটা আপনারা তুলে দিয়েছেন। আপনারা কোথায় রেষ্ট্রিক্ট করবেন, কন্ট্রোল করবেন, সেখানে দেখছি যে কংগ্রেসের সময়ে যেটুকু তারা রেষ্ট্রিক্ট করতো, তার থেকেও আপনারা পিছিয়ে এসেছেন। প্রতিটি ক্ষেত্রে এই রকম অবস্থা আমরা দেখছি। আজকে দেশের জোতদার, মজুতদার, কালোবাজারী, চালকলের মালিকদের স্বার্থে, জনসাধারণের স্বার্থ বিরোধী কাজ আপনারা করেছেন। আজকে খাদ্য নীতি, খাদ্য সমস্যার মত একটা মৌলিক সমস্যাকে সমাধান করার জন্য ন্যূনতম যে দৃষ্টিভঙ্গীর পরিচয় দেওয়া উচিত ছিল, সেই পরিচয় দেওয়া দুরে থাক ইচ এ্যান্ড এভরি ষ্টেপে আপনারা একটা ওয়ার্থলেস গভর্ণমেন্টের পরিচয় দিয়েছেন। আজকে এই প্রশ্ন আসতে পারে যে কেন বামফ্রন্ট সরকার কালোবাজারী, চোরাকারবারীদের হাতে এটা তুলে দিয়েছেন? কারণ তারা আজকে ঐ কংগ্রেসে সরকারের মত ভারতবর্ষের পুঁজিপতিদের তুষ্ট করে ক্ষমতায় থাকতে চান। তাই, পুঁজিপতি, কালোবাজারী, চোরাকারবারীরা যাতে অসন্তুষ্ট না হয়, শিল্পপতিরা যাতে তুষ্ট হয়, চটকলের মালিকরা যাতে তুষ্ট হয়, সেই ব্যবস্থা আপনারা করেছেন। পুঁজিবাদী শ্রেণীর স্বার্থে সুব্রতবাবুরা যা করেছিলেন, আপনারা ও সেই পুঁজিবাদী শ্রেণীর স্বার্থে খাদ্যনীতিকে পরিচালনা করছেন। এ' পুঁজিপতি শ্রেণীর দ্বিদলীয় রাজনীতির অংশিদার হওয়ার জন্য। আজকে সেই কারণেই আমি বামফ্রন্ট সরকারের জনবিরোধী খাদ্য বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকারের খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, বিরোধী সদস্যদের যেখানে কিছু বলার নেই সেখানেও তাঁরা সরকারের বিরোধিতা করার জন্যই শুধু চিৎকার করছেন। যদি তাঁরা তাঁদের পুরোনো দিনের কথাগুলি একটু স্মরণ করেন, তাহলেই তাঁরা বুঝতে পারবেন যে, আজকে তাঁদের এ'ভাবে চিৎকার করা উচিত হচ্ছে কিনা। মাননীয় সদস্য অনিলবাবু বলেছেন যে, বিগত কংগ্রেসী আমলে খাদ্যের জন্য সারা পশ্চিমবঙ্গে তথা গোটা ভারতবর্ষে হাহাকার উঠেছিল। খাদ্যের দাবীতে মানুষ প্রাণ পর্যন্ত হারিয়েছিল। আজকে নিশ্চয়ই বামফ্রন্টের আমলে পশ্চিমবাংলায় সে অবস্থা নেই। কিন্তু আমরা আজও লক্ষ্য করছি, খাদ্যশস্য বন্টনের ক্ষেত্রে গোটা দেশে কেন্দ্রীয় সরকার একটা অব্যবস্থা জিইয়ে রেখেছে এবং যেটুকু ব্যবস্থাও রয়েছে সেটুকুর মধ্যেও পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একটা বিমাতৃসুলভ আচরণ করে চলেছে। তথাপি আমরা আজকে গর্ব করে বলতে পারি যে, বিগত খরা এবং বন্যায় পশ্চিমবঙ্গে একটা মানুষও অনাহারে মারা যায় নি। আমাদের এই দাবী কি আজকে বিরোধী বন্ধুরা অস্বীকার করতে পারেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষের জন্য একই নীতি ঘোষণা করছেন, সেখানে তারা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বিমাতৃসুলভ আচরণ করছেন। অথচ আমরা আশ্চর্য হয়ে লক্ষ্য করি যে, আমাদের এখানকার বিরোধী সদস্যরা সে ব্যাপারে কোন কিছু এখানে উল্লেখ করেন না এবং তার প্রতিবাদ করেন না, তাঁদের উচিত অন্ততঃ পশ্চিমবাংলার ন্যায্য দাবীগুলির ক্ষেত্রে আমাদের সমর্থন করা। পশ্চিমবাংলার গরীব মানুষের স্বার্থে, তাদের খাদ্য সরবরাহের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে বিমাতৃসুলভ আচরণ করছে তার বিরুদ্ধে আমাদের সঙ্গে ঐক্যমত্য হয়ে দাবী তোলা। স্যার, আমরা লক্ষ্য করছি, এফ. সি. আই'র মাধ্যমে কেন্দ্র পশ্চিমবঙ্গ থেকে যে চাল গম সংগ্রহ করছে তা অন্য রাজ্যে পাঠান হচ্ছে। আর অন্য রাজ্য থেকে সংগ্রহ করা নিকৃষ্ট মানের খাদ্য দ্রব্য পশ্চিমবঙ্গকে সরবরাহ

করছে। এর দ্বারা তারা পশ্চিমবঙ্গ সরকারের নীতিকে--গরীব মানুষকে ভাল খাদ্য সরবরাহ করার নীতিকে--বানচাল করার চেষ্টা করছে। কেন্দ্রীয় সরকার আজকে এই অপকৌশল গ্রহণ করেছে। কেন্দ্রীয় সরকারের এই অপকৌশল এবং পশ্চিমবঙ্গের প্রতি বিমাতৃসুলভ আচরণের বিরুদ্ধে আমাদের সকলের এক সংগে রুখে দাঁড়ান উচিত। আমরা জানি সারা ভারতবর্ষে খাদ্য দ্রব্য সরবরাহের জন্য সুষ্ঠু সরকারী বণ্ঠন ব্যবস্থা গড়ে তুলতে হবে, রাষ্ট্রীয় বাণিজ্য ব্যবস্থা চালু করতে হবে, তা নাহলে সুষ্ঠু-ভাবে খাদ্য দ্রব্য সরবরাহ বা বন্টন সম্ভব নয়। শুরু থেকেই আমরা এই কথা বলে আসছি। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের এই কথায় কর্ণপাত করছে না। স্যার, বিগত কয়েক বছর বার বার বন্যা এবং খরা হওয়ার পরেও সম্প্রতি যে অবস্থার সৃষ্টি হয়েছে, সেটা লক্ষ্য করার বিষয়।

[3.00—3.10 p.m.]

গ্রামে যে পরিমান খাদ্য-দ্রব্য সরবরাহ করা হয়ে থাকে সেটা শহর এলাকার তুলনায় অনেক কম। গ্রামের কৃষকেরা তাদের ঘরে যে খাদ্য বা শস্য উৎপাদন করেছিলেন গত কয়েক বৎসরে খরা এবং বন্যার জন্য দেনার ধার শোধ করতে গিয়ে শেষ করে ফেলেছেন। ফলে কৃষক পরিবারের ঘরে যা সংগ্রহ থাকতো সেগুলি প্রায় শেষ হয়ে গেছে। সুতরাং গ্রামের মানুষের ঘরে খাদ্য পৌঁছাতে হলে রেশন বরাদ্দ বাড়াতে হবে। অন্যদিকে গ্রামের মানুষদের যেখানে কয়েক মাস কাজ নেই অর্থাৎ যেখানে এক ফসলি কাজ হয় সেখানে কাজের মাধ্যমে খাদ্য সরবরাহ করতে হবে। অন্যথায় গ্রামের মানুষের বিপর্যস্ত অবস্থা নেমে আসবে। আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আজকে বামফ্রন্ট সরকারের যে ঐকাবদ্ধ প্রচেষ্টা তাঁর মাধ্যমে আমরা দেখেছি প্রায় ১ কোটি ভূয়া রেশন কার্ড সারা রাজ্যে ছড়িয়ে ছিল, সেই ভূয়া রেশন কার্ডের সংখ্যা পুরোপুরিভাবে ধরতে না পাবলেও তার সংখ্যা অনেক কমে গেছে। তবে এক্ষেত্রে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি অকর্ষন করছি, কংগ্রেস আমল থেকে যে অব্যবস্থা চলে আসছিল সেই অব্যবস্থা এখনও পুরোপুরিভাবে দূরীভূত হয়নি। কারণ, এই ভূয়া রেশন কার্ড যাদের মাধ্যমে ধরার কথা, যে সব সরকারী অফিসারের মাধ্যমে, যারা আপনার অফিসে আছেন তাঁরা ঐ পুরানো দিনের অভ্যাস পুরোপুরি পাল্টাতে পারেন নি, ফলতঃ আমরা লক্ষ্য করছি, সরকারী নির্দেশ থাকা সত্বেও কোথাও কোথাও ভূয়া রেশন কার্ড রয়ে গেছে। সেই রেশন কার্ডগুলি ইতিমধ্যে দখল না করলে গ্রামের মানুষের যে বরাদ্দটা যা থাকতো বা বাড়তো সেই বরাদ্দ রেশন ডিলারদের ব্যক্তিগত পুঁজি হয়ে যাবে বলে আশংকা করছি। অন্যধারে দেখতে পাচ্ছি, ২৪-পরগণায় আলিপুরে যে সাব-ডিভিশন্যাল কন্ট্রোলার আছেন সেখানে দেখছি দীর্ঘদিন ধরে অব্যবস্থা, অনিয়মিত ব্যবস্থা চলে আসছে। আমি কয়েকদিন আগে এই হাউসে মেনসান করেছিলাম একটা কয়লার লাইসেন্সের ব্যাপারে। কয়লা যারা নিয়ে থাকেন ঐ ২৪-পরগণা জেলার ক্ষুদ্র ব্যবসায়ী সমিতি তাদের গত ৮ আগষ্ট বরাদ্দ দেওয়া হয়েছিল কিন্তু তার পর থেকে আর দেওয়া হয়নি। সাংবাদিকদের কাছে সেই রিপোর্ট প্রকাশ করলে যখন সংবাদপত্র বেরোয় তারপর থেকে দেখা গেল ক্ষুদ্র ব্যবসায়ী সমিতিকে আজও পর্যন্ত বরাদ্দ দেওয়া হচ্ছে না। ব্যবসায়ীরা তো কয়লা পাচ্ছেই না ফলে গ্রামেও এই কয়লা না পাওয়ার মত অবস্থা দেখা দিয়েছে। এছাড়া আরোও অব্যবস্থা রয়ে গেছে। গ্রামে এখনও নিয়মিতভাবে রেশন মারফত সরবরাহ হয় না, বিশেষতঃ সুন্দরবন এলাকায়, এই এলাকাটা নদী বেষ্টিত সমস্ত জেলায় গুদাম না থাকার ফলে ক্যানিং গোসাবা এবং বাসন্তী প্রভৃতি জায়গা থেকে দু-তিনটি নদী

পেরিয়ে মাল নিয়ে যাচ্ছে। প্রচন্ড ঝড় এবং বৃষ্টির সময়ে দেখা গেছে নৌকাগুলি ডুবে যায় এবং রেশনের মালগুলি নদীতে নদীতে ভেসে যায়। ফলে গ্রামের মানুষগুলি তাদের বরাদ্দ থেকে বঞ্চিত হচ্ছে। এই জন্য প্রয়োজনে যাতে সুন্দরবন এলাকায় একটি করে গো-ডাউন নির্মান করা যায়, এই নির্দেশ দেওয়া হোক। এই বলে এই খাদ্য বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীলাল বিহারী ভট্টাচার্য্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি প্রথমে মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট-বরাদ্দ রেখেছেন তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আমি বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের বক্তব্য কয়েকদিন ধরে মনযোগ সহকারে শুনেছি এবং আজকেও শুনলাম। ওঁদের কথাবার্তা শুনে মনে হোল যে ওঁরা নেহাৎ বিরোধীতা করবার জন্যই বিরোধীতা করছেন। ওঁদের ধারাল কোন যুক্তি নেই। এই প্রসঙ্গে আমি একটি গল্প বলতে চাই। গল্পে বলছে, কোন এক জায়গায় দুটি ক্লাব ছিল। তার মধ্যে একটি ক্লাবের সদস্যরা সামাজিক নানা কাজকর্ম করতো এবং অপর ক্লাবের সদস্যরা অসামাজিক কাজকর্মে লিপ্ত থাকতো। এই দুটি ক্লাবের মধ্যে নানা ব্যাপারে বিরোধ উপস্থিত হত। যে ক্লাবের সদস্যরা অসামাজিক কাজে লিপ্ত থাকতো তারা ঠিক করলো যে ওঁরা যে কাজ করবে আমরা তার উল্টোটা করবো। একদিন অসামাজিক ক্লাবের রান্না হচ্ছে, সেই সময় উপর থেকে একটি কাক ঐ রান্নার মধ্যে পায়খানা করে দিল। তখন ওদের মধ্যে একজন বললো যে দেখে এসো যে এ-ক্ষেত্রে ওঁরা কি করতো। সে ফিরে এসে জানালো যে ওরা এই অবস্থায় রান্নাটা ফেলে দিত। এই শুনে তারা বললো যে তাহলে আমাদের এই রান্নাটা ভাল করে ঘেঁটে দাও। আমাদের বিরোধী দলের বিরোধীতার হচ্ছে এই নমুনা। মাননীয় সদস্য সুব্রত মুখার্জীর বক্তব্য আমি শুনলাম এবং শুনে আমার মনে হোল উনি বিশেষ কিছু খবর রাখেন না, নেহাৎ বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করেন। উনি অভিযোগ করলেন যে পশ্চিমবাংলার উদ্বৃত্ত চাল বিহারে চলে যাচ্ছে। উনি জানেন না যে এখান থেকে বিহারে বা অন্য রাজ্যে চাল যেতে পারে না। আর যদি যায় তাহলে সেটা ওঁরাই পাচার করছেন। মাননীয় সদস্য যদি আমাদের সরকারের এই দুর্নীতি দমনের চ্যাপ্টারটা পড়েন তাহলে বুঝতে পারবেন। উনি বলছিলেন যে রেপসিড তেল নাকি কোথায়ও দিচ্ছে না। আমি বলি, কলকাতায় থাকেন উনি--গ্রামের খবর রাখেন না। আজকে সর্বত্র ২৫০ গ্রাম করে দেবার ব্যবস্থা হয়েছে। যদি কোথায়ও না দিয়ে থাকে তাহলে ডিলারদের স্টেট ট্রেডিং কর্পোরেশন সাপ্লাই না দেবার ফলে বা কম সাপ্লাই দেবার ফলে এখনও দেওয়া সম্ভব হচ্ছে না। এখানে বাঁকুড়ার কথা, পুরুলিয়ার কথা উল্লেখ করে বললেন যে সেখানে নাকি না খেলে লোক মারা গেছে। এই রকম খবর বেরিয়েছিল বাঁকুড়ার ওঁদায় একজন নাকি মারা গিয়েছিল। সেখানে এনকয়ারী করবার পর মাননীয় মন্ত্রী স্টেটমেন্ট দিয়েছিলেন যে ঐ লোক বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে। এইভাবে তথ্য ওঁরা পরিবেশন করেন। আমি হলপ করে বলতে পারি বামফ্রন্ট সরকারের আমলে সেই ভয়ঙ্কর খরার দিনে আমাদের মাননীয় জ্যোতি বসু ঘোষণা করেছিলেন যে বামফ্রন্ট যতদিন আছে একটি লোকও না খেয়ে মরবে না এবং সেটা পালন করতে পেরেছেন সেই জন্য অভিনন্দন জানাচ্ছি। মাননীয় কাশীবাবু বললেন যে তিনি নাকি দিল্লী থেকে একটা কি কাগজ এনেছেন এবং এতক্ষণ ধরে তা এখানে পড়ে গেলেন। কিন্তু আমার মনে হয় এটা আজকে না পড়ে জেনারেল বাজেটের দিন পড়লে ভাল হোত কারণ তিনি সেইভাবেই পড়ে গেলেন। তিনি এন. আর. ই. পি, সম্বন্ধে বললেন, স্মল

স্কেল ইন্ডাষ্ট্রী সম্বন্ধে বললেন। ডিষ্ট্রিবিউশন সম্বন্ধে বললেন। আমরা জানি যে সেই সময় একটু বেশী খরচ হয়েছিল। কারণ ১৯৮১।৮২ সালে যে নিদারুণ নজির বিহীন খরা হয়েছিল, সেই সময় বামফ্রন্ট সরকার এবং তার খাদ্য বিভাগ সুষ্ঠুভাবে রেশন-ব্যবস্থা চালু রাখতে পেরেছিলেন, যার ফলে খাদ্য-সমস্যা হয়নি। যদিও কেন্দ্রীয় সরকার নানাভাবে আমাদের সরকারের সঙ্গে অসহযোগিতা করেছেন। ঐ ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া নানাভাবে অসহযোগিতা করেছে। তা সত্ত্বেও আমাদের বামফ্রন্ট সরকার যোগ্যতার সঙ্গে র‍্যাশন-ব্যবস্থা চালু রেখেছেন।

[3.10—3.20 p.m.]

পল্লী গ্রাম যেখানে সংশোধিত রেশনিং এলাকা সেখানে আপনি জানেন স্যার এবং মাননীয় সদস্যরাও জানেন যে ব্যক্তিগত রেশনকার্ড চালু করা হয়েছে। ইতিমধ্যে ৩ লক্ষ ২০ হাজার রেশন কার্ড বিলি করা হয়েছে। বাকি যে গুলি আছে সেই গুলি যাতে দ্রুত বিলি করা যায় তার ব্যবস্থা নেওয়া হয়েছে। বিধিবদ্ধ এলাকায় - এই বাজেট বক্তৃতায় আছে - সেখানে ৩ লক্ষ মতো ভুয়া রেশন কার্ড ধরা হয়েছে। আপনারা আপনাদের আমলে যে ভুয়া রেশন কার্ড তৈরী করে গিয়েছিলেন। কালোবাজারীদের কিছু টাকা পয়সা পাইয়ে দেবার জন্য আপনারা এই কাজ করেছিলেন। বিগত কংগ্রেস আমলে সিমেন্ট ব্যবসাদারদের হাতে দিয়ে দিয়েছিলেন। সেই সময় সিমেন্ট ব্লাক করা হতো এবং কয়লা ব্লাক করা হতো। এই সব করে আপনাদের দলের কিছু লোকজনকে রোজগারের সুযোগ করে দিতেন। আজকে সেই অবস্থা নেই। এই সরকার যত কালোবাজারীদের ধরছে তত ওঁদের গায়ের জ্বালা ধরছে। ওঁদের দলের লোকেরা যত কালোবাজারী করার সুযোগ পাচ্ছে না তত ওঁরা আবোল-তাবল বক্তব্য রাখছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করেছি কেন্দ্রীয় সরকার আমাদের সংগে বিমাতৃসুলভ মনোভাবের পরিচয় দিচ্ছেন। এই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে সব দিক থেকে বঞ্চিত করা হচ্ছে। অন্যান্য রাজ্যকে তাদের প্রয়োজনে যে টাকা দাবি করে তাদের সেই টাকা দেওয়া হয়। কিন্তু এখানকার বামফ্রন্ট সরকারের ক্ষেত্রে যা তাদের প্রয়োজন তার থেকে অনেক কম টাকা দেওয়া হচ্ছে। নানা রকম কায়দা করে তাদের বঞ্চিত করা হচ্ছে। এর উদ্দেশ্যটা কি? এর উদ্দেশ্য হচ্ছে পশ্চিমবাংলার মানুষকে যাতে করে এই সরকারের বিরুদ্ধে জাগিয়ে তোলা যায়, লেলিয়ে দেওয়া যায়। এই উদ্দেশ্য নিয়ে এই চক্রান্ত করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলবো সেটা হলো এই যে খরা সময় আমরা লক্ষ্য করেছি যখন আমাদের সরকার দেখলো যে আমাদের এখানে যে খাদ্য আছে সেই খাদ্য দিয়ে সমস্ত মানুষকে বাঁচানো যাবে না। এই সরকার ঠিক করলো যেখানে উদ্বৃত্ত খাদ্য আছে সেই রাজ্য থেকে খাদ্য আনবে। কিন্তু এই ব্যাপারে একটা আইন আছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুমতি চাই। ওঁনারা যদি অনুমতি না দেন তাহলে বাইরে থেকে খাদ্য আনা যাবে না। আমাদের মুখ্যমন্ত্রী দিল্লী গেলেন। সেখানে দিল্লীশ্বরী খাদ্য আনার অনুমতি দিলেন না। তিনি একটা অনুমতি দিলেন যে খাদ্য আনতে গেলে ব্যবসাদারদের মাধ্যমে আনতে হবে। সেখানে তিনি কালোবাজারীদের সুযোগ করে দিতে চাইলেন। কিন্তু দিল্লীশ্বরী এই বামফ্রন্ট সরকারকে এই খাদ্য আনতে দিলেন না। তিনি ব্যবসাদারদের অনুমতি দিলেন খাদ্য আনার জন্য এবং তাদের মাধ্যমে খাদ্য সরবরাহ করার জন্য কিন্তু এই বামফ্রন্ট সরকারকে খাদ্য আনতে এবং সরবরাহ করতে দিলেন না। এইভাবে কায়দা করে চক্রান্ত করে সারা রাজ্যের মানুষকে অসুবিধার মধ্যে ফেলা হয়েছে। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে

পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহেশ্বর মুর্মু ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে দু-একটা কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনলাম। তাঁরা এই খাদ্য বাজেটের উপর বিরোধীতা করেছেন। কিন্তু আমার মনে হয়েছিল তাঁরা এই খাদ্য বাজেটকে সমর্থন করবেন। কিন্তু তাঁরা তা করলেন না। তাঁরা তো করলেন না। তাঁরা তো সাধারণ মানুষের জন্য চিন্তা করেন না। কারণ আমরা দেখেছি যে তাঁরা ১৯৮০ সাল পর্যন্ত মানুষের কাছে প্ররোচনা দিয়েছেন, তাঁরা শুধু অসত্য কথা বলেছেন যে গরিবী হটাও বা খাদ্যের উৎপাদন বাড়াও। কিন্তু তাঁরা কি সুনির্দ্দিষ্ট কোন পরিকল্পনা গ্রহণ করেছিলেন? না, তাঁরা কোন পরিকল্পনা গ্রহণ করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সমস্যা অনেক আছে, তারমধ্যে খাদ্য সমস্যা সবথেকে বড় সমস্যা পশ্চিমবঙ্গে। এই সমস্যাগুলি সমাধানের জন্য আমাদের কেন্দ্রীয় সরকারের সুনির্দ্দিষ্ট নীতি থাকা উচিত আমাদের এই ভারতবর্ষেরই মানুষ একদিন এইসব গণতান্ত্রিক অধিকার যথা অন্নবস্ত্রের সমস্যা, বাঁচবার মত বাঁচার সংগ্রাম করেছিল। আজ ভারতবর্ষ স্বাধীন হয়েছে কিন্তু সমস্যা যা তাই থেকে গেছে এবং ক্রমান্বয়ে তা বেড়েই চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ভারত স্বাধীন হওয়ার পরে দেশ বিভাগের ফলে পশ্চিমবঙ্গের কৃষি জমি, পাট চাষের জমি বাংলাদেশে চলে গেল। পশ্চিমবঙ্গকে কেন্দ্রীয় সরকার বললেন যে চাষের জন্য যতটুকু খাদ্য ঘাটতি থাকবে কেন্দ্রীয় সরকার সেটা বহন করবেন। কিন্তু আজ পর্যন্ত যা পর্যাপ্ত পরিমাণে খাদ্য দরকার কেন্দ্রীয় সরকার সেটা দিতে পারেন নি। এছাড়া পঞ্চবার্ষিকী পরিকল্পনার কৃষি উৎপাদনের জন্য যে অর্থ ধরা হয়েছিল তা সমস্ত রাজ্যে ঠিকমত খরচ করা হোল না এবং পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেরকম ব্যয় করা হল না। তার ফলে পশ্চিমবঙ্গের যে রকম উৎপাদন হওয়ার কথা তা হয় নি এবং তার জন্য যে পরিমাণ বিনিয়োগের প্রয়োজন সেটা কেন্দ্র দেয় নি। তাছাড়া ভারতবর্ষ স্বাধীন হওয়ার পরেও জমিদার জোতদারদের হাতে থেকে গেছে। আজকে যে জমি পেলে কৃষকরা উৎসাহের সঙ্গে চাষবাস করবে এবং উৎপাদন করবে তা করতে পারছে না। আজকে ভারতবর্ষ স্বাধীন হওয়ার সত্বেও জোতদার-জমিদারদের হাতে জমি থেকে গেল, আমাদের প্রকৃত কৃষকদের হাতে জমিও আসলো না। আমরা দেখতে পাই ভারতবর্ষে যে জনসংখ্যা তাতে যে পয়েন্ট ২৮ হেক্টর জমি দেওয়া হয়েছে তাতে এই খাদ্য সমস্যা ঘাটতি মেটানো সম্ভব নয়। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যদি ১৩ হেক্টর দেওয়া যেত তাহলে খাদ্য সমস্যা অনেকটা দূর করা যেত - কিন্তু সেটা হল না। দুঃখের কথা ৩৮ শতাংশ জমি ৪ শতাংশ মানুষের মধ্যে কেন্দ্রীভূত করা হল। এর ফলে উৎপাদন কোন দিন বাড়া সম্ভব নয়। এছাড়া বিরোধী সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় বললেন যে আমাদের খাদ্য আন্দোলন হয়েছে ১৯৬৯ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত। এই আন্দোলনের ফলে কেন্দ্রীয় সরকার কি কোন সুনির্দ্দিষ্ট নীতি গ্রহণ করেছিলেন? ১৯৫৭ সালে খাদ্য সমস্যা সম্পর্কে একটা নীতি গ্রহণ করার কথা বলা হয়েছিল, কিন্তু সেটাও তারা করেন নি। তার ফলে তারা পশ্চিমবঙ্গের মানুষকে দুর্ভিক্ষের মধ্যে ফেলে দিয়েছিলেন।

[3.20—3.30 p.m.]

আমরা দেখছি বিগত সরকারের আমলে বহু মানুষ অনাহারে মারা গেছে। ভাদ্র, আশ্বিন মাসে আদিবাসীরা প্রধানতঃ তিতা ওল, তিতা আলু, চুণ আলু ইত্যাদি খায়। এই

সরকার আসবার পর পশ্চিমবাংলায় খাদ্য সরবরাহের একটা বিশেষ নীতি গ্রহণ করার ফলে এই ব্যবস্থা আর হচ্ছে না। এই একটি মাত্র রাজ্য যেখান থেকে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিষ একই দামে সরবরাহের জন্য কেন্দ্রের কাছে আবেদন জানানো হয়। কিন্তু কেন্দ্রীয় সরকার এ বিষয়ে কিছু করলেন না। এছাড়া আমরা পন্য দ্রব্যের উপর ভর্তুকী দেবার জন্য ৫০০ কোটি টাকা দাবি যেটা তখন করেছিলাম এখন সেটা বেড়ে গিয়ে ২০০০ কোটি টাকা হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার গরীব মানুষের জন্য ভর্তুকী দেবেন না, ভারতবর্ষের ৭ জন পুঁজিপতি শিল্পপতিদের ব্যবসায় যাতে ক্ষতি না হয় তাঁর জন্য তাঁরা ভর্তুকি দেবেন। কারণ এঁরা নির্বাচনের সময় এঁদের তহবিলে টাকা দেন। ১৪ টি জিনিষের মধ্যে কিছু জিনিষ বিভিন্ন জেলায় দেবার জন্য ব্যবস্থা করা হয়েছে। ৮টি জেলায় বিধিবদ্ধ রেশন এলাকায় চাল, চিনি, ভোজ্য তেল, লেখার খাতা, জনতা কাপড়, কাপড় কাচার সাবান দেওয়া হচ্ছে। সংশোধিত এলাকার দেশলাই ও দেওয়া হচ্ছে। কাপড় কাচার সাবান ১০টি জেলার দেওয়া হচ্ছে। গায়ে মাখার সাবান ৮টি জেলায় দেওয়া হচ্ছে। গুঁড়া মশলা ৫টি জেলায় দেওয়া হয়েছে। এছাড়া পশ্চিম বাংলায় চাষের উৎপাদনের দিকেও বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। উৎপাদন ছাড়া খাদ্য সমস্যার সমাধান হতে পারে না। ১৪ লক্ষ ৫১ হাজার চাষীদের বর্গা রেকর্ড করিয়ে দেওয়া হয়েছে এবং ১২ লক্ষ ৮০ হাজার একর মতন জায়গায় পাট্টা দেওয়া হয়েছে। এই সরকার সার, বীজ, ঔষধ এবং অনুদানেরও ব্যবস্থা করেছেন। এই কথা বলে খাদ্য মন্ত্রীর বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য বাজেট নিয়ে বিরোধিরা যে বক্তব্য রাখলেন তাতে তাদের রাগের কথা উপলব্ধি করলাম। কারণ এতবড় একটা খরা গেল তাতে ওরা খাদ্য নিয়ে কিছু করতে পারলেন না - জনগণকে বিভ্রান্ত করতে পারলেন না। তাই ওনারা এখানে এসে এই ধরনের কথা বলছেন এবং এখানে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। সুব্রতবাবু মাঠের বক্তৃতার মতন কতকগুলি কথা বলে গেলেন এবং তিনি যে তথ্যগুলি দিয়ে গেলেন সেগুলি সঠিক নয় এগুলি আমাকে যদি জিজ্ঞাসা করে নিতেন, তাহলে খুব খারাপ হত না। তিনি অভিযোগ তুললেন, আমাদের সরকার যে খাদ্যনীতি ঘোষণা করেছেন তা সঠিক নয়। আমাদের সরকার এর যা নীতি সেটাই প্রকৃত নীতি। উনি বললেন ৪০ ভাগ থেকে আমরা নাকি ৩০ ভাগ সংগ্রহ কমিয়ে দিয়েছি। ৪০ ভাগই আছে, ৪০ ভাগই আমাদের টারগেট ঠিক করেছি, কিন্তু কোন কোন জায়গায় খরার জন্য আমরা ৩০ ভাগ করেছি। এটা খরার সময় কমানো হয়েছে, উনি সেটা ভুল করেছেন। উনি বললেন, কেন্দ্র নাকি পর্যাপ্ত পরিমাণে সরবরাহ করছে। কি পরিমাণে কেন্দ্র সরবরাহ করছে তা আমাদের ইকনমিক রিভিউতে বলা আছে। আমাদের যে বাজেট বক্তৃতা এখানে রাখা হয়েছে, তাতেও বলা আছে। সেটা তো অসত্য বলা যাবে না। ৩৯ পৃষ্ঠায় খরার সময় কেন্দ্র কি রকম সরবরাহ করেছে সেটা একবার দেখবার জন্য অনুরোধ করছি। সেখানে আমাদের বলা হয়েছে 'This allotment brought by 19%, 16.40 metrictons.'

অতএব, যখন খরার বছর তার আগের বছরে কেন্দ্র যা দিয়েছে অর্থাৎ ১৬ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন, সেটা খরার সময়ে কমিয়ে ১৩ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন করা হ'ল। আমি এই রকম অনেক উদাহরণ দিতে পারি। কয়লার কথা বন্ধুবর বলে গেলেন, সেই কয়লা আমাদের ৮১-৮২ সালে এখানে দেওয়া হত গড় ৮২ হাজার মেট্রিক টন। সেটা কমিয়ে আনা হল ৩৫-৩৬ হাজার মেট্রিক টনে। এই হল কেন্দ্রের পর্যাপ্ত পরিমাণে সরবরাহের নমুনা।

কেরোসিনের কথা বলি - আমাদের দরকার ৭০ হাজার মেট্রিক টন, সেটা আমরা শীতকালে পেয়েছি ৪২ থেকে ৪৩ হাজার মেট্রিক টন। এখন আরও কমিয়ে ৩৮ হাজার মেট্রিক টন দেওয়া হচ্ছে। উনি যে তথ্যগুলি দিলেন, সেগুলি ঠিক নয়। উনি একটু চোখ খুলে দেখলেই এটা দেখতে পাবেন। আমরা নাকি এনফোর্সমেন্ট ব্রাঞ্চকে চোখেই দেখতে পাচ্ছি না। চোরচালানকারীদের নাকি এখানে রাজত্ব চলছে। আমি তথ্যগত ভাবে বলব, আমাদের পুস্তিকার নবম পৃষ্ঠা পড়ে দেখবেন। সেখানে কোর্টে কেস দায়ের করা হয়েছে - ১৯৮৩ সালে ৪,১৫৭টা। আর ৪,২৯৬ জন অভিযুক্ত ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। ১৯৮৩ সালে পুলিশ দিয়ে আটক দ্রব্যের মূল্য ছিল ২ কোটি ৮৮ লক্ষ ৬ হাজার ৫৯৫ টাকা। এটা আদালতেব ব্যাপারে, উনি কেন দেখতে পান না, জানি না? চোরাচালানকারী এবং দুর্নীতি সম্পর্কে বলতে গেলে বলতে হয় একটা কথা - আমি নাম বলতে চাই না - মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রীর কথা, আপনারা বুঝতে পারছেন। তিনি দুর্নীতি করতেন - একটা আইন পাশ করাবার জন্য বিধানসভায় তোলা হয়েছিল। যা হোক, সেটাকে চট করে তুলে নিলেন। এসব ওনারা স্বাবাভিক ভাবে দেখতে পান না। পর্যাপ্ত সরবরাহ যারা করছে, সেই ভারত সরকারের অবস্থা কি ওনারা জানেন না বোধ হয়। এই বছর কেন্দ্রীয় সরবরাহ মন্ত্রী বলছেন, এবারে নাকি পর্যাপ্ত খাদ্য হয়েছে - তারপর উনি ওপেনলি বললেন, পর্যাপ্ত খাদ্য সত্ত্বেও জিনিসপত্রের দাম কমছে না। কি করে কমবে? অল ইন্ডিয়া ডেভলপমেন্ট রিপোর্ট' এ যা বলা হয়েছে তা সকলেই জানেন। সেখানে সমীক্ষায় বলা হচ্ছে, ৬০ থেকে ৭০ দশকে খাদ্যোৎপাদনের হার ছিল ১.৯ ভাগ। ৭০-৮০ দশকে ঐ একই আছে - উৎপাদন বাড়ে নি। একটা পুরো দশকেও খাদ্যোৎপাদন বাড়ে নি। আমি আর একটা তথ্য দিচ্ছি - ১৯৭৪-৭৫ সাল থেকে ১৯৮৩-৮৪ সাল, যেটা চলছে, এখন খাদ্যোৎপাদনের হার হচ্ছে ১২৩.৩২। আমাদের প্রয়োজন হচ্ছে ১৬ কোটি ৫০ লক্ষ মেট্রিক টন গোটা ভারতবর্ষের জন্য। সেইজন্যই চালের দাম কমছে না, কোন জিনিসপত্রের দাম কমছে না। এই সব ভুল তথ্য ওনারা দিয়ে সভাকে বিভ্রান্ত করছেন। বলছেন, পশ্চিমবঙ্গের কেন এই অবস্থা হচ্ছে? পশ্চিমবাংলা যেন বাইরের কোন একটা জায়গা? খাদ্যোৎপাদনের ব্যাপারে ওনারা কি বলেছেন - সে সম্বন্ধে আমি বলি। সারা ভারতবর্ষের ভূখন্ডে দুভাগ মাত্র পশ্চিমবাংলা। সেখানে মানুষ বাস করে ৮ ভাগ। তার উপর চা আছে, পাট আছে, কয়লা আছে, গম আছে, তারও উৎপাদন বাড়ছে।

[3.30—3.40 p.m.]

৯০ লক্ষ টন উৎপাদন বাড়ান এটা কি কম কৃতিত্বের কথা। মনে রাখবেন খরার পরও এই উন্নতি হয়েছে। ৬০ থেকে ৭০ দশকে মাথাপিছু খাদ্যশস্যের হার কি ছিল সেই হিসেব আপনারা দেখেছেন কি? এতে দেখছি ১৯৬১ সাল থেকে ১৯৭০ সাল পর্যন্ত এই হার ছিল ৪৪২.২২ গ্রাম। কিন্তু প্রধানমন্ত্রী যখন এলেন তারপর ১৯৮০ সাল থেকে ১৯৮৪ সালে মাথাপিছু খাদ্যশস্যের এই হার হল ৪৩৭.০২ গ্রাম। কাজেই সারা ভারতবর্ষে যখন কমেছে তখন পশ্চিমবাংলায় অন্য রকম হবে কেন? হোল সেল প্রাইস ইনডেক্স ১৯৮২ সালের ডিসেম্বর যা বেঁড়েছে তাতে দেখবেন সারা ভারতবর্ষে হোল সেল প্রাইস ইনডেক্স ডিসেম্বরে ছিল ৩১৭.৮ এবং তখন কোলকাতায় ২৮২.৭। অব্যবস্থা থাকলে এটা কি করে হয়? কনজিউমার্স প্রাইস ইনডেক্স ফর ইনডাস্ট্রিয়াল ওয়াকার্স - এর ক্ষেত্রে দেখছি ডিসেম্বরে অল ইন্ডিয়ায় যেখানে ৫৫৯ তখন কোলকাতায় ৫২৫। এঁরা ক্ষেতমজুরদের জন্য দুঃখিত হন তাই তাদের কথাটা একটু বলি। কনজিউমার প্রাইস ফর ইনডেক্স এগ্রিকালচারাল লেবারার ১৯৮৩

সালের ডিসেম্বর মাসে সারা ভারতবর্ষে যেখানে ৫২১ তখন আমাদের পশ্চিমবাংলায় ৪৯৪। এটা কি করে সম্ভব হয় যদি আমাদের সুষ্টু বন্টন ব্যবস্থা না থাকে? আপনাদের কাছে আমার বক্তব্য হচ্ছে এই ডিস্ট্রিবিউশন সিসটেমের ভেতরে আমরা কি করে সমতা রাখাব? ১৯৮০ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত বন্টন ব্যবস্থার ক্ষেত্রে দেখুন ৪ বার চালের দাম বেড়েছে ৫৮ টাকা পার কুইন্টাল, গমের দাম বেড়েছে ৩ বার ৪২ টাকা পার কুইন্টাল। চিনির দাম ৪ বার বেড়েছে ১১৫ টাকা পার কুইন্টাল, কেরোসিন তেল ৫বার বেড়েছে ৫২ পয়সা পার লিটার, পেট্রোলের দাম বেড়েছে ৪বার ১.৮২ টাকা পার লিটার, ডিজেলের দাম ৪বার বেড়েছে ১.৭০ টাকা পার লিটার। সিমেন্টের দাম ২০বার হেরফের করেছে ৩২৯ টাকা ৮০ পয়সা টন প্রতি। এইভাবে বন্টন ব্যবস্থা করলে কি করে চলবে? আমি এবারে একটি রিপোর্টের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। কোলকাতায় জানুযারী মাসে খোলাবাজারে চালের দাম ছিল ২৯৪ টাকা পার কুইন্টাল, দিল্লীতে ৪০০ পার কুইন্টাল, কানপুরে ২৮০ টাকা পার কুইন্টাল। কোলকাতায় খোলাবাজারে গমের দাম ২১৬ টাকা, দিল্লী ২৮০ টাকা, বোম্বে ২৬০ টাকা, মাদ্রাস ৩২০ টাকা, কানপুরে ২১০ টাকা। সর্ষের তেল জানুযারী মাসে কোলকাতায় ছিল ২৪ টাকা পার কে.জি. দিল্লীতে ২০ টাকা, বোম্বে ২৫ টাকা, মাদ্রাজে ২৬ টাকা, কানপুরে ২১ টাকা পার কে. জি.। আমাদের সুষ্ঠ বন্টন ব্যবস্থা এবং সুষ্ঠ প্রশাসন ব্যবস্থা আছে বলেই পশ্চিমবাংলায় এখনও এই অবস্থা রয়েছে। স্টেটস্‌ম্যান পত্রিকায় ৭ই মার্চ এই সংবাদ বেরিয়েছে। একটা প্রশ্নোত্তরে বলা হয়েছে, In December, 1983, the index for Bangalore (base 1960-100) stood at 625 and that of Calcutta 525. Calcutta is the cheapest among the eight major cities for which the figures were given by the labour Minister, Mr. Veerendra Patil in a written answer to Mr. Satyanarayan Jhatia.

ঐ দিল্লীতে এই কথা বলছেন, এটা আমাদের সার্টিফিকেট নয়, কলকাতা হচ্ছে চিপেস্ট সিটি, ভারতবর্ষের মেজর সিটিগুলোর মধ্যে। সুতরাং এটা যদি সুষ্ঠ ব্যবস্থা না হয়ে থাকে, সরকারের যদি পরিকল্পনা না থাকে তাহলে এটা সম্ভব হত না। সেইজন্য জনগণের সমর্থন নিয়ে বামফ্রন্ট সরকার এগিয়ে যাবে। সুতরাং যে সমস্ত কাট মোশন এসেছে, সেই গুলোর বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভাগীয় রাষ্ট্রমন্ত্রী মহাশয় ওঁদের বিরোধিতার জবাব আমাদের পক্ষ থেকে কিছু দিয়েছেন। কংগ্রেসের পক্ষ থেকে মাননীয় সদস্য সুব্রত বাবু যে সমস্ত প্রশ্ন তুলেছেন, একই রেকর্ড ওঁরা বাজিয়ে চলেছেন, আপনি যদি গত ৫।৭ বছর ওঁদের বক্তব্য শোনেন তাহলে দেখবেন, ঐ একই কথা ওঁরা বলে যাচ্ছেন। আমি যে কথাটা বলতে চাই, তা হল এই, খাদ্যের ক্ষেত্রে, খাদ্য সরবরাহের ক্ষেত্রে, খাদ্য সংগ্রহের ক্ষেত্রে সুব্রতবাবু যে কথা বলেছেন—খাদ্য বিতরণ যদি আমাদের পশ্চিমবাংলায় রেশনিং ব্যবস্থার মাধ্যমে করতে হয় তাহলে আমরা আমাদের ষ্ট্যাচুটারী রেশন এলাকা এবং মডিফায়েড রেশনিং এলাকা, এই সমস্ত এলাকার সমস্ত লোককে খাদ্য যদি আমাদের দিতে হয় তাহলে যে খাদ্য না দিলে একটা মানুষ বেঁচে থাকতে পারে না, তা দিতে গেলে আমাদের মাথাপিছু ১৬ আউন্স করে খাদ্য দিতে হবে, এবং তাতে ৯৬ লক্ষ মেট্রিক টন খাদ্য আমাদের বছরে প্রয়োজন। এটা একটা আনন্দের কথা চটকল মজুরদের যে ধর্মঘট, সেই ধর্মঘট শেষ হয়েছে, তারা জয়লাভ করেছে, শ্রমিকদের জয় হয়েছে, এই দেশ যখন ভাগ হয়ে যায়, আমি

আগেও বলেছিলাম, আজও বলছি, সমস্ত চটকলগুলো পড়ে গেল পশ্চিমবাংলার মধ্যে এবং পাট যে সমস্ত জেলাতে উৎপাদন হতো, তা সমস্ত ঐ পূর্ববঙ্গে পড়ে গেল। এবং পশ্চিমবঙ্গ কেন, বঙ্গদেশ যখন এক ছিল তখনও বাংলাদেশ খাদ্যে স্বয়ং সম্পূর্ণ ছিল না, তখনও বাইরে থেকে চাল এবং অন্যান্য খাদ্য বাইরে থেকে পশ্চিমবঙ্গে আমদানি করতে হত। এবং দেশ বিভাগের সময় সেই চটকলগুলোকে বাঁচাবার জন্য আমাদের পশ্চিমবঙ্গে যে সমস্ত জমিতে ধান হতো, সেই জমিতে ধান না বুনে, সেখানে পাট উৎপাদন করার ব্যবস্থা করার কথা কেন্দ্রের কংগ্রেস সরকারের পক্ষ থেকে, ভারতীয় নেতাদের পক্ষ থেকে যে আবেদন করা হয়েছিল, সেই আবেদনে সকলে সাড়া দিয়েছিলেন, সকলে একমত হয়েছিলেন। কেন্দ্রীয় সরকার সেদিন স্বীকার করেছিলেন, এই কথা বলেছিলেন যে জমিতে পশ্চিমবঙ্গের সাধারণ লোক পাট উৎপাদন করবে, এক কেজি পাটের বদলে কেন্দ্রীয় সরকার এক কেজি অথবা দু-কেজি চাল বা গম দেবেন। আমরা কিন্তু বলিনি যে চাল দিতে হবে। কাজেই পশ্চিমবাংলার যে ঘাটতি, তা পূরণ করার যে কথা তাঁরা দিয়েছিলেন, তা তাঁরা ঠিক মত পালন করেনি নি। কেন্দ্রের কংগ্রেস সরকার হয়তো পরিবর্ত্তন হয়ে যাবে, তখন পশ্চিমবঙ্গে যে সরকারই থাকুক না কেন, তাঁদের কাছে এই দাবী আমাদের পশ্চিমবঙ্গ থেকে করতে হবে যে পশ্চিমবঙ্গের মানুষকে যদি খাওয়াতে হয় তাহলে কেন্দ্রকে পূর্ব প্রতিশ্রুত খাদ্য সরবরাহ করতে হবে।

[3.40—3.50 p.m.]

সুতরাং কেন্দ্রের কংগ্রেস সরকার প্রতিশ্রুতিবদ্ধ, যে ঘাটতি আমাদের দেশে থাকবে তা দিতে হবে। এবারে একটু ফসল ভাল হয়েছে বলে আমরা আশা করছি ঘাটতি কম হবে। পশ্চিমবঙ্গের পার্শ্ববর্তী যে সব রাজ্য আছে বাংলাদেশ সমেত সমস্ত প্রদেশে পশ্চিমবঙ্গের থেকে চালের দাম বেশী। সুতরাং স্বাভাবিকভাবেই পশ্চিমবঙ্গ থেকে কিছু চাল যাবে না, আটকে দিতে পারবেন কেন্দ্রীয় সরকারের এই নির্দেশেও তা সম্ভব নয়। তার কারণ খাদ্যের একটা জোন আছে। আমরা ইচ্ছা করলেই পশ্চিমবঙ্গের বাইরে কোন খাদ্য যেতে পারবে না, এই রকম কোন নিয়ম চালু করতে পারি না। সুতরাং আমাদের যা উৎপাদন হবে তাতেও ঘাটতি থাকবে এবং তা বাইরে যাবে। এই বাস্তব সত্য ধরে আমাদের খাদ্যের দাবী কেন্দ্রীয় সরকারের কাছে করতে হবে। আপনাদের একটা প্রশ্নের উত্তরে বলেছিলাম যেহেতু এবারে আমাদের ফসল ভাল হয়েছে সেই কারণে আগামী মে মাস থেকে কেন্দ্রীয় সরকারের কাছে যে ৪ লক্ষ মেট্রিক টন খাদ্য চাইতাম সেটা কমিয়ে ৩ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন চাওয়া হবে ঠিক করেছি। একেই তো আমরা যা চাইছি কেন্দ্র তা দিচ্ছেন না বা যা দেবার কথা বলেন, বরাদ্দ করেন সেটা এখানে ঠিকমত এসে পৌঁছায় না। কেন্দ্রীয় সরকারের সংস্থা এফ. সি. আই. এর মাধ্যমে খাদ্য শস্য বিতরণ করেন। রেশনিং ব্যবস্থার মারফৎ এবং শহরাঞ্চলে, গ্রামাঞ্চলের মানুষের কাছে পৌঁছে দেবার ব্যবস্থার মধ্যে এফ. সি. আই. এর ত্রুটি বিচ্যুতি, অসহযোগিতা আমরা লক্ষ্য করছি। সুব্রতবাবু ডেপুটেসনিষ্টদের কথা বললেন। অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এইটুকু বলতে পারি, উনি ডেপুটেসনিষ্ট এ্যাসোসিয়েশনের সভায় গিয়ে তাদের উত্তেজিত করেন এবং ধীরে চলার নীতি গ্রহণ করেন। এই ধীরে চলার নীতি গ্রহণ করার অর্থই হল রেশনিং ব্যবস্থাকে বিপর্যস্ত করে তোলা এবং মাল সরবরাহ বন্ধ করে দেওয়া। এই সব করেও তিনি রেশনিং বন্ধ করতে পারছেন না। কারণ, আমাদের বামফ্রন্ট সরকারের এই বিভাগ থেকে ৩ হাজার ৮০০ জনের মত কর্মচারী এফ. সি. আই. এ গেছেন। তাদের মধ্যে সবাই সুব্রতবাবুর যে নীতি, সেই নির্দেশে চলেন না। পশ্চিমবঙ্গের

সাধারণ মানুষকে খাওয়াবার ইচ্ছা তাদের আছে। সেই কারণে ধীরে চলার নীতি তারা সব সময় কার্যকরী করতে পারেন নি, রেশন ব্যবস্থাকে বানচাল করতে পারেন নি। কিন্তু মাঝে মাঝে তারা একটু অসুবিধা সৃষ্টি করেন। কারণ, আমাদের শহরাঞ্চল ও গ্রামাঞ্চল মিলিয়ে প্রায় ১৫।। হাজারের বেশী রেশন সপ আছে। সেখানে শতকরা যদি ৫টি দোকানে ধীরে চলার নীতি চালু করে বন্ধ করে দিতে পারে তাহলে অনেকগুলিতেই মাল বিলম্বে যাবে এবং এই বিলম্বে গেলে কিছু কিছু জায়গায় ওরা জনসাধারণকে উত্তেজিত করবে এবং ওদের অনুগত শ্রমিক যারা আছে তাদের দিয়ে কাজ বন্ধ করে দেবে। এইভাবে ওরা রেশন দোকানে মাল পৌঁছবার যে ব্যবস্থা আছে সেটাকে বানচাল করবার চেষ্টা করবে। তারা রেশন পাচ্ছি না বলে কিছু অংশের মানুষকে উত্তেজিত করে আইন শৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করেন। এটা কিন্তু পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ বুঝে গেছে। উনি ডেপুটেসনিষ্টসদের যে প্রশ্নটা তুলেছেন তাতে তারা ওখানে এ্যাবজর্ভ চাচ্ছেন. আমরা নাকি বাধ সাধছি। না, আমরা বাধ সাধছি না কেন্দ্রীয় সরাকর এফ. সি. আই ডেপুটেসনিষ্টদের নিতে পারেন। কিন্তু আমরা বলছি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এফ. সি. আই এর পক্ষ থেকে আমাদের রেশনিং সিস্টেম অসহযোগিতার মনোভাব নেওয়ার চেষ্টা করা হচ্ছে। আমাদের বামফ্রন্ট সবকারের প্রাক্তন খাদ্যমন্ত্রী সুধীন কুমারের আমলে সিদ্ধান্ত হয়ে গিয়েছিল পশ্চিমবঙ্গে এফ. সি. আই. এর পক্ষ থেকে প্রোকিওরমেন্ট ষ্টোরেজের ব্যবস্থা করা হয়ে থাকে সেটা আমাদের হাতে ফিরিয়ে দেবেন। অত্যন্ত দুঃখের কথা মাননীয় প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় যখন মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী ছিলেন সেই সময় খাদ্য বিভাগের এই কাজ, সংগ্রহের কাজ কেন্দ্রীয় সরকাবের হাতে তুলে দিয়েছিলেন। সেই থেকে কেন্দ্রীয় সরকারের উপর আমাদের পশ্চিমবঙ্গ খাদ্যে নির্ভরশীল হয়ে পড়েছে। তাই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে নতুন করে ১৯৭৭ সালের পরে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল এবং ১৯৮১ সালের ১ লা এপ্রিল কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা কবে সিদ্ধান্ত হয়েছিল এফ. সি. আই. এর যে কাজ ওদের হাতে আছে সেটা ওরা ফিরিয়ে দেবেন।

অত্যন্ত লজ্জার কথা এবং ক্ষোভের কথা যে কেন্দ্রীয় সরকার নিজে ইচ্ছা করে সেই হস্তান্তর বন্ধ করে দিয়েছেন। ওরা স্থায়ী ভাবে যাতে সেই কাজটা বন্ধ করে দিতে পারেন সেই চেষ্টা তারা করছেন। বামফ্রন্ট সরকারের প্রতি কেন্দ্রীয় সরকার যে বিমাতৃসুলভ মনোভাব নিয়ে চলেছেন এবং তারা যে চক্রান্ত করছেন সেই চক্রান্তের ফল হিসাবে রেশনিং ব্যবস্থাটা যাতে বানচাল করে দিতে পারেন এবং তা করে কোলকাতা এবং তার আশেপাশে শহরাঞ্চলে ও গ্রামাঞ্চলে যাতে সাধারণ মানুষের মধ্যে বিক্ষোভ ছড়িয়ে দিতে পারেন চিন্তাধারা নিয়েই এদের উত্তেজিত করা হচ্ছে এবং এদের এ্যাবজরসানের প্রশ্নটা এসেছে। ওদের বলেছি, আপনারা যদি এ্যাবজরসান করে নিতে চান নেবেন কিন্তু আমাদের কাজটা আমরা ফেরত চাই। আমি দ্বিধাহীন কণ্ঠে বলতে চাই যে পশ্চিমবঙ্গে সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবী আমরা করেছি এবং আবার জোরের সঙ্গে একথা কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দিতে চাই যে আমাদের যে কাজটা এফ. সি. আই-এর কাছে প্রফুল্ল সেন মহাশয় তুলে দিয়েছিলেন সেই কাজটা আমাদের ফিরিয়ে দিতে হবে। আমরা সুষম বন্টন ব্যবস্থার মাধ্যমে সমস্ত জনসাধারণের কাছে যাতে খাদ্যের যোগান দিতে পারি এবং এদের চক্রান্ত যাতে ব্যর্থ করে দিতে পারি সেই ব্যবস্থার দিকে আমরা অগ্রসর হ'ব। এরপর আমি আরো দু'একটি কথা বলতে চাই। আমাদের ভোজ্য তেল কেন্দ্রীয় সরকারের মাধ্যমে আসে এবং সারা ভারতবর্ষে এইভাবেই যায়। পশ্চিমবঙ্গ সরকার রেশনিং ব্যবস্থার মাধ্যমে সেটা

জনসাধারণের কাছে পৌঁছে দেন। উনি যে অভিযোগ করেছেন সেটা অসত্য অভিযোগ। উনি খোঁজ নেন নি, খোঁজ নিয়ে জানতে পারবেন যে পশ্চিমবঙ্গের সমস্ত গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে-ষ্টাটুটারি এবং মডিফায়েড় রেশনিং এলাকার সমস্ত মানুষের জন্য রেপসিড অয়েলের যে বরাদ্দ সেটা আমাদের আছে এবং ফেব্রুয়ারী মাস থেকে সেটা চলছে। গ্রামাঞ্চলের প্রতিটি মানুষ তা পাচ্ছেন। কাজেই উনি এখানে অসত্য ভাষণ রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে যখন এই রেপসিড অয়েলটা আমরা সুষ্ঠুভাবে গ্রামাঞ্চলের প্রতিটি জনসাধারণের মধ্যে বিতরণ করছি তখন চক্রান্ত করে কেন্দ্রীয় সরকার রেপসিডের এই সুষম বন্টন ব্যবস্থাকে বানচাল করে জনসাধারণের মধ্যে বিক্ষোভ ছড়িয়ে দেবার চেষ্টা করেছেন। ১১ হাজার মেট্রিক টন রেপসিড অয়েল আমাদের মাসে দেবার কথা। হঠাৎ কেন্দ্রীয় সরকার বললেন যে, না, ৪ হাজার মেট্রিক টনের বেশী রেপসিড অয়েল দেওয়া হবে না, আপনাদের সোয়াবিন তেল দেওয়া হবে। সাধারণ মানুষের মধ্যে যে সুশৃঙ্খল বন্টন ব্যবস্থা আমরা করতে চাই এবং সেইভাবে স্কেল নির্ধারণ করে যে ভাবে আমরা সমস্ত ব্যবস্থাটা করতে চাই সেখানে কেন্দ্রীয় সরকার চক্রান্ত করে মাঝখান থেকে একটা নতুন বিলি ব্যবস্থার মাধ্যমে সেটা বানচাল করে দিয়ে জনসাধারণের মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি করার চেষ্টা করছেন। স্যার, শুনলে অবাক হয়ে যাবেন, বছরে যদি এক লক্ষ মেট্রিক টন দেবার কথা হয় এবং মাসে যদি ১১ হাজার মেট্রিক টন দেবার কথা হয় এস. টি. সি'র পক্ষ থেকে, তারা যদি ৭ হাজার মেট্রিক টন দেন এবং তিন হাজার মেট্রিক টন যদি ব্যাকলগ থাকে এবং তা যদি তাদের ক্রটির জন্য বা নিষ্ক্রিয়তার জন্য দিতে না পারেন বা আমাদের হাতে পৌঁছে দিতে না পারেন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তাহলে এক মাস বা ৩০ দিন পরে সেই তেল বাজেয়াপ্ত হয়ে যাবে, পশ্চিমবঙ্গের জনসাধারণ আর সেটা দাবী করতে পারবেন না।

[3.50—4.00 p.m.]

ওদেরই সংস্থা, তারা আমাদের তেল আমাদের পশ্চিমবঙ্গে যদি বন্টন করতে না পারেন এবং এক মাস পরে তা আর পশ্চিমবাংলার লোকেরা পাবেন না। এই নীতি কেন্দ্রীয় সরকার ঘোষণা করে আমাদের চিঠি দিয়েছেন। আমরা তার বিরোধিতা করেছি। প্রতিটি ক্ষেত্রে - সিমেন্টের ক্ষেত্রে বলুন, কেরোসিনের ক্ষেত্রে বলুন, ডিজেলের ক্ষেত্রে বলুন, পেট্রোলের ক্ষেত্রে বলুন - যে কোন জিনিসের ক্ষেত্রে বলুন আমরা বন্টন ব্যবস্থার জন্য যা দাবী করবো, আমাদের পশ্চিমবাংলার জনগণের যা প্রয়োজন, লোকসংখ্যা অনুযায়ী অন্যান্য কংগ্রেস শাসিত রাজ্যে যে কোটা দেওয়া হয়, তাদের তার থেকে কম দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় কম, আমি আর বিশেষ কিছু বলবো না, দু'একটা কথা বলে শেষ করবো। কংগ্রেস পক্ষ থেকে আর যে সব কথা বলা হয়েছে, তারা অসত্য কথা বলেছেন, জনগণকে বিভ্রান্ত করার জন্য এই সব কথা বলেছেন এবং রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে অন্য বৃহত্তর রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য বলেছেন। তারা এই সুষ্ঠু খাদ্য বিতরণের উপর কালিমা লেপন করে সাধারণ লোককে বিক্ষুব্ধ করে বৃহত্তর রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য এই সব কথা বলেছেন। আমি তাদের এই কথা বলছি যে তারা জনসাধারণের কাছে গিয়ে এই কথা বলবেন, তাদের কথা কেউ বিশ্বাস করবে না। মানুষ তাদের অভিজ্ঞতা থেকে এগুলি বুঝতে পেরেছে। আমি সমস্ত কাট মোশানের বিরোধিতা করছি এবং আমার ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 54**

**Mr. Speaker :** I now put all the cut motions except cut motions numbers 3 to 6, 8, 12, 13, 14, and 16 on which, I understand, division would be claimed, to vote.

The motions that the Demand be reduced to Re.1/- and the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

**Mr. Speaker :** Now, I put cut motions numbers 3 to 6, 8, 12, 13, 14 and 16 to vote.

The motions that the Demand by Rs.100/- were then put and a division taken with the following result :-

NOES—94

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Adak, Shri Gourhari
Bandyopadhyay, Shri Balai
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Robindra
Goswami, Shri Ramnarayan
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Majhi, Shri Raicharan
Mal, Shri Trilochan
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mir Abdus Sayeed, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Dinabandhu

Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mortaza Hossain, Dr.
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswas
Murmu, Shri Sarkar
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Pramanik, Shri Sudhir
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Matish
Roy, Shri Amalendra
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhusan
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Soren, Shri Khara

AYES—16

Abdur Rauf Answari, Shri
Adhikary, Shri Sisir
Banerjee, Dr. Ambika
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Bhunia, Dr. Manas
Chaudhuri, Dr. Kiran
Ghosh, Shri Asok
Kazi Hafizur Rahman, Shri
Lutfal Haque, Shri
Mahata, Shri Subhas Chandra
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Subrata
Poddar, Shri Deokinandan
Sha, Shri Ganga Prosad
Sinha, Shri Atish Chandra

ABSTENTIONS—2

Sarkar, Shri Deba Prasad
Purakait, Shri Probodh

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 31,13,98,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "309 - Food and 509 - Capital Outlay on Food",

(This is inclusive of a total sum of Rs. 5,19,01,000 already voted on account in March, 1984),

was then put and agreed to.

**Demand No. 43**

The motion that the demand be reduced by Rs. 100 - was than put and a division taken with the following results :

NOES—96

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Adak, Shri Gourhari
Bandyopadhyay, Shri Balai
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Goswami, Shri Ramnarayan
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sitaram
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
Kumar, Shri Himansu
Kundu, shri Gour Chandra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Majhi, Shri Raicharan
Mal, Shri Trilochan
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mir Abdus Sayeed, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mortaza Hossain, Dr.
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Biswanath
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan
Pramanik, Shri Sudhir
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Matish
Roy, Shri Amalendra
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Prabodh Chandra
Soren, Shri Khara

AYES—17

Abdur Rauf Answari, Shri
Adhikary, Shri Sisir
Banerjee, Dr. Ambika
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chaudhuri, Dr. Kiran
Ghosh, Shri Asok
Kazi Hafizur Rahman, Shri
Lutfal Haque, Shri
Mahata, Shri Subhas Chandra
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Subrata
Poddar, Shri Deokinandan
Sha, Shri Ganga Prosad
Sinha, Shri Atish Chandra

ABSTENTIONS—2

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Probodh

The Ayes being 17 and the Noes 96 the motion was lost.

The motion of Shri [illegible]dhika Ranjan Banerjee that a sum of Rs 59,86,000 be granted for expenditure under Demand No. 43 Major Head "288-Social Security and Welfare (Civil Supplies)",

(This is inclusive of a total sum of Rs. 9,85,000 already voted on account in March, 1984), was then put and agreed to.

(At this stage the House was adjourned till 4.30 p.m.)

[4-30—4-40 p.m.]

**Shri Satya Ranjan Bapuli :** Sir, under rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, we do hereby give a notice of our intention to raise a question of privilege in the House today and to draw the attention of the House to the deliberate and malafide breach of privilege and contempt of the House by the Chief Minister, other members of the Council of Ministers, particularly the Minister in charge of Information and Cultural Affairs Department in connivance with the officers in the Chief Minister's Secretariat and in the Department and the Directorate of Information, such as Political and Press Secretaries to the Chief Minister, Secretary, Information and Cultural Affairs Department, Director of Information, Private Secretaries and Personal Assistants of Ministers, and the Ministers of State to the Left Front who are involved in distribution and circulation of the objectionable booklet.

Sir, perhaps you are aware of the fact that a booklet has been published in the name and style 'Unseemingly Incidents inside the House' --that has been published by the Government of West Bengal Sir, you expunged some of the important remarks which you considered yourself that the same would be expunged from the proceedings because these are unfortunate and unparliamentary remarks made by the Chief Minister, and as a result of that, one of the M L As Shri Suniti Chattaraj was particularly provoked by the Chief Minister, and you after considering all these important aspects expunged it But, unfortunately this publication has published this expunged proceedings and the expunged proceedings cannot be published. As you know, Sir, in this connection, we like to refer the following decision of the Hon'ble Supreme Court in the case of M S M. Sharma versus Krishna Sinha as reported in A I R of 1959 Sc 395 His Lordship held that "the effect in law of the order of the Speaker to expunge a portion of the speech of a member may be as if that portion had not been spoken. A report of the whole speech in such circumstances, though factually correct may, in law, be regarded as perverted and unfaithful report, and that perverted and unfaithful report should not be published "

Sir, you know that the expunged portion has been published In this connection, I like to let you know that Dr Zainal Abedin has also raised this point with regard to the publication of that booklet This booklet has been published by the Government of West Bengal and 20,000 copies of the booklet have been distributed amongst the people and to different agencies

By such publication the prestige and dignity of the House have been lowered There is a clear contempt of the House

**Mr. Speaker :** I have received another privilege motion from Dr Zainal Abedin and from Shri Subrata Mukherjee

**Shri Satya Ranjan Bapuli :** Sir, this is another subject I think you will kindly go through the booklet and a proceeding should be drawn up

**Mr. Speaker :** Mr. Bapuli, what is the procedure ? When a privilege motion is filed unless it is admitted by the Speaker it cannot be taken up

**Shri Satya Ranjan Bapuli :** In the case of Shri Amal Roy you allowed him to speak and you followed the same procedure

**Mr. Speaker :** I have allowed the member to move his privilege I want to understand the correct procedure Unless a privilege motion is admitted it should not be moved in this House I want to adopt the correct procedure.

**Shri Bhakti Bhusan Mandal :** I would like to say that is not the time to raise a privilege question I am just drawing your attention to rule

225 of the Rules of Procedure. Rule 225 is as follows : "A question of privilege must be raised immediately after questions and before the list of business for the day is entered upon".

**Mr. Speaker :** I am not on that point. This is not relevant Privilege motion being moved and the question of privilege being raised are two different matters Raising is something and moving is something I think the privilege motion is an important thing. When the Speaker goes through it and is satisfied that there is a prima facie case he may admit this.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দয়া করে রুল ২২৪ দেখুন। প্রাইমা ফেসী কেস্ আছে কি নেই সেটা দেখবার জন্য আগে সেক্রেটারীর কাছে জমা দেবেন। জমা দেবার পর স্পীকার সেটা একজামিন করবেন যে প্রাইমা ফেসী কেস্ আছে কিনা এবং যদি প্রাইমা ফেসী কেস থাকে, তাহলে হাউসে এটা তুলতে দেবার প্রশ্ন উঠবে।

**Mr. Speaker :** I think rule 227 is relevant Rule 227 is as follows : "If the Speaker is satisfied that there is a prima facie case that a breach of privilege has been committed and that the matter is being raised as the earliest opportunity he may allow the member to raise the matter as a question of privilege." I have to go through this. There are two stages One is after the question of privilege is raised when I see whether there is a prima facie case or not. The second stage is after the Speaker goes through it and tells the member that there is a prima facie case, and so he can move his privilege motion. We should follow the correct procedure.

There are three rules e.g., 225, 226 227. The Rules are very clear I think there is no ambiguity in the rules In future I will follow the rules You move it to-day. But in future rules will be followed.

[4-40—4-50 p.m.]

**Shri Satya Ranjan Bapuli :** May I draw your attention to Rule 226. Sir, you will kindly look into Rule 226 of the Rules of Procedure and Conduct of Business. – "A member wishing to raise a question of privilege shall give notice in writing to the Secretary" – "it has been done - "before the commencement of the sitting on the day on which the question is proposed to be raised. If the question proposed to be raised is based on a document the notice shall be accompanied the document." In this case along with the notice a copy of the document has already been given. I must respectfully submit, in order to substantiate my claim, on this point, I must say something so that you can understand what is the basis of it Now question as you wanted to know is that before admitting this matter whether we can discuss it or not. Sir, if I am not allowed to say anything in support of the prima facie point and unless the matter is discussed how you will understand that there is a prima facie case. So in order to make it clear as to whether there is any prima facie case I must discuss the matter.

**Mr. Speaker :** Whether there is any record of prima facie case or any application of privilege or any argument, I will go through it and decide whether there is any prima facie case or not. I will not hear it - the House will not discuss it. Then the Rule 227 will come into operation. After I have gone though your application if I find that there is a prima facie case I will tell you that Mr. Bapuli, "I think there is a prima facie case and you proceed on." Then there will be a privilege. That is the method.

**Shri Satya Ranjan Bapuli :** The practice which you have already adopted already we will like to.....

**Mr. Speaker :** One moment. I will tell you the whole contemplation of this privilege that has been filed in this way. The time of the House is involved in it. But the time of the House cannot be wasted on such privilege issue-on such trifling matter. The question of privilege is a very important issue. But there may be some members who may bring up the privilege issue. The question of privilege is a very small issue. Now the procedure under Rule 225 is, after the question hour it may be raised. Rule 226 is, it will be filed to the Secretary with relevant documents Rule 227 is, after it is filed the Speaker will go through it On the application of the privilege if the Speaker finds that there is a prima facie case then he will call upon the member to raise the matter at the appropriate time. That is the whole procedure. If you do not follow this procedure, then everyday somebody will come up-and as there are 294 members - 294 members will come up with 294 privilege motions, and 294 privilege motions will be moved, and so there will be no other work in the House That is why a procedure has been laid down that before it is raised the Speaker would satisfy himself that there is a prima facie case-that satisfaction is to be made. There is no scope of argument there So there will be no argument here. In the application you will have to place with your privilege. This is the whole matter and this thing should be followed in future I am allowing to raise it Please go on with your submission

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** আপনি এটা দেখুন স্যার, প্রিভিলেজ মোসানে আদারওয়াইজ আপনি যদি এটা ফলো করেন অনলি রেজ যখন করা তখন ডিসকাসানের একটা সময় পাওয়া যায়। "It is note exactly discussion" আপনি যদি বলেন এটা ডিসকাসান তাহলে রুলে আমি আসছি না। কিন্তু আমার বক্তব্যটা কোথায়? বক্তব্য হচ্ছে যখন আমরা রেজ করছি ২২৫-এ তখন আমরা এর আগে যে প্রাইমাফেসী আছে প্রায়র টু ইয়োর জাজমেন্ট।

**Mr. Speaker :** No. No. No That is not the correct interpretation 225 only says that the time will be raised 225 is not preceding the Rule 227.

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** টাইমের ক্ষেত্রে বলা আছে টু রেজ ও সেপারেট।

**Mr. Speaker :** "After question hour"

**শ্রী সুব্রত মুখার্জী** ঃ তারপর স্যার পর পর দেখুন There is no scope for discussion. I do agree with you. কিন্তু আপনাকে বলছি স্যার ডিসকাসানের স্কোপ যেমন নেই তেমনি প্রাইমা ফেসী আমাদের আছে একটা বলার স্কোপ আপনাকে করে দিতে হয়।

আপনি একজন উকিল মানুষ, সুতরাং এই ব্যাপারে জাসটিস দেবেন সেটা আমরা আশা করি।

**Mr. Speaker :** There is no question of common justice. It is a question of rule and the rule must be followed in future. Now, Mr. Bapuli, please make your submission.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, my submission is this. At page 4 of the booklet, while presenting only a distorted and one sided picture, that booklet reports that -- "A Congress MLA jumped up and pointing a finger at the Chief Minister and said You (Chief Minister) yourself are an anti-social." Such exchange of words between the Chief Minister and the Congress MLA has been ordered by you to be expunged, but the State Government has defied your orders and publish such a report including the expunged portions. The State Government has published this one-sided report absolutely in favour of the State Government Sir, you know what was the real situation. The word uttered by the Chief Minister provoked the Congress MLA, Shri Suniti Chattaraj to utter such words At the same time, you have expunged that portion from the proceedings Sir, this is a partial report. There is a deliberate intention behind the publication of such booklet by the publisher and the printer to lower the image of the House, to lower the dignity of the House. My respectful submission is this that under no circumstances distribution of this publication should be allowed to go on, as well as, the printer, publisher and all the persons concerned, who are connected, directly or indirectly, with this publication, should be sent to the Privilege Committee for proper trial in the House. This is my submission.

**শ্রী সুব্রত মুখার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছি। পশ্চিমবঙ্গ নামে একটি পাবলিকেশানে বেরিয়েছে। তাতে ৩০ এ মার্চে বেরিয়েছে পেজ ৮৮৭ এবং ৮৯৩ পাতায় এই ৯ই মার্চের ঘটনাকে কেন্দ্র করে। সেখানে চিফ মিনিষ্টারের টেকসট সম্বন্ধে বেরিয়েছে এবং হোল টেকস্টটাকে ডিসটর্ট করা হয়েছে। আমি এর বিরুদ্ধে প্রিভিলেজ মোশান এনেছি। সেখানে টেকস্টাতে হাউসকে নিয়ে আপনার উক্তি রয়েছে। আপনি যদি দেখতে চান তাহলে আমার প্রিভিলেজ মোশান আপনাকে পড়িয়ে শোনাচ্ছি--

I would draw your attention to the news items as published in "Paschim Banga" (a publication of the Govt. of West Bengal) dated 30th March, 1984, pages 887 and 893. One of them relates to the publication of a letter, dated March 9th, 1984, written by the Chief Minister of West Bengal to Union Home Minister. In the same letter, there was an observation.

[4-50—5-00 p.m.]

সপ্তাহ খানেক আগে সুব্রত মুখার্জী বিধানসভায় অধ্যক্ষকে ধাক্কা দিয়ে একটা খারাপ নজির সৃষ্টি করেছিলেন। Is there anything in the proceedings that I physically assaulted the Hon'ble Speaker on the floor of the House? If not, the said observation in the Chief Minister's letter as already referred to implies the representation of the distorted version of the legislative proceedings with the heinous motive of maligning a member My next point is -- Both the news items referred to the proceedings of the House on March 8, 1984 It may be noted that the publication of report of debates or proceedings of the legislative is subject to the control of the respective house, was the permission of the Speaker taken before publishing the news item as contained in page 893? It may, however, be pointed out that the constitutional immunity in respect of the publication of proceedings in the legislature does not however extend to the publication of reports of legislative proceedings in newspapers or otherwise by individual member

আমি আপনাকে কোট করছি, আপনি শুধু হাউসের মধ্যে নয় হাউসের বাইরে সংবাদপত্র-র কোন সদস্যর নাম করেন নি। তা সত্ত্বেও আপনাকে ডিসটর্ট করা হয়েছে বলে আমি মনে করি এবং আমার নামকে কেন্দ্র করে স্বভাবতই আমাকে মেলাইন করা হয়েছে এবং হাউসে টেকস্টক ডিসটর্ট করা হয়েছে। কাউল এবং সাকধের থেকে রাইট থেকে আপনাকে শোনাচ্ছি। "The publication of report of debates or procedinge of Parliament is subject to the control of the respective House which has the right to prohibit the publication of its proceedings " এর একটা উত্তর আছে আমাদের দিকে যারা আছেন বলতে পারেন যে ইচ্ছা করলেই পাবলিকেশন এবং প্রসিডিংস এ কোন কোন রিপোর্ট ছাপাতে পারেন না। এবং তা কোন জায়গায় সে ক্ষেত্রেও বলা আছে। "The constitutional immunity in respect of the publication of proceedings in Parliament, does not, however, extend to the publication of reports of Parliamentary proceedings in Newspaper, or otherwise by individual member". কিন্তু কোন জায়গায় টেকস্টটাকে ডিসটর্ট করার ক্ষমতা দেয় নি। এখানে কিন্তু টোটাল টেকস্টটাকে ডিসটর্ট করা হয়েছে। কে করেছে মুখ্যমন্ত্রী করেছেন, কেন্দ্রের হোম মিনিষ্টারকে চিঠি দিয়ে। আপনি শুধু আমাদের কাস্টোডিয়ান নন আপনি হাউসে টোটাল সম্মান রক্ষার দায়িত্ব নিয়েছেন। আপনার কোন এমেই অস্বীকার করবার রাস্তা নেই যে আপনি সেই সময় কোন নাম করেছেন। আপনি যদি সেই সময় বলেন যে আপনি নাম বলেছেন তাহলে হাউসের প্রসিডিংস দেখুন এবং সংবাদপত্রে যে বিবৃতি দিয়েছেন সেটাও দেখুন। মুখ্যমন্ত্রীকে এই কথা বলব যে এটা গভর্ণমেন্টের মাধ্যমে বার হয়েছে। আপনি যদি মনে করেন যে প্রাইমাফেসি কোন কেস নেই তাহলে আমি বলব যে এটা দুর্ভাগ্য ছাড়া আর কিছুই নয়। সেই জন্য আমি বলছি যে আপনি এটাকে প্রিভিলেজ কমিটিতে দিন এবং The Privilege Committee represents the House as a whole এবং They will go through the details এবং They will report to the House, if they find anything absolutely.

আপনি তখন যা ইচ্ছা করতে পারেন। It is a primafacie case because you cannot disown the whole thing আপনার নাম এখানে ইলড করা হয়েছে। আমার মনে

হয় না আমি অন্য সময় আপনাকে ধাক্কা মেরেছিলাম। আপনি যদি ধরে থাকেন আমি আপনাকে ধাক্কা মেরেছিলাম, বা কোন রকম আপত্তিজনক কথা বলেছিলাম তাহলে আপনি আমার নাম উল্লেখ করতেন--কিন্তু আপনি কোন নাম উল্লেখ করেন নি।

**মিঃ স্পীকার :** আমি এমন জায়গায় বসে আছি যেখান থেকে আমি একথা বলতে পারি না।

**শ্রী সুব্রত মুখার্জী :** There is no record. That is why I am saying that the text has been distorted. সেই জন্য আমি বলছি টেকস্ট ডিসটর্ট করা হয়েছে। হাউসে নিউজ ছাপাবার ক্ষমতা আছে, কিন্তু নিউজ পেপারে কোন টেকস্ট ডিসটর্ট করার ক্ষমতা কোন জায়গায় দেওয়া নেই। সেজন্য আমি 'মেজ' কোর্ট করছি। আমি মিঃ এ.আর. মুখার্জীর দু'টি রেকর্ড বা রেফারেন্স বা ৩৯৫ পাতায় আছে তা পড়ে শোনাচ্ছি-- "In India, a question of privilege was raised in the House by Mr. Frank Anthony, a member of the Lok Sabha, regarding misrepresentation of his speech delivered in the Lok Sabha on 25th August, 1956, in a news item appearing on the front page of the daily newspaper Hindusthan Times."

In view of the regret expressed by the Joint Editor of the newspaper the House did not take any action.

আপনি বলতে পারেন এটা নিউজ পেপারের ব্যাপার। আমি এবারে আর একটা উদাহরণ দিচ্ছি উইকলী জার্নাল থেকে যেটা একজাক্টলী আমার ক্ষেত্রে হয়েছে। "In another case Mr. Bhupesh Gupta, M.P. in the Rajya Sabha raised a question of privilege for 'wilfully unfair and mendacious reporting of the proceedings of the House in the weekly journal 'Thought'. The matter was referred to the Privilege Committee which recommended that in view of the explanations offered and regrets expressed by the editor 'Thought', no further time should be occupied by the House in consideration of the matter."

আমি ভুপেশ গুপ্তের নজীর দেখিয়ে আপনাকে অনুরোধ করছি আমাদের পক্ষ থেকে প্রিভিলেজ মোসন এলে তাকে বাতিল না করে আপনি সেটা গ্রহণ করুন যদি প্রাইমা ফেসী কেস্ থাকে। আপনি দেখলেই বুঝতে পারবেন প্রাইমা ফেসী রিজনস্ আর দেয়ার। আমার অনুরোধ আমরা ন্যুনতম প্রিভিলেজ যেটা পাই সেটা বজায় রাখুন--এটা কাট করবেন না।

**মিঃ স্পীকার :** আমি রুল অনুসারে চলছি, কোন কিছু কাট করছিনা।

**Shri Subrata Mukherjee :** Sir I would request you not to cut this privilege. It is a minimum privilege whether it is due or undue but we enjoy it.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, কনভেনসন হিসেবে আপনি যেটা এ্যালাউ করেন সেখানে একটা রাইট ও এসট্যাবলিস্ড হয়। সুতরাং বাই কনভেনসন যে রাইট আপনি দিয়েছেন সেটা দয়া করে উইথড্র করবেননা।

**Mr. Speaker :** By convention this House also has a precedent of changing a no-confidence motion into a confidence motion. I have changed

that precedent. If there is a wrong precedent, we should correct it. The rules should be observed.

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, আমার কথাটা একবার শুনুন। হোয়েদার দেয়ার আর রুলস অর নো রুলস্‌ -আমি ন্যাচারাল জাস্‌টিস্‌ আপনার কাছে চাচ্ছি। আমরা একটা মোসন নিয়ে আসব কিন্তু কোন বক্তব্য রাখতে পারবনা এটা ঠিক জিনিস নয়। এটা একটা সিম্পেল মোসন কাজেই অনুরোধ করছি আপনি রুলিং দিয়ে একে রিজেক্ট করবেন না।

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল ঃ** স্যার, উনি ভুল কথা বলছেন। আমার তো মনে হয় আপনার কোন জুরিসডিকসন নেই। আপনি যদি ২২৫ এ্যান্ড ৩৬৪ পড়ে দেখেন তাহলে দেখবেন সেখানে স্পেসিফিক্যালি বলা আছে আপনার জুরিসডিকসন নেই যে কিছু করবেন।

**মিঃ স্পীকার ঃ** দ্যাট ইউ রেসিডুয়ারি বার। আই নো দ্যাট।

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল ঃ** স্যার, দি কোশ্চেন ইজ সিরিয়াস এবং আমি সেই সিরিয়াস্‌ কোশ্চেন আপনার সামনে তুলছি। "A question of privilege motion must be raised immediately after questions and before the list of business for the day is entered upon." This is a mandatory provision That will be evident from the language.

**Mr. Speaker :** That is why I have said that after going through the privilege motion I will decide whether there is a prima facie case or not If I see that there is a prima facie then I would call upon the members after question hour to raise the matter

**Shri Bhakti Bhusan Mandal :** To raise a question of privilege has a different meaning. There is a difference in it .

**Mr. Speaker :** Mr. Mandal, If you read rule 227 then you will understand it.

**Shri Bhakti Bhusan Mandal :** Sir, I have read it after reading it I am saying that he cannot raise that point now That is the whole point. You must allow him to raise the matter

**Mr. Speaker :** I have not allowed him to raised the matter.

**Shri Bhakti Bhusan Mandal :** স্পীকার স্যার, আপনি এটা একটু পড়ে দেখুন। এর ইনটার পিটেসনটা এতো সহজ নয়। Your arms are also limited by Rule 364 is more specific. So under Rule 364 it is not the time to raise that question.

**Mr. Speaker :** Mr. Mandal, please refer to Rule 227 After receiving the notice and after I go through it if I am satisfied that a breach of privilege has been committed then I can call upon the member to raise his privilege motion. However, I will not allow any more discussion on it.

[5-00—5-10 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রিভিলেজটা এনেছি, এবং

সুব্রত মুখার্জী যে প্রিভিলেজটা এনেছেন, এটা ঠিক সংবাদপত্রের উপর প্রিভিলেজ নয়, এটা হাউসের মধ্যে রয়েছে--এটা হাউসের ব্যাপার। সুব্রতবাবু ন্যাচর্যাল জাসটিসের কথা বলেছেন, অন্য কোন ব্যাপার নয়। সংবাদপত্রে যা লিখেছে, এই হাউসের একটা ফ্যাক্টকে ডিসটর্টেড করা হয়েছে এবং এটা প্রিভিলেজ কমিটিতে যাওয়া উচিত।

**Mr. Speaker :** No more discussion on it. Shri Amritendu Mukherjee will now move his Demand No. 44.

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের নিমিত্ত আমি ৪৪নং দাবির অন্তর্ভূক্ত মোট ১০,৪২,৪৬,০০০ (দশ কোটি বিয়াল্লিশ লক্ষ ছেচল্লিশ হাজার) টাকার ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুরির উদ্দেশ্যে উপস্থিত করছি। উক্ত দাবির অন্তর্ভূক্ত প্রধান খাতগুলি এই ঃ /২৮৮--সামাজিক নিরাপত্তা এবং কল্যাণ (শরণার্থী এবং প্রত্যাবর্তনকারীদের ত্রাণ ও পুনর্বাসন)*, /৪৮৮--সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য মূলধন বিনিয়োগ (শরণার্থীদের ত্রাণ ও পুনর্বাসন)* এবং /৬৮৮--সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ (শরণার্থীদের ত্রাণ ও পুনর্বাসন)*। ইতিমধ্যে 'ভোট অন একাউন্টে' অনুমোদিত ১,৭৩,৭৫,০০০ (এক কোটি তিয়াত্তর লক্ষ পঁচাত্তর হাজার) টাকাও এই দাবির মধ্যে ধরা হয়েছে।

২। উপরিউক্ত ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুরির উদ্দেশ্যে উপস্থাপিত করতে গিয়ে পূর্ব পাকিস্তান (বর্তমানে বাংলাদেশ) থেকে আগত পশ্চিমবঙ্গে বসবাসকারী শরণার্থীদের ত্রাণ ও পুনর্বাসনের জন্য গৃহীত সরকারী নীতি, প্রকল্প ও কর্মসূচীর একটি বর্ণনা আমি তুলে ধরতে চাই।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উক্ত শরণার্থীদের পুনর্বাসনের সমস্যা দেশ বিভাগের ৩৬ বৎসর পরেও আজ মূলত অমীমাংসিতই রয়ে গেছে। এর ফলে তীব্র বেকারী ও জীবনধারণের অবর্ণনীয় দুর্দশা স্বাধীন ভারতে এই অসহায় মানুষগুলোকে একেবারে এক গভীর হতাশার গহ্বরে ঠেলে দিয়েছে। দীর্ঘকাল শরণার্থী অধ্যুষিত এলাকাগুলিতে সামাজিক ও রাজনৈতিক যে অস্থিরতা দেখা যাচ্ছে তা হল এই বাস্তবতারই ফলশ্রুতি। ভারত সরকার দাবি করে থাকেন যে, পশ্চিমবঙ্গে শরণার্থীদের সমস্যার বেশির ভাগই সমাধান হয়ে গেছে, রয়েছে শুধু 'অবশিষ্ট সমস্যাটুকু' (Residuary problem)। তবে বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় এসে এই সমস্যা সম্পর্কে একটি ইতিবাচক ও বাস্তব দৃষ্টিভঙ্গি গ্রহণ করেন এবং এই সমস্যার যথার্থ আকৃতি ও ব্যাপকতা খতিয়ে দেখার উদ্দেশ্যে লোকসভা সদস্য শ্রী সমর মুখার্জীর সভাপতিত্বে 'শরণার্থী পুনর্বাসন কমিটি' স্থাপন করেন। মাননীয় সদস্যরা জানেন যে, পুঙ্খানুপুঙ্খ বিচার-বিবেচনা করে এই কমিটি পশ্চিমবঙ্গে শরণার্থী সমস্যার পরিপূর্ণ ও অর্থবহ সমাধানকল্পে মোট ৭৫০ কোটি টাকা অনুমোদনের সুপারিশ করেছেন। তদনুযায়ী ভারত সরকারের পুনর্বাসন, স্বাস্থ্য, সমাজ কল্যাণ এবং পূর্ত ও আবাসন মন্ত্রকে তাদের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের অনুরোধ করা হয়েছিল। অষ্টম অর্থ কমিশনকেও 'শরণার্থী পুনর্বাসন' কমিটি সুপারিশকৃত প্রকল্পগুলি যথার্থ রূপায়ণের নিমিত্ত ৭৫০ কোটি টাকা মঞ্জুর করার প্রয়োজনীয়তা অবহিত করা হয়েছিল। এ সম্পর্কে ভারত সরকারের প্রতিক্রিয়া জানবার জন্য আমরা উদ্বেগের সঙ্গে অপেক্ষা করছি।

৪। বৃহত্তর পরিপ্রেক্ষিতে পুনর্বাসন সমস্যার সার্বিক মূল্যায়নের ব্যাপারে যেহেতু বামফ্রন্ট সরকারের সঙ্গে ভারত সরকারের মূলগত পার্থক্য রয়েছে, সেই হেতু বামফ্রন্ট সরকারের একান্ত প্রচেষ্টা হচ্ছে শরণার্থীরা এতাবৎকাল যে আর্থিক দুর্দশা ও যন্ত্রণা ভোগ করেছেন তা লাঘব করতে ভারত সরকারকে সম্ভাব্য সর্বপ্রকার ব্যবস্থা অবলম্বনে রাজী করানো।

৪.১। মাননীয় সদস্যরা ইতিমধ্যেই অবহিত আছেন যে, পশ্চিমবঙ্গ সরকার শরণার্থীদের যথাযথ পুনর্বাসন কল্পে কিছু প্রকল্প গ্রহণ করেছেন। আমি এখন শরণার্থীদের এই পুনর্বাসনের ১৯৮৩-৮৪ সালের কিছু খতিয়ান এবং ১৯৮৪-৮৫ সালের গৃহীত লক্ষ্যমাত্রা সম্পর্কে কিছু বলছি।

৫। ১৯৭৪-৭৫ সালে শরণার্থীদের জন্য অতি গুরুত্বপূর্ণ যে সিদ্ধান্তটি গ্রহন করা হয়েছিল তা হল, শহর এলাকার জমির জন্য 'লিজ স্বত্ত্ব' (lease-hold right) এবং গ্রাম এলাকার জমির জন্য 'নির্বাধ স্বত্ত্ব' (free-hold right) অর্পণ। কিন্তু লিজ দলিলে ভারত সরকার আরোপিত শর্তগুলি তখন শরণার্থীদের নিকট গ্রহণযোগ্য হয়নি। বামফ্রন্ট সরকার তাই শরণার্থীদের স্বার্থে এই শর্তগুলি আরও উদার করার জন্য প্রয়াস চালিয়ে অনেকটাই সফল হতে পেরেছেন যদিও ভারত সরকার শহর এলাকায় শরণার্থীদের নির্বাধ স্বত্ত্ব কিংবা ৯৯৯ বছরের জন্য 'লিজ স্বত্ত্ব' দিতে রাজী হননি। ভারত সরকারের সঙ্গে আলোচনা করে লিজ দলিলের আপত্তিকর শর্তগুলি যথাসম্ভব পরিবর্তন করে শরণার্থীদের মধ্যে দলিল বন্টনের কাজ গ্রাম ও শহর উভয় এলাকাতেই অগ্রাধিকারের ভিত্তিতে হাতে নেওয়া হয়েছে এবং দলিল বন্টনের কাজ পুরোদমে চলছে। এখন পর্যন্ত গ্রাম এলাকায় ৯,৭২৯ এবং শহর এলাকায় ১৯,৫০৭টি দলিল বন্টন করা হয়েছে। আশা করা যাচ্ছে ১৯৮৪-৮৫ সালেও অনেক বেশী সংখ্যক দলিল বন্টন করা সম্ভব হবে। এই দলিল বন্টনের প্রধানতম দিকটি হল এই যে, এর দ্বারা শরণর্থীদের মধ্যে যে শুধুমাত্র মর্যাদাবোধ জাগরিত হবে তাই নয়, দলিল প্রাপক শরণার্থীরা সরকারের অনুমতি ব্যতিরেকেই দলিলে উল্লিখিত জমির উপর গৃহ নির্মাণের জন্য কিংবা নির্মিত গৃহের উন্নতি সাধনের জন্য জীবন বীমা ও অন্যান্য অর্থ বন্টনকারী সংস্থার কাছ থেকে ঋণ গ্রহণ করতে পারবেন। সম্প্রতি ব্যাঙ্ক ও জীবনবীমা সংস্থার প্রতিনিধিদের সঙ্গে এক বৈঠকে যেসব শরণার্থী জমি ইত্যাদি মর্টগেজ করে ঋণ নিতে চাইবেন তাদেব ঋণ দিতে রাজী করানো হয়েছে। যেসব শরণার্থী তাদের জমির জন্য লিজ--স্বত্ত্ব পেয়েছেন তাদের ক্ষুদ্র ব্যবসা ঋণ দেবার ব্যাপারে ও ঐ প্রতিনিধিরা সম্মতি প্রকাশ করেছেন। তপশিলী জাতি ও আদিবাসীদের ক্ষেত্রে ঋণের টাকায় সুদের হার কম করার যে ব্যবস্থা রয়েছে শরণার্থীদের স্বার্থে সেই ব্যবস্থা সম্প্রসারিত কবার জন্যও ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারত সরকারের সমাজ কল্যাণ দপ্তর ১৯৭৪ সালের ১লা এপ্রিল থেকে যে সমস্ত শরণার্থী পরিবার পঃ বঙ্গের বিভিন্ন সদনে বসবাস করেন তাদের ভরণ পোষণের ব্যয়ভার বহন করছেন না। বর্তমানে ১৪টি স্থায়ী সদন (পি এল হোম) রয়েছে এবং এই সমস্ত সদনে বসবাসকারী শরণার্থীর সংখ্যা মোট ৩,৯৪৫ জন। ভারত সরকার সদনে বাসের ব্যয় বহন করতে অস্বীকার করলেও পুনর্বাসনের পূর্ব পর্যন্ত পুনর্বাসনযোগ্য শরণার্থী পরিবারের ভরণ পোষণের দায়িত্ব রাজ্য সরকারকে অবশ্যই গ্রহণ করতে হচ্ছে। ১৯৮৩-৮৪ সালে সদনে বসবাসকারী ১৮৩টি শরণার্থী পরিবারকে পুনর্বাসন দেওয়া সম্ভব হয়েছে এবং

তার জন্য ব্যয় হয়েছে ৫.৪১ লক্ষ টাকা। জমি ছাড়া ২০০০ (দু হাজার) টাকা গৃহনির্মাণ ঋণ ও ৫০০০ (পাঁচ হাজার) টাকা ক্ষুদ্র ব্যবসা ঋণ প্রতি পরিবারের জন্য দেওয়া হয়েছে। যদি প্রয়োজনীয় জমি পুনর্বাসনের উপযোগী অবস্থায় পেতে কোন বাধা না হয়ে দাঁড়ায় তাহলে আশা করা যাচ্ছে যে, ১৯৮৪-৮৫ সালে সদনে বসবাসকারী ৩০০ শরণার্থী পরিবারকে পুনর্বাসন দেওয়া যাবে।

৭। প্রাক্তন শিবিরবাসী শরণার্থীদের পুনর্বাসন প্রধানত শরণার্থীদের দ্বারা দখলীকৃত ভূমি অধিগ্রহণের দীর্ঘায়িত প্রক্রিয়ার সমাপ্তির উপর নির্ভরশীল অথচ এই প্রক্রিয়া আবার ১৯৭৬ সালের 'শহর জমি (সীমা নিয়ন্ত্রণ) আইনে'র আওতায় পড়েছে বলে সমস্যার জটিলতা আরও বৃদ্ধি পেয়েছে। এই সমস্ত কারণে প্রাক্তন শিবিরবাসী শরণার্থীদের পুনর্বাসনের কাজে আশানুরূপ গতি সঞ্চারিত হতে পারেনি।

৭.১। এই প্রসঙ্গে কিছুটা আশার কথা উল্লেখ করা যেতে পারে। রাণাঘাট 'কুপার্স' এলাকায় প্রাক্তন শিবিরবাসী শরণার্থীদের পুনর্বাসনের ব্যাপারে রাজ্য সরকারের নিরলস প্রচেষ্টার ফলে ভারত সরকার ঐ এলাকার ৩৭১টি পরিবারের ক্ষেত্রে ঋণের পরিমান পরিবার পিছু ২০০০ (দু হাজার) টাকা থেকে ৪৫০০ (সাড়ে চারহাজার) টাকা ও শেষ পর্যন্ত তা ৭০০০ (সাত হাজার) টাকায় উন্নীত করেছেন। বলা যেতে পারে যে, রাজ্য সরকারের দাবী মাত্র অংশতঃ পূরণ হয়েছে। রাজ্য সরকার ইতিমধ্যে ভারত সরকারের কাছে এই সম্পর্কে লিখেছেন এবং পুনর্বাসন সাহায্যের উর্দ্ধসীমা বাড়াবার জন্য অনুরোধ করেছেন, যাতে 'বাগজোলা' গ্রুপের প্রাক্তন শিবিরবাসী শরণার্থী সহ অন্যান্য সমস্ত পুনর্বসনযোগ্য প্রাক্তন শিবিরবাসী পরিবারদের পুনর্বাসনে কোনো অসুবিধা না হয়। কুপার্সের এই ৩৭১ (তিনশ একাত্তর)টি পরিবারের পুনর্বাসনের কাজ চলছে। আশা করা যাচ্ছে ১৯৮৪-৮৫ সালে জমি অধিগ্রহণের কাজ ত্বরান্বিত করতে পারলে আরো ৫০০ পরিবারকে পুনর্বসতি দেওয়া সম্ভব হবে।

৮। অন্য আরো কিছু শ্রেণীর পরিবার রয়েছেন, যেমন—'রিকুইজিশন' বাড়ীতে বসবাসকারী পরিবার, সি.এ. ও ই.পি. আইনে চিহ্নিত পরিবার—এদের ক্ষেত্রে পুনর্বাসনের ব্যাপারে তেমন কোনো অগ্রগতি আজও হয়নি। এর প্রধান কারণ, ভারত সরকার শিবিরে বাস করেননি এমন কোনো পরিবারের পুনর্বাসনের জন্য কোনো অর্থ মঞ্জুর করছেন না। প্রাক্তন লেক মেডিক্যাল কলেজ ও হাসপাতালে বসবাসকারী ২৪৮ (দুইশত আটচল্লিশ)টি শরণার্থী পরিবারের পুনর্বাসন সম্পন্ন হয়েছে লেক গার্ডেনস এলাকায় সি এম ডি এ নির্মিত ফ্ল্যাট বন্টনের মাধ্যমে। অবশিষ্ট ২৭২ (দুইশত বাহাত্তর)টি পরিবারের পুনর্বাসনের জন্য ভারত সরকার কর্তৃক অর্থ মঞ্জুর করা প্রয়োজন। রাজ্য সরকার এব্যাপারে ভারত সরকারকে লিখেছেন।

৯। কুচবিহার, পশ্চিমদিনাজপুর ও জলপাইগুড়ি জেলায় আগত বাংলাদেশের ভারতীয় ছিট্ তালুকের শরণার্থীদের পুনর্বাসনের প্রকল্পটিও এখনও চলছে। এইসব পরিবারের সঠিক সংখ্যা এখনও নির্ণয় করা সম্ভব নয় কারণ ছিট তালুক থেকে শরণার্থীদের আগমন এখনও অব্যাহত। ধারাবাহিকভাবে লেখালেখি চলার পর ১৯৮১-৮২ সালে ভারত সরকার ১১৮৪ (এগারশত চুরাশি)টি ছিটতালুক শরণার্থী পরিবারের পুনর্বাসনের জন্য পরিবার পিছু ১০,৬৫০

(দশ হাজার ছয়শত পঞ্চাশ টাকা) মঞ্জুর করতে রাজী হন। এই টাকার অঙ্কের মধ্যে কৃষিযোগ্য জমি এবং বাস্তু জমি ক্রয়ের মূল্য ধরা আছে। ১৯৮৩-৮৪ সালে ৫০টি পরিবারকে ছিটতালুক শরণার্থী হিসাবে পুনর্বাসন দেওয়া হয়েছে। আমরা আশা করছি ১৯৮৪-৮৫ সালে এইরকম আরো ২০০ পরিবারকে পুনর্বাসন দেওয়া সম্ভব হবে।

১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার মাননীয় সদস্যরা জানেন যে, কলোনীগুলির উন্নয়নের কাজ পুনর্বাসনের কর্মসূচীর একটি গুরুত্বপূর্ণ দিক। ১৯৭৭ সালের আগে এই উন্নয়ন কাজের গতি ছিল অত্যন্ত শ্লথ এবং শরণার্থী কলোনীতে উন্নয়ন কাজের অগ্রগতির জন্য যথাযথ ব্যবস্থা না থাকায়, একটা অস্বাস্থ্যকর পরিবেশের সৃষ্টি হয়েছিল এবং তা থেকে বিভিন্ন আর্থ সামাজিক সমস্যা দেখা দিয়েছিল। ষষ্ঠ পরিকল্পনাকালীন সময়ে পরিকল্পনা কমিশন কলোনী উন্নয়নের জন্য ৭ (সাত) কোটি টাকা ব্যয় অনুমোদন করেছিলেন। তা থেকে ১৯৮১-৮২ সালে রাজ্য সরকার ২ কোটি ৫০ লক্ষ টাকা এবং ১৯৮২-৮৩ সালে ১ কোটি ৩০ লক্ষ টাকা পান। আজ পর্যন্ত ভারত সরকারের কাছ থেকে যে টাকা পাওয়া গিয়েছে তা দিয়ে শহর এলাকায় ২১৫ (দুইশত পনেরো)টি কলোনীতে উন্নয়নের কাজ করা গেছে। বেশ কিছু সংখ্যক কলোনীর উন্নয়নের কাজ সমাপ্ত হয়েছে এবং যে যে কলোনীতে উন্নয়নের কাজ সমাপ্ত হয়েছে, সেই সেই কলোনী সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটির হাতে তুলে দেওয়া হয়েছে, যাতে উন্নয়নের ফলে যে সম্পদ সৃষ্টি হয়েছে, তা যেন রক্ষিত হতে পারে। যেসব সংস্থা উন্নয়নের কাজ করছেন, যেমন--মিউনিসিপ্যালিটি, সি এম ডি এ, পূর্ত বিভাগ, পি এইচ ই ও কনস্ট্রাকশান বোর্ড, তারা এই উন্নয়নের কাজে প্রয়োজনীয় মাল-মশলার মূল্যের উর্ধগতির জন্য অত্যন্ত অসুবিধার সম্মুখিন হচ্ছেন। রাজ্য সরকার ভারত সরকারের কাছে বাস্তব অবস্থার ভিত্তিতে 'প্লট' পিছু উন্নয়নের ব্যয়ের উর্ধসীমা বৃদ্ধি করার জন্য ক্রমাগত দাবি জানিয়ে আসছেন। তা না হলে এই চালু প্রকল্প নিদারুণভাবে ক্ষতিগ্রস্ত হবে। ভারত সরকার এখন পর্যন্ত কোন বর্ধিত হার স্থির করতে পারেননি। এমন কি, সি এম ডি এ উন্নয়নের ব্যয়ের যে উর্ধসীমা ঠিক করেছেন অর্থাৎ প্লট পিছু ১০,৮৯৫ (দশ হাজার আটশত পঁচানব্বুই) টাকা, তাও গ্রহণ করেন নি। শরণার্থী পরিবারগুলির অসুবিধার কথা মনে রেখেই এতদ সত্ত্বেও উন্নয়নের কাজ চালিয়ে যাওয়া হচ্ছে এবং ঠিক করা হয়েছে যে, ১৯৮৪-৮৫ সালে আনুমানিক ২ কোটি টাকা ব্যয়ে আরও ৪০টি কলোনীতে উন্নয়নের কাজ করা হবে। ভারত সরকারের কাছ থেকে যদি টাকা পেতে কোন অসুবিধা না হয় এবং মূল্যবৃদ্ধিজনিত বিষয়টি যদি তারা বিবেচনা করেন তাহলে এই লক্ষ্যমাত্রায় পৌঁছানো যাবে বলে আশা করা যায়।

১০.১। ১৯৭৭ সালের মার্চ মাসে যখন এই প্রকল্প অনুমোদিত হয় তখন পরিকল্পনা কমিশন এবং ভারত সরকার শহর এলাকার কলোনিগুলিতে উন্নয়নের কাজ প্রথম শুরু করতে বলেন। এই সাত বছরে শহর এলাকার ২০০ কলোনিতে উন্নয়নের কাজ হয়েছে। এখন গ্রাম এলাকার কলোনিতেও উন্নয়নের কাজ শুরু হওয়া উচিত বলে রাজ্য সরকার মনে করেন। কিন্তু গত নভেম্বর মাসে ভারত সরকার রাজ্য সরকারকে বর্তমান পর্যায়ে গ্রাম এলাকার কলোনিতে উন্নয়নের কাজে হাত না দেবার জন্যই সোজাসুজি বলে দিয়েছেন। তাই এই অবস্থাকে অতিক্রম করে সমস্যার সমাধানের জন্য প্রয়োজন একটি বাস্তব দৃষ্টিভঙ্গি গ্রহণ। রাজ্য সরকার ভারত সরকারকে সেই অনুরোধই করেছেন এবং উন্নয়নের জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুরের কথা বলেছেন।

১১। শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগের অধীনে চারটি উৎপাদন কেন্দ্র রয়েছে। এগুলি হলো, (১) হাবড়া উৎপাদন কেন্দ্র, (২) উত্তরপাড়া উৎপাদন কেন্দ্র, (৩) কামারহাটা 'ব্যাম্বু প্রসেসিং সেন্টার' ও (৪) টিটাগড় উৎপাদন কেন্দ্র। এই উৎপাদনকেন্দ্রগুলি নানাবিধ জিনিস তৈরী করে, যেমন--শাড়ী, ধুতি, ফ্রক, বাঁশের ঝাঁটা, আসবাবপত্র, বাঁশের বা বেতের ঝুড়ি ইত্যাদি। এই উৎপাদন কেন্দ্রগুলি সচল থাকার ফলে সংশ্লিষ্ট সদনে সববাসকারী শরণার্থীদের এবং স্থানীয় শরণার্থীদেরও অন্তত কিছুটা কর্মবিনিয়োগ সম্ভব হয়। এই উৎপাদন কেন্দ্রগুলি না-লাভ-না-ক্ষতির ভিত্তিতে পরিচালিত হয়। এই বিভাগের অধীনে শরণার্থীদের যে সদনগুলি রয়েছে, তাদের অধিবাসীদের এই উৎপাদন কেন্দ্রগুলিতে উৎপাদিত জিনিস, যেমন--ধুতি, শাড়ী ইত্যাদি ব্যবহারের জন্য দেওয়া হয়। এছাড়াও এইসব কেন্দ্র বিভিন্ন সরকারী এবং আধাসরকারী প্রতিষ্ঠান থেকে বিভিন্ন সময়ে কাজ পেয়ে থাকে। এই উৎপাদনকেন্দ্রগুলিতে কর্মীরা 'পিস রেট' ভিত্তিতে কাজ করেন, তারা যাতে নিয়মিত কাজ পেতে পারেন তারজন্য সারা বছর উৎপাদন অব্যাহত রাখার চেষ্টা করা হয়। এর জন্য বেশী বেশী কাজ এবং অধিক পরিমাণে কাঁচামাল সরবরাহ করার অবশ্য প্রয়োজনীয়তা দেখা দেয়। এইসব কারণে এবং যেহেতু কাঁচামালের দাম ক্রমাগত বৃদ্ধির দিকে, সেইজন্য এই উৎপাদন কেন্দ্রগুলির কাজ যাতে ঠিকমত চলতে পারে সেইদিকে লক্ষ্য রেখে ১৯৮৪-৮৫ সালের ব্যয়বরাদ্দ ঠিক করা হয়েছে।

১২। বর্তমানে ৯ (নয়)টি মহিলা সদন, চারটি পি, এল, হোম ও একটি 'ইনফারমারী' রয়েছে। এইসব সদন ইত্যাদিতে প্রায় চার হাজার শরণার্থী বাস করেন। সদনে বসবাসকারী প্রাপ্তবয়স্ক শরণার্থীদের প্রতি মাসে মাথাপিছু ৬০ (ষাট) টাকা করে 'ডোল' দেওয়া হয়। এই নিরিখে শরণার্থীদের সদন বাস নিমিত্ত যে ব্যয় হয় তা পুরোপুরি রাজ্য সরকারকেই বহন করতে হয়। এই সরকারের নীতি হল পর্যায়ক্রমে পুনর্বাসনযোগ্য পরিবারদের পুনর্বসতি দান করে এই সদনগুলির অবলুপ্তি ঘটানো।

১৩। ১৯৫০ সালের ৩১ ডিসেম্বর--এর পূর্ব পর্যন্ত ১৪৯ (একশত উনপঞ্চাশটি) জবর দখল কলোনি স্থাপিত হয়েছিল। তারপর কমবেশী আরো ৮০০ (আট শত) জবর দখল কলোনীর সৃষ্টি হয়েছে। ৩১।১২।৫০ এই তারিখের পরে স্থাপিত ৮০০ (আট শত) কলোনির মধ্যে মাত্র ১৭৫টি (একশত পঁচাত্তর) কলোনির ক্ষেত্রে ভারত সরকারের সম্মতি পাওয়া গিয়েছে। এইসব কলোনির জমি অধিগ্রহণ করার জন্য প্রচলিত আইনমাফিক ব্যবস্থা গ্রহণ করতে হয় এবং এই প্রক্রিয়া যথেষ্ট দীর্ঘায়িত। এছাড়াও, বহু ক্ষেত্রেই এই প্রক্রিয়া ১৯৭৬-এর /শহর জমি (সীমা ও নিয়ন্ত্রণ) আইন* কিংবা মাননীয় মহাধর্মাধিকরণের আদেশের আওতায় এসে পড়েছে। আমি আশা করছি, এই জাতীয় অসুবিধাগুলি যতশীঘ্র সম্ভব কাটানো সম্ভব হবে।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্য সরকারের একটি প্রকল্প রয়েছে যার দ্বারা পশ্চিমবঙ্গে বসবাসকারী শরণার্থীদের কিছু চিকিৎসার সুযোগ দেওয়া যায়। এই প্রকল্প চালু রাখার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। এই প্রকল্পগুলির মধ্যে ৯টি যক্ষ্মা হাসপাতাল এবং অন্য ৫টি সাধারণ হাসপাতালে শয্যা সংরক্ষণের ব্যবস্থা ও ৫ (পাঁচটি) ভ্রাম্যমাণ যক্ষ্মা 'ইউনিটের পরিচালনার ব্যয় বহন করার ব্যবস্থা রয়েছে।

১৫। বিভিন্ন জেলায় শরণার্থী ছেলেমেয়েদের জন্য ১৫৮৭ (পনেরোশত সাতাশী) টি জি এস এফ পি স্কুলে রয়েছে এবং তাতে ৮৭৩৫ (আট হাজার সাতশো পঁয়ত্রিশ)·জন শিক্ষক কর্মরত রয়েছেন। প্রাথমিক শিক্ষার এই প্রকল্পের জন্য বৎসরে ৭ (সাত) কোটি টাকার উপর ব্যয় হয়, তবে এই ব্যয় কিন্তু ভারত সরকার বহন করেন না। পূর্বে কিছু কিছু শিক্ষাপ্রতিষ্ঠানকে গৃহনির্মাণের জন্য কেন্দ্রীয় প্রকল্প থেকে /ক্যাপিট্যাল গ্র্যান্ট' দেওয়া হত, কিন্তু ভারত সরকার এই খাতে অর্থ মঞ্জুর করা বন্ধ করেছেন বলে এই প্রকল্প সম্পূর্ণ করা সম্ভব হয় নি। প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে।

১৫.১। এই প্রসঙ্গে বলা প্রয়োজন যে, এই প্রকল্পগুলি বর্তমানে রাজ্যের শিক্ষা দপ্তরের নিয়ন্ত্রণাধীন রয়েছে, যদিও এই ৪৪ নং ব্যয়বরাদ্দের দাবীর মধ্যেই প্রয়োজনীয় অর্থ সংস্থানের ব্যবস্থা করা হয়েছে। আশা করা হচ্ছে, ভবিষ্যতে ভারত সরকার প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করবেন।

১৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

শরণার্থীদের যে সমস্ত 'নন-কনট্রিবিউটরি' ঋণ দেওয়া হয়েছিল তা মকুব করার কাজ যথাযথ এগিয়ে চলেছে। ১৯৬৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত দেওয়া মকুবযোগ্য মোট ৩৮.৩৮ (আটত্রিশ কোটি আটত্রিশ লক্ষ) কোটি টাকা ঋণের মধ্যে এখন পর্যন্ত ৩২ (বত্রিশ) কোটি টাকার ঋণ মকুব করা সম্ভব হয়েছে। ১৯৮৪-৮৫ সালে আরো ১ কোটি টাকার ঋণ মকুব করা হবে বলে আশা করা যাচ্ছে। আরো যে সমস্ত শ্রেণীর ঋণ ৩১।৩।৬৪ তারিখের পর শরণার্থীদের দেওয়া হয়েছিল, যেমন--কনট্রিবিউটরি গৃহনির্মাণ ঋণ ও অন্যান্য মকুবযোগ্য ঋণ সেসব ঋণ মকুব করার জন্য ভারত সরকারকে অনুরোধ জানানো হয়েছে।

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

পূর্বেই বলেছি, রাজ্য সরকার শরণার্থী সমস্যার সুষ্ঠু ও যথার্থ সমাধানকল্পে লোকসভা সদস্য শ্রীসমর মুখার্জী কমিটির রিপোর্টের ভিত্তিতে ভারত সরকারের বিভিন্ন মন্ত্রকের নিকট ৭৫০ (সাতশত পঞ্চাশ) কোটি টাকার দাবী করেছেন। রাজ্য সরকার অষ্টম অর্থ কমিশনের কাছে বক্তব্য রাখার সময়েও এই ৭৫০ (সাতশত পঞ্চাশ) কোটি টাকা বরাদ্দ করা প্রয়োজনীয়তার উপর জোর দিয়েছিলেন। বিগত ১১।৩।৮৩ তারিখে রাজ্য বিধানসভায় একটি সর্বসম্মত প্রস্তাবও গৃহীত হয়েছিল। ঐ প্রস্তাবে শরণার্থীদের সমস্যার প্রকৃত সমাধানকল্পে অবিলম্বে উক্ত অর্থ মঞ্জুর করার অনুরোধ জানানো হয়েছিল, যাতে এই রাজ্যের শরণার্থীরা সাধারণ জনসংখ্যার প্রধান স্রোতে নিজেদের মিশিয়ে দিতে পারেন। এই উপলক্ষে আবার ও আমি ভারত সরকারকে শরণার্থী সমস্যার গুরুত্ব সম্পর্কে অবহিত হতে অনুরোধ করব এবং বলব, তাঁরা যেন পশ্চিমবঙ্গ বিধানসভার উক্ত প্রস্তাব গ্রহণ করে শরণার্থীরা যাতে সত্যিকার মানুষের মর্যাদায় প্রতিষ্ঠিত হয়ে লাভজনক কর্মদ্যোগে নিজেদের নিযুক্ত করতে উদ্যোগী হন তার চেষ্টা করেন। এইসব শরণার্থীদের যথার্থ অর্থনৈতিক পুনর্বাসনে আরও বিলম্ব হলে তার বিরূপ প্রতিক্রিয়া এই রাজ্যের রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক এবং সাংস্কৃতিক জীবনে পড়তে বাধ্য।

১৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আমাদের বাধা অসংখ্য এবং আমাদের ক্ষমতা ও অত্যন্ত সীমিত; কিন্তু বিগত কয়েক

বৎসর যাবৎ যে প্রকল্পগুলি আমরা গ্রহণ করেছি, সেগুলি যদি ঐকান্তিকতার সঙ্গে সম্পূর্ণ করতে পারা যায়, তাহলে সমাজের এই অসহায় মানুষদের প্রতি আমরা কিছুটা সুবিচার করতে সক্ষম হবো। আমি আশা রাখি এবং বিশ্বাস করি যে, এই লক্ষ্যে পৌছাতে এই সভার মাননীয় সদস্যারা সরকারের সঙ্গে সর্বতোভাবে সহযোগিতা করবেন।

**Mr. Speaker :** The cut motion to demand No.44 is in order and is taken as move.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

**শ্রী অতীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শরণার্থী ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়, যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে এই শরণার্থীদের জন্য বামফ্রন্ট সরকার, যারা আজকে ক্ষমতায় আছেন, তাঁরা বহু দিন থেকে অনেক কান্না কেঁদে এসেছেন। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যেখানে বিভিন্ন খাতে যেগুলি উৎপাদনের কোন ব্যাপার নয়, সেখানে বহু লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ করে যাচ্ছেন, অথচ এই রকম একটা দপ্তর যেখানে সত্যিকারের একটা বিরাট সমস্যা স্বাধীনতার পর থেকে পশ্চিমবাংলার ঘাড়ে এসে চেপেছে, সেই সমস্যা সমাধানে মাত্র ১০,৪২,৪৬,০০০ টাকা বরাদ্দ মন্ত্রী মহাশয় চাইছেন। এই টাকা যদি আরও অনেক বেশী হোত তাহলে আমরা খুশী হতাম। এই জলন্ত সমস্যা যে পশ্চিমবাংলায় আছে সেটা স্বাধীনতার পর ডাঃ বিধান চন্দ্র রায়, যুক্তফ্রন্ট সরকার তার পর সিদ্ধার্থ শঙ্কর রায় পর্যন্ত যত মুখ্য মন্ত্রী হয়েছেন, তারা কেউই অস্বীকার করেন নি। কোন মন্ত্রীসভাই একে অস্বীকার করেন নি। উদ্বাস্তু সমস্যা পশ্চিমবাংলায় একটি গুরুতর সমস্যা এতে কারও দ্বিমত নেই। ১৯৭৮ সালে এই বামফ্রন্ট সরকার একটা রিলিফ রিহ্যাবিলিটেসন কমিটি করেছিলেন সমর মুখার্জিকে চেয়ারম্যান করে এবং তারা যে রিপোর্ট পেশ করেছিলেন তাতে দেখা গেছে, তারাও এক বাক্যে এটা স্বীকার করে নিয়েছিলেন।

সেটা আপনাকে আমি পড়ে শোনাচ্ছি, তিনি বলছেন The U.F. Government in 1969 as well as the Left Front Government in 1977 differed with the assesment of the Central Government. মানে সেন্ট্রাল গভর্ণমেন্ট বলছেন যে এই সমস্যা প্রায় সমাধান হয়ে গেছে। কিছু কিছু মাত্র রেসিডিউয়ারী প্রব্‌লেম্‌স আছে, সুতরাং এই সমস্যা সমাধানের জন্য আর বেশী টাকা খরচ করে কোন লাভ নেই। কেন্দ্রের সেই মতামতের বিরুদ্ধে মত প্রকাশ করেছিলেন ইউ. এফ গভর্ণমেন্ট ইন ১৯৭৭ এবং এখনও লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্ট তাই বলছেন। এখানে সমরবাবু একবাক্যে স্বীকার করেছেন, This view was substantiated by the State Government headed by Shri Sidhartha Shankar Ray, the Chief Minister of West Bengal who through their master plan admitted this realistic assessment. অর্থাৎ এই যে উদ্বাস্তু সমস্যা পশ্চিমবাংলায়, এটা একটা জ্বলন্ত সমস্যা। আজকে পশ্চিমবাংলার যে বিভিন্ন সমস্যা আমাদের মোকাবিলা করতে হচ্ছে বেকার সমস্যা থেকে আরম্ভ করে নানারকম সমস্যা, তার একটা প্রধান কারণ কেউ অস্বীকার করবেন না যে স্বাধীনতার পরে প্রায় ৫০।৬০ লক্ষ উদ্বাস্তু এই পশ্চিমবাংলায় এসে হাজির হয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণ আছে যে এই উদ্বাস্তুরা শুধু যে ১৯৪৭ সালের পরেই এসেছিলেন তা নয় এই উদ্বাস্তুরা বরাবরই আসছে পূর্ব পাকিস্তান থেকে

বর্ত্তমানে বাংলাদেশ থেকে এবং এদের সংখ্যা ঠিক যে কত, আমার মনে হয় না আপনার দপ্তরে এর কোন হিসেব পত্র আছে। আপনি জানেন ১৯৭১ সালে যখন বাংলাদেশে যুদ্ধ হয়েছিল তখন কোটি কোটি শরণার্থী পশ্চিমবাংলায় এসে আশ্রয়প্রার্থী হয়েছিল এবং পশ্চিমবাংলার তখন প্রায় নাভিশ্বাস উঠেছিল সেই সমস্ত উদ্বাস্তুদের ত্রাণ দেবার জন্য, তাদের খাওয়াবার জন্য। আমরা শ্রীমতী ইন্দিরাগান্ধীর কাছে অত্যন্ত কৃতজ্ঞ, তিনি অত্যন্ত পটুতার সংগে, দৃঢ়তার সংগে এই সমস্যার মোকাবিলা করে সেই ৩।৪ কোটি মানুষকে, যারা উদ্বাস্তু সমস্যাকে অনেকখানি গুরুতর করে তুলেছিল, তাদের অধিকাংশকে অন্ততঃ--সমস্ত চলে গেছে আমি বলব না তাদের অনেক মানুষ পশ্চিমবাংলায় থেকে গেছে, কিন্তু তাদের একটা বৃহত্তম অংশ ফের বাংলাদেশে ফিরে গেছে এবং সেখানে তারা বসবাস করতে শুরু করেছে। কিন্তু এই যে উদ্বাস্তু সমস্যা এই সমস্যা যে শুরু ১৯৪৭ সালে সৃষ্টি হয়েছিল তা নয়, এই যে ৫০।৬০ লক্ষ উদ্বাস্তু রিপোর্টে যা আছে দেখলাম তারা সেই সময়ে এসেছিলেন, শুধু তাই নয় তার পরবর্তীকালে গত ৩৫।৩৬ বছর ধরে এই শরণার্থীরা কিছু কিছু করে পশ্চিমবাংলায় এসে যাচ্ছেন এবং এই সমস্যার কথা মাঝে মাঝে কাগজেও আমরা দেখি যে মন্ত্রীসভাই থাকুন তাঁরাও মাঝে মাঝে স্বীকার করেন যে সমস্ত বর্ডার চেক পোষ্ট আছে পশ্চিমবাংলা এবং বাংলাদেশের মধ্যে, সেই সমস্ত চেক পোষ্টে এখন পুলিশ মোতায়েন আছে মাঝে মাঝে কিছু কিছু আনঅথরাইজড রিফিউজি তারা চলে আসেন, তাদের কিছু কিছু ধড়পাকড় করা হয়, আবার বাংলাদেশে ফেরত পাঠিয়ে দেওয়া হয়, এই যে ট্রিকল, এই ট্রিকলটা বার বার হচ্ছে এবং এখনও তারা বাংলাদেশ থেকে পশ্চিমবাংলায় আসছে সুতরাং এই সমস্যাটা অত্যন্ত গুরুতর এবং নিঃসন্দেহে এই সমস্যাটা মোকাবিলা করা আমাদের সকলে মিলে একসংগে করা কর্ত্তব্য। এটা বলতে দ্বিধা নেই যখনই আপনাদের সরকারের তরফ থেকে কংগ্রেস দলের কাছে আহ্বান এসেছে যে এই উদ্বাস্তু সমস্যা সাহায্য করতে আপনারা এগিয়ে আসুন, আমাদের দলের তরফ থেকে আপনাদের কাছে আমরা বরাবর সাড়া দিয়েছি এবং আপনাদের হয়ত স্মরণ আছে কিছুদিন আগে যখন দন্ডকারণ্য প্রকল্প কেন্দ্রীয় সরকার বললেন যে আমরা প্রায় বন্ধ করে দেব তখন এই সভা থেকে আমরা সকলে মিলে একটা ইউননীমাস রেজলিউসন পাস করেছিলাম যে আমরা সকলে মিলে যাব এবং কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করব যাতে সেই দন্ডকারণ্য সমস্যা--দন্ডকারণ্যে যে সমস্ত প্রকল্প সেই প্রকল্পগুলো এখনও যেগুলো শেষ হয় নি সেইগুলো কেন্দ্রীয় সরকার কে শেষ করবার জন্য ব্যবস্থা নিতে অনুরোধ করব। আপনাদের সকলের স্মরণ আছে যে আমরা এখান থেকে দলমত নির্বিশেষে সমস্ত দলের সদস্যরা কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের কাছে গিয়ে আবেদন জানিয়েছিলাম এবং তার ফলে আমরা দেখতে পাচ্ছি যে দন্ডকারণ্য প্রকল্প এখনও শেষ হয়ে গেছে কেন্দ্রীয় সরকার এই কথা বলছেন না এবং দন্ডকারণ্য প্রকল্পে এখন যে কাজগুলো করতে বাকি আছে সেই কাজগুলো করবার জন্য কেন্দ্রীয় সরকার এগিয়ে এসেছেন।

[5-10—5-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা ঠিক যে, দেশ স্বাধীন হবার পরে ভারতবর্ষে দুটি সমস্যা বিশেষ করে এই শরণার্থীদের সম্বন্ধে দেখা দিয়েছিল। একটি হচ্ছে পশ্চিমবাংলা, আর একটি হচ্ছে পাঞ্জাব এই দুটি জায়গায় দেখা দিয়েছিল। এই দুটি সমস্যার সমাধান কিন্তু দুটির দুভাবে হয়েছিল। পাঞ্জাবে হিন্দু পাঞ্জাবীরা পশ্চিম পাঞ্জাব থেকে এসে উপস্থিত হয়েছিল।

স্যার, আপনার নিশ্চয় স্মরণে আছে সেখানে এক্সচেঞ্জ অব প্রপার্টিজ হয়েছিল। পূর্ব পাঞ্জাবে যে সমস্ত মুসলমান থাকতেন তারা চলে গিয়েছিলেন প্রপার্টিজ ছেড়ে পশ্চিম পাঞ্জাবে, পাকিস্তানে এবং পশ্চিম পাঞ্জাবে যেসমস্ত হিন্দু ছিলেন তারা সেই সমস্ত দখল করতে পূর্ব পাঞ্জাবে চলে এলেন। এর ফলে পাঞ্জাবে এই উদ্বাস্তু সমস্যা এত গুরুতর আকার ধারণ করে নি। তাছাড়া আর একটি কারণ আছে, পরে সুযোগ পেলে সেটা বলব। পাঞ্জাবে যারা এসেছিলেন আমরা বরাবরই দেখছি তারা খুব কর্মঠ। কিছু অর্থ সাহায্য পেয়ে তারা অনেক ক্ষেত্রেই ছোট খাট ব্যবসা বানিজ্য করে নিজের পায়ে দাঁড়াতে সক্ষম হয়েছে। ১৯৪৭ সালের ৫০।৬০ লক্ষ উদ্বাস্তু পশ্চিমবাংলায় এসে উপস্থিত হয়েছিল। সেখানে কিন্তু এক্সচেঞ্জ অব প্রপার্টিজ হয়নি। সুতরাং এই এক্সচেঞ্জ অব প্রপার্টিজ না হবার জন্য এই নিঃস্ব, দরিদ্র, ভূমিহীন, সম্পত্তিহীন মানুষগুলি একেবারে আমাদের ঘাড়ের উপর এসে চেপে বসল। তার ফলে পশ্চিমবাংলায় এই সমস্যা যে অনেক গুরুতর আকার ধারণ করেছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। স্বাভাবিক কারণে এদের পুনর্বাসন দিতে গেলে, জীবনে স্বনির্ভর করতে গেলে কেন্দ্রীয় সরকারের সাহায্যের পরিমান পাঞ্জাবে যা হয়েছিল তার থেকে মাথা পিছু অনেক বেশী টাকা যে দরকার সে বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু একটি কথা দুঃখের সংগে আপনাদের মনে করিয়ে দেব--নিশ্চয় আপনাদের স্মরণে আছে যে, এই উদ্বাস্তু সমস্যার সমাধানে প্রয়াত মুখ্যমন্ত্রী ডাঃ বিধান চন্দ্র রায় এগিয়ে এসেছিলেন। তিনি জানতেন যে এত লক্ষ বাঙালীর সংস্থান পশ্চিমবাংলার এই ক্ষুদ্র ভূখন্ডে হবে না। সারা ভারতবর্ষের মাত্র ৩ ভাগ ভূখন্ড পশ্চিমবংগে আছে। এই ৩ ভাগ ভূখন্ড নিয়ে ভারতবর্ষের জনসংখ্যার শতকরা ৮ ভাগ মানুষকে পশ্চিমবংগে স্থান দিয়ে আরো ৫০।৬০ লক্ষ মানুষকে স্থান দেওয়া কখনই সম্ভব নয়। তাই তিনি বুঝেছিলেন পশ্চিমবাংলার বাইরে যে সমস্ত জায়গা আছে সেখানে নিশ্চয় এদের পুনর্বসতির ব্যবস্থা করে দেওয়া যায়। তার মত ব্যক্তিত্ব তখনকার প্রধান মন্ত্রী পন্ডিত জওহর লাল নেহেরুর সংগে কথা বলে এদের পুনর্বাসনের যতটুকু ভালভাবে সম্ভব ব্যবস্থা করেছিলেন। আজ যারা সরকারে এসেছেন তখন কিন্তু তারা প্রবল ভাবে বাধা দিয়েছিলেন। আমি পাবলিক আন্ডারটেকিং কমিটির সদস্য ছিলাম। আপনাদের দলের সদস্য এবং আমি কিছুদিন আগে আমরা আন্দামান--নিকোবর আইল্যান্ড দেখতে গিয়েছিলাম। ১৯৪০।৫০ সালে যদি আমরা এই সব উদ্বাস্তুদের সেখানে পাঠাতে পারতাম তাহলে আজকে তারা সুখে বসবাস করতে পারত, সেখানে ঘরবাড়ী তৈরী করে প্রতিষ্ঠিত হতে পারত। কিন্তু সেই সময় আপনারা প্রবল বাধা সৃষ্টি করেছিলেন বিধান চন্দ্র রায়ের এই প্রচেষ্টায় এবং উদ্বাস্তুদের পশ্চিমবাংলার বাইরে যাতে পাঠান না হয় সেই জন্য আপনারা চেষ্টা করেছিলেন। এই উদ্বাস্তুদের যাতে আন্দামান নিকোবর আইল্যান্ডে পাঠান না হয় সেই জন্য চেষ্টা করেছিলেন। কিন্তু আপনারা জানতেন এদের পশ্চিমবাংলায় রাখলে এদের দিয়ে রাজনীতি করা যাবে এবং সেই সব নিঃস্ব, দরিদ্র মানুষদের ভোট সব সময় পাওয়া যাবে আশা করেছিলেন। কিন্তু আপনারা কল্পনাও করেন নি যে সেই সময় কি প্রচন্ড ক্ষতি করে গেছেন, সেই ক্ষতি আজও পূরণ হচ্ছে না। আন্দামান-নিকোবর আইল্যান্ড আজকে ১০০% বাঙালী অধ্যুষিত দ্বীপপুঞ্জ হত। কয়েক বছর আগেও যেখানে বাঙালীদের আধিপত্য ছিল এখন সেখানে গিয়ে দেখলাম দক্ষিন ভারত থেকে এত লোক গিয়ে উপস্থিত হয়েছে যে বাঙালী অধ্যুষিত কলোনীগুলি এখন মাইনরিটিতে পরিণত হয়ে গেছে। এখন শতকরা ৪০% এসে পৌছেছে। অত্যন্ত দুঃখের কথা যে আন্দামান নিকোবর দ্বীপপুঞ্জ তখন পশ্চিমবাংলা হতে পারত, কিন্তু সেই অবস্থা আপনারা

হতে দেন নি। সেখানে আপনারা যে বাধা দিয়েছিলেন এই কথা আজকে অস্বীকার করবার কোন উপায় নেই।

আপনারা ক্ষমতায় আসার পর এই সমস্যার গুরুত্ব উপলব্ধি করে আপ্রান চেষ্টা করছেন যাতে এই সমস্যার সমাধান করা যায়। আমি বলছি, আমাদের দলের সাহায্য যদি এ ব্যাপারে চান তাহলে নিশ্চয় সে সাহায্য আপনারা পাবেন কারণ আমরা কনস্ট্রাকটিভ রাজনীতি করতে চাই। এই নিয়ে পশ্চিমবংগের ক্ষতি হোক, দুঃস্থ মানুষরা, যারা ঘরবাড়ী ছেড়ে চলে এসেছে তারা সাফার করুক সেকথা আমরা কখনও বলি নি এবং সেটা আমরা কখনও চাই-ও না। আমরা চাই, দন্ডকারণ্য এবং অন্য জায়গায় যে সমস্ত উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে সেখানে তাদের পুনর্বাসনের সুষ্ঠু ব্যবস্থা করা হোক। আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জে আর বাঙ্গালীদের পাঠাবার কোন স্কোপ নেই কারণ সেখানে নতুন করে আর বসবাসের পারমিশান দেওয়া হচ্ছে না, সেটা আমাদের হাতছাড়া হয়ে গিয়েছে। তারপর স্যার, আসামে যখন বেশী গন্ডগোল হয়েছিল তখন সেখান থেকে কয়েক হাজার শরণার্থী উত্তরবংগে এসেছিলেন। আমরা চেয়েছিলাম তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক, তাদের সাহায্য দেওয়া হোক। সরকার থেকে বলা হয়েছিল তাদের আশ্রম দেবার জন্য এবং খাওয়াবার জন্য এবং চিকিতসার জন্য যে অর্থ খরচ হচ্ছে তা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। খুব আনন্দের খবর আসাম থেকে যে সমস্ত শরণার্থীরা এসে উত্তরবাংলায় কিছুদিনের জন্য ছিলেন তাদের সমস্ত খরচ খরচা কেন্দ্র বহন করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছেন। কয়েক হাজার যে উদ্বাস্তু এসেছিলেন খুব আনন্দের খবর আসাম সরকারের মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় তাদের অধিকাংশই ফিরে গিয়ে আসামে যেখানে ছিলেন সেখানে বসবাস করতে সুরু করেছেন। স্যার, আপনি জানেন, ওঁরা এক সময় বলেছিলেন এই সমস্ত উদ্বাস্তুদের পশ্চিমবাংলার বাইরে যেতে দেওয়া হবে না, পশ্চিমবাংলার মধ্যেই তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। ডাঃ বিধান চন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রি ছিলেন ছিলেন তখন ওঁরা এই দাবী করেছিলেন আজকে ওঁদের কাছে জিজ্ঞাস্য, আজকে আপনারা সেই দাবী করতে পারবেন কি? গোটা ভারতবর্ষের শতকরা তিন ভাগ জমি নিয়ে শতকরা ৮ ভাগ লোক যেখানে বাস করছে সেখানে আরো ৫০।৬০ লক্ষ লোককে পশ্চিমবাংলায় পুনর্বাসন দেওয়া কি সম্ভব? এখানে জমি কোথায়? এখানে ১ কোটি ৪৪ লক্ষ একর চাষযোগ্য জমি আছে, এই লোকগুলিকে বাদ দিয়েও যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার লোকদের মাথাপিছু ২।৪ কাঠার বেশী জমি পড়ে না, তাহলে জমি দিয়ে এদের সমস্যার সমাধান করবেন কি করে? অবশ্য মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন, জমি দিয়ে এদের সমস্যার সমাধান করা সম্ভব নয়, এটা বাস্তব কথা, তিনি বুঝেছেন যে জমি দেবার স্কোপ আর বিশেষ নেই, তাই তিনি বলেছেন, এদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হলে ছোট ছোট ব্যবসায়ে এদের নিযুক্ত করতে হবে। গন্ডগোলটা তো সেখানেই। স্যার, আপনি জানেন, বাঙ্গালীরা ব্যবসায়ী নয়। আপনারা বলছেন, ক্রেডিট ডিপোজিট রেসিও ব্যাংকের বাড়ছে না কেন? তার অন্যতম কারণ, বাঙ্গালীরা ব্যবসায়ে পরান্মুখ, তারা ঠিক ব্যবসা করতে জানে না। বাপ ঠাকুরদার আমল থেকে তারা চাকরি করে এসেছে কাজেই তারা চাকরিই করতে চায়। তারা পাঞ্জাবী, গুজরাটি বা মারোয়াড়ীদের মতন ব্যবসা করতে জানে না কাজেই আজকে তারা সেই রকম ক্রেডিট ওয়ার্দি স্কীম নিয়ে ব্যাংকের কাছে যেতে পারছে না। এই সমস্ত নিরন্ন মানুষ, যারা অধুনা বাংলাদেশ, একদা পূর্ব পাকিস্থান থেকে উদ্বাস্তু হয়ে এসেছেন তাদের ক্ষেত্রে যদি ভাবেন ৬।৮।১০ হাজার টাকা দিলে তা দিয়ে তারা ছোট ছোট ব্যবসা করে

নিজেদের পায়ে দাঁড়াতে পারবে তাহলে আমি বলব, সেটা অবাস্তব কথা। কাজেই এই যে বিরাট সমস্যা এটা কি ভাবে সমাধান হবে আমি জানি না। আপনারা ৭৫০ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে চেয়েছেন এদের পুনর্বাসনের জন্য, আমি জানি না এত টাকা কেন্দ্র দিতে পারবেন কিনা কিন্তু তবুও আমি মনে করি এদের পুনর্বাসন যাতে সুষ্ঠু ভাবে হয় তারজন্য বেশ কিছু টাকা দেওয়া দরকার। একথা ঠিক বহু টাকাই কেন্দ্র এদের পুনর্বাসনের জন্য ইতিমধ্যেই দিয়েছেন। স্যার, আমি এই বাজেটের বিরোধিতা করছি তার কারণ, আজকে শুধু কেন্দ্রের মুখাপেক্ষী হয়ে যদি থাকেন তাহলে কোনদিনই এই সমস্ত স্কীম সাকসেসফুল হবে না।

[5-20—5-30 p.m.]

এটাকে আপনাদের অস্বীকার করার উপায় নেই। যদিও আপনারা বলবেন যে এই সমস্যাতো আমরা সৃষ্টি করিনি। ভারতবর্ষ দ্বিখন্ডিত হয়েছে, এই সমস্যাতো পশ্চিমবংগ সৃষ্টি করেনি। যদিও আপনারা এই সমস্যা সৃষ্টি করেন নি, বা আমরা, কংগ্রেসরা যখন ছিলাম তখন এই সমস্যা আমরাও সৃষ্টি করিনি। এই ঘটনা একটা ঐতিহাসিক ঘটনা, এটা অস্বীকার করার উপায় নেই। কিন্তু আজকে যে সমস্যা আমাদের উপরে চেপে গেছে সেই সমস্যার সমাধান করতে গেলে আমাদেরও এগিয়ে যেতে হবে। আপনারা এই ব্যাপারে মাত্র ১০ কোটি টাকা বরাদ্দ করেছেন। আমি সেই জন্য এই বাজেটের বিরোধিতা করেছি। কারণ এই টাকা অত্যন্ত অপ্রতুল। এর দ্বারা কিছুই করা যাবেনা। আপনারা বহু সিনেমা করার জন্য, বই পাবলিকেশান করার জন্য, বেকারদের বেকার ভাতা দেবার জন্য, যেটা ভুল হচ্ছে সেটা আপনারা এতদিনে বুঝেছেন এবং সেই বেকার ভাতা বন্ধ করে অন্য দিকে সেই টাকাটা খরচ করার চেষ্টা করছেন। এই ভাবে অনুতপাদক মূলক সমস্ত খরচ আপনারা কাঁধে চাপিয়ে নিয়েছেন। কিন্তু জ্বলন্ত সমস্যাকে সমাধান করার জন্য পশ্চিমবাংলায় নিজস্ব কোন টাকা আপনারা খরচ করছেন না। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। আপনারা এগুলি না করে সব কিছু কেন্দ্রের ঘাড়ে চাপিয়ে দিতে চাচ্ছেন, কেন্দ্রের দোষ বলে প্রচার করছেন। কেন্দ্রের টাকা দেওয়া নিশ্চয়ই দরকার, কর্তব্য। কিন্তু যেখানে কেন্দ্র একটা রাজ্যের এ্যানুয়াল বাজেটের জন্য ৬ শত কোটি টাকার বেশী দিতে পারছে না, সেখানে আপনারা কি করে ৭।। শত কোটি টাকা আশা করেন? এই আশা করা ভুল। তবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যতটুকু সম্ভব সেই টাকা আদায় করার চেষ্টা আমাদের করতে হবে এবং সেই টাকা আদায় আপনারা করবেন সে কথা বলছেন না। 'এই ব্যাপারে যদি আমাদের সাহায্য আপনাদের দরকার হয় তাহলে সেই সাহায্য নিশ্চয়ই আমরা দেব। তবে এই ব্যাপারে আপনাদের সরকারের তরফ থেকে এগিয়ে আসা দরকার। আমি আর একটা কথা বলে আমর বক্তব্য শেষ করবো। আজকে উদ্বাস্তু সম্পর্কে যে কথা আমি এখানে বলতে চাই সেটা না বললে আমার সমালোচনা ঠিক হবে না। সেটা হচ্ছে, দন্ডকারণ্য এবং পশ্চিমবাংলার বাইরে অন্যান্য জায়গায় যখন উদ্বাস্তুদের পুর্নবাসনের ব্যবস্থা করা হয়েছিল তখন বিরোধী দল থেকে আপনারা সেটা চাইছিলেন না। এখন যাঁরা মন্ত্রীসভার সদস্য হিসাবে পদ অলংকৃত করে আছেন, সেই রকম কিছু কিছু সদস্য ক্ষমতায় আসার আগে সেই সমস্ত জায়গায় দিয়ে মানুষকে বুঝিয়েছিলেন যে তোমরা পশ্চিমবাংলায় ফিরে এস এবং তাদের উত্তেজিত করেছিলেন। আপনাদের কথায় উদ্বুদ্ধ হয়ে তখন তারা ফিরে এসেছিলেন। কেননা, এটা ঠিক যে বাঙ্গলী--সে পূর্ব বংগের হোক, আর পশ্চিমবংগেরই হোক--পশ্চিমবংগে থাকতে চা, পশ্চিমবংগের মাটি তাদের কাছে ভাল লাগে। পশ্চিমবংগ ছেড়ে কেউ উত্তরপ্রদেশ

মধ্যপ্রদেশ কিম্বা উড়িষ্যায় গিয়ে বসবাস করতে কিম্বা স্থায়ী ভাবে পুর্নবাসন পেতে চায়না। কাজেই সেই সমস্ত মানুষ আশায় প্রলুব্ধ হয়ে হাজারে হাজারে তখন পশ্চিমবাংলায় ফিরে এসেছিল আশ্রয় পাবে বলে। আপনাদের নিশ্চয়ই স্মরণ আছে যে সেই সমস্ত মানুষকে কি ভাবে কুকুর বেড়ালের মত মেরে মরিচ ঝাঁপী থেকে তাড়িয়ে দিয়েছিলেন। সে জন্য আপনাদের লজ্জা হওয়া উচিত। মরিচ ঝাঁপীতে যে ইতিহাস আপনারা রচনা করেছিলেন, সেই কলংকময় কাহিনী ইতিহাসে লেখা থাকবে। আজকে আপনারা সেই সমস্ত মানুষকে বলছেন যে পশ্চিমবাংলায় তোমাদের স্থান হবেনা, তোমরা গেট আউট ফ্রম ওয়েষ্টবেংগল। এই কথা কিন্তু আপনারা ১৯৬৭ সালের আগে বা ১৯৭৭ সালের আগে বলেন নি। তখন বলেছিলেন যে সব পশ্চিমবাংলায় ফিরে এস, পশ্চিমবাংলার বাইরে কাউকে যেতে দেবনা। ডঃ বিধান চন্দ্র রায় যে পরিকল্পনা করেছিলেন যে দন্ডকারণ্যে তাদের পুর্নবাসন হবে, আন্দামান--নিকোবর দ্বীপপুঞ্জে তাদের পুর্নবাসন হবে, তখন আপনারা এর ঘোরতর বিরোধিতা করেছিলেন এবং উদ্বাস্তু সমস্যার সমাধানের ব্যাপারে ব্যাঘাত সৃষ্টি করেছিলেন। আজকে সেই উদ্বাস্তু সমস্যা নিয়ে আপনারা কান্না--কাটি করছেন যে উদ্বাস্তু সমস্যার সমাধান হচ্ছে না। উদ্বাস্তু সমস্যার সমাধান হচ্ছে না--এটা ঠিক। কিন্তু সেই সমস্যার সমাধান না হওয়ার একটা প্রধান এবং অন্যতম কারণ হচ্ছে '৭৭ সালের আগে আপনাদের যে ভূমিক ছিল তা আজকে ভুলেগেলে চলবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে কিছু সময় বেশী দিয়েছেন, তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আর বেশী সময় নিচ্ছি না। আমি এই বাজেটের বিরোধিতা করছি। কারণ আমি মনে করি এই চলতি সমস্যার সমাধান করতেগেলে সকলের এগিয়ে আসা দরকার। শুধু মাত্র কেন্দ্রীয় টাকার ওপর নির্ভর করে থাকলে কোন দিনই এই সমস্যার সমাধান হবে না। যেহেতু এটা পশ্চিমবাংলার একটা জ্বলন্ত সমস্যা সেহেতু এই সমস্যার সমাধান করতে হলে পশ্চিমবংগ সরকারকেও কিছু টাকা খরচ করতে হবে। তা ছাড়া এই সমস্যার সমাধানের অন্য কোন উপায় নেই। আমি আশা করব আমার এই সাজেসন এবং আমার বক্তব্য মাননীয় মন্ত্রী মহাশয় অনুধাবন করবেন এবং এই সমস্যার সমাধানের জন্য এগিয়ে আসবেন। এই কথা বলে আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বাজেট বিবৃতিটি আপনার অনুমতি নিয়ে একটু সংশোধন করতে চাই, কারণ সংখ্যার হিসাবের মধ্যে কিছু ভুল সংখ্যা ছাপা হয়েছে। অবশ্য অতীশ বাবু যে বক্তৃতা করেগেলেন তাতে আমার এই ভুল তথ্য কোন প্রভাব বিস্তার করেনি। আপনি দেখুন, আমার বাংলায় ছাপা বিবৃতির দ্বিতীয় পাতার ৬ষ্ঠ প্যারার চতুর্থ লাইনে যেখানে পি.এল.হোম' এ বসবাসকারী শরণার্থীর সংখ্যা মোট ৩,৯৪৫ জন ছাপা হয়েছে, সেখানে তা হবে ৩,৭৪৪ জন। আর ইংরাজীতে ছাপা বিবৃতির তৃতীয় পাতার ৬ষ্ঠ প্যারার ৫ম লাইনেও যেটা ছাপা আছে ৩,৯৪৫, সেটা হবে ৩,৭৪৪। এটা সকলে একটু সংশোধন করে নেবেন। আমি আগেই বলেছি, অতীশ বাবু যে বক্তৃতা এখানে রেখেগেলেন তা এই সংখ্যার ভুলের দ্বারা কোন--ভাবেই প্রভাবিত হয়নি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ, মাননীয় মন্ত্রী ১৯৮৪-৮৫ সালের জন্য ৪৪ নং দাবীর যে ব্যয়--বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং মাননীয় সদস্য কাশীনাথ মিশ্রের কাট মোশানগুলির বিরোধিতা করছি।

এখন আমি এই ব্যয়--বরাদ্দের পক্ষে দু' চারটি কথা বলতে চাই। আমাদের বিরোধী দলের সদস্য শ্রী অতীশ চন্দ্র সিংহ এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে কয়েকটি কথা বলেগেলেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি, স্বাধীনতার পরে এই যে উদ্বাস্তু সমস্যা সৃষ্টি হয়েছে, এই সমস্যা কারা সৃষ্টি করেছে? তদানিন্তনকালে যাঁরা কংগ্রেস নেতা ছিলেন, তথা জাতীয় নেতা ছিলেন, তাঁদের ভুলের জন্য স্বাধীনতার ৩৬ বছর পরেও ৮০ লক্ষ উদ্বাস্তুকে চরম মূল্য দিতে হচ্ছে। অথচ আজকে কেন্দ্রীয় সরকার বলছেন, উদ্বাস্তু সমস্যার সমাধান হয়েগেছে, কিন্তু আমরা মনে করি আজও বহুলাংশে উদ্বাস্তু সমস্যার সমাধান অমীমাংসিত রয়েছে। আজকে কেন্দ্রীয় সরকার দায়িত্ব এড়িয়ে যাবার জন্য ঐ--সব কথা বলছেন। আমরা দেখছি আজও ক্যাম্প, কলোনীগুলিতে উদ্বাস্তুরা মর্মান্তিক অবস্থার মধ্যে জীবন--যাপন করছে। আমরা দেখছি বাগজোলা ক্যাম্পে ১১০০ পরিবারকে আজ ২০।২৪ বছর যাবত অনাহারে, অর্ধাহারে রেখে দেওয়া হয়েছে। ইতি মধ্যেই অনেক শিশু ক্যাম্পে মারাগেছে।

বিরোধী দলের মাননীয় সদস্য বলেগেলেন, আমরা বামপন্থীরা নাকি উদ্বাস্তু পুর্নবাসনের কাজে বাধা দিয়েছিলাম। মাননীয় সদস্য জানেন না যে, দণ্ডকারণ্য এবং মানা উদ্বাস্তু ক্যাম্পের কি অবস্থা! .আমরা সেখানে গিয়ে দেখে এসেছি যে, উদ্বাস্তুরা সেখানে কি- ভাবে জীবন কাটাচ্ছে। আমরা জানি মানা ক্যাম্পে উদ্বাস্তুদের নিয়ে গিয়ে নির্বিচারে তাদের ওপরগুলি পর্যন্ত চালান হয়েছিল, ফলে কয়েক শত শিশু মারা গেছিল। সেই পরিপ্রেক্ষিতে আমরা বলেছিলাম যে, উদ্বাস্তুদের পুর্নবাসন দেওয়ার মত পরিস্থিতি আগে তৈরী করুন, তার পরে তাদের নিয়ে যাবেন। স্যার, মাননীয় বিরোধী সদস্য বললেন যে, গত বছর উদ্বাস্তু পুর্নবাসনের ব্যাপারে এখান থেকে একটা প্রতিনিধি দলকে দিল্লীতে প্রধানমন্ত্রীর সংগে আলোচনা করবার জন্য পাঠান হয়েছিল। আমি তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, সেই প্রতিনিধি দলে আমিও ছিলাম এবং আমরা সেখানে গিয়ে কি বলেছিলাম? আমরা বলেছিলাম যে, ওখানে যে সমস্ত উদ্বাস্তুরা আছে, তাদের সমস্যার সমাধান হয়নি, সুতরাং আপনি এই উদ্বাস্তু দপ্তর তুলে দেবেন না।

[5-30—5-40 p.m.]

তিনি সেটা এগ্রি করলেন এবং তিনি হাই পাওয়ার কমিটির প্রেসিডেন্ট হিসাবে তিনি মুখ্যমন্ত্রীকে নিয়ে মিটিং করলেন। আমি আজকে বলতে চাই, আমরা তদানীন্তন সময়ে উদ্বাস্তুদের পক্ষে আন্দোলন করেছিলাম। আজকে তাদেরই স্বার্থে মাননীয় মন্ত্রী মহাশয় রয়েছেন যিনি উদ্বাস্তু আন্দোলনের নেতা ছিলেন। সুতরাং সেইদিকেই লক্ষ্য রেখেই আজকে লীজ্‌ডীডের প্রশ্ন এসেছে এবং কুপার্স ক্যাম্পের এক্স ক্যাম্প বাসীদের পুনর্বাসনের প্রশ্ন এসেছে এবং এদের যাতে পুনর্বাসন দেওয়া যায় তারজন্য অত্যন্ত সততার সাথে এবং তৎপরতার সাথে পুনর্বাসনের চেষ্টা হচ্ছে। আপনারা এই ৩০ বছরের মধ্যে উদ্বাস্তুদের হয়ে যারা কুপার্স ক্যাম্প বা কলোনীতে রয়েছেন তাদের কটা লীজ্ ডীড দিয়েছেন? দেন নি। এই বামফ্রন্ট সরকারের আমলে ২৯ হাজার ২৩৬টি পরিবারকে লীজ ডীড দেওয়া হয়েছে। শুধু তাই নয়, অত্যন্ত দ্রুততার সাথে এই কাজ চলছে। ইন্সপেক্টার জেনারেল রেজিষ্টার তার মাধ্যমে আজকে ঐ উদ্বাস্তু কলোনীতে গিয়ে সাব--রেজিষ্টার রেজিষ্ট্রি করে তাদের হাতে লীজ দলিল তুলে দিয়েছেন। ওরা বলছেন উদ্বাস্তুরা চলে আসছে বর্ডার পেরিয়ে। আমার প্রশ্ন হচ্ছে, ওটা দেখা তো আপনাদের দায়িত্ব, ওখানে বর্ডার সিকিউরিটি ফোর্স রয়েছে। তারপর

বলেছেন, অন্যদিকে বামফ্রন্ট সরকার টাকা খরচ করছেন অথচ এই উদ্বাস্তুদের পিছনে খরচ করছেন না। আজকে বামফ্রন্ট সরকারের সঙ্গতি কোথায়? আপনারা এশিয়াডের জন্য যে ১৬০০ কোটি টাকার মতন খরচ করলেন অথচ আপনারাই প্রতিশ্রুতি দিয়েছিলেন--আজও সেই প্রতিশ্রুতি আকাশ--বাতাসে ঘুরে বেড়াচ্ছে--১৯৪৭ সালের ১৪ আগষ্ট প্রতিশ্রুতি দিয়েছিলেন যে পূর্ব বাংলা থেকে তোমরা চলে এসো ভারতবর্ষের স্বার্থে, স্বাধীনতার স্বার্থে তোমরা চলে এসো। ঐ কংগ্রেস নেতাদের প্রতিশ্রুতি পেয়ে ঐ ৮০ লক্ষ উদ্বাস্তু এক কাপড়ে, এক জামায় চলে এসেছিল। কিন্তু ঐসব নেতাদের ঐ ৮০ লক্ষ উদ্বাস্তুর প্রতি কোন নজর ছিল না, তাদের একমাত্র চিন্তা ছিল কত তাড়াতাড়ি গদিতে বসতে পারবেন। তাই যদি চিন্তা না থাকতো তাহলে এই উদ্বাস্তুদের পুর্নবাসনের সমস্যার সমাধান করতেন। আজকে যারা পাঞ্জাবে করেছেন, তাদের ক্ষতিপূরণ দিয়েছেন কিন্তু আজ পর্যন্ত পূর্ববাংলার উদ্বাস্তুদের ক্ষতিপূরন দেননি। আজকে কুপার্স ক্যাম্প নিয়ে মাননীয় মন্ত্রী এবং সমর মুখার্জীকে প্রেসিডেন্ট করে যে কমিটি হয়েছিল সেই কমিটি কেন্দ্রের কাছে ৭৫০ কোটি টাকা [illegible] বলেছিল আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহযোগিতা করবো যাতে অর্থনৈতিক পুনর্বাসন দেওয়া যায়। এক খন্ড জমি দিলেই পুর্নবাসন হয় না। কারণ অর্থনৈতিক পুনর্বাসন [illegible] সেই পুর্নবাসনকে পুর্নবাসন বলা যায় না। সমর মুখার্জী মহাশয় বলেছিলেন সাড়ে ৪০০ কোটি টাকা শিল্প--উন্নয়নের জন্য দিন আর বাকী ৩০০ কোটি টাকা উদ্বাস্তুদের পুনর্বাসনের ও উন্নয়নের জন্য দিন -এটা একটা বাস্তবসম্মত প্রস্তাব দিয়েছিলেন। কিন্তু তারা [illegible] করেননি। কেন্দ্রীয় সরকারের দপ্তরে এটা পড়ে রয়েছে। বাগজোলায় যে ১১১০টি পরিবার রয়েছেন তাদের প্রতি বৈষম্যমূলক আচরণ করেছেন। ঐ ব্যাপারে পুর্নবাসন দপ্তরের মাননীয় মন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন আজকে ঐ কুপার্স ক্যাম্পে ৩৭১টি পরিবারকে ডোল না দিয়ে বহু পরিবারের সর্বনাশ করেছেন। মাননীয় পুর্নবাসন মন্ত্রী এবং সরকারের প্রচেষ্টায় ৭ হাজার টাকা ও জমি এক একটি পরিবারকে দেওয়া হচ্ছে এবং পুর্নবাসনের কাজ দ্রুত করা হচ্ছে। আপনারা গত ৩০ বছরে যা করেননি আজকে আমরা এই ৭ বছরে কুপার্স ক্যাম্পের উদ্বাস্তুদের জন্য বহু আন্দোলন করেছি, বহু সংগ্রাম করেছি। আপনারা কি করেছিলেন -ঐ ৩০।৩৫ হাজার মানুষকে জেলে পাঠিয়েছিলেন--একথা পশ্চিমবাংলার মানুষ জানে।

আজকে একই একস্-ক্যাম্প ফ্যামিলি ঐ কুপার্স ক্যাম্পের উদ্বাস্তুদের দিয়েছেন ৭,০০০ টাকা করে, আর বাগজোলার ১,১১০টি পরিবারকে দিয়েছেন ৫,০০০ টাকা করে। এই বৈষম্য থাকা উচিৎ নয়। অবিলম্বে বাগজোলার ঐ উদ্বাস্তু- পরিবারগুলিকেও ৭,০০০ টাকা করে কেন্দ্রীয় সরকারের দেওয়া উচিৎ। আমি মনে করি, বিরোধী দল আজকে এই বিলের বিরোধিতা না করে বিগত ৩০ বছর ধরে যেখানে উদ্বাস্তু পুনর্বাসনের কোন ব্যবস্থা হয়নি সেখানে দাঁড়িয়ে আজকে বামফ্রন্ট সরকার যে উদ্যোগ গ্রহণ করেছেন তাদের উচিৎ সে -ক্ষেত্রে সহযোগিতা করা। তাদের সৃষ্ট এই সমস্যা আজকে একটা জাতীয় সমস্যা হয়ে দেখা দিয়েছে বলেই আমি মনে করি। আজকে লিজ্ ডিড্ প্রশ্নে কংগ্রেসী কিছু লোকজন এর বিরুদ্ধে প্রচার--কার্য চালাচ্ছেন যাতে এই কাজ বাধাপ্রাপ্ত হয়। তাঁরা বলছেন, ৯৯ বছরের লিজ্ কেন দেওয়া হচ্ছে? কিন্তু ১৯৭৪ সালে সিদ্ধার্থ শঙ্কর রায় মন্ত্রীসভা এই ৯৯ বছরের লিজ্ দেবার জন্য যেসব শর্ত আরোপ করেছিলেন সেই উদ্বাস্তু--বিরোধী শর্ত আমরা দেখেছি। আজকে আমরা গর্ব করতে পারি। স্থায়ী শর্ত দেওয়া না দেওয়া--সেটা আমাদের উপর নির্ভর করেনা।

শ্রীমতী গান্ধীকে আমাদের সরকার চিঠি দিয়েছিলেন যে ৯৯৯ বছরের জন্য ওঁদের লিজ্ ডিড দেওয়া হোক। তার উত্তরে প্রধানমন্ত্রী মহাশয়া চিঠি দিয়ে আমাদের মুখ্যমন্ত্রীকে জানিয়েছিলেন যে ঐ ৯৯৯ বছরের লিজ্ দেওয়া যাবেনা, কারণ প্রচলিত লিজ্ ডিডের যে সিদ্ধান্ত আছে তাতে ৯৯ বছরের বেশী সময়ের জন্য লিজ্ ডিড্ দেওয়া যাবেনা। অথচ এখানে এই কংগ্রেসীরাই প্রধানমন্ত্রী নির্দেশিত ৯৯ বছরের লিজ্ ডিডের বিরোধিতা করছেন, উদ্বাস্তুদের উস্কাচ্ছেন এবং বামফ্রন্ট সরকার আজকে তাঁদের পুনর্বাসন দেবার জন্য যে উদ্যোগ গ্রহণ করেছেন তাতে বাধা সৃষ্টি করছেন। আমরা বলতে পারি, এই দুই একজন কংগ্রেসী নেতা উদ্বাস্তুদের উস্কাবার যে অপচেষ্টা চালাচ্ছেন তাতে তাঁরা সফল হবেননা; তাঁদের এই উস্কানীকে বেশীরভাগ উদ্বাস্তু পরিবারই প্রত্যাখ্যান করবেন, এই বিশ্বাস আমাদের আছে। কারণ আজকে বামফ্রন্ট সরকার লিজ্ ডিডে যে সব শর্ত দিয়েছেন তাতে তাঁদের বংশধররা এই লিজ্ ডিড্ পুননবীকরণ করতে পারবেন, বন্দক রেখে টাকা--পয়সা নিতে পারবেন এবং উন্নয়নের স্বার্থে ঋণ নিতে পারবেন- এই কথা এখানে বলা আছে। দ্বিতীয়তঃ হচ্ছে, যুদ্ধকালীন অবস্থায় কিংবা রেল লাইন তৈরী করবার জন্য এইসব উদ্বাস্তুদের জমি যদি কোন সময় নেওয়া হয়ও, তাহলেও পুরো ক্ষতিপূরণ তাঁরা পাবেন। এইভাবে লিজ্ ডিডের মধ্যে ব্যবস্থা একমাত্র বামফ্রন্ট সরকারই করেছেন। কিন্তু ১৯৭৪ সালে যখন তদানিন্তন সিদ্ধার্থ শঙ্কর রায় সরকার উদ্বাস্তুদের স্বার্থ--বিরোধী লিজ ডিড্ তৈরী করেছিলেন, তখন একটি উদ্বাস্তু পরিবারও সেই লিজ্ ডিড গ্রহণ করেননি, প্রত্যাখ্যান করেছিলেন। তখন এর বিরুদ্ধে আন্দোলন হয়েছিল। সেই আন্দোলনের গুরুত্ব উপলব্ধি করেই বামফ্রন্ট সরকার আজকের এই লিজ্ ডিড্ তৈরী করেছেন। অতএব, আজকে বিরোধী দলকে বলবো যে বামফ্রন্ট সরকার তার অত্যন্ত সীমিত ক্ষমতার মধ্যে যে বাস্তব সম্মত পুনর্বাসন নীতি গ্রহণ করেছেন তা সমর্থন করুন এবং আপনাদের অতীতের পাপের পায়শ্চিত্ত করবার যে সুযোগ বর্তমানে এসেছে সেই সুযোগ গ্রহণ করুন কারণ ৮০ লক্ষ মানুষের প্রতি আপনারা বিশ্বাসঘাতকতা করেছেন। আজও জলের পাইপের মধ্যে তাঁদের শিশু জন্মাচ্ছে, মৃত্যু ঘটছে। আজও শিয়ালদা ষ্টেশন কিংবা রায়পুর ষ্টেশনে তাঁদের শিশু জন্মাচ্ছে, মৃত্যু হচ্ছে। আজও তাঁদের এই অবস্থার মধ্যে দিন কাটাতে হচ্ছে। অতএব, আমি পুনর্বার মাননীয় মন্ত্রী ১৯৭৪।৮০ সালের ৪৪ নং দাবীর উপর যে ব্যয়--বরাদ্দ পেশ করেছেন তা সমর্থন করে, কাট্ মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী যে ব্যয়--বরাদ্দ উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। এই যে উদ্বাস্তু সমস্যা--এই সমস্যার সৃষ্টি স্বাধীনতার ঠিক প্রাক্‌কালে ভারতবর্ষের কংগ্রেস দল ক্ষমতায় যাবার জন্য আমাদের এই দেশ বিভাগের প্রস্তাব তাঁরা মেনে নেন এবং যার ফলে সৃষ্টি হয়েছিল এই উদ্বাস্তু সমস্যা।

[5-40—5-50 p.m.]

স্বাধীনতার পরে একদিকে যেমন পশ্চিম পাঞ্জাব থেকে হিন্দুরা চলে এসেছে সেই রকম ভাবে পূর্ববংগ থেকে হিন্দুরা চলে এসেছে। লক্ষ লক্ষ মানুষ এখানে আসে। তারা ছিন্নমূল অবস্থায় ভিটে বাড়ি সব খুইয়ে এই পশ্চিমবাংলায় আশ্রয় নেয়। কিন্তু তাদের সমস্যার সমাধান আজও হয় নি। আজও উদ্বাস্তু পুনর্বাসন হয় নি। এই উদ্বাস্তুরা এখনও অর্থনৈতিক দিক থেকে তারা পশ্চাদপদ। তাদের সমস্যা বহুবিধ। এদের সমস্যা সমাধানের ক্ষেত্রে পশ্চিমবাংলায়

কেন্দ্রীয় সরকার কিছু করে নি এবং আগের কংগ্রেস সরকারও এই সমস্যা সমাধান করে নি। আজও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এর সমস্যা সমাধানের কিছু করছে না। তারা কেবল শুধু কেন্দ্রকে এর জন্য দায়ী করছে এবং কেন্দ্রের বিরুদ্ধে অভিযোগ করছে। এই উদ্বাস্তু সমস্যার সমাধান করতে হলে সামগ্রিক দৃষ্টিভংগি থাকা উচিৎ। সর্ব্বপ্রথমে দেখা যায় কংগ্রেস আমলে যখন সিদ্ধার্থ রায়ের সরকার ছিল তখন উদ্বাস্তু পুনর্বাসনের জন্য তাদের একটা লীজ দলিল দেবার ব্যবস্থা হয়েছিল। সেই লীজ দলিলের যে সর্ত্ত ছিল সেই সর্ত্ত মানতে উদ্বাস্তুদের পক্ষে সম্ভব ছিল না। কারণ দলিলের সর্ত্ত এমন ছিল যাতে উদাস্তুদের কোন অধিকার বর্তাবে না। সেই দলিল তারা চেষ্টা করেছে উদ্বাস্তুদের মধ্যে বিলি করার এবং অনেককে সেই দলিল দেওয়া হয়েছিল। কিন্তু কিছু দিনের মধ্যে উদ্বাস্তুদের মধ্যে প্রচন্ড বিক্ষোভ দেখা যায়। পরবর্ত্তীকালে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ক্ষমতার আসার পর এই দলিল উদ্বাস্তুদের মধ্যে বিলি করা চেষ্টা করেন। কিন্তু উদ্বাস্তুদের সংগঠন এর প্রচন্ড বিরোধীতা করে। তার পরে দেখা যায় আই.সি.আর.সির একটা স্মারক পত্র বামফ্রন্ট সরকারকে দেয়। বামফ্রন্ট সরকার সেই স্মারক পত্র গ্রহন করেন এবং আই.সি.আর.সির সুপারিশ কেন্দ্রীয় সরকারের কাছে প্রেরন করেন। আমার যতদূর জানা আছে কেন্দ্রীয় সরকার কিছু কিছু সর্ত্ত সংশোধন করতে পেরেছেন। সেই সর্ত্ত সংশোধিত দলিল পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের কাছে এসেছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষনে আশা করি বলবেন। এই ব্যাপারে একটা প্রশ্ন থেকে যাচ্ছে কেন্দ্রীয় সরকার যে দলিল সংশোধন করেছেন সেই সংশোধিত দলিল উদ্বাস্তুদের মধ্যে দেওয়া হচ্ছে না কেন? যদি না এসে থাকে তাহলে সরকার পক্ষ থেকে কেন সেই সর্ত্ত সম্বলিত দলিল উদ্বাস্তুদের মধ্যে বিলি করা হচ্ছে? আশা করি এই ব্যাপারটা মাননীয় মন্ত্রী মহাশয় আমাকে জানাবেন। দেখা যাচ্ছে আগের লীজ দলিলে যে সর্ত্ত ছিল সেই সর্ত্ত সম্বলিত দলিল এখনও বেলঘরিয়া, দেশপ্রিয়নগর কলোনী এবং দমদমে বিতরন করা হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে আপনারা যখন এই দলিলের সংশোধন চান তখন কেন ওই সর্ত্ত সম্বলিত দলিল উদ্বাস্তুদের মধ্যে বিলি করছেন? এই ব্যাপারে আমার একটা প্রশ্ন হলো সিদ্ধার্থ রায়ের আমলে যে দলিল বিলি করা হয়েছিল, সেই পূর্বসর্ত্ত সম্বলিত দলিল উদ্বাস্তুদের কাছ থেকে ফিরিয়ে নিয়ে কেন্দ্রীয় সরকার যে সর্ত্ত সংশোধন করেছেন সেই সংশোধিত দলিল আবার উদ্বাস্তুদের মধ্যে বিলি করা হবে কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি জানাবেন।

আমি আরেকটি কথা বলতে চাই যে ১৯৪৯-৫০ এবং ১৯৬৭-৬৮ সালে দমদমে হরেন্দ্রপল্লী অজয়নগর কলোনী এবং জ্যোতিনগর কলোনীতে যে সমস্ত উদ্বাস্তু ছিলেন তাদের কোন এ্যকুইজিশান বা রিকুইজিশান হয়নি। এখানে প্রশ্ন হচ্ছে এই যে উদ্বাস্তু এখানে বসবাস করছেন এটার রিকুইজিশান এবং এ্যকুইজিশান হয় নি। এইসব উদ্বাস্তুদের ক্ষেত্রে আপনারা লিজ দলিল দেওয়ার ব্যাপারে কি ব্যবস্থা করবেন সেটা মন্ত্রীমহাশয়ের কাছ থেকে জানতে চাই। ১৯৭১ সালের পর থেকে যেসব উদ্বাস্তু এসেছেন তাদের ব্যাপারে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন সেটা জানতে চাই। শুধু যে স্বাধীনতার প্রাক্কালে পূর্ববঙ্গ থেকে পশ্চিমবঙ্গে উদ্বাস্তু এসেছে তাই নয় বিভিন্ন সময়ে ওইখানে হিন্দুদের উপর জুলুম, অত্যাচার হয়েছিল তখন তারা এখানে চলে আসতো। দেখা গেছে প্রায় ৫ লক্ষ উদ্বাস্তু সেই সময়ে এখানে চলে আসে। ১৯৭১ সালের পরে যে সমস্ত উদ্বাস্তু কলোনীতে উদ্বাস্তু চলে আসে সেই উদ্বাস্তুদের ক্ষেত্রে মাননীয় মন্ত্রীমহাশয় কি করেছেন এবং পরবর্তীকালে যে সমস্ত উদ্বাস্তু এসেছে তাদের ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের সিদ্ধান্ত কি সেটা জানতে চাই। আরেকটি জিনিষ জানতে চাই যখন শ্রী

প্রফুল্ল চন্দ্র সেন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ঘোষণা করা হয়েছিল যে, যে সব উদ্বাস্তু জবর--দখল কলোনীতে রয়েছে সেইসব উদ্বাস্তুদের ক্ষেত্রে সরকার একটা নির্ধারিত মূল্য ধরে দিয়েছিলেন এবং সেই মূল্য যদি তারা দিতে পারতো তাহলে সেই জমি তার হয়ে যাবে। কিন্তু এখনকার এই বামফ্রন্ট সরকার এমন কথা কি ভেবেছেন? সরকার যদি নির্ধারিত মূল্য বেধে দেন জমির এবং সেই মূল্য যদি উদ্বাস্তু দিতে পারে তাহলে সেই জমির নিঃশর্ত অধিকার সেই উদ্বাস্তু পাবে কি? সেই ব্যাপারে বামফ্রন্ট সরকার চিন্তা করেছেন কি? কংগ্রেসীরা এই উদ্বাস্তু পুর্নবাসনের যে পরিকল্পনা এটাকে মানবিক দৃষ্টিভঙ্গী দিয়ে দেখেন নি। আপনারা তখন বামপন্থীরা এই উদ্বাস্তু পুর্নবাসনের জন্য যে আন্দোলন হয়েছিল তাতে আপনারা বিরাট দায়িত্ব নিয়েছিলেন। এই কংগ্রেসীরা যখন দন্ডকারণ্যে যখন কংগ্রেস সরকার গুলি চালিয়ে হত্যা করেছিলেন তখন আমরা লক্ষ্য করেছিলাম আপনারা মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটার বিচার করেছিলেন। এবং উদ্বাস্তু পুর্নবাসন দিতে হবে বলে দাবি তুলেছিলেন তখন কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গের বাইরে দন্ডকারণ্যে কংগ্রেস গুলি চালায়, বহু উদ্বাস্তু সেদিন হত্যাকরা হয়েছিল। কিন্তু সেই একই দোষে কি আপনারাও দুষ্ট হচ্ছেন? আমরা লক্ষ্য করেছি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গত কয়েক বছর আগে কংগ্রেসীদের মত একই পথ অবলম্বন করেছিলেন। গত কয়েকবছর আগে এই বামফ্রন্ট সরকারের এক মন্ত্রী দন্ডকারণ্যে গিয়ে সেখানকার উদ্বাস্তুদের উৎসাহিত করেছিলেন এবং প্রচার করেছিলেন যে পশ্চিমবঙ্গে চলে আসার জন্য। সেই মন্ত্রীর আবাসে প্রায় হাজার হাজার উদ্বাস্তু পশ্চিমবঙ্গে চলে আসেন দন্ডকারণ্য থেকে এবং এসে তারা সুন্দরবনের মরিচঝাঁপিতে তাদের মাথা গোঁজবার স্থান করেছিলেন। তখন এই সরকার তাদের সেখান থেকে তাদের তাড়ানোর জন্য ঠিক কংগ্রেসীদের মত পথ অবলম্বন করেছিলেন। এই বামফ্রন্ট সরকার, জনদরদী সরকার, যারা জনগণের কথা বলেন এবং গরীব মানুষের কথা বলেন এবং এককালে যারা এই বামপন্থীরা এই আন্দোলনের শরীক ছিলেন এবং যারা উদ্বাস্তুদের জন্য আন্দোলন করেছিলেন তারাই এই মরিচঝাঁপি থেকে উদ্বাস্তু তাড়ানোর জন্য পুলিশ দিয়ে, গুন্ডাবাহিনী দিয়ে আক্রমণ করেছিলেন এবং গোটা এলাকায় লঞ্চ ভর্তি পুলিশ দিয়ে তাদের আটক করে আক্রমণ করা হয়েছিল। এতে হাজার হাজার উদ্বাস্তুর মাথা ভেঙ্গে দিয়েছিল।

[5-50—6-00 p.m.]

শিশুদের গুলি করে হত্যা করা হল, নদীর জলে ফেলে দেওয়া হল, চারিদিকে ব্যারিকেড করে আটক রেখে পানীয় জল, খাদ্য সরবরাহ করতে দেওয়া হয়নি। যুদ্ধের সময় শত্রুপক্ষের সঙ্গে যে রকম ব্যবহার করা হয় এই সরকার ঠিক সেই মতন ব্যবহার করেছেন। সেখানে কোন সাংবাদিকদেরও প্রবেশ করতে দেওয়া হয়নি। পবরর্ত্তীকালে কাশীপুর কলোনীর গুলি করে হত্যা করা হয়েছিল। বর্ধমানেও তাই করা হয়েছিল। এইভাবে উদ্বাস্তুদের অমানবিক মনোভাব নিয়ে তাদের হত্যা করা হয়েছিল। সেই জন্য বলছি যে কংগ্রেসের সঙ্গে এই সরকারের কোন পার্থক্য নেই। সুতরাং মন্ত্রিমহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাঁর বিরোধিতা করছি এবং মানবিক দৃষ্টিভঙ্গী নিয়ে যাতে অগ্রসর হন সেই দিকে দৃষ্টি আকর্ষণ করে আমি শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মন্ত্রিমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এই সভায় পেশ করেছেন তাঁকে সমর্থন করতে গিয়ে দু--চারটি কথা বলতে চাই। দেশ

বিভাগের জন্য কারা দায়ী? সেদিন পন্ডিত নেহেরুর ছায়া মন্ত্রিসভা দেশ বিভাগ করেছিলেন দিল্লীর তকতে তাউসে বসার জন্য। সেদিন তাঁরা বারবার বলেছিলেন যে উদ্বাস্তু যারা আসবেন তাঁদের পূর্ণ দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু আমরা দেখলাম স্বাধীনতার পর ৩৮ বছর উত্তীর্ণ হল সেখানে শুধু একটার পর একটা কমিটি হল। একই ভারতবর্ষে উদ্বাস্তুদের জন্য দু'রকমের ট্রিটমেন্ট হল। যারা পশ্চিমভারতে উদ্বাস্তু এলেন তাদের বেলায় ট্রান্সফার অফ প্রপার্টি হল অর্থাৎ যারা পশ্চিম পাঞ্জাব থেকে পূর্ব পাঞ্জাব--এ এলেন তাঁরা ৬ লক্ষ বাড়ী এবং আড়াই লক্ষ দোকান দখল করলেন। পশ্চিমবাংলার ক্ষেত্রে সেইরূপ হলো না। পশ্চিমবাংলার উদ্বাস্তুদের জন্য যে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে তাঁর ১০ গুণ টাকা সেখানে খরচ করা হোল। সেদিন ইন্দিরা মুজিব চুক্তির পর এনিমিস প্রপার্টির ক্লেম করবার অধিকার দেওয়া হল; কিন্তু তাঁদের এর জন্য পূর্ব্ববাংলার লোককে যেতে হবে বোম্বেতে। একজন গরীব উদ্বাস্তুর পক্ষে বোম্বে যাওয়া কি সহজ ব্যাপার? এখানে যে সাব অফিস আছে তার জন্য সেখানে টাকা পয়সা না দিলে কিছু হয়না। লিজ রাইট--এর কথা অনেকে বলেছেন। ২৬ বছর তো ওঁরা ছিলেন। ১৯৫৩ সালে একটা ফ্যাক্ট ফ্যাইন্ডিং কমিটি হল। তারপর ভারত সরকার রিপোর্ট অফ দি কমিটি অফ মিনিষ্টারস, গভর্ণমেন্ট অফ ইন্ডিয়া, তাঁরা রিভিউ অফ রিহ্যাবিলিটেশন ওয়ার্কস গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গল সাবমিট করলেন। তাঁরপর যুক্তফ্রন্ট ১৯৬৭ সালে একটা সুপারিশ করলেন। তাঁরপর ওঁরা একটা মাষ্টার প্ল্যান তৈরী করলেন। ১৯৭৩ সালে যে মন্ত্রিসভা ছিল--অতীশবাবু যাতে ছিলেন--তাঁরা কিছু করলেন না। ১৯৭৬ সালে জরুরী অবস্থার সময় রিপোর্ট অফ দি ওয়ার্কিং গ্রুপ অন দি রেসিডিউয়াল প্রবলেম অফ রিহ্যাবিলিটেশন অফ ওয়েষ্ট বেঙ্গল বলে একটা কমিটি হল। কিন্তু তাঁতে ও কিছু হল না। তারপর ওয়েষ্ট বেঙ্গল সপ্তম অর্থকমিশন এর কাছে একটা রেকমেন্ডেসন তৈরী করে পাঠালেন কিন্তু আজ পর্য্যন্ত তাঁর জবাব এল না। ১৯৭৮ সালে সমর মুখার্জীর নেতৃত্বে--ইউ.সি.আর.সি.--একটা কমিটি হল। এবং তৎকালীন প্রধানমন্ত্রীর কাছে ৭৫০ কোটি টাকা চেয়ে পাঠালেন। বাঙ্গালী অতীতে কেরানী ছিল এটা ঠিক, কিন্তু এখন আর তা নেই।

কিন্তু সেখানে রাষ্ট্রীয় উদ্দোগ বা সাহায্য কিছু পাচ্ছেনা। উদ্বাস্তু বাজেট সম্বন্ধে ওঁরা বললেন মন্ত্রীমহাশয় আরও টাকা ধার্য্য করলেন না? আমার বক্তব্য হচ্ছে এটাতো কেন্দ্রীয় সরকারের দায়িত্ব, তাদের আরও টাকা দেওয়া উচিত ছিল। স্যার, এক বনে যেমন দুটি সিংহ থাকতে পারেনা ঠিক তেমনি জিন্না এবং পন্ডিত নেহেরু একসংগে থাকতে পারলেন না। /লাস্ট ডে অব ফ্রিডম* বইতে দেখবেন মাউনব্যাটেনের পা ধরে দুজন বসে আছেন এবং তার ফলশ্রুতি হল ১ কোটি পূর্ববাংলার লোক উদ্বাস্তুতে পরিণত হল। আপনি লক্ষ্য করলে দেখবেন পূর্ববাংলার উদ্বাস্তুদের জন্য সায়েন্টিফিক্যালি কিছু করা হয়নি--মাঝে মাঝে কিছু কিছু অনুদান দেওয়া হয়েছে মাত্র। পি এল ক্যাম্পে যারাছিল তাদের ক্ষেত্রে দেখেছি এইচ বি লোন ২২০০ টাকা করে যেটা দেওয়া হোত সেটা একসংগে না দিয়ে কিস্তিতে কিস্তিতে দেওয়া হোত এবং সেখানেও দেখেছি অফিসারদের দক্ষিণা না দিলে টাকা পাওয়া যেতনা। গ্রামাঞ্চলে ৯ হাজার ৭২৯টি এবং শহরাঞ্চলে ৫ হাজার ৭৬০টি লিজ ডিড যা বন্টন করা হয়েছে সেখানে রেজিস্ট্রেসন স্ট্যাম্প ফি মকুব করেছেন। কিন্তু এসব সত্বেও আমার বক্তব্য হচ্ছে উদ্বাস্তুদের পূর্ণাঙ্গ দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। আমি পুর্ণবাসন মন্ত্রীকে বলব এই সমস্ত লিজ ডিড যা দেওয়া হয়েছে সেগুলি সংশোধন করা যায় কিনা দেখুন কারণ এটা একটা মারাত্মক ব্যাপার। আপনি যেটা দিয়েছেন তার ক্লজ টু, সাব--সেকসন (ওয়ান)--এ যা বলেছেন তার

প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি যেটুকু বুঝেছি তাতে দেখছি যদি পার্শ্ববর্তী লোকের বাড়ীর কোন ক্ষতি হয় এবং সে যদি অভিযোগ করে তাহলে লিজ ক্যানসেল হয়ে যাবে। আমার সংগে পাশের বাড়ীর লোকের যদি কোন কারণে ঝগড়া হয় তাহলে লিজ ক্যানসেল হয়ে যাবে। আপনি এগুলি বিবেচনা করুন। মনে করুন একজন লোক পূর্ববাংলা থেকে এসেছে এবং উদ্বাস্তু হিসেবে তাকে আপনারা একটা প্লট দিলেন এবং একটা দলিল হল। কিন্তু সেই জমি যখন তার উত্তরাধিকারীরা ভাগ করতে যাবে তখন দেখছি Prior পার্মিসন চাই। কারণ আপনি এখানে বলেছেন, The Lessee shall not have any right or be entitled to alienate the land or sub-divide the land or the building erected thereon in any manner whatsoever or part with possession of same without prior written permission of the Government, which may be granted at the discretion of the Government only in special circumstances to avoid undue hardship to the Lessee. আমি মন্ত্রীমহাশয়কে বলব আপনি এটাকে সরলীকরণ করুন। কেন তাকে প্রায়র পার্মিসন নিতে হবে? তারপর আবার বলছেন The Lessee shall have the right to mortgage or charge the lease-hold interest in the land and/or building to be erected thereon in favour of Life Insurance Corporation of India or any Nationalised or Scheduled Bank or Government or any Govt. Statutory Body or Govt sponsored Financial Institution for the purpose of getting house building loans and for the purpose of better economic and physical improvement of the structures on the said land without any previous consent of the Government. The Lessee shall within 30 days of the date of execution of mortgage send an intimation to the Lessor in writing along with a certified copy of the mortgage deed. কিন্তু আমি যদি কোন রকম ব্যবসা বানিজ্য করতে চাই তাহলে আমি ফাইনানসিয়াল ইন্সটিটিউট থেকে লোন নিতে পারব কিনা সে সম্বন্ধে কোন সুস্পষ্ট বক্তব্য নেই।

[6-00—6-10 p.m.]

কোন ব্যবসা বাণিজ্য যদি করতে চায় তাহলে তারা ফাইন্যানসিয়াল ইনষ্টিটিউসন থেকে প্রপার্টি হাইপথেটিগেট করে লোন নিতে পারবে কিনা, সে সম্পর্কে সুস্পষ্ট বক্তব্য আপনার এখানে নেই। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি অতীশবাবুর সংগে এক মত নই। এখানে বাঙ্গালী তরুণরা খুবই কনসাস যে তাদের চাকুরীর ক্ষেত্র ক্রমে ক্রমে সংকুচিত হচ্ছে। Traditional Industry গুলো এখানে তাদের বিনিয়োগ বন্ধ করে অন্য রাজ্যে নিয়ে চলে যাচ্ছে। তাই ক্রমশঃ চাকুরীর ক্ষেত্র সংকুচিত হয়ে যাচ্ছে। তাই আমাদের এখানকার বাঙালী যুবকরা ছোট ছোট পরিকল্পনার কর্মসূচী রূপায়ন করার চেষ্টা করছে। ডি. আর. ডি. পরিকল্পনা ইত্যাদির মাধ্যমে আমাদের যুব সম্প্রদায় বিভিন্ন ভাবে এগিয়ে যেতে চাইছে। যেহেতু পশ্চিম বাংলায় জমির পরিমাণ কম, অথচ সারা ভারতবর্ষে টোটাল লোকসংখ্যা শতকরা ৮ ভাগ পশ্চিম বাংলায় বসবাস করে। আমাদের ক্রমবর্ধমান বেকারীর সংখ্যা ক্রমশঃ বাড়ছে। এবং চাকুরীর ক্ষেত্র ক্রমশঃ সংকুচিত হচ্ছে। সেইজন্য টাকার অঙ্ক বাড়ানো দরকার। অতীশবাবু টাকার অঙ্ক কম হয়েছে বলে তিনি বিরোধিতা করলেন। কিন্তু টাকাটা দেবার কথা কেন্দ্রের। তারা সে দায়িত্ব ঠিকমত পালন করে নি। তত্‌কালীন প্রধান মন্ত্রী ঘোষণা করেছিলেন অনিবার্য কারণে দেশকে ভাগ করতে বাধ্য হয়েছেন। কিন্তু এই যে

লক্ষ লক্ষ ছিন্নমূল এখানে এসেছে, এর দায় দায়িত্ব আমাদের। দন্ডকারণ্যে যে সমস্ত উদ্বাস্তুরা আছে তারা যখন সেখানে সোনার ফসল ফলাবার উপক্রম করেছে, তখন দন্ডকারণ্য থেকে সেই সব উদ্বাস্তুদের তাড়াবার ব্যবস্থা চলছে। সেই সমস্ত উদ্বাস্তুদের সংগে সংযত আচরণ করা উচিত। তা না করে সেখানে বাঙ্গালীর কৃষ্টিও সভ্যতাকে নস্যাত করে দেবার চেষ্টা করা হচ্ছে। আন্দামানে পোর্ট ব্লেয়ারে একটি মাত্র কলেজ আছে। কিন্তু সেই কলেজ পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয় থেকে এ্যাপিলিয়েসন পেল না, এবং সেখানে যেসব স্কুলগুলি আছে সেই সবই পশ্চিমবাংলার স্কুল বোর্ড থেকে এ্যাপিলিয়েসন পেল না, পেল দিল্লীর সেকেন্ডারী এডুকেসন বোর্ড থেকে। এখান থেকে যাতে তারা এ্যাপিলিয়েসন পায় তার ব্যবস্থা করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কথা বলে এই বাজেটকে সমর্থ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু পুনর্বসন দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন করছি। আজকে এই উদ্বাস্তু সমস্যার সৃষ্টি করেছে কংগ্রেস। অতীশবাবু বল্লেন ঐতিহাসিক কারণে এই সমস্যার সৃষ্টি হয়েছে। তত্কালীন যে সমস্ত কংগ্রেস নেতারা ছিলেন, তাদের প্রস্তাবের মাধ্যমে ভারতবর্ষকে টুকরো টুকরো করা হয়েছিল। এবং কোটি কোটি মানুষকে গৃহহারা করেছিল। কোটি কোটি মানুষকে তাদের ক্ষমতাচ্যুত করেছিল। এবং সেই জন্য আজকে পশ্চিমবাংলায় এই সমস্যার সৃষ্টি হয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই পশ্চিমবাংলায় কংগ্রেস এতো বছর ক্ষমতায় ছিলেন। কেন্দ্রের কাছ থেকে যে উপযুক্ত সাহায্য পাবার কথা, সেই সাহায্য তারা কেন্দ্রের কাছ থেকে আদায় করতে পারে নি। তারা সব জো--হুজুরের দল হিসাবে পশ্চিমবাংলায় কাজ করেছে। উদ্বাস্তুদের যে প্রকৃত অর্থনৈতিক পুনর্বাসন সেটা আজও পর্যন্ত হয় নি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁদের পুনর্বাসন মন্ত্রী জানেন যে কলোণীতে যাঁরা বাস করেন কিংবা বিভিন্ন ক্যামপে যেসমস্ত উদ্বাস্তুরা আছেন তার বাইরে বিভিন্ন জবর দখল বাড়ীতে শহরাঞ্চলে গোটা ব্যারাকপুর সাবডিভিসনে, কলকাতার বিভিন্ন অঞ্চলে সেই বড়লোকের বাড়ী জবরদখল করে, কিংবা খালি বাড়ী দখল করে তত্কালীন উদ্বাস্তুরা মাথা গোঁজবার ব্যবস্থা করেছিলেন। তাদের আজ পর্য্যন্ত কিন্তু পুনর্বাসন হয়নি। আমি বাজেটে সেই সময় পড়েছি তাঁর বক্তব্য, তাদের সম্বন্ধে বিশেষ কোন উল্লেখ নেই। আমি আশা রাখি মন্ত্রী মহাশয় বাজেট ভাষণে সেই সম্বন্ধে তাঁর বক্তব্য রাখবেন। আজকে শুধু উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসনের কথা কেন বলছেন, উদ্বাস্তুদের মধ্যে আজকে হাজার হাজার বেকার তাদের নিজের যোগ্যতাবলে শিক্ষা লাভ করেছে কিন্তু শিক্ষান্তে তাদের কোন চাকরি নেই তারা বেকার হয়ে ঘুরে বেড়াচ্ছে। তাই আজকে এই অবস্থায় তাদের অর্থনৈতিক পুনর্বাসন যদি দিতে হয় তাহলে পশ্চিমবাংলায় শিল্প গড়ে তোলার দরকার আছে। কেন্দ্রীয় সরকার একটি মাত্র শিল্প প্রতিষ্ঠান উদ্বাস্তুদের জন্য গড়ে তুলেছিলেন, আর.আই.সি. লিমিটেড। তার অবস্থা কি, সেখানে ৩ হাজার শ্রমিক কর্মচারী কাজ করেন, তার ১৪টি কারখানা আছে কিন্তু কেন্দ্রীয় সরকারের অপদার্থতার জন্য আজকে সেই প্রতিষ্ঠানটি ডুবতে বসেছে। আজকে সেখানে কাঁচা মালের কোন সরবরাহ নেই, শ্রমিকরা সেখানে কাজ পাচ্ছে না বসে থাকছে। এখানে নূতন কর্মদ্যোগের পথ দিনের পর দিন সংকুচিত হয়ে আসছে। উদ্বাস্তুদের জন্য অতীশবাবু বললেন যে আন্দামান গিয়েছিলেন, অতীশবাবুর সংগে আমিও আন্দামানে ছিলাম, আজও আন্দামানে অনেক জায়গা আছে--২০০।২৫০টি দ্বীপ নিয়ে আন্দামান, তার মধ্যে মাত্র ৪৪টি দ্বীপে

মানুষের জনবসতি গড়ে উঠেছে। বাকি দ্বীপগুলি এখনও খালি পড়ে রয়েছে। যদি উপযুক্ত পরিকল্পনা কেন্দ্রীয়সরকার গ্রহণ করতে পারতেন, তার জন্য যে অর্থ কেন্দ্রীয় সরকারের যোগান দেওয়া দরকার ছিল সেটা যদি যোগান দেওয়া হোতো তাহলে আন্দামানে আরও পুনর্বাসনের সম্ভাবনা এখনও আছে। কিন্তু আমরা মনে করি মানুষকে শুধু ঘর কিংবা কয়েক বিঘা জমি দিলেই মানুষের মত মানুষ হয়ে বেঁচে থাকার সুযোগ তারা পায় না। আন্দামানে যে জিনিষ আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব এখনও আন্দামানের বাঙ্গালীর উদ্বাস্তুদের ক্ষেত্রে প্রযোজ্য। সেখানে তাদের যে জমি দেওয়া হয়েছে সেই জমির উর্বরতা বাড়াবার জন্য সরকারের তরফ থেকে কোন সেচ পরিকল্পনা গ্রহণ করা হয়নি। কৃষির যে কাজ সেই কাজে উপযুক্ত যোগান দেবার জন্য কৃষককে উপযুক্ত ঋণ দেওয়া হয়নি। বিদ্যালয়ের অবস্থা আরও শোচনীয়। যারা বাঙ্গালী উদ্বাস্তু সেখানে আছেন, অত্যন্ত নির্দয় ভাবে তাদের বাধ্যতামূলক ভাবে হিন্দি শিখতে হয়, বাংলার প্রচলন সেখানে অত্যন্ত অনাদরে উঠে যাচ্ছে এবং সমস্ত স্কুলগুলোকে কেন্দ্রীয় সরকারের, অর্থাৎ দিল্লী বোর্ড অব সেকেন্ডারী এডুকেশনের অনুমোদন নিতে হয়েছে। সেই জন্য আজকে আমরা বলতে চাই, একদিকে পশ্চিমবাংলায় যে ভাবে উদ্বাস্তুদের নিয়ে সমস্যার সমাধানের চেষ্টা করছে আমাদের বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন, সেই উদ্যোগকে আরও শক্তিশালী করতে হবে। ত্রিপুরা রাজ্য একটা ছোট্ট রাজ্য সেখানেও আজকে যারা বাঙালী তাঁরা হচ্ছেন অধিকাংশই উদ্বাস্তু সেখানে বাঙালীরা নিজেদের পায়ে দাঁড়িয়ে সেই রাজ্যকে আরও বেশী সমৃদ্ধশালী করে তুলেছেন। দন্ডকারণ্যের কথা এই বিধানসভায় সমস্ত উদ্বাস্তু সংগঠনের পক্ষ থেকে দাবী করা হয়েছে যে গোটা দন্ডকারণ্য এলাকাকে একটা আলাদা রাজ্য হিসেবে কেন্দ্রীয় সরকার গড়ে তুলুন এবং তার পরিবেশ তারা সৃষ্টি করুন যাতে বাঙালীরা তাদের ঐতিহ্য, তাদের সম্মান, তাদের অধিকার নিয়ে সেখানে বাঁচতে পারে। কিন্তু বিগত ৩৬ বছরের মধ্যে আমাদের যে দাবী, ন্যায় সংগত দাবী সেই দাবীর স্বীকৃতি আজও আমরা পাই নি। কিন্তু আজকে যে কথাটা জোর দিয়ে বলতে চাই সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার পশ্চিমপাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য যে টাকা বরাদ্দ করেছেন পশ্চিমবাংলার উদ্বাস্তুদের জন্য তার অনেক কম টাকা তাঁরা বরাদ্দ করেছেন। আমরা দাবী করেছি--আজকে অতীশবাবু বলেছেন ৫০ থেকে ৬০ লক্ষ, আমি যতটুকু তথ্য জানি আজকে গোটা পশ্চিমবাংলায় উদ্বাস্তুর সংখ্যা প্রায় এক কোটি।

[6-10—6-20 p.m.]

এই ১ কোটি উদ্বাস্তুকে যদি সঠিক ভাবে অর্থনৈতিক পুনর্বাসন দিতে হয় এবং স্থায়ীভাবে যদি পুনর্বাসন দিতে হয় তাহলে প্রচুর টাকা দরকার। আমরা পশ্চিমবাংলার ক্ষেত্রে দেখেছি সরকারী সাহায্য ছাড়াই লক্ষ লক্ষ পরিবার নিজেদের চেষ্টায় স্বাবলম্বী হয়ে পুনর্বাসন লাভ করেছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব আছে সেটা তারা পালন করছেন না। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করার ক্ষেত্রে, আমাদের সংগে এক সাথে লড়াই করার ক্ষেত্রে এখানকার কংগ্রেসী বন্ধুদের কোন ভূমিকা নেই। সেই জন্য আমাদের বক্তব্য হচ্ছে এই, শুধু বিধানসভায় দাঁড়িয়ে সমালোচনা করলে হবে না, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করার জন্য এক সাথে লড়াই করতে হবে। আমাদের মন্ত্রী ১০ কোটি টাকা বরাদ্দ করেছেন। আমরা অর্থ পাব কোথায়? দিল্লীর খাজাঞ্চিখানা আছে, নাসিকে নোট ছাপাবার ব্যবস্থা আছে, আমাদের পশ্চিমবংগ সরকারের তা নেই। তাই এই সমস্যার সমাধান করতে হলে কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে এবং আমাদের দাবী স্বীকার করে নিয়ে

টাকা বরাদ্দ করতে হবে। উদ্বাস্তুদের লিজ দলিলের ক্ষেত্রে আমাদের আর.আর.সি. সংগঠনের একটা সুস্পষ্ট মত আছে। আমরা গর্বিত যে আমাদের মাননীয় পুনর্বাসন মন্ত্রী আমাদের সাথে দিল্লী গিয়েছিলেন। আমরা যে সংশোধনী দিয়েছিলাম সেই সংশোধনীর সমর্থনে তিনি কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রীর সংগে কথা বলেছিলেন এবং আর.আর.সি যে সংশোধনী চায় আমি সেটা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছি--এই কথা তিনি বলেছিলেন। সেই ব্যাপারে আমরা প্রস্তাব পাঠিয়েছি। কিন্তু দুঃখের কথা কেন্দ্রীয় সরকার সেই প্রস্তাব অনুমোদন করে কোন জবাব রাজ্য সরকারের কাছে পাঠান নি। অথচ আমরা দেখছি ২০শে ফেব্রুয়ারী কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী পশ্চিমবংগের একটি সংগঠনের কাছে চিঠি লিখে জানিয়েছেন, রাজ্যের লিজ দলিলের ক্ষেত্রে যে ধরণের সংশোধনী প্রস্তাব আছে কেন্দ্রীয় সরকার সেটা বিবেচনা করে প্রয়োজনীয় সংশোধন করতে উদ্যোগী হয়েছেন। এবং ৩ সপ্তাহের মধ্যেই রাজ্য সরকারের কাছে সংশোধিত মতামত জানিয়ে দিচ্ছি। কিন্তু বাজেটের মধ্যে তার কোন বক্তব্য আমরা জানতে পারিনি। আমি আশা করি পুনর্বাসন মন্ত্রী তার জবাবী ভাষণে কেন্দ্রীয় সরকারের সর্বশেষ মতামত আমাদের জানিয়ে দেবেন। এই বলে যে বাজেট প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি।

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ রেখেছেন আমি সেই ব্যয় বরাদ্দ সমর্থন করছি। বঙ্গ-ভঙ্গ আন্দোলনের সহায়তায় ১৯৪৭ সালে একই কান্না উঠেছিল। এই দলের লোকদের দিকে চেয়ে যারা বাংলা ভাগ করেছিলেন তারা কেঁদে উঠেছিলেন ভোটের জন্য এবং তারাই আজ রিফিউজিদের ভোট পাবার জন্য হঠাৎ উদ্বাস্তু দরদী সেজেছেন। এই উদ্বাস্তু দরদী সাজতে গিয়ে তারা স্বীকার করছেন ডাবল ষ্ট্যার্ড করা হয়েছিল। মন্ত্রী পুত্র মন্ত্রী ছিলেন, তিনি আজকে স্বীকার করছেন পাঞ্জাবের সংগে পশ্চিমবংগের ডাবল ষ্ট্যান্ডার্ড করা হয়েছিল। আপনাদের পার্টি কেন করেছিল তার কোন জবাব আছে? আপনারা বলছেন হ্যাঁ, কেন্দ্রের দায়িত্ব আছে। কেন্দ্রের যদি দায়িত্ব থেকে থাকে তাহলে কেন্দ্রের প্রতি যে আন্দোলন করার দরকার ছিল, সেই আন্দোলনে আপনারা নেমেছিলেন? কিন্তু যখন দাবী আদায় করার জন্য আন্দোলনের চেষ্টা হয় তখন আপনারা তাতে রাজী নন--আপনাদের নিজেদের এই ডাবল ষ্ট্যান্ডার্ড আবার ধরা পড়ে যাচ্ছে। এখন যেমন ইদ্রিসের হাওয়া উঠেছে, ১৯৭৭ সালের পরবর্তীকালে আমরা দেখলাম সেই রকম মরিচঝাঁপির হাওয়া উঠেছিল। মরিচঝাঁপির ব্যাপারটা কি? ১৯৫৬ সালে নিশ্চয় এই প্রশ্ন এসেছিল যে পশ্চিমবাংলার মধ্যে যেসব রিফিউজি আছে তাদের এখানে বসতি দিতে পারা যায় কিনা এবং সেই সম্ভাবনা যথেষ্ট ছিল। কিন্তু ওখান থেকে বারে বারে ব্যাপক সংখ্যায় উদ্বাস্তু এখানে আসতে থাকে এবং এক সময় এই সংখ্যাটা ৯০ লক্ষ ছাড়িয়ে যায়। এই রকম একটা পরিস্থিতি সৃষ্টি হয়েছিল, এই কথা সকলেই স্বীকার করবেন। কিন্তু ১৯৫৬ সালের পরিস্থিতি আজকে আর নেই। কিন্তু ১৯৭৭ সালে পশ্চিমবংগ সরকারের বিরুদ্ধে চক্রান্ত করে গাড়ী দিয়ে মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের হাজির করেছিলেন এবং তাদের প্রতি দরদ দেখিয়েছিলেন। তারা সেদিন অন্যায় করেছিলেন, এই কথা নিজেরাই নিজেদের অপরাধী মন থেকে বোঝেন, কিন্তু তাসত্বেও তাদের এই কথা বলে যেতে হবে। কেন না, অসত্য কথা বলা ছাড়া তাদের আর কোন গত্যন্তর নেই। স্যার, আমরা দেখেছি, উদ্বাস্তুদের জন্য কার্যতঃ কোন পরিকল্পনা নেই। যখনই আন্দোলন ওঠে তখনই আমরা দেখি সেই আন্দোলনকে ধামা চাপা দেবার জন্য কতকগুলি আপাত সিদ্ধান্ত এবং কতকগুলি ব্যবস্থা করা হয়। পশ্চিমবাংলার যা অবস্থা তাতে

আমরা দেখছি সারা ভারতবর্ষের মধ্যে যত জমি আছে তার শতকরা দু ভাগ জমি নিয়ে শতকরা ৮ ভাগ লোক এখানে বাস করছে--এইরকম একটা চাপের মধ্যে পশ্চিমবাংলা পড়েছে। যখন উদ্বাস্তুরা কমিউনিষ্টদের সংগে যুক্ত আন্দোলন সুরু করলেন তখন ওরা বললেন যে উদ্বাস্তুরা ওদের খপ্পরে পড়ে যাচ্ছে? এখানকার অর্থনৈতিক অবস্থা খারাপ হয়ে যাচ্ছে অতএব রাজ্যের হাতে কিছু সুযোগ সুবিধা দেবার জন্য ওদের মুখ্যমন্ত্রীরা দরবার করলেন, বললেন, দুর্গাপুরটা দিন, তা না হলে এ রাজ্যে কমিউনিষ্টদের প্রভাব বড় বেড়ে যাচ্ছে। একথা ওরা লিখিতভাবে স্বীকার করেছেন। তারপর কলোনীগুলির কথা বলা হয়েছে। কি ভয়াবহ পরিস্থিতি সেখানে সেটা আমরা সকলেই জানি। এর ফলে সমস্ত সমাজে একটা কলুষতার সৃষ্টি হয়েছে। যাদের জীবিকার কোন ব্যবস্থা নেই, যাদের বাসস্থানের কোন ব্যবস্থা নেই সেই রকম একটা বিরাট সংখ্যক মানুষ সেখানে থাকার ফলে সামাজিক কলুষতা বৃদ্ধি পাচ্ছে এবং অন্যান্য নানান রকমের উপসর্গ সহ অর্থনৈতিক অবস্থা ভয়াবহ হয়ে উঠেছে। কিন্তু এই সমস্যার সমাধানের জন্য যে করণীয় কাজ সেটা আজও করা হ'ল না বা সেটা করার পথে নানান রকমের প্রতিবন্ধকতার সৃষ্টি হয়েছে। স্যার, সেখানে নানান রকমের আইনের কথা বলা হয়েছে এবং তা বলে একের পর এক বাধা দেওয়া হয়েছে। তারপর শিবিরবাসী উদ্বাস্তুদের জন্যও কোন সুষ্ঠ ব্যবস্থা করা হয়নি। তারপর উদ্বাস্তুরা যে সমস্ত জমিতে বসবাস করছিলেন সেই জমির ব্যাপারে লিজের যে ঘৃনা সর্ত দেওয়া হয়েছিল সেই সর্ত কোন উদ্বাস্তু মেনে নিতে পারেন নি। আজকে যখন নতুন লিজের ব্যবস্থা করে অনেক লিবারেল এ্যাপ্রোচ দেওয়া হচ্ছে তখন দেখছি সেটাকে নিয়ে বামফ্রন্টকে আক্রমন করার চেষ্টা করা হচ্ছে। স্যার, ওরা এই রিফিউজি দপ্তর তুলে দিতে চেয়েছিলেন অথচ আজকে এখানে দেখলাম ওদেরই দু।চারজন বললেন এই রিফিউজি দপ্তর উঠিয়ে দেওয়া অন্যায়। আমার প্রশ্ন, এই অন্যায়টা করছে কে সেটা কি আপনারা বলবেন? কংগ্রেসই তো এই অন্যায়টা করছে, আপনাদের দেবী, আপনাদের মাতাজীই তো এই অন্যায়টা করছেন, মাতাজীর কাছে গিয়ে বল• না যে এই কাজ যদি করা হয় তাহলে শুধু পশ্চিমবাংলার প্রতি নয়, সমগ্র বাঙ্গালী জাতির প্রতি অন্যায় করা হবে। স্যার, আমরা দেখছি, যে দায়িত্ব পশ্চিমবংগ সরকারের নয় সেই দায়িত্বের জন্য পশ্চিমবংগ সরকারকে দায়ী করা হচ্ছে অথচ যে দায়িত্ব কেন্দ্রীয় সরকারের পালন করার কথা সেটা তারা না করলেও তাদের বিরুদ্ধে ওরা টু শব্দটি পর্যন্ত করতে রাজী নয়। সামনে গিয়ে শুধু ওরা ঘাড় নাড়তে পারেন তার চেয়ে বেশী কিছু বলবার ক্ষমতা ওদের নেই। ভোটের উদ্বাস্তুদের কাছে গিয়ে মায়াকান্না কাঁদা ছাড়া ওদের কিছু করার নেই। স্যার, ৩৭।৩৮ বছর ধরে ওরা কেন্দ্রে সরকার চালিয়ে উদ্বাস্তুদের জীবনে যে ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি করছেন, সমাজে যে একটা অবক্ষয়ের সৃষ্টি করেছেন এবং অর্থনৈতিক পরিস্থিতিকে ভয়াবহ করে তুলেছেন সেই উদ্বাস্তুদের সম্পর্কে আজও কেন্দ্রীয় সরকারের কোন সুষ্ঠু নীতি নেই। স্যার, আমরা দেখলাম, দন্ডকারণ্যে যাবার জন্য ওরা আমাদের সংগে ছিলেন কিন্তু সেখানে প্রধানমন্ত্রী আপত্তি করলেন যাতে দন্ডকারণ্যে ওদের টিম না যায়। কেন, কি কারণে? দন্ডকারণ্যে তো বলেছিলেন সব সুন্দর ব্যবস্থা করে দেবেন এবং দন্ডকারণ্য উন্নয়ন বোর্ডও করলেন, সেখানে নানান আলোচনাও হয়েছিল অথচ আমরা দেখলাম আপনারা সেখানে যেতে পারলেন না।

[6-20—6-30 p.m.]

আপনারা সেখানে যেতে পারেন নি। কেন? পরিস্থিতিটা বোধ হয় খুব নজরে লাগবে। ভয়াবহ পরিস্থিতিতে বোধ হয় ধরা পড়ে যাবেন। দ্বিতীয় কথা হচ্ছে, তারা এখানে

বক্তৃতা করে গেলেন। কিন্তু ১৪টি....ইং....--এর জন্য যে টাকা ভারত সরকার দিচ্ছেন না, সে সম্পর্কে আপনাদের কি বক্তব্য? সেই টাকা আপনাদের নেত্রী দিচ্ছেন না। সে সম্পর্কে আপনাদের কি বক্তব্য আছে? শিক্ষার জন্য যে সেন্ট্রাল Capital grant ছিল, ৬০ কোটি টাকার সেই গ্রান্ট আপনারা বন্ধ করেছেন। উদ্বাস্তুদের শিক্ষার জন্য যে টাকা সেটা আপনারা বন্ধ করে দিয়েছেন। কারণ উদ্বাস্তু ছেলেরা যাতে শিক্ষিত হতে না পারে, যাতে সচেতন হতে না পারে, সে ব্যবস্থা আপনারা করেছেন। সামগ্রীক ভাবে শিক্ষার বিরুদ্ধে যে অভিযান, এই উদ্বাস্তুদের ব্যাপারেও সেই একই অভিযান আপনারা পরিচালনা করেছেন। উনি বলেছেন, আসামের উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার ব্যয় করেছেন। আমি তাকে জিজ্ঞাসা করি, কেন্দ্রীয় সরকার কি সব ব্যয় করেছেন? এখনও পর্য্যন্ত রাজ্য সরকারকে তাদের পুষতে হচ্ছে। আজকে আসামের গন্ডগোলের জন্য পরিপূরক অর্থ দেবার দায়িত্ব কি পশ্চিমবংগ সরকারের? তাদের যেটুকু দেওয়ার দায়িত্ব সেটুকু তারা দিচ্ছেন না কেন? এটা পুরোপুরি দেওয়ার দায়িত্ব তাদের। আজকে দেখা যাচ্ছে যে আর আই. সি'র টাকায় বাস, ট্যাক্সি ইত্যাদি করে যে সমস্ত লোকগুলি, তারা টাকার বড় অংশটা নিয়ে নিচ্ছে, তাদের বিরুদ্ধে আপনাদেব কোন কথা নেই। কথা হচ্ছে, আর. আই. সি'র যে Production Centre গড়ে উঠেছে, সেই Production Centre গুলি থেকে গরীব লোকেরা যেটুকু সুযোগসুবিধা পাচ্ছে, তাদের অন্ততঃ কিছু গ্রাসাচ্ছদনের ব্যবস্থা হচ্ছে, তাদের অর্থনৈতিক সুযোগ--সুবিধার জন্য যে চেষ্টা করছেন, সেটাকে ক্রমশ একটা ভয়াবহ পরিস্থিতির মধ্যে নিয়ে যাচ্ছেন এবং আপনারা সেটাকে আটকে দিতে চাচ্ছেন। কাজেই আপনারা মুখে যে কথা বলছেন সেটা আপনাদের মনের কথা নয়। আপনারা বলছেন যে পশ্চিমবংগ কি করেছে? ঝাড়খালির পরিকল্পনা দেখে আসুন, যেখানে মতস উন্নয়ণের জন্য রিফিউজিদের জমি দেওয়া হয়েছে। ৯৫ হেক্টর জমি উদ্বাস্তুদের ফিসিং করবার জন্য দায়িত্ব দেওয়া হয়েছে এবং তারা সেখানে নতুন করে মৎস্য উন্নয়ণের পরিকল্পনা করেছেন। আজকে বিভিন্ন জায়গায় সোসাল ওয়েলফেয়ার বা অন্যান্য পবিকল্পনা থেকে যে কাজগুলি করা হচ্ছে, পশ্চিমবংগ সরকার যে কাজ করছেন, তাকে আপনারা দেখতে রাজী নন। আর কেন্দ্রীয় সরকার যা করছেন, তাকে ধীক্কার দেবার মত ক্ষমতা আপনাদের নেই। আপনারা ভোটের জন্য প্রচার করতে এসেছেন, অন্য কোন কারণ নেই। এই কথা বলে এবং বাজেটের ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বাজেট বরাদ্দ উপস্থিত করার সময়ে আমি যে লিখিত বিবৃতি দিয়েছি তার কেউ বিরোধিতা করেন নি। মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় একটি নীতিগত প্রশ্ন তুলেছেন। উদ্বাস্তুদের প্রয়োজনের কথা তাবা স্বীকার করেন, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারও স্বীকার করেন এবং সম্ভবতঃ সমস্ত গণতান্ত্রিক মানুষ এটা স্বীকার করেন। কিন্তু পুনর্বাসনের কে টাকা দেবে? কেন্দ্রীয় সরকারকেই টাকা দিতে হবে। আমি বেশী তর্কের মধ্যে যাবনা। গত আগষ্ট মাসে অর্থাৎ ১৯৮৩ সালের ১১ই আগষ্টে কেন্দ্রীয় সরকারে উদ্বাস্তু পুনর্বাসন দপ্তরের মন্ত্রী শ্রী বীরেন্দ্র পাতীল একটা সম্মেলন করেন। ভারতবর্ষের সমস্ত রাজ্যের পুনর্বাসন মন্ত্রীরা সেখানে ছিলেন। আমিও সেখানে গিয়েছিলাম।

আমি সেখানে যে প্রস্তাবটি দিয়েছিলাম সেটার বিষয়ে পরে বলছি। তার আগে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী বীরেন্দ্র পাতিল যে বক্তব্য রেখেছিলেন, সেটা আমি এখানে একটু পড়ে দিচ্ছি। উদ্বাস্তু পুনর্বাসন সম্বন্ধে তিনি বলেছেন, "It is a national problem and has to be tackled

as such". এটা একটা জাতীয় সমস্যা, সুতরাং জাতীয় দৃষ্টিভংগী দিয়েই এর সমাধান করতে হবে। আজকে এখানে মাননীয় এম.এল.এ. শ্রী মতীশ রায় মহাশয়ও সেই কথাই বলেছেন, এম.এল.এ. শ্রী সরল দেব মহাশয়ও সেই কথাই বলেছেন, এম.এল.এ. শ্রী সুভাষ বসু মহাশয়ও সেই কথাই বলেছেন। এঁরা সকলে একই কথা বলেছেন, কিন্তু মাননীয় সদস্য শ্রী অতীশ চন্দ্র সিংহ ভিন্ন কথা বলেছেন। অবশ্য তাঁর দৃষ্টিভংগী ভিন্ন তাই তিনি ভিন্ন কথা বলেছেন। উদ্বাস্তু পুনর্বসানের ব্যাপারে পশ্চিমবংগের গণতান্ত্রিক শক্তিগুলির, পশ্চিমবাংলার বাম--জোটের দলগুলির তথা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের একটা দৃষ্টিভংগী আছে। আর কেন্দ্রীয় সরকারের এর বিপরীত একটা দৃষ্টিভংগী আছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের দৃষ্টিভংগী হচ্ছে, পশ্চিমবাংলার উদ্বাস্তু সমস্যা এখনো ব্যাপক পরিমানে বর্তমান, সামগ্রিক--ভাবে এই সমস্যার সমাধান হয়নি, সুতরাং সমাধান করতে হবে। এ ব্যাপারে পশ্চিমবংগে বামফ্রন্ট ক্ষমতার আসার পর একটা সমীক্ষা করা হয়েছিল, এই কাজের জন্য একটা কমিটি নিয়োগ করা হয়েছিল--সমর মুখার্জী কমিটি--সেই কমিটি কত গুলি সুপারিশ করেছিল। আজকে আমি এখানে উল্লেখ করলাম যে, শ্রী অতীশ সিংহ মহাশয় এই কমিটির রেফারেন্স দিয়েছেন। গত বার এই বিধানসভায় সেই আর.আর. কমিটির রিপোর্ট সর্বসম্মত--ভাবে গৃহীত হয়েছে। একটা বেসরকারী প্রস্তাব হিসাবে সর্বসম্মত--ভাবে গ্রহণ করা হয়েছিল। সেই রিপোর্টে কি বলা হয়েছে? সেখানে বলা হয়েছে, ৭৫০ কোটি টাকা আমরা পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসনের জন্য চাই এবং যেহেতু এটা একটা জাতীয় সমস্যা সেহেতু এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এবং এই সমস্যার সমাধান করতে হবে। এখানে মাননীয় সদস্য অতীশ সিংহ প্রশ্ন করেছেন, 'এই সমস্যা সমাধানের জন্য রাজ্য সরকার কেন দায়িত্ব নেবে না, তারা কেন অর্থ খরচ করবে না?' আমি এই পরিপ্রেক্ষিতে তাঁকে একটা প্রশ্ন করছি, অবশ্য এই প্রশ্নটি নিয়ে এখানে ইতিপূর্বে অনেক আলোচনা হয়েগেছে, জাতীয় নেতারা দেশ ভাগ মেনে নিয়েছিলেন এবং তার ফলে যে রাজনৈতিক সমস্যা দেখা দিয়েছিল সে সমস্যা সমাধানের দায়িত্ব কার? এই সমস্যার সমাধানের পূর্ণ দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকারকে যদি উদ্বাস্তু পুনর্বাসন সমস্যার সমাধান করতে হয়, তাহলে পশ্চিমবংগের অমীমাংসিত উদ্বাস্তু সমস্যাগুলির সমাধান করবার জন্য ৭৫০ কোটি টাকা দিতে হবে। আমরা দিল্লীতে কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়ের ডাকা কনফারেন্সে গিয়ে প্রস্তাব দিয়েছিলাম যে, কেন্দ্রীয় সরকার যদি ৭৫০ কোটি টাকা এক দফায় দিতে না পারেন তো ফেজ্--ওয়াইজ্--দফায় দফায় -দিতে পারেন। আমরা ঐ সম্মেলনে কত গুলি খুবই সুনির্দিষ্ট প্রস্তাব রেখেছিলাম। আমি প্রস্তাবগুলি এখানে আপনাদের জানাচ্ছি।

In the first phase for solution of some urgent problems confronting the refugee population in West Bengal immediate measures to be taken in relation :

a) Recognition of all post-50 squaters colonies, list of which has already been submitted to the Govt. of India.

b) Enhancement of rate of development grant due to escalation of price level for all types of colonies with the inclusion of rural and bainanama colonies within the orbit of the development schemes.

c) Enhancement of the rate of financial assistance for rehabilitation of P.L. Camp families well as for excap site refugees.

d) Remission of type loans for the beneficiaries after 31st March,

1964 and also remission of contributory loans such as house building loans etc.

e) Immediate arrangement for providing funds for the settlement of the refugees still residing in the abandoned Muslim houses.

f) Proper and prompt steps for rehabilitation of Muslim refugees."

আমাদের এই প্রস্তাবগুলি শ্রী বীরেন্দ্র পাতিল অগ্রাহ্য করেননি, করতে পারেননি। তিনি বলেছিলেন, আমি এই কনফারেন্সে এখনই এই বিষয়ে কোন জবাব দিতে পারছি না। কারণ এটা শুধু আমার বিভাগের ব্যাপার নয়। আমাকে এ বিষয়ে মাননীয়া প্রধান মন্ত্রী এবং অন্যান্য বিভাগের মন্ত্রীদের সংগে আলোচনা করতে হবে। সুতরাং আমি কোন জবাব দিতে পারছি না। অবশ্য এখনো পর্যন্ত তাঁর কাছ থেকে কোন জবাব পাইনি। আগষ্ট মাসে প্রস্তাব দিয়েছিলাম, তার কোন জবাব এখনো পাইনি। আমরা উদ্বেগের সংগে অপেক্ষা করছি। অবশ্য এ কথা আমি আমার বাজেট বিবৃতির মধ্যেই উল্লেখ করেছি। মাননীয় অতীশ সিংহ মহাশয় জিজ্ঞাসা করেছেন এই রাজ্যে বসবাসকারী উদ্বাস্তুদের সঠিক সংখ্যা কত? আমি সঠিক সংখ্যার সেনসাস করে বলতে পারছি না। কিন্তু ইতিপূর্বে আমরা এই বিধানসভায় যে রিপোর্ট গ্রহণ করেছি এবং পশ্চিমবংগ মন্ত্রীসভায় যে রিপোর্ট গ্রহণ করেছি এবং পশ্চিমবংগ মন্ত্রীসভায় যে রিপোর্ট গৃহীত হয়েছে, তাতে বলা হয়েছে যে, "In West Bengal not less than 80 lakhs of refugees at present are residing if not more or about 1/6th of the present population of this state consists of displaced persons from East Bengal, now called Bangladesh."

[6-30—6-40 p.m.]

এই ৮০ লক্ষের মত উদ্বাস্তু পশ্চিমবাংলায় রয়েছে। এরা পুনর্বাসনের অপেক্ষায় আছে। এই পুনর্বাসনের দাবী কেন্দ্রীয় সরকারকে মানতে হবে। অতীশ সিন্‌হা মহাশয় বলেছেন সহযোগিতা করতে তাঁরা প্রস্তুত। আমার প্রশ্ন হচ্ছে, ৭৫০ কোটি টাকা আমরা চেয়েছি এবং সেই টাকার জন্য অষ্টম অর্থ কমিশনের কাছে ও দাবী করেছি। আপনারা কি সেই প্রস্তাব গ্রহন করতে রাজী আছেন? ইতিমধ্যেই এই প্রস্তাব গ্রহন করা হয়েছে যে ৭৫০ কোটি টাকা দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে চাপ দিতে হবে। এক দফায় না পারে মাষ্টার প্ল্যান তৈরী করে ৩।৪ বছর ধরে যদি দফাওয়ারী দেয় তাহলে পুনর্বাসনের ব্যাপারটা এগিয়ে যেতে পারে। ব্যাপারটা হচ্ছে নীতিগত প্রশ্নের। আমি আশা করবো কংগ্রেস সরকার বর্ত্তমান নীতি সংশোধন করবেন। তাঁদের দৃষ্টিভঙ্গী আমাদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে এক নয়। কেন্দ্রীয় সরকার বলেছেন পশ্চিমবঙ্গে র উদ্বাস্তুদের পুনর্বাসন সমস্যা মূলতঃ সমাধান হয়ে গেছে। সামান্য কিছু ছিঁটে--ফোটা কাজ বাকী আছে, সামান্য কিছু রেসিডুয়ারী প্রবলেম আছে। এটা আমাদের কথা নয়, কেন্দ্রীয় সরকার যে ওয়ার্কিং গ্রুপ করেছিলেন--সেই ওয়ার্কিং গ্রুপের চেয়ারম্যান ছিলেন ভেরা--তিনি একজন সেক্রেটারী। তিনি বলেছিলেন পশ্চিমবাংলায় উদ্বাস্তুদেব পুনর্বাসন সমস্যা মূলতঃ হয়ে গেছে, ৭০।৮০ কোটি টাকা দিয়ে দিলেই হয়ে যাবে। এই তাদের দৃষ্টি--ভঙ্গী। এই টাকায় ৮০ লক্ষ উদ্বাস্তুর পুনর্বাসন দেওয়া সম্ভব নয়। সুতরাং এই দৃষ্টিভঙ্গী যদি পাল্টাতে পারেন তাহলে সহযোগিতার হাত প্রসারিত করতে প্রস্তুত আছি। কনফারেন্সের পর শ্রী বীরেন্দ্র পাতিল বললেন বিবেচনা করে দেখবো, কি করা যায়। কিন্তু আজও পর্যন্ত সেই জবাব আসেনি। জবরদখল এবং সরকারী মঞ্জুরীকৃত কলোনীতে যেসব উদ্বাস্তুরা আছেন এখনও পর্যন্ত তারা দলিল পাননি, তাদের দলিল দেবার কাজ সুরু করেছি। সামান্য একটা ছোট কথা

-আমরা দাবী করেছিলাম, পশ্চিমবাংলার উদ্বাস্তুদের সঙ্গে একমত হয়ে যে তাদের জমির অবাধ স্বত্ব দিতে হবে; ফ্রি হোল্ড রাইট দিতে হবে। এই ফ্রি হোল্ড রাইট কেন্দ্রীয় সরকার দিতে অস্বীকার করেছেন। গতবার এই বিধানসভায় তথ্যমূলক প্রচার পুস্তিকা প্রচার করেছিলাম এবং আবার পুনরায় উল্লেখ করছি, মাননীয় প্রধানমন্ত্রী মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুকে লিখেছিলেন, /প্রিয় শ্রী জ্যোতি বসু, পশ্চিমবঙ্গের শহরাঞ্চলে উদ্বাস্তুদের জমির স্বত্বদান সম্পর্কিত আপনার ৭ অক্টোবরের চিঠি পেয়েছি। আমি বিষয়টি অনুধাবন করে দেখেছি। শহরাঞ্চলে কেন্দ্রীয় সরকারের সমস্ত জমি ৯৯ বছরের জন্য ইজারা দেওয়া হয়ে থাকে। অনুরুপভাবে উদ্বাস্তুদের ইজারা ভিত্তিতে জমি বন্টনের বর্তমান সিদ্ধান্তটি কেন্দ্রীয় সরকারের বর্তমান নীতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ। যতক্ষন পর্যন্ত এই সাধারণ নীতি পরিবর্তিত না হচ্ছে ততক্ষন প্রচলিত শর্তাবলী অনুসরণ করতে হবে। এই হল আমার ধারনা।* ভারতবর্ষের প্রধানমন্ত্রী পরিষ্কার বলে দিয়েছেন সহরাঞ্চলে ৯৯ বছরের বেশী লীজ দেওয়া যাবে না। কারণ কেন্দ্রীয় সরকারের টাকায় জমি অধিগ্রহন করা হয়। এটাই হচ্ছে আমাদের দেশের নীতি। সেই দলিল তারাই ভেট করেন, এখনও সেই নীতিটাই বহাল আছে। কেন্দ্রীয় সরকার চূড়ান্ত ক্ষমতার অধিকারী, টাকা দেওয়ার অধিকারী, সমস্ত কিছু শর্ত আরোপ করে দেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসবার পর আমরা বারবার দাবী করেছি, অবান্তর শর্ত, কঠোর শর্ত দলিলের ব্যাপারে আমরা মেনে নিতে পারি না। অনেক আন্দোলন করার পর সর্তের কিছুটা অদল--বদল হয়েছে। আমরা স্থায়ী স্বত্বের দাবী করেছিলাম ফ্রি হোল্ড টাইটেল যেটা সেটা কেন্দ্র মেনে নেননি। পরবর্তীকালে আমরা এই দাবী করেছিলাম যে ৯৯৯ বছরের জন্য লীজ্ দেওয়া হোক।

পশ্চিমবঙ্গের রাজ্যসরকার তার নিজের জমিতে যেখানে উপনগরী হচ্ছে যেমন, সল্টলেক কল্যাণী--সেখানে যেমন ৯৯৯ বছরের লিজ্ দিচ্ছে, সেই ৯৯৯ বছরের লিজ্ দেওয়া হোক। শ্রীমতী গান্ধীকে এ--ব্যাপারে চিঠি দেওয়া হোল কিন্তু তিনি তাতেও রাজী নন্। বাধ্য হয়েই আমরা ৯৯ বছরের লিজ্ ডিড--এর ব্যাপারটা মেনে নিতে বাধ্য হয়েছি। এই অবস্থায় আজকে যে লিজ্ ডিড দেবার ব্যবস্থা হচ্ছে কিছু লোক তার বিরোধিতা করছেন। উদ্বাস্তুদের জবরদখল জমির স্বত্ব আদায়ক আংশিক বিজয় বলে আমি মনে করি। আংশিক বিজয় বলি এই জন্য যে এখনও সম্পূর্ণ স্বত্ব তাঁরা পাননি। ইতিমধ্যে আর.সি.আর.সি. আমাদের কাছে এসেছিলেন এবং আমরাও এক মাস আগে দিল্লীতে কেন্দ্রীয় মন্ত্রীমহাশয়ের কাছে গিয়েছিলাম। আমি সেই দলে ছিলাম। সেখানে শ্রী বীরেন্দ্র পাতিলের সঙ্গে আমাদের আলোচনা হয়। আর.সি.আর.সির পক্ষ থেকেও তাঁরা ছিলেন। শ্রী বীরেন্দ্র পাতিল আমাদের বলেন পঃ বঃ রাজ্যসরকার যদি এটা আমাদের কাছে পাঠান আমি পরীক্ষা করে দেখবো। আর.সি.আর.সির পক্ষের দাবী ছিল যে শর্তগুলো আরও উদার করতে হবে; যে কথা এখানে মাননীয় সদস্য মতীশ রায় বললেন। সেই দলিলের উপর পঃ বঃ রাজ্যসরকারের কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরে পাঠান হয়েছে। জবাবে শ্রী বীরেন্দ্র পাতিল যে চিঠি আমাদের লিখেছিলেন সেই চিঠি আমি পড়ে দিচ্ছি ঃ

Dear Shri Mukherjee,

I write to acknowledge the receipt of your D.O. letter No. 206-Rehabilitation dated the 7th November, 1983 in connection with the conferment of right, title etc. to thelands of the displaced persons in the urban areas of West Bengal. I am looking into the matter.

With kind regards,

Yours sincerely,
Birendra Patil
12.11.1983.

এর বেশী আর কিছু পাইনি। আজকে মাননীয় সদস্য মতীশ রায় এখানে তাঁর বক্তৃতার মধ্যে বললেন যে ইতিমধ্যে নাকি একটি চিঠি এসেছে কোন এক কংগ্রেসী নেতার কাছে। কিন্তু আমার কাছে কোন চিঠি আসেনি। মাননীয় মন্ত্রী শ্রী বীরেন্দ্র পাতিল একজন বিশিষ্ট ভদ্রলোক। আমি তাঁকে ব্যক্তি--গত ভাবে জানি এবং তিনিও আমায় ব্যক্তিগতভাবে জানেন। কিন্তু এখনও পর্যন্ত তাঁর জবাব আসেনি আমাদের কাছে। সুতরাং আমি একটি প্রশ্ন তুলতে চাই। উদ্বাস্তুদের পুনর্বাসনের উদ্দেশ্যে দলিল দেবার জন্য যখন আমরা প্রস্তুত হচ্ছি এবং এ--ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নির্দেশ আমরা যখন মেনে নিতে বাধ্য হচ্ছি, তখন অন্য দিকে কংগ্রেসের কিছু লোককে উসকে দেওয়া হচ্ছে। এটা মায়া কান্নাই শুধু নয়, আমাদের দেশে ৮০ লক্ষ উদ্বাস্তু যাঁরা আছেন তাঁদের মধ্যে একটা অস্থির অবস্থা, একটা সঙ্কট সৃষ্টি করবার চেষ্টা হচ্ছে যাতে বামজোট সরকারের বিরুদ্ধে মানুষকে খেপিয়ে তোলা যায়। আমি বলবো, এটা সুস্থ রাজনীতি নয়। আমি কংগ্রেসীদের অনুরোধ করবো তাঁরা যেন এই অপ রাজনীতি বন্ধ করেন। আমরা দিল্লীতে গিয়েছিলাম দন্ডকারণ্যের ব্যাপার নিয়ে এবং সেখানে কিছু কথা উঠেছে। মাননীয় সদস্য অতীশ সিংহ যেতে পারেননি, অসুস্থ ছিলেন। সুব্রত মুখার্জী আমাদের ঐ দলে ছিলেন, সুনীতি চট্টোরাজ ছিলেন, দেবপ্রসাদ সরকার ছিলেন এবং আরও সব সর্বদলীয় নেতারা ছিলেন। আমাকে দলনেতা করা হয়েছিল। সেখানে শ্রীমতী গান্ধীর সঙ্গে কথা হয়েছিল এবং কি আলোচনা হয়েছিল ওঁরা সেটা জানেন। সেখানে আমরা স্পষ্ট বলেছিলাম দন্ডকারণ্যে যেসব উদ্বাস্তুরা রয়েছেন তাঁদের পুনর্বাসন সম্পন্ন হয়নি। পুনর্বাসন সম্পন্ন না করে কেন্দ্রীয় সরকার যেন পুনর্বাসনের দায়িত্ব ছেড়ে না দেন। রাজ্যসরকারগুলোর হাতে এই দায়িত্ব তুলে দেওয়া সম্ভব নয় কারণ, তাঁদের আর্থিক ক্ষমতা সীমাবদ্ধ, কারোর অবস্থাই ভাল নয়। সুতরাং এই দায়িত্ব যদি তাঁরা ছেড়ে দেন তাহলে উদ্বাস্তুদের মধ্যে হতাশা দেখা দেবে এবং একটা অস্থিরতা দেখা দেবে। ফলে নতুন করে একটা সঙ্কট সৃষ্টি হবে। সেইজন্য কেন্দ্রীয় সরকারকেই এই দায়িত্ব বহন করতে হবে এবং দন্ডকারণ্য অথরিটি এখন তুলে দেওয়া চলবে না। সেখানে বলেছিলাম যে আমরা একবার দন্ডকারণ্য দেখতে চাই। এখানে সুব্রতবাবু আছেন। তিনি জানেন কি জবাব শ্রীমতী গান্ধী আমাদের দিয়েছিলেন। তিনি বলেছিলেন ঃ না, দন্ডকারণ্যে এখন যাবার দরকার নেই। আমি জিজ্ঞাসা করেছিলাম ঃ /কেন যাবার দরকার নেই? আমি দায়িত্বশীল একজন রাজনৈতিক লোক, সুব্রতবাবু একজন দায়িত্বশীল রাজনৈতিক লোক এবং অমলেন্দ্র রায়, প্রবোধ সিংহ মহাশয়রাও দায়িত্বশীল রাজনৈতিক লোক। দন্ডকারণ্যে গেলে কি এমন মহাভারত অশুদ্ধ হয়ে যাবে?* শ্রীমতী গান্ধী বলেছিলেন ঃ /এখন যাবার দরকার নেই। আপনারা যে দাবী করলেন তা তো মেনেই নিলাম--দেখা যাক কি হয়। এখন আপনারা ওখানে যাবেননা।* তার মানে হচ্ছে দন্ডকারণ্যে উদ্বাস্তুদের পুনর্বাসন হয়নি, যেমন পশ্চিমবাংলায় হয়নি। সেইসব কথা গোপন করবার জন্য আজকে আমরা সরেজমিনে দন্ডকারণ্য সফর করি তা শ্রীমতী গান্ধী চাননা। তেমনি, একদিকে বলছেন পশ্চিমবাংলায় জবরদখল করে যেসব উদ্বাস্তুরা আছেন তাঁদের ৯৯ বছরের বেশী লিজ্ ডিড্ দেওয়া যাবে না, অন্যদিকে কংগ্রেসকে উসকে দিয়ে চেষ্টা করা হচ্ছে যাতে পশ্চিমবাংলায় একটা অরাজকতা, বিশৃঙ্খলা সৃষ্টি করা যায়।

[6-40—6-50 p.m.]

অন্য দিকে কিন্তু কংগ্রেস উসকানি দিয়ে চেষ্টা করা হচ্ছে যাতে সেখানে বিশৃংখলার সৃষ্টি করা যায়। সেই দিক থেকে রাজনীতি সুস্থ এবং সবল হওয়া দরকার। মানবিকতার কথা উঠেছে। উদ্বাস্তুদের সম্পর্কে যদি মানবিকতার মনোভাব থাকে, তারা যদি আমাদের ভাই হয়, তাদের যদি আমরা প্রকৃতই পুনর্বাসন দিতে চাই তাহলে এই সমস্ত ঘোর প্যাঁচ করা ঠিক নয়। এই উদ্বাস্তুদের লেলিয়ে দিয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করা হবে এই সমস্ত কায়দা, এই সমস্ত ভুল চেষ্টা কংগ্রেসীরা বাদ দিন। বাদ দিয়ে আমরা যে দাবি করেছি সেই দাবিকে সমর্থন করুন। কংগ্রেস দলের মাননীয় সদস্যগণ আপনারা বললেন না কেন কেন্দ্রীয় সরকারকে যে অন্তত পক্ষে ৭৫০ কোটি টাকার মধ্যে অর্ধেক টাকা প্রথম দফায় দিক এবং দ্বিতীয় দফায় আরো টাকা দিক। তাহলে এক দিকে আমরা শিল্পোন্নয়ন করে উদ্বাস্তুদের পুনর্বাসন ব্যবস্থা করতে পারি এবং আর এক দিকে যারা কৃষিজীবী উদ্বাস্তু আছে তাদের জন্য কৃষির ব্যবস্থা করে তাদের উন্নতি করতে পারি। যে উদ্বাস্তু কলনীগুলি আছে সেখানকার উন্নয়নের জন্য টাকা এতো কম যে ভাল ভাবে উন্নয়ন হতে পারে না। কলিকাতার আশে--পাশে যে সমস্ত উদ্বাস্তু কলোনীগুলি আছে--যে কথা শ্রী মতীশ রায় মহাশয় উল্লেখ করে বলেছেন এবং অনেক সদস্য উল্লেখ করেছেন--সেখানে আড়াই হাজার টাকা প্রতি প্লট বাবদ উন্নয়নের কথা আছে। সেখানে আমরা দাবি করছি প্রতিটি ১০ হাজার দেওয়া দরকার। সেটা তারা দেন নি এবং সেই টাকা দিতে তাঁরা এখনও রাজি হচ্ছেন না। কাজেই উন্নয়নের ক্ষেত্রেই হোক, রিকিউজিসানের ক্ষেত্রেই হোক বাইরে থেকে উদ্বাস্তু সরিয়ে নিয়ে এসে তাদের পুনর্বাসন করা হোক। জবরদখল কলোনীর উদ্বাস্তুদের পাট্টা দিয়ে স্থায়ী শর্ত দিয়ে স্থায়ী পুনর্বাসনের ব্যবস্থা করা হোক এবং লোন মুকুব করা হোক এই বক্তব্য আমরা তুলেছি। ৩ হাজার টাকা লোন রেমিসান করা হয়েছে। তারপর যে সমস্ত উদ্বাস্তু নিয়েছে ১৯৬৪ সালের মার্চ মাসের পর তাদের লোন রেমিসান করা হচ্ছে না। এই সমস্ত নীতি হচ্ছে উদ্বাস্তুদের স্বার্থ বিরোধী নীতি। উদ্বাস্তু পুনর্বাসন যাতে না হয় সেই মনোভাব নিয়ে তাঁরা চলেছে। সুতরাং মায়া কান্না কেঁদে লাভ নেই। আমরা তাদের ভাই এবং বন্ধু হিসাবে গ্রহন করছি এই কথা বলে মায়া কান্না কেঁদে লাভ নেই। মরিচঝাঁপির কথা এখানে উঠেছে। বামফ্রন্টের কোন মন্ত্রী সেখানে গিয়েছিলেন ও উদ্বাস্তুদের পশ্চিমবাংলায় আসতে বলেছেন একথা ঠিক নয়। সেজন্য এই কথার আমি প্রতিবাদ করি। গেল বারে এর প্রতিবাদ করা হয়েছে, এবারেও আমি তার প্রতিবাদ করছি। দন্ডকারণ্যের উদ্বাস্তুরা যাতে অসহ্য অবস্থার মধ্যে পড়ে সেই জন্য সেখানকার কিছু মতলববাজ লোক তাদের মরিচঝাঁপিতে নিয়ে আসে। মরিচঝাঁপিতে যখন দন্ডক উদ্বাস্তুরা এলো তখন তাদের নিপিড়ন করে তাড়ানো হয় নি। শ্রী প্রবোধ পুরোকায়েত মহাশয় যা বলেছেন, সে কথা ঠিক নয়। কারণ তাদের সেখানে জলে ডুবিয়ে কাউকে মারা হয় নি, পুলিশ দিয়ে নিপীড়ন করা হয় নি, কাউকে গুলি করা হয় নি । অসত্য কথার, আমি প্রতিবাদ করছি।

**এ ভয়েস ঃ** কাশি পুরে গুলি করেছিলেন। এই কথা অসত্য। এর আগে অনেকবার এখানে আলোচনা হয়েছে। সেখানে উদ্বাস্তুদের পুনর্বাসন করা হয়েছে। আমি একটা কথা মাননীয় স্পীকার স্যার আপনার মাধ্যমে সুব্রতবাবুকে জিজ্ঞাসা করতে চাই একদিকে তাঁরা বলছেন বাংলায় উদ্বাস্তুদের আর রাখা উচিৎ নয়; বাংলার বাইরে উদ্বাস্তুদের নিয়ে যাওয়া দরকার। আর একদিকে যারা দন্ডকারণ্যে গেল তাদের সেখান থেকে উসকানি দিয়ে সেখান

(Public Undertakings), 722-Loans for Machinery and Engineering Industries (Public Undertaking), 723-Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726-Loans for Consumer Industries (Public Undertaking) and 734-Loans for Power Projects (Public Undertakings)];

(ix) Demand No. 61 [320-Industries (Closed and Sick Industries), 522-Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526-Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529-Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722-Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723-Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries), 726-Loans for Consumer Industries (Closed and Sick Industries)]- 3 hours.

(x) Demand No. 47 (289-Relief on account of Natural Calamities)-1 hour.

(xi) Demand No. 77 [282-Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295-Other Social Community Services (Zoological and Public Gardens) and 313-Forest (Lloyd Botanic Garden, Darjeeling)]-1 hour.

(xii) Demand No. 10 (239-State Excise)-1 hour.

**Wednesday, 11-4-1984**.. (i) The Hooghly River Bridge (Amendment) Bill, 1983 (Introduction, Consideration and Passing)-$^1/_2$ hour.

(ii) The West Bengal National Voluntary Force (Amendment) Bill 1984 (Introduction, Consideration and Passing)-$^1/_2$ hour.

(iii) Demand No. 12 (241-Taxes on Vehicles);

(iv) Demand No. 68 (335-Ports, Lighthouses and Shipping);

(v) Demand No. 69 (336-Civil Aviation);

(vi) Demand No. 71 (338-Road and Water Transport Services 538-Capital Outlay on Road and Water Transport Services and 738-Loans for Road and Water Transport Services)-3 hours.

(vii) Demand No. 45 [277-Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277 -Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280-Medical (Tribal Areas Sub-Plan), 282-Public Health, Sanitation and Water Supply (Tribal Areas Sub-Plan), 288-Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288-Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes etc.) (Tribal Areas Sub-Plan), 298-Co-operation (Tribal Areas Sub-Plan), 305-Agriculture (Tribal Areas Sub-Plan 306-Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307-Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308-Area Development (Tribal Areas Sub-Plan), 310-Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312-Fisheries (Tribal Areas Sub-Plan), 313-Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling (Tribal Areas Sub-Plan), 321-Village and Small Industries (Excluding Public Undertaking) (Tribal Areas Sub-Plan), 480-Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plan), 488-Capital Outlay on Social Security and Welfare (Welfare on Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498-Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505-Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506-Capital Outlay on Minor Irrigation Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 521-Capital outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan) 537-Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688-Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698-LOans for Co-operation (Tribal Areas Sub-Plan), 705-Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), and 721-Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas

Sub-Plan)]-1 hour.

(viii) Demand No. 57 (312-Fisheries, 512-Capital Outlay on Fisheries and 712-Loans for Fisheries)-1 hour.

**Thursday, 12-4-84 ...** (i) The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill 1984 (Introduction Consideration and Passing)-1 hour.

(ii) The Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking Over of Management and Suv sequent Acquisition Bill, 1984 (Introduction, Consideration and Passing)-1/2 hour.

(iii) Demand No. 36 (280-Medical and 480-Capital Outlay on Medical);

(iv) Demand No. 37 (281-Family Welfare);

(v) Demand No. 38 [282-Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply]);

(vi) Demand No. 78 [282-Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) and 682-Loans for Public Health, Sanitation and Water Supply]-3 hours.

(vii) Demand No. 50 (298-Co-operation, 498-Capital Outlay on Co-operation and 698-Loans for Co-operation)-1 hour.

**Monday, 16-4-84 ..** (i) Demand No. 67 (334-Power Projects and 734-Loans for Power Projects)-2 hours.

(ii) Demand No. 58 [313-Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) and 513-Capital Outlay on Forest]-1 hour.

(iii) Demand No. 4 (214-Administration of Justice);

(iv) Demand No. 8 (230-Stamps and Registration)-1 hour.

**Tuesday, 17-4-84 ..** (i) Demand No. 42 (287-Labour and Employment)-3 hours.

(ii) The National Iron and Steel Company Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1984 (Introduction, Consideration and Passing)-1/2 hour.

(iii) The Sree Saraswaty Press Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1984 (Introduction, Consideration and Passing)-1/2 hour

(iv) The Britannia Engineering Company Limited (Titagarh Unit) (Acquisition and Transfer of Undertakings) Bill, 1984 (Introduction, Consideration and Passing)-1/2 hour.

**Wednesday, 18-4-84** .. (i) Demand No. 41 (285-Information and Publicity, 485-Capital Outlay on Information and Publicity and 685-Loans for Information and Publicity)-2 hours.

(ii) Demand No. 63 [321-Village and Small Industries (Excluding Public Undertakings), 521-Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721-Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)]-2 hours.

**Thursday, 19-4-84** .. (i) Demand No. 59 [314-Community Development (Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714-Loans for Community Development (Panchayat)];

(ii) Demand No. 60 [314-Community Development )Excluding Panchayat) and 514-Capital Outlay on Community Development (Excluding Panchayat)]-3 hours.

(iii) Demand No. 32 [277-Education (Sports) -1 hours.

(iv) Demand No. 33 [277-Education (Youth Welfare)]-1/2 hour.

(v) Demand No. 72 (339-Tourism).

(vi) Demand No. 73 [544-Capital Outlay on Other Transport and Communication Services]-1/2 hour.

(vii) Demand No. 1 [211-State Legislature].

(viii) Demand No. 5 [215-Election].

(ix) Demand No. 6 [220-Collection of Taxation on Income and Expenditure].

(x) Demand No. 9 [235-Collection of Other Taxes on Property and Capital Transactions].

(xi) Demand No. 11 [240-Sales Tax].

(xii) Demand No. 13 [245-Other Taxes and Duties on Commodities and Services].

(xiii) Demand No. 14 [247-Other Fiscal Services].

(xiv) Demand No. 16 [249-Interest Payments].

(xv) Demand No. 20 [254-Tressury and Accounts Administration].

(xvi) Demand No. 28 [266-Pension and Other Retirement Benefits].

(xvii) Demand No. 20 0268-Miscelleous General Services].

(xviii) Demand No. 49 [296-Secretariat Economic Services].

(xix) Demand No. 51 [304-Other General Economic Services].

(xx) Demand No. 86 [766-Loans to Government Servants etc. and 767-Miscellaneous Loans]-1 hour.

**Monday, 23-4-84** ...

(i) The West Bengal Appropriation (No. 2) Bill, 1984 (Introduction, Consideration and Passing)-2 hours.

(ii) The West Bengal Panchayat (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)-1 hour.

(iii) The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)-2 hours.

(iv) The West Bengal Inland Fisheries Bill, 1984, (Introduction, Consideration and Passing)-1 hour.

(A) There will be no Questions for Oral Answers on Tuesday, the 10th April, Wednesday, the 11th April, and Thursday, the 19th April, and Monday, the 23rd April, 1984.

(B) There will be no Mention Cases on Tuesday, the 10th April, Thursday, the 12th April, Thursday, the 19th April, and Monday, the 23rd April, 1984.

(C) The House will sit at 12 noon on Wednesday, the 11th April, Thursday, the 19th April, and Monday, the 23rd April, 1984.

(D) There will be meeting on Friday, the 13th April, 1984.

**Mr. Speaker** : I now the request the Minister-in-Charge for Parliamentary Affairs to move his motion.

**শ্রী পতিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যউপদেষ্টা কমিটির ৪২তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা সভায় গ্রহণ করার জন্য আমি সভায় উত্থাপন করছি।

(Voices—yes)

The motion was then put and agreed to.

**মিঃ স্পীকার ঃ** কার্য্যউপদেষ্টা কমিটির ৪২তম প্রতিবেদন এই সভায় গৃহীত হল।

**শ্রী সাধন চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভাগীয় মন্ত্রীদ্বয় ৫৫ এর ৫৬ নম্বর দাবীতে যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তা সমর্থন করছি। এই বিভাগগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ। সাধারণ খাদ্যের পরই পরিপূরক খাদ্য হিসাবে দুধ এর গুরুত্ব অপরিসীম। আমরা একটি উন্নয়নশীল দেশের মানুষ, এখানে গৃহপালিত পশু এবং পক্ষী--শুধু খাদ্য উৎপাদনই নয় অন্যান্য কৃষি উৎপাদন, পরিবহন এবং পুষ্টিকর খাদ্য সরবরাহের ক্ষেত্রে এই বিভাগের গুরুত্ব অসীম। সেদিকথেকে বামফ্রন্ট সরকার গত ৭ বছর ধরে সুপরিকল্পিত ভাবে এই পশুপালন, পশুচিকিৎসা এবং দুগ্ধ উৎপাদন বাড়াবার জন্য সুনির্দিষ্ট কর্মসূচী নিয়ে এগিয়ে চলেছেন। মাননীয় বিরোধী দলের সদস্য বললেন অচলায়তন--তিনি বললেন যে মামুলি বরাদ্দ। যদিও তিনি স্বীকার করলেন এই বিভাগের গুরুত্ব কি? আমি জিজ্ঞাসা করি যে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সালের আগে পর্য্যন্ত একটানা তাঁরাইতো পশ্চিমবাংলায় ক্ষমতাসীন ছিলেন। আজকে যেসব কথা তাঁরা বলছেন, কোথায় ছিলেন তখন? আজকে দেশব্যাপী বেকারদের জন্য বিশেষ দরদ দেখাচ্ছেন। ১৯৮৪ সালে কি হঠাৎ দেশব্যাপী বেকার সৃষ্টি হয়ে গেল নাকি?

[7-10—7-20 p.m.]

আমি কয়েকটি তথ্য সভার সামনে উপস্থিত করছি। পশু পালনের ক্ষেত্রে বাম ফ্রন্ট কতকগুলি ব্যবস্থা নিয়েছে। আপনারা যে অচলায়তনের কথা বললেন, তার জবাবে আমি কয়েকটি কথা বলছি। ১০ বছর আগের কথা, ১৯৭৪ সালের কথা একটু মনে রাখা দরকার। ১৯৭২ সালে নির্বাচনে কারচুপি করে কংগ্রেস একচ্ছত্র ক্ষমতা নিয়ে সরকারে এলেন। পশ্চিমবংগ বিধানসভায় তখন বিরোধী সদস্য প্রায় ছিলই না। সেই সময় তারা এই বিভাগে কত বরাদ্দ করেছিলেন? ২০ কোটি ৫৬ লক্ষ ৬৬ হাজার টাকা বরাদ্দ করেছিলেন। কোন আলোচনা হয়নি। কিন্তু আজকে তারা গুরুত্বপূর্ণ বিভাগ বলে উল্লেখ করলেন। সেই সময় গিলোটিনে এই বাজেট পাশ হয়ে গিয়েছিল। কিন্তু এই বার ৫৫।৫৬ নং ব্যয় বরাদ্দের দাবীতে কত ধরা হয়েছে? ৫১ কোটি ৭০ লক্ষ ৭৫ হাজার টাকা। আড়াই গুনের বেশী টাকা ধরা হয়েছে। এটা কি অচলায়তনের লক্ষণ, না ক্রমাগত উন্নতির দিকে যাচ্ছে? এবার আমি গৃহপালিত পশু উন্নয়নের ক্ষেত্রে বাম ফ্রন্ট সরকার যে ব্যবস্থা নিয়েছেন সেই সম্পর্কে দু একটি কথা উল্লেখ করতে চাই। গো-বীজ সংগ্রহ কেন্দ্র রয়েছে ৩৯টি, গো-প্রজনন কেন্দ্র হচ্ছে ১৩১টি, উপকেন্দ্র ১ হাজার ২১২টি। বাম ফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে গত ৭ বছরে শঙ্কর জাতীয় গো-প্রজনন গাভী ব্যবহৃত হয়েছে ১১ লক্ষ ৭ হাজার। এটা অচলায়তন? এছাড়া ৩ হাজার ১০৭টি ছাগ প্রজনন কেন্দ্র ইউনিট আছে। ভেড়ার ১ হাজার ১৩২টি প্রজনন কেন্দ্র, ছাগলের ২টি, শূকরের ক্ষেত্রে ১টি আছে। এই ভাবে বিজ্ঞান সম্মত শঙ্কর জাতীয় উন্নত জাতের গৃহপালিত পশু উৎপাদনের ব্যবস্থা বাম ফ্রন্ট সরকার গত ৭ বছর ধরে করে চলেছেন। ৩০ বছর তো আপনারা ক্ষমতায় ছিলেন, কি করেছিলেন? ১৯৭৬।৭৭ সালে জরুরী অবস্থার সময় ২০ দফা কর্মসূচীর ঢাক ঢোল পেটানো হল। তখন পশু খাদ্য উৎপাদন হত ২ লক্ষ হেক্টর জমিতে, বর্তমানে ৫।। লক্ষ হেক্টর জমিতে পশু খাদ্য উৎপন্ন হচ্ছে। এটা অচলায়তন? এবার পশু চিকিৎসার দিকটা একটু বিচার করে দেখা দরকার। ১৯৭৬।৭৭ সালে ঐ কংগ্রেসের রম—রমার দিনে ৮০টি হাসপাতাল ছিল, বর্তমানে তা বেড়ে হয়েছে ১০৩টি।

ডিসপেনসারি, ওদের আমলে ৩৩৫টি বর্তমানে সেটা হয়েছে ৫৪১টি। এই সময়কালে অচলায়তন ভেদ করে হাসপাতালগুলিতে ঔষধের সরবরাহ বাড়ানো হয়েছে ৪০ শতাংশ এবং ডিসপেনসারিতে ৫০ শতাংশ। হাঁস, মুরগির খামার আছে ২২টি। এই সমস্ত খামারে যে ডিম উৎপাদিত হয় তার সংখ্যা ১৯৭৬।৭৭ সালে যেখানে ছিল ৬৭ কোটি ৬০ লক্ষ গত বছরে তা বেড়ে হয়েছে ৯০ কোটি ৫০ লক্ষ এবং সেখানে বর্ত্তমানে লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ১৩০ কোটি। অর্থাৎ ওদের আমলে সারা বছরে যেখানে একজন মানুষ ১৫টি ডিম পেতেন সেখানে সেই সংখ্যাটি বৃদ্ধি পেয়ে হয়েছে ২৪টি। দুধের উৎপাদন নিয়ে এখানে নানান রকমের হিসাব দেওয়া হ'ল। ১৯৭৬।৭৭ সালে দুধের উৎপাদন ছিল ১০ লক্ষ ৬৪ হাজার মেট্রিক টন, গত বছরে লক্ষ্যমাত্র ছিল ১৮ লক্ষ ৪২ হাজার মেট্রিক টন এবং উৎপাদন হয়েছে ২০ লক্ষ ৪৪ হাজার মেট্রিক টন। এই হচ্ছে অচলায়তন। তারপর ওরা বললেন, দুধের দাম বাড়ানো হয়েছে। আপনারা জানেন না, কে বাড়িয়েছে? সেকথা বলতে কি আপনাদের লজ্জা হচ্ছে? আজকেই একটি প্রশ্নের জবাবে মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে অন্য রাজ্য থেকে এক টন পাউডার মিল্ক কিনতে আমাদের দাম দিতে হচ্ছে ২৩ হাজার টাকা, যেখানে আগে তার দাম ছিল ১৪ হাজার টাকা। এক টন বাটার অয়েল কিনতে দাম দিতে হচ্ছে ২২ হাজার টাকা। আপনাদের দলের শ্রীমতীকে একবার বলুন না এগুলির দাম যাতে কমে সে ব্যবস্থা করতে। দুধের উৎপাদনের ক্ষেত্রে উন্নতি ঘটানোর জন্য বামফ্রন্ট সরকার ৬টি কেন্দ্রীয় সমবায় করেছেন এবং সেখানে প্রাথমিক সমবায়ের সংখ্যা হচ্ছে ৫৭০টি। কাজেই অচলায়তন নয়, পরিকল্পনা মাফিকই কাজ করা হচ্ছে। আমরা কমিউনিষ্টরা এখানে বিপ্লব করে আসি নি, একটা পুঁজিবাদী সমাজব্যবস্থার চো'হদ্দির মধ্যে থেকে একটা রাজ্যে আমরা সরকারে এসেছি কাজেই এখানে বড় বড় কথা বলে আমরা জনসাধারণকে বিভ্রান্ত করতে চাই না। এই কাঠামোর ভেতরে যেটুকু অগ্রগতি ঘটানো যায় তা করার আমরা চেষ্টা করছি যেটা আপনারা গত ৩০ বছরে করেন নি। মহাশয়, আমরা সকলেই জানি, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে পশ্চিমবংগ আজ সব দিক থেকে বঞ্চিত। বিশেষ করে আমরা জানি, উত্তরবংগ আরো অবহেলিত হয়ে রয়েছে। এইজন্যই উত্তরবাংলা থেকে ৮০০ পদযাত্রীর একটি দল, তারা সেখানকার নানান অভিযোগের কথা তুলে ধরার জন্য এখানে পদযাত্রা করে এসেছিলেন। সেখানে তারা তাদের দাবী দাওয়ার কথা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, উত্তরবাংলা মূলতঃ কৃষি ও পশুপালনের উপর নির্ভরশীল। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, ঐ এলাকার প্রতি বিশেষ দৃষ্টি দিয়ে নানান প্রকল্প গ্রহন করুন। এই কথা বলে বিরোধীদের সমস্ত কাটমোশানের প্রতিবাদ করেও বিরোধিতা করে এবং মাননীয় মন্ত্রীমহাশয়রা যে ৫৫ ও ৫৬ নং ডিমান্ড পেশ করেছেন তার প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[7-20—7-30 p.m.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে ব্যয়--বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করছি। এই দপ্তরটি বরাবরই নদিয়া জেলার জন্য সংরক্ষিত। এখানে আগে দীর্ঘদিন ধরে ফজলুর রহমান সাহেব ছিলেন। তারপরে এলেন কাশীকান্ত মৈত্র। তিনিও নদিয়া জেলার লোক। তারপরে এলেন আমাদের শ্রদ্ধেয় অমৃতেন্দু মুখার্জী। তিনিও নদিয়া জেলার লোক এবং কাকতালিয় হচ্ছে যে সমস্ত বক্তাও হচ্ছেন নদিয়ার। যেমন--সাধন চ্যাটার্জী, আনন্দ মোহন বিশ্বাস এবং আমি। আমরা

সকলেই নদিয়ার লোক। কাজেই ব্যাপারটা বুঝতে পারছি যে সারা রাজ্যে দুধ সরবরাহের যে দায়িত্ব সেটা নদিয়া জেলার উপরে পড়েছে এবং আমাদের শ্রদ্ধেয় মন্ত্রী মহোদয় বহু প্রকল্পের মধ্যে দিয়ে এই বৃহত্তর কলকাতা, দুর্গাপুর, বর্ধমান এবং কৃষ্ণনগর ইত্যাদি জায়গা এই কাজগুলি করছেন এবং বিভিন্ন জায়গায় মানুষের যে চাহিদা সেই চাহিদা অত্যন্ত সাফল্যের সংগে পূরণ হচ্ছে। মফঃস্বলের বিভিন্ন এলাকায় অতীত ডেয়ারী প্রকল্প গ্রহণ করা হয়েছে এবং তার মধ্যে দিয়ে এই দপ্তরের কাজের যে অগ্রগতি হচ্ছে সেটা আমরা দেখতে পাচ্ছি। আনন্দবাবুরা যে কথাই বলুন না কেন, আমি খুব জোরের সংগে বলতে পারি যে বামফ্রন্টসরকার এই রাজ্যের সামগ্রীক উন্নয়ণের যে পরিকল্পনা গ্রহণ করেছেন, তা থেকে এই দপ্তর বাদ পড়েনি। সেদিকে সজাগ দৃষ্টি রাখা হয়েছে এবং অর্থের বরাদ্দও বাড়ান হয়েছে। কাজেই সেই সমস্ত দিক থেকে মন্ত্রী মহোদয়--এর কর্ম প্রচেষ্টা অভিনন্দনযোগ্য। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে, আমাদের শ্রদ্ধেয় অমৃতেন্দু মুখোপাধ্যায় মহাশয় এই রাজ্যের উন্নয়ণের যে কর্মসূচী নিয়েছেন, সেই কর্মসূচীতে তিনি চিরজীবী হতে পারেন যদি কয়েকটি বিষয়ে দৃষ্টি দেন। যেমন--বিভিন্ন জায়গায় মিল্ক সমিতি যেগুলি চলছে, উৎপাদক সমিতিগুলি চলছে, এগুলির উপরে আমি নজর দিতে বলছি। এর দুটো দিক আছে। একটা হচ্ছে, গ্রামবাংলায় যারা দুগ্ধ উৎপাদক তাদের কর্মসংস্থান, তাদের জীবীকার সৃষ্টি হচ্ছে। তিনি এখানে উল্লেখ করেছেন যে ৪ হাজার সমবায় সমিতি আছে জেলা ভিত্তিক বিভিন্ন সমবায় উন্নয়নের মধ্যে এবং বর্তমানে ৫ লক্ষাধিক দুগ্ধ উৎপাদক এই প্রকল্পের আওয়াভুক্ত। এখনও এই প্রকল্প সম্প্রসারণের প্রচন্ড সুযোগ আছে। এই ৫ লক্ষটা ২৫ লক্ষ হতে পারে। এর মধ্যে দিয়ে যেমন গ্রামীণ বেকারত্বের সমাধান হতে পারে তেমনি অন্য দিকে দুগ্ধ উৎপাদকরা ন্যায্য দাম পেয়ে তাদের জীবনের ন্যূনতম যে চাহিদা সেটা পূরণ করতে পারে। সেই দিক থেকে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাছাড়া এর আর একটা দিকও আছে। সেটা হচ্ছে, গুজরাটে এই দুগ্ধ প্রকল্প সাফল্য লাভ করেছে। সমস্ত ভারতবর্ষ জুড়ে যে মার্কেট হয়েছে, আমূল ইত্যাদির যে প্রকল্প হয়েছে, তার বিকল্প হিসাবে আমাদের রাজ্যেও গড়ে উঠতে পারে। এখানে যে সমস্ত দুগ্ধ প্রকল্পগুলি আছে তাদের ঐ আমূলের মত গড়ে উঠতে পারে তার সম্ভাবনা রয়েছে। এই কাজ যদি গ্রহণ করতে পারেন তাহলে গুজরাট যে মূখ্য ভূমিকা গ্রহণ করেছে, পশ্চিমবংগ সেই জায়গায় প্রতিদ্বন্দ্বী হয়ে উঠতে পারে। এখানে প্রয়োজন শুধু সহানুভুতিশীল দৃষ্টিভংগী, প্রয়োজন শুধু উদ্যোগ গ্রহণ করা। এখানে ব্যাপক কর্মসংস্থানের সুযোগ রয়েছে এবং আমাদের রাজ্যের চাহিদা মিটিয়ে বাইরে দুধ পাঠাবার সুযোগ আছে। সেখানে আমাদের কিনতে হচ্ছে। আমাদের কেনবার মত পরিবেশ নেই। আমি কতকগুলি সমবায় সমিতির সংগে যুক্ত আছি। আমি জোরের সংগে বলতে পারি যে এই রাজ্যের অভ্যন্তর থেকেই এই চাহিদা মিটতে পারে।

সেই জন্য দুগ্ধ সমবায় সমিতিগুলির দিকে আপনাকে নজর দিতে হবে। আপনাকে অত্যন্ত সহানুভূতিশীল দৃষ্টি দিয়ে দেখতে হবে। সমস্ত ছোটখাট বিষয়গুলিকে মর্যাদার প্রশ্ন করে নিলে চলবে না। আপনি জানেন মুর্শিদাবাদের বহরমপুরে ডেয়ারী করা হচ্ছে এবং এর মধ্যে দিয়ে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হচ্ছে। এর জন্য আজকে মানুষ এই সরকারকে অভিনন্দন জানাচ্ছে। নদীয়ার কৃষ্ণনগরেও অনুরূপ ডেয়ারী হচ্ছে। ভাগীরথী সমবায় সমিতির সংগে ২০,০০০ উৎপাদক যুক্ত আছে শুধু মুর্শিদাবাদ জেলায় এবং সেখানে অনেক কর্মচারী আছে। আমরা জানি এই সমবায় সমিতির অনেক বেশী দুধের যোগান দিতে পারে, কিন্তু সেখানে খুবই ছোটখাট বিষয় নিয়ে গোলমাল হচ্ছে। সেই সমস্ত গোলমাল আপোষ

আলোচনা এবং বৈঠকের মধ্যে দিয়ে মিটিয়ে ফেলা যায়। গোটা রাজ্যের সমস্ত জেলা মিলিয়ে এটা সব চেয়ে বড় সমবায় সমিতি, কিন্তু ছোটখাট মত-বিরোধের জন্য আজকে এই সংস্থা ইন্ডিয়ান ডেয়ারী কর্পোরেশনের টাকা পাচ্ছে না। সেখানে ঐ ছোটখাট গোলমালের সংগে রাজ্য সরকারের মর্যাদা জড়িত আছে। আজকে সেখানে মত-বিরোধ দূর করতে হবে। কারণ বিপুল সম্ভাবনাকে ছোটখাট মত-বিরোধকে কেন্দ্র করে শেষ করে দেওয়া যায় না। মাননীয় মন্ত্রী মহাশয় প্রাজ্ঞ, প্রবীন, বয়সের অভিজ্ঞতা তাঁর আছে, সুতরাং আমাদের তাঁর কাছে প্রত্যাশা অনেক। তিনি ঐ সমস্ত ছোটখাট ঘটনাকে বড় করে না দেখে তাদের ঐ টাকা দেবার ব্যবস্থা করুন। তাহলে ২০,০০০ উৎপাদক বাঁচবে, কর্মচারীরা বাঁচবে। সেখানে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত বোর্ড অফ্ ডিরেকটরস বলে কিছু নেই। মন্ত্রী মহাশয়, আপনি বয়ঃজ্যেষ্ঠ মানুষ, আপনি সমস্ত কিছু জানেন, আপনি বিষয়টি দেখুন এবং দেখে সমাধান করুন। এই সমবায় সমিতির সংগে অনেক উৎপাদক জড়িত আছে, এই সংস্থাটির বিপুল সম্ভাবনা আছে, এমন কি এটি 'আমূলের' বিকল্প সংস্থা হবার সম্ভাবনা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বিষয়টি অনুধাবন করবেন, এই আশা রেখে, এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভাগীয় মাননীয় মন্ত্রীদ্বয় যে ৫৫ নং এবং ৫৬ নং দাবী পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এখানে বিরোধী দলের মাননীয় সদস্য এই দাবীর বিরোধিতা করলেন, কিন্তু কেন করলেন তা স্পষ্ট করে বললেন না। আমার মনে হলো যে, শুধু মাত্র বিরোধিতা করার জন্যই তিনি বিরোধিতা করলেন। তিনি কথা প্রসংগে এই বিভাগের অচলায়তনের কথা বললেন। আমি তাঁকে বলি যে, বিগত ৩০ বছর ধরে তাঁরা এই বিভাগকে অচলায়তনে পরিণত করেছিলেন। আজকে সেই অচলায়তন যখন সচলায়তনে পরিনত হতে যাচ্ছে তখন তাঁরা ভয়ে আতংকিত হয়ে উঠছেন, তাই ঐ সব মন্তব্য করছেন। তিনি আরো বলেছেন যে, বাঙ্গালীর ঘরে ঘরে গোয়াল ভরা গরু ছিল, গোলা ভরা ধান ছিল, পুকুর ভরা মাছ ছিল। এটা যে ছিল, তা আমরাও জানি এবং সেই গোয়াল ভরা গরু, পুকুর ভরা মাছ ও গোলা ভরা ধান তাঁরা ৩০ বছর রাজত্ব করে শেষ করে দিয়েগেছেন, কৃষক সমাজকে ভিখারীতে পরিণত করে গেছেন। আজকে তাঁরা যখন আবার বামফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কাজ--কর্ম লক্ষ্য করছেন তখন তাঁরা ভয়ে আতংকিত হয়ে উঠছেন। তাই তো আজকে এই বাজেটের বিরোধিতা করছেন। তিনি আরো বলেছেন যে, এখানে গোচারণ--ভূমি নেই। আমরা জানি এক্কালে আমাদের দেশে গোচারণ--ভূমি প্রচুর পরিমানে ছিল, বিগত ৩০ বছর ধরে তাঁরা সমস্ত গোচারণ--ভূমি শেষ করে দিয়েগেছেন। আজকে পশুর সংখ্যা বৃদ্ধির জন্য বামফ্রন্ট সরকার যেভাবে প্রচেষ্টা চালাচ্ছেন, তাঁরা তা যদি ৩০ বছর ধরে চালাতেন, তাহলে আজকে তাঁদের আর বামফ্রন্ট সরকারের সমালোচনা করতে হ'ত না, তাঁদের বিরোধী পক্ষে গিয়ে বসতে হ'ত না। তাঁদের শূণ্য ঘরে এসে বামফ্রন্ট সরকার ঘর ভরাবার চেষ্টা করছেন। তাই তো আজকে তাঁরা ভয়ে আতংকিত হয়ে উঠছেন। এবং শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করছেন। মাননীয় সদস্য গোচারণ--ভূমির অভাবের কথা বলেছেন, আমরা জানি তাঁরা গোচারণ--ভূমি সব শেষ করে দিয়ে গেছেন।

[7-30—7-40 p.m.]

তাদের পাপের প্রায়শ্চিত্ত আমাদের করতে হবে আর যাতে গো--চারণ ভূমি বৃদ্ধি পায় তারজন্য চেষ্টা করার অনুরোধ জানাচ্ছি এবং খরা--প্রবন এলাকায় গো--চারণ ভূমির ব্যবস্থা করা এবং সরকারী ব্যবস্থাপনায় নতুন নতুন পশু--পালন কেন্দ্র স্থাপন করার ব্যবস্থা করবেন--এই আশা রেখে এই বাজেটকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে আলোচনা এখানে হয়েছে সেই সম্পর্কে বিস্তারিত বলার কিছু নেই। সরকারপক্ষের বক্তারা বিভিন্ন বিষয় সম্পর্কে আলোকপাত করেছেন এবং অসার বিরোধীতার জবাব দিয়েছেন। আমি বিস্তারিতের মধ্যে যেতে চাই না, এই অধিবেশনের সায়াহ্নকালে সময় নিতে চাই না। আমি শুধু এইটুকু উল্লেখ করতে চাই আনন্দবাবু এখানে যে তথ্য দিলেন সেই তথ্য সম্পূর্ণ নয়। ১৯৭৭ সালে কি ছিল আর ১৯৮৪ সালে কি আছে এটা ঐ বক্তব্যের মধ্যে পরিষ্কার বলে দেওয়া আছে। সুতরাং সেই তথ্য ঠিক নয়। ঘাটতির যে পরিমান আছে সেটা এক নজরে শুনলে প্রথমেই স্বাভাবিকভাবেই সঙ্কুচিত হয়ে পড়তে হয়, এক দপ্তরকে বিপুল পরিমান ঘাটতি সরকারকে দিতে হয়। এটা ঠিকই আমরা যে অবস্থায় সরকারে আসি, ওদের হাত থেকে এগুলি পেয়েছি। তখন মূলতঃ সবটাই ছিল অবিন্যস্ত, অসংগঠিত, অসংবদ্ধ এবং আগছালো, যারফলে এগুলিকে বিন্যস্ত, সু--শৃঙ্খল এবং সু--সংগঠিত করতে দীর্ঘ সময় লাগছে এবং এগুলি করার মধ্য দিয়ে উৎপাদন এবং সরবরাহের ক্ষেত্রে সাধ্যমত চেষ্টায় আমরা আশানুরূপ সফলতা লক্ষ্য করেছি এবং ইতিমধ্যে কিছু ফল পেয়েছি। কিন্তু আমরা জানি, যেভাবে অবিন্যস্ত, অসংবদ্ধ এবং অসংগঠিত ছিল এগুলি ধরে কাজের ক্ষেত্রে বিশেষ করে উৎপাদন সৃষ্টি এবং সংগঠনের ভিতরের অবস্থা সব মিলিয়ে যা হয়েছিল সেখান থেকে বেরিয়ে আসতে একটা দীর্ঘ প্রক্রিয়ার ব্যাপার। তাছাড়া এই ঘাটতির একটা দিক আছে। একটা কল্যান রাষ্ট্রের সরকার যখন কোন দায়িত্ব নেয় কোন প্রতিষ্ঠান পরিচালনার ক্ষেত্রে--সেখানে সেই প্রতিষ্ঠান পরিচালনা করতে গিয়ে সেই সরকার লাভ--লোকসান টাকার অঙ্ক দেখে না। টাকার অঙ্ক, লাভ--লোকসান দেখতে গেলে অনেকক্ষেত্রে এই কাঠামোর মধ্যে সেটা সম্ভব নয়। আমি অনন্দবাবুকে জিজ্ঞাসা করতে চাই, আপনি কি জানেন--বেশী দূরে যাওয়ার দরকার নেই--আপনি যে আসাম এবং গুজরাটের কথা বললেন--আমি অতদূরে যাচ্ছি না--আমি পশ্চিমবাংলার মধ্যেই বলছি, দুর্গাপুর ষ্টীল প্রজেক্ট যে পরিমান ঘাটতি হয় সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের মন্ত্রী বলেছেন সমস্ত কর্মচারীদের যদি বাড়িতে বসিয়ে মাহিনা দেওয়া হয় এবং উৎপাদন যদি না করা হয় তাহলে তার চেয়ে অনেক কম ঘাটতি কেন্দ্রীয় সরকারকে দিতে হতো ঐ প্রকল্পের জন্য। কিন্তু একটা সামাজিক দায়িত্ব থেকে যায় নানা দিকে থেকে। একদিকে যেমন সরবরাহের দায়িত্ব, তেমনি তার পাশাপাশি সমাজের সমস্ত কাজগুলি এবং সমস্ত অংশের বিষয়গুলির ভূমিকা প্রতিফলিত করার জন্য অনেকক্ষেত্রে অনিচ্ছা সত্বেও, সম্ভব না হলেও সেই দায়িত্বটা পালন করতে হয়। এই রকম অপরিকল্পিত অবস্থায় কর্মচারী থেকে সুরু করে বিভিন্নভাবে আপনারা সংখ্যা বৃদ্ধি করে গেছেন। তাকে সুষম জায়গায় এনে সরকার অর্থনীতির দিক থেকে সেই প্রতিষ্ঠানটিকে ভায়াবেল করবে এইরকম সম্ভাবনা থাকে না এবং করা সম্ভবও নয়। যে অবস্থায় আছে সেখান থেকে আমরা দুটি জিনিষ চাই, একটা হচ্ছে, আমরা তাকে সু--শৃঙ্খল এবং সংগঠিতভাবে ব্যবহার করে উৎপাদন বৃদ্ধি করার চেষ্টা করা এবং বন্টনের সুব্যবস্থা করা এবং বন্টনকে নিশ্চত করা এবং এর সাথে সাথে আপনারা আর একটি জিনিষ লক্ষ্য করে

দেখবেন, অপারেশান ফ্লাড (২)র কার্যক্রম গ্রামে গ্রামে যেভাবে চলছে তাতে গোটা গ্রামবাংলায় গ্রামীন অর্থনীতির প্রভাব বিস্তারের চেষ্টা হচ্ছে এবং এটা এই মুহুর্তে বোঝা না গেলেও ২।১ বছরের মধ্যে অপারেশান ফ্লাড (২)র ইতিবাচক দিকগুলি পশ্চিমবাংলায় গ্রামীন অর্থনীতির দিকগুলিকে ভীষনভাবে সাহায্য করবে। যাইহোক, যে ব্যয়--বরাদ্দের দাবী উৎথাপন করা হয়েছে তাকে সকলের সহযোগিতা করার জন্য আহ্বান করছি এবং যে কাট--মোসানগুলি এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৪ এবং ৫৫ নং ব্যয়--বরাদ্দের দাবী যা এখানে উপস্থিত করেছি, তার উপর আলোচনা হোল। সকলেই একে সমর্থন করেছেন। বিরোধিতা করেছেন শ্রী আনন্দমোহন বিশ্বাস। উনি কেন বিরোধিতা করলেন আমি বুঝতে পারলাম না। উনি বলছিলেন যে একটা অচলাবস্থা নাকি সৃষ্টি হয়েছে। উনি আমার স্নেহভাজন লোক। যদিও উনি কংগ্রেস করেন। একবার নিজের ব্যর্থতাগুলো যেন একটু লক্ষ্য করেন। এছাড়া আমি তাঁকে আর কিছু বলতে পারিনা। উনি বলেছেন যে টি.বি. রোগ গরুর হচ্ছে। এই টি.বি. রোগ মানুষেরও হয় সকলেই মানেন। এই টি.বি. রোগ চিকিৎসা করার বা প্রতিরোধ করার জন্য এই প্রথম গত ৭ বছরে প্রায় প্রতি জেলায় টিকা দেবার মাধ্যমে প্রতিরোধের ব্যবস্থা হয়েছে। উনিতো এক সময় মন্ত্রী ছিলেন। অবশ্য ক্ষমতা ওঁর কি ছিল আমি জানিনা। কাশী বাবুও এই বিভাগের মন্ত্রী ছিলেন। আমি তাঁকে একবার এ--বিষয়ে জিজ্ঞাসা করায় তিনি বলেছিলেন : /গরুর আবার টি.বি. রোগ হয় নাকি?* তিনি আমার বন্ধু হলেও যেহেতু তিনি এখানে নেই, তাঁর সম্পর্কে কিছু বলা আমার উচিৎ নয়। এইসব কথা এজন্য বললাম যে ওঁদের সময় পশুর টি.বি. রোগ হলে তার চিকিৎসার কোন ব্যবস্থা ছিলনা। বামফ্রন্ট সরকার আসার পর এই কর্মসূচী খুব গুরুত্ব সহকারে নেওয়া হয়েছে। আমি আমার বাজেট বিবৃতির মধ্যে বলেছি--এই রাজ্যে টি.বি. রোগ প্রতিরোধের জন্য তিনটি টি.বি. রোগ প্রতিরোধ ইউনিট এবং ব্রুসেলোসিস কন্ট্রোল ইউনিট অর্থাৎ গরুর গর্ভপাত প্রতিবোধ সম্পর্কিত ২।৪টি ইউনিট আমরা তৈরী করেছি; একটি নদীয়া জেলার বেথুয়াডহরীতে, একটি উত্তরবঙ্গে এবং আর একটি হুগলী জেলার আরামবাগে করবার ইচ্ছা আছে। তাছাড়া নিশ্চয়ই লক্ষ্য করবেন, আমার বাজেট প্রস্তাবের মধ্যে ৫৫ নং দফার শেষ পাতায় গুরুত্বপূর্ণ প্রকল্প বলে যেটা লিখেছি, তারমধ্যে আছে--গবাদি পশুর রোগ-ব্যাধী প্রতিরোধ করবার জন্য যে ব্যবস্থা নেওয়া হচ্ছে, যেমন টি.বি. রোগ প্রতিরোধ করবার জন্য ২টি হাসপাতাল এবং গবেষণাকেন্দ্র এবং টিউবারকুলোসিস্ রোগ নিয়ন্ত্রণ করবার জন্য আরও ২টি ইউনিট করা হবে, এসব কথা আছে। রাণীখেত বলে একটি রোগ আছে। যাঁরা মুরগী পালন করেন, তাঁরা জানেন যে এটা একটা মারাত্মক ডিজিজ্। এই রোগ প্রতিরোধ করবার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাছাড়া যে সমস্ত কর্মসূচী আমরা নিয়েছি তারমধ্যে জলাতঙ্কের ব্যাপারটাও আছে। উত্তরবঙ্গে এই এ্যান্টি--র‍্যাবিস্ একটি মারাত্মক সমস্যা। বিশেষ করে পার্বত্য এলাকায় পাগলা শেয়ালে গরু--বাছুরকে কামড়াবার ফলে এই রোগ ব্যাপকভাবে দেখা যায় এবং তার থেকে মানুষের মধ্যেও এই রোগ ছড়ায়। উত্তরবঙ্গের এই বিশেষ সমস্যা প্রতিরোধে গত ৩০ বছরের কংগ্রেসী রাজত্বে কোন ব্যবস্থাই গ্রহণ করা হয়নি। কিন্তু এতদিন পর্যন্ত অঞ্চলে, বিশেষ করে দার্জিলিং জেলা ও উত্তরবঙ্গের অরণ্য অঞ্চলে বহু গবাদি পশু এই রোগে মারা যেত এবং মানুষের মধ্যেও তা সংক্রামিত হোত। আমরা জলাতঙ্ক রোগ প্রতিরোধের জন্য উত্তরবঙ্গে দুটি ইউনিট গড়ে তোলার ব্যবস্থা নিয়েছি। সোয়াইন ফিভার ওখানে যেটা হয়, যা নিয়ে ওখানে একটা

গুজব আছে--সত্যি কিনা জানিনা--ডাক্তাররা বলতে পারেন; নেফ্রাইটিস হয় বলে ধারণা। এর প্রতিরোধে আগে কোন ব্যবস্থাই ছিলনা--এটা আনন্দবাবুর জানা দরকার। গবাদি পশুর রোগ প্রতিরোধের মধ্যে দিয়ে সুস্থ রেখে দুধের উৎপাদন বাড়াবার স্বার্থে আমরা বিগত ৭ বছরে যে সমস্ত পরিকল্পনা নিতে পেরেছি, সেটা আরও বেশী করে নিতে পারলে আরও ভাল হোত এ বিষয়ে সন্দেহ নেই। কিন্তু যা হয়েছে, কংগ্রেসের ৩০ বছরের রাজত্বেও তা হয়নি। অবশ্য আমি এ নিয়ে তুলনা করছিনা। আমাদের উপর দায়িত্ব আছে--পালন করছি।

[7-40—7-48 p.m.]

শ্রী সাধন চ্যাটার্জী আমাকে সমর্থন করেছেন এবং তিনি একটা প্রশ্ন করেছেন যে পশু পালন এবং পশু চিকিৎসা সম্বন্ধে উত্তরবংগে কি কি করতে চাই এবং কি কি করা হয়েছে। তাঁর প্রশ্নের উত্তরে আমি বলতে চাই ফিল্ড ডেভলপমেন্ট প্রোগ্রামে--পার্বত্য এলাকার উন্নয়নের প্রোগ্রামে--পার্বত্য এলাকার উন্নয়নের প্রোগ্রামে যে টাকা আমরা ব্যয় করি সেই টাকা থেকে আমাদের বিভাগের পশু বিজ্ঞানীরা একটা পরিকল্পনা রচনা করে প্যারাসাইটিক ডিজিজ ল্যাবোরেটরী একটা করা হয়েছে। এটা দার্জিলিং'এ করা হয়েছে। স্টেট মেডিক্যাল হসপিটল দার্জিলিং'এ করা হয়েছে। নূতন এ্যডিসনাল ভেটারনারী ডিসপেনসারিজ করা হবে। ভেটারনারী এ্যড সেন্টার আরো দুটি করা হয়েছে। এ্যন্টি র‍্যাবিস ভ্যাকসিন ল্যাবোরেটরী আরো ৩টি করা হয়েছে, সেটা আমি আগে বলেছিলাম সেটা করা হয়েছে। (Existing) একজিসটিং ডিজিজ ইনভেসটিগেসান করা হয়েছে। নানা রকম পশু রোগ গুলিকে পরীক্ষা নিরিক্ষা করে সেই গুলি যাতে দমন করা যায় সেই জন্য এই ল্যাবোরেটরী। এছাড়া উত্তরবংগে নরমাল যে প্লান আছে সেই নরমাল প্লানে ৩টি ভেটারনারী হর্সপিটাল করা হয়েছে। একটি মালদাহে এবং ২টি জলপাইগুড়ি জেলাতে। ৪২টি অতিরিক্ত ভেটারনারী ডিসপেনসারী করা হয়েছে। এর মধ্যে ৪টি দার্জিলিং জেলাতে, ৫টি কুচবিহার জেলাতে, ৯টি জলপাইগুড়ি জেলাতে, ১৩টি পশ্চিমদিনাজপুর জেলাতে এবং ১১টি মালদাহ জেলাতে। এ ছাড়া ভেটারনারী হেল্থ সেন্টার করা হয়েছে। ভেটাবনারী এ্যড সেন্টারের মধ্যে ৫টি দার্জিলিং, ৫টি কুচবিহার, ৬টি জলপাইগুড়ি, ৫টি পশ্চিমদিনাজপুর এবং ৪টি মালদাহ জেলাতে করা হয়েছে। এ ছাড়া প্যারাসাইটিক কনট্রোল ইউনিট এবং ট্রাইব্যাল ইউনিট এই সমস্ত গুলি জলপাইগুড়িতে স্থাপন করা হয়েছে। এই ব্যাপারে আর আমি বিস্তারিত বিবরনে যেতে চাই না। উত্তরবংগে পশু সম্পদ রক্ষা করার জন্য, পশু সম্পদ বৃদ্ধি করার জন্য, পশু সম্পদ বাড়ানোর ব্যাপারে আমরা এগিয়ে যেতে চাই। তার জন্য আমরা পরিকল্পনা নিয়েছি এবং আরো নেবার ইচ্ছা আছে। আরো আমরা নিতে পারতাম যদি আমাদের যোজনা কমিসন--যেটা আমাদের অর্থমন্ত্রী মহাশয় বলে গিয়েছেন--আমাদের প্রতি ন্যায় বিচার করতেন। পশ্চিমবাংলার জনগনের প্রতি ন্যায় বিচারের ভিত্তিতে যদি আরো টাকা ধার্য্য করতেন তাহলে আমরা নূতন পরিকল্পনার মাধ্যমে আরো কিছু করতে পারতাম। আমি আশা করবো কেন্দ্র রাজ্য সম্পর্কে যে দাবি আমরা তুলেছি, রাজ্যের হাতে আরো অর্থনৈতিক ক্ষমতার যে দাবি আমরা তুলেছি এবং প্রশাসনিক ক্ষমতার যে দাবি আমরা তুলেছি সেই দাবির পথে আমরা যদি সফল ভাবে এগিয়ে যেতে পারি তাহলে যে পরিকল্পনাগুলি আমরা নিয়েছি তাতে গ্রামীন অর্থনীতির উন্নয়নের পথে আমরা অনেকটা এগিয়ে যেতে পারবো। আনন্দবাবু যে কথা বলে গিয়েছেন, তিনি আমাদের সংগে থাকবেন কিনা জানিনা, তিনি হয়ত থাকবেন

না কারণ তাঁর সাহস নেই। তাঁকে কংগ্রেসের. যেতেই হবে। তা না হলে তিনি ভোটে পাত্তা পাবেন না, ভোটের টিকিটও তিনি পাবেন না। সুতরাং তিনি যতই গ্রামীন অর্থনীতির উন্নয়নের কথা বলুন না কেন তিনি যে বেঞ্চে বসে আছেন সেই বেঞ্চে বসে থেকে গ্রামীন উন্নয়নের জন্য কেন্দ্রের বিরুদ্ধে লড়াই করতে পারবেন না। আমাদের পশ্চিমবাংলার উন্নয়নের জন্য, গ্রামীন অর্থনৈতিক উন্নয়নের জন্য যে সংগ্রাম সেই সংগ্রামে তিনি অংশগ্রহন করতে পারবেন না। যদি তিনি এই সংগ্রামে অংশ নিতে চান তাহলে আমি তাঁকে অভ্যর্থনা করবো, আহ্বান করবো ওই দিক ছেড়ে এই দিকে চলে আসুন তাহলে তিনি ওই পথে এগিয়ে যেতে পারবেন। রাষ্ট্রমন্ত্রী সুভাষ চক্রবর্ত্তী মহাশয় যে কথা বলেছেন সেটা তিনি সঠিক ভাবেই বলেছেন। তার মধ্যে অপারেসান ফ্লাড প্রকল্পের কয়েকটি ইউনিট করা হবে গোটা পশ্চিমবাংলায়। সেখানে ৫ লক্ষেরও বেশী দুগ্ধ উৎপাদককে সমবায় সমিতির মধ্যে আনা হবে। সমবায় সমিতির ব্যাপারে আমি যে বিবরনী দিয়েছি সেটা অনুগ্রহ করে দেখে নেবেন। ৭ লক্ষ ২৭ হাজার পশু সেই আওতার মধ্যে থাকবে। সেখানে কৃত্রিম প্রজননের মাধ্যমে শংকর জাতের বাছুর তৈরী হবে। তার মধ্যে ৫০ ভাগ এঁড়ে এবং ৫০ ভাগ বকনা বাছুর হবে। এঁড়ে বাছুরকে বলদ করা যায় তাতে পরিবহনের বা লাংগল চাষে ব্যবহার করা যেতে পারে। এই ৫০ ভাগ বকনা বাছুরকে ঠিক ভাবে পালন করতে পারলে আমাদের দেশী গরুর থেকে বেশী দুধ পাওয়া যাবে। গড়ে ৭-৮ কেজি দুধ পাওয়া যাবে যদি এক বেলা দোয়া হয়। যদি দু-বেলা দোয়া হয় তাহলে আরো একটু বেশী দুধ পাওয়া যাবে। সেই দিক থেকে আমি মনে করি পশ্চিমবাংলার দুধ উৎপাদন অনেক পরিমাণে বাড়বে।

আমাদের ইতিমধ্যে ৬টি ইউনিয়ন হয়ে গেছে। উত্তরবঙ্গের দিকে নজর বেশী দিয়েছি। আমরা মালদা জেলায় দুগ্ধ সমবায় প্রকল্প শুরু করেছি। পশ্চিমদিনাজপুরে দুগ্ধ প্রকল্প এবং বাকুড়া জেলায় পরিকল্পনার কাজ হাতে নিয়েছি। আশা করি এইগুলি সফল হবে এবং সকলেই সমর্থন করবেন। ভাগীরথী মিল্ক প্রোডিউসারস কো-অপরেটিভ ইউনিয়নের দিকে নজর দিয়েছি। সেখানে কো-অপরেটিভ ইউনিয়নে যে দ্বন্দ্ব, ছিল সেইগুলি মিটিয়ে ফেলার জন্য আমরা নজর দিয়েছি। ভাগীরথী মিল্ক প্রোডিউসারস্ কো-অপরেটিভ ইউ ইউনিয়ন নিশ্চয় ন্যায্য দাম পাবেন। দুগ্ধ উৎপাদন যাতে বাড়ে সে চেষ্টার হচ্ছে। এইকথা বলে যে ছাঁটাই প্রস্তাব নিয়ে এসেছেন বিরোধীপক্ষ থেকে তার বিরোধীতা করে ৫৫নং এবং ৫৬নং দাবী যেটা উৎথাপন করেছেন শ্রী সুভাষ চক্রবর্তী মহাশয় তাকে সমর্থনের দাবী রেখেছেন আমি আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No. 55

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs. 17,89,10,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads: "310- Animal Husbandry and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)" (This is inclusive of a total sum of Rs. 2,98,21,000 already voted on account in March, 1984) was then put and agreed to.

## DEMAND No. 56

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Subhas Chakraborti that a sum of Rs. 33,81.65,000 be granted for expenditure under Demand No. 56.

**Major Heads : "311—Dairy Development, 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711- Loans for Dairy Development (Excluding Public Undertakings)" was then put and agreed to.**

## ADJOURNMENT

The House was then adjourned at 7.48 p.m. till 1 p.m. Tuesday, the 10th April, 1984 at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 10th April 1984 at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 11 Ministers of State and 159 Members.

[1-00—1-10 p.m.]

**শ্রী রেণুলীনা সুব্বা :** স্যার, এখানে আমি দেখছি যে সব সময় মন্ত্রিরা এ্যাবসেন্ট থাকেন। মন্ত্রিরা বেড়াতে যান না কোথায় যান। দার্জিলিং—এ খাবার জলের খুব অভাব। সেখানে ১০ টাকা বালতি জল বিক্রি হচ্ছে। লোডশেডিং খুব চলছে। হিল মিনিষ্টার ও সেখানে থাকেন না, দার্জিলিং সম্বন্ধে তিনি কিছু করেন না দার্জিলিং তো শেষ হয়ে যাচ্ছে। দার্জিলিং একটা ইন্টারন্যাশানাল টুরিষ্ট সেন্টার হয়ে গেছে। লোডশেডিং এর ফলে ছিন্তাই মার্ডার খুব হচ্ছে। জলের অভাবের জন্য দার্জিলিং'এ একটা স্ট্রাইক কল করা হয়েছে। চিফ মিনিষ্টার কোন দিনই এখানে উপস্থিত থাকে না। তাঁর উপস্থিত থাকা এখানে বিশেষ দরকার। মন্ত্রিরাও সব সময় এ্যাবসেন্ট থাকেন। যদি এই রকম হয় তাহলে হাউস কি রকম ভাবে চলবে? মন্ত্রিরা কোথাও বেড়াতে গেছেন কিনা জানিনা।

**মিঃ স্পীকার :** দার্জিলিং—এ খাবার জলের খুব অভাব আছে। সুতরাং সংশ্লিষ্ট মন্ত্রির একটা ষ্টেটমেন্ট করা দরকার।

**শ্রী পতিত পাবন পাঠক :** ১৬ তারিখে দিয়ে দেবার ব্যবস্থা করবো।

## ADJOURNMENT MOTIONS

**Mr. Speaker :** Today I have received three notices of adjournment motion.

The first is from Dr. Manas Bhunia on the subject of acute scarcity of drinking water in the State especially in South Bengal. The second is from Shri Kashinath Misra on the subject of non-supply of Government Textbooks for Class V, VI and VIII. The last is from Shri Deoki Nandan Poddar on the subject of flight of capital from West Bengal to other States. The subject matters of the motions are not such which call for adjournment of the House. Moreover, the Members may raise these matters through calling attention, mention, questions etc.

I, therefore, withhold my consent to all the motions.

One Member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** আমার প্রস্তাবটি হচ্ছে, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতবী

রাখছেন। বিষয়টি হোল ঃ তিন মাস অতিক্রান্ত হওয়ার পরও পঞ্চম, ষষ্ঠ ও অষ্টম শ্রেণীর সরকারী বইগুলি আজ পর্যন্ত শতকরা ৬০ ভাগ ছাত্রছাত্রী না পাওয়াতে বিদ্যালয়ে ক্লাস বন্ধ হয়ে গেছে।

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 12 notices of Calling Attention. I find that three notices have been tabled by the same member. So I am not reading those Calling Attention notices. I am only reading other notices, namely :

1. Proposed demonstration of the Principals of different Colleges - Shri Santasri Chattopadhyay,
2. Deterioration of law and order situation at Gogla under Laodaha P.S., Durgapur - Shri Dilip Mazumdar.
3. Reported murder of one Swapan Saha, a school student at Bishnupur, Bankura - Shri Pendra Kishu and Shri Kashinath Misra,
4. Acute scarcity of drinking water in the sea-shore area of Contai for want of pipeline - Shri Shishir Adhikary,
5. Non-regularisation of service and non-payment of salary to a teacher, Shri Subodh Kaiya of Gopalnagar H.P. Institution - Shri Sumanta Kumar Hira,
6. Government aid to the bereaved family of Late Gangadhar Bhattacharyya of Tiljala - Shri Jayanta Kumar Biswas,
7. Tension at Englishbazar, Malda over death of a girl from outrage - Shri Abdul Karim Chowdhury
8. Physical assault of Shri Pulin Singh and other followed by an incident of looting - Dr. Manas Bhunia, and
9. Alleged death of many children from dysentry at Howrah due to acute scarcity of drinking water - Shri Asok Ghosh.

৫নং যে কলিং এ্যাটেনশন দেওয়া হয়েছে যে কোন মাষ্টার মাইনা পেল কি পেল না--এটা কলিং এ্যাটেনশন হয় না। অন্যভাবে আনতে পারেন। কিন্তু কলিং এ্যাটেনশন হিসাবে এটা আনা যায় না। পরবর্তী কালে এইভাবে কলিং এ্যাটেনশন দেবেন না।

I have selected the notice of Shri Ashok Ghosh on the subject of alleged death of many children from dysentry at Howrah due to acute scarcity of drinking water. The Minister-in-charge may please make a statement to-day, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** ১৬ তারিখে এই ষ্টেটমেন্ট দেওয়া হবে।

## Laying of Report

## Annual Report of the West Bengal Pollution Control Board for the year 1982-83

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to lay the Annual Report of the West Bengal Pollution Control Board for the year 1982-83.

With your permission, Sir, I also beg to lay the Audit Report for 1974-75, 1975-76 and 1976-77.

**Mr. Speaker :** With the consent of the House I will take up Demand No. 47. I hope everybody will agree. Now Shrimati Nirupama Chatterjee may move demand No. 47.

Voting on Demand for Grant

## DEMAND No. 47

## Major Head : 289—Relief on account of Natural Calamities

**শ্রী নিরুপমা চাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৮৪-৮৫ সালের ৪৭ নং অনুদানের অন্তর্গত ২৮৯ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ খাতে মোট ১৩ কোটি ৭১ লক্ষ ৫৮ হাজার টাকা ব্যয়মঞ্জুরি সংক্রান্ত প্রস্তাব পেশ করছি। (এর মধ্যে ৩ কোটি ৪২ লক্ষ ৯০ হাজার টাকার ব্যয়মঞ্জুরি ইতিমধ্যে "ভোট-অন-অ্যাকাউন্ট' হিসাবে অনুমোদিত হয়েছে।)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৮১ সালের সেপ্টেম্বর মাসের মাঝামাঝি সময় থেকে এই রাজ্যে যে খরা--পরিস্থিতির উদ্ভব হয়, স্থায়িত্ব, তীব্রতা ও ব্যাপকতায় তার নজির নেই। এই অভূতপূর্ব ও দীর্ঘস্থায়ী--খরা-পরিস্থিতি অত্যন্ত গুরুতর হলেও রাজ্য সরকার যুদ্ধকালীন জরুরী অবস্থার মতো এই পরিস্থিতি মোকাবিলা করায় পরিস্থিতি কোন সময়েই আয়ত্তের বাইরে যেতে পারে নি। উপর্যুপরি খরার ফলে ব্যাপক শস্যহানি ঘটায় গ্রামাঞ্চলের দুঃস্থ জনসাধারণের দুর্দশার বিষয় যথাযোগ্য গুরুত্ব সহকারে বিবেচনা করে রাজ্য সরকার ১৯৮৩ সালের অন্ততঃ কৃষি মরশুম শুরু না হওয়া পর্যন্ত বিবিধ খরাত্রাণ ব্যবস্থা সমহারে অব্যাহত রাখার প্রয়োজনীয়তা উপলব্ধি করেন এবং কেন্দ্রকে পরিস্থিতির গুরুত্ব বিষয়ে অবহিত করে এই উদ্দেশ্যে অতিরিক্ত ৯৫ কোটি ৫৮ লক্ষ টাকা কেন্দ্রীয় সাহায্য হিসাবে মঞ্জুরির জন্য অনুরোধ করেন। রাজ্য সরকারের অনুরোধ মত একটি কেন্দ্রীয় সমীক্ষকদল ১৯৮৩ সালের মার্চ মাসে এই রাজ্যে এসে অধিক খরা--কবলিত জেলাগুলি পরিদর্শন করেন।

১৯৮৩-৮৪ আর্থিক বৎসর সূচনার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সাহায্যের অপেক্ষা না করে রাজ্য সরকার নিজ তহবিল থেকে একই হারে বিবিধ খরাত্রাণ ব্যবস্থা অব্যাহত রাখার জন্য প্রয়োজনীয় অর্থ ও খাদ্যশস্য বিভিন্ন জেলায় আবন্টন করেন। গ্রামাঞ্চলের কর্মক্ষম বিশাল সংখ্যক দুঃস্থ জনসাধারণের সাময়িক দুর্দশা মোচনের উদ্দেশ্যে পূর্ব বৎসারের মতো কৃষি, জলপথ ও সেচ, পূর্ত (সড়ক), বন ও মৎস্য বিভাগের বিবিধ প্রকল্প যেগুলি অদক্ষ শ্রমিকের

মাধ্যমে রূপায়ণ করা সম্ভব সেই সব প্রকল্প ব্যাপকভাবে "কর্মমুখী প্রকল্পের" মাধ্যমে রূপায়ণের জন্য ত্রাণ বিভাগ সহ ঐ সকল বিভাগ জেলায় ১৭ কোটি ৫৮ লক্ষ টাকা (গমের মূল্য সহ) ও ১৫,০০০ মেট্রিক টন গম আবন্টন করেন। এর মধ্যে ত্রাণ বিভাগ কর্তৃক বরাদ্দের পরিমাণ হলো নগদ ৬ কোটি টাকা (গমের মূল্যসহ) ও ৪৫০০ মেট্রিক টন গম। ইতিমধ্যে মে মাসের দ্বিতীয় সপ্তাহে ১৯৮৩ সালের এপ্রিল থেকে জুন মাস পর্যন্ত বিবিধ খরাত্রাণ ব্যবস্থা অব্যাহত রাখার জন্য অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্যের সর্বোচ্চ সীমা ২৮ কোটি ১৭ লক্ষ টাকায় নির্দিষ্ট করে কেন্দ্রীয় সরকার তাঁদের সিদ্ধান্তের বিষয় রাজ্য সরকারকে অবহিত করেন। খরা-কবলিত এলাকার দুঃস্থ জনসাধারণের দুর্দশার বিষয় বিবেচনা করে রাজ্য সরকার কেন্দ্রকে তাঁদের সিদ্ধান্ত পুনর্বিবেচনা ও অন্ততঃ ১৯৮৩ সালের ডিসেম্বর মাস অবধি খয়রাতি সাহায্য বিতরণ ব্যবস্থা, পুষ্টি প্রকল্প ও কর্ম--সংস্থান প্রকল্প অব্যাহত রাখা এবং খয়রাতি সাহায্য ও পুষ্টিপ্রকল্প বাবদ অতিরিক্ত ৬ কোটি ৮৭ লক্ষ টাকা মঞ্জুরির জন্য স্বয়ং মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেন। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় এই যে কেন্দ্র শুধুমাত্র কর্মসংস্থান প্রকল্প ১৯৮৩ সালের সেপ্টেম্বর মাস অবধি অব্যাহত রাখায় সম্মত হন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ বিভাগের পক্ষ থেকে জুন মাসের পরবর্তী সময়ে সীমিত সম্পদের মধ্যে যতদূর সম্ভব খয়রাতি সাহায্য বিতরণের ব্যবস্থা করা হয় এবং ১৯৮৩ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত বিভিন্ন জেলায় ৪৫ লক্ষ ১৬ হাজার দুঃস্থ মানুষকে এই সাহায্য বিতরণ করা হয়। পঞ্চায়েত সংগঠন ও সামগ্রিকভাবে জনসাধারণের স্বতঃপ্রণোদিত সাহায্য ও সার্বিক সহযোগিতার ফলে কর্মসংস্থান প্রকল্পগুলি রূপায়ণের মাধ্যমে শুধুমাত্র কর্মদক্ষ দুঃস্থ জনসাধারণ সাময়িকভাবে সংকটমুক্ত হন নি, এই প্রকল্পের মাধ্যমে বিভিন্ন জেলায় স্থায়ী সম্পদ সৃষ্টি সম্ভব হয়েছে। বিভিন্ন জেলায় ১-৪-৮৩ থেকে ৩০-৯-৮৩ অবধি এই প্রকল্প রূপায়ণের মাধ্যমে ৪৮৫৯টি পুরাতন রাস্তা সংস্কার, ৫৭০টি নূতন রাস্তা নির্মাণ, ১৩৭৬টি খাল ও ৪৭৬৬টি পুষ্করিণী খনন বা সংস্কার, ২৭৭১টি ক্ষুদ্রসেচ ও কৃষিসহায়ক প্রকল্প, ৪৬,৬৪,০০০ বৃক্ষ রোপন, ৪৯৯টি বন্যাপ্রতিরোধক বাঁধ নির্মাণ বা সংস্কার, ৫১৯টি প্রাথমিক বিদ্যালয় ভবন নির্মাণ বা সংস্কার ও প্রায় ১২০০ ক্ষুদ্র প্রকল্প রূপায়িত হয়েছে। ১-৪-৮৩ থেকে ৩০-৯-৮৩ অবধি এই প্রকল্পগুলি রূপায়ণের মাধ্যমে প্রায় ১ কোটি ৫৯ লক্ষ শ্রমদিবস সৃষ্টি সম্ভব হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৩-৮৪ সালে খরা পরিস্থিতির উপশম হলেও ঘূর্ণিঝড়, শিলা--বৃষ্টি, বন্যা ও ধ্বসের হাত থেকে অন্যান্য বৎসরের মতো এবারও পশ্চিমবঙ্গ রেহাই পায় নি। বৎসরের সূচনাতেই ২৪-পরগণার গাইঘাটায় অভূতপূর্ব ঘূর্ণিঝড়ের সঙ্গে সঙ্গে একাধিক জেলায় ঘূর্ণিঝড় ও শিলাবৃষ্টিতে ১১টি জেলার প্রায় দশ লক্ষ মানুষ সংকটে পড়েন। এই প্রাকৃতিক বিপর্যয়ের ফলে বিভিন্ন জেলায় ৫৫ হাজারেরও বেশী বাড়ী বিনষ্ট বা ক্ষতিগ্রস্ত হয়। কালবৈশাখীর মরশুমে বজ্রপাতের ফলে বিভিন্ন জেলায় ৭০ জন ও ঝড়বৃষ্টির ফলে ঘরচাপা পড়ায় ৫৫ জনের মৃত্যু ঘটে। এরপর বন্যার মরশুম আরম্ভ হওয়ার পরে স্থানীয়ভাবে অতিবর্ষণের ফলে উত্তরবঙ্গের দার্জিলিং জেলায় বন্যা ও ধ্বসের ফলে বেশ কিছু এলাকা ক্ষতিগ্রস্ত হয় এবং জুলাই থেকে অক্টোবর মাসের প্রথম সপ্তাহের মধ্যে জলপাইগুড়ি, কোচবিহার ও মুর্শিদাবাদ জেলায় একাধিকবার ও মালদহ, পশ্চিম দিনাজপুর, নদীয়া ও হুগলী জেলার কিছু এলাকা বন্যাকবলিত হওয়ায় প্রায় ২১ লক্ষ দুঃস্থ মানুষ সংকটে পড়েন। বন্যার ফলে প্রায় ৮৯ হাজার বাড়ী ক্ষতিগ্রস্ত বা বিনষ্ট হয় ও ৬ কোটি ৪৫ লক্ষ টাকা মূল্যের ফসল

নষ্ট হয়। বিভিন্ন জেলায় ৩৬ জন মানুষের মৃত্যু ঘটে ও প্রায় ৭০০ গবাদি পশু নষ্ট হয়।

উল্লিখিত প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত দুঃস্থ জনসাধারণের উদ্ধার ও ত্রাণ সাহায্যের সমূহ ব্যবস্থা ত্বরিৎগতিতে গ্রহণ করা হয়। জরুরী ত্রাণ ব্যবস্থা হিসাবে ক্ষতিগ্রস্থ দুঃস্থ মানুষদের শুকনো খাবার, চাল, গম, গুঁড়ো দুধ, ধুতি, শাড়ী, লুঙ্গী, শিশুদের পোষাক ও প্রয়োজনে ত্রিপল বিতরণ করা হয় ও অবস্থা স্বাভাবিক হওয়ার পর পুনর্বাসনকল্পে গৃহনির্মাণ অনুদান ও ঋণ বিতরণ করা হয়।

যে সকল পরিবারের একমাত্র উপার্জনক্ষম ব্যক্তি এইসব প্রাকৃতিক বিপর্যয়ের ফলে প্রাণ হারান সেইসব হতভাগা পরিবারের দুর্দশার বিষয় বিবেচনা করে ত্রাণ বিভাগের পক্ষ থেকে ৫৪টি পরিবারের প্রতিটি পরিবারকে ১০০০ টাকা হিসাবে বিশেষ অনুদান দেওয়া হয়েছে।

ঘূর্ণিঝড়, বন্যা ইত্যাদি প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত দুঃস্থ জনসাধারণের ত্রাণ সাহায্যের জন্য ত্রাণ বিভাগ প্রায় এক কোটি টাকা ইতিমধ্যে ব্যয় করেছেন। কেন্দ্রীয় সরকারকে এই ব্যয়ভার বহনের অনুরোধ করা হয়েছে এবং প্রস্তাবটি তাঁদের বিবেচনাধীন আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে প্রতিবেশী আসাম রাজ্যে বিশৃঙ্খলার ফলে ১৯৮৩ সালের ফেব্রুয়ারী থেকে জুন মাসের মধ্যে ঐ রাজ্য থেকে ২৯ হাজারেরও বেশী মানুষ অসহায় অবস্থায় এই রাজ্যের জলপাইগুড়ি ও কোচবিহার জেলায় আসায় এক অস্বাভাবিক পরিস্থিতির সৃষ্টি হয়। ১৯৭৯ থেকে ১৯৮০ সালের মধ্যে একই কারণে ঐ রাজ্য থেকে আগত শরণার্থীদের মধ্যে এখনও প্রায় ১১ হাজার দুঃস্থ মানুষ ঐ জেলাদুটির আশ্রয় শিবিরে অস্থায়ীভাবে বাস করছেন এবং তাঁদের নিজ রাজ্যে প্রত্যাবর্তন ও পুনর্বাসন না হওয়ার আগেই এই বিশাল সংখ্যক নূতন শরণার্থীর আগমনে রাজ্য সরকার বহুবিধ অসুবিধা ও আর্থিক অসঙ্গতি সত্বেও মানবিক কারণে প্রায় ২৬ হাজার নূতন শরণার্থীর সাময়িক আশ্রয় ও ত্রাণ সাহায্যের ব্যবস্থা করেন। কেন্দ্রীয় ও আসাম সরকারকে অবিলম্বে পুরাতন শরণার্থী সহ সমস্ত শরণার্থীকে আসাম রাজ্যে প্রত্যাবর্তন ও পুনর্বাসনের ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮০ থেকে ১৯৮৩ সালের জুলাই মাস পর্যন্ত রাজ্য সরকারের ঐকান্তিক প্রচেষ্টা ও নিরন্তর প্রয়াস সত্বেও এই সব শরণার্থীদের নিজ রাজ্যে প্রত্যাবর্তন ও পুনর্বাসনের বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হয় নি। ১৯৮৩ সালের আগস্ট মাসে উভয় রাজ্যের মুখ্যমন্ত্রী পর্যায়ে এক আলোচনার পর আসাম সরকার নতুন শরণার্থীদের আসাম রাজ্যে প্রত্যাবর্তন ও পুনর্বাসন ব্যবস্থা ত্বরান্বিত করার প্রতিশ্রুতি দেন এবং এই কার্য সম্পূর্ণ হওয়ার পর পুরাতন শরণার্থীদের জন্য অনুরূপ ব্যবস্থা বিবেচনার আশ্বাস দেন। ১৯৮৩ সালের নভেম্বর মাস থেকে আসাম সরকার নতুন শরণার্থীদের প্রত্যাবর্তনের ব্যবস্থা গ্রহণ করেছেন। বর্তমানে অস্থায়ী শিবিরে আশ্রিত নতুন শরণার্থীর সংখ্যা প্রায় ৬০০০।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিপুলসংখ্যক শরণার্থীদের সাময়িক আশ্রয় ও ত্রাণ সাহায্যের জন্য ১৫-১-৮৪ অবধি ত্রাণ বিভাগ প্রায় ৩ কোটি ৯ লক্ষ টাকা ব্যয় করেছেন। এর মধ্যে নতুন শরণার্থীদের জন্য ব্যয়িত অর্থের পরিমাণ ১ কোটি ৭২ হাজার টাকা। ত্রাণ বিভাগ, অর্থ বিভাগ, মুখ্য সচিব ও মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে পুরাতন ও নতুন শরণার্থীদের জন্য রাজ্য সরকার যে অর্থ ব্যয় করেছেন সেই অর্থ মঞ্জুর করার জন্য বহুবার অনুরোধ করায় কেন্দ্র এ পর্যন্ত নতুন শরণার্থীদের জন্য ২৭ লক্ষ ১৯ হাজার ২০০ টাকা অনুদান ও ৬৩ লক্ষ ৪৪ হাজার ৮০০ টাকা ঋণ হিসাবে অর্থাৎ মোট ৯০ লক্ষ ৬৪ হাজার টাকা এবং পুরাতন শরণার্থীদের জন্য সর্বমোট ৫০ লক্ষ টাকা ঋণ হিসাবে মঞ্জুর করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে প্রতিবেশী একটি রাজ্য থেকে বলপূর্বক বিতাড়িত সহায় সম্বলহীন বিপুল সংখ্যক দুঃস্থ মানুষকে রাজ্য সরকার মানবিক কারণে অত্যন্ত আর্থিক অসঙ্গতি সত্বেও সাময়িক আশ্রয় ও ত্রাণ সাহায্যের জন্য যে অর্থ ব্যয় করেছেন সেই ব্যয়িত অর্থে শুধুমাত্র আশ্রয়প্রার্থী মানুষের সাময়িক দুর্দশামোচন সম্ভব হয়েছে। যে অর্থ বিনিয়োগ ও ব্যয়ের ফলে এই রাজ্যে কোন সম্পদ সৃষ্টি হয় নি সেই ব্যয়ের বেশীর ভাগ অংশ কেন্দ্র ঋণ হিসাবে কেন মঞ্জুর করেছেন তা বোধগম্য নয়। সবচেয়ে পরিতাপের বিষয় এই যে কেন্দ্র পুরাতন শরণার্থীদের জন্য অতিরিক্ত সাহায্য প্রদানে অক্ষমতা জ্ঞাপন করেছেন।

গত জানুয়ারী মাসে মুখ্যমন্ত্রী স্বয়ং কেন্দ্রের এই সিদ্ধান্ত পুনর্বিবেচনা ও পুরাতন ও নতুন শরণার্থীদের জন্য রাজ্য সরকার যে অর্থ ব্যয় করেছেন তা সম্পূর্ণ অনুদান হিসাবে মঞ্জুর করার জন্য অনুরোধ করেছেন। কেন্দ্রের কাছ থেকে এ বিষয়ে এখনও জানা যায় নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইওরোপিয়ান ইকনমিক কমিটি প্রতিশ্রুত আর্থিক সাহায্যে নির্মীয়মান ৮৫টি আশ্রয় শিবিরের মধ্যে ১৯৮৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৬৮টি শিবিরের নির্মাণকার্য সম্পূর্ণ হয়েছে ও ১৪টি শিবিরের নির্মাণকার্য চলছে। বাকি ৩টি শিবির নির্মাণের কাজ এখনও আরম্ভ করা হয় নি। তবে ১৯৮৪ সালের মধ্যে এই কাজ সম্পূর্ণ করার জন্য যথাযোগ্য উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ২৪-পরগণা জেলার সুন্দরবন অঞ্চল বিশেষ ভৌগোলিক অবস্থানের জন্য প্রায় প্রতি বৎসরেই ঘূর্ণিঝড়ে কমবেশী ক্ষতিগ্রস্ত হয়। এই প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্থ দুঃস্থ জনসাধারণের অসহায় অবস্থার বিষয় বিবেচনা করে ত্রাণ-বিভাগের পক্ষ থেকে সুন্দরবন অঞ্চলের বিভিন্ন এলাকায় অতিরিক্ত ৫০টি আশ্রয়শিবির নির্মাণ ও আপৎকালীন অবস্থায় ক্ষিপ্রগতিতে উদ্ধার ও ত্রাণ ব্যবস্থা কার্যকরী করার জন্য সারা রাজ্যের বন্যা ও ঘূর্ণিঝড় প্রবণ এলাকাগুলিতে যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন ও সম্প্রসারণের উদ্দেশ্যে একটি প্রস্তাব প্রয়োজনীয় তথ্যাদিসহ ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের কাছে আর্থিক সাহায্যের জন্য পেশ করা হয়েছে। প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি ১৯৮৩-৮৪ সালে বিবিধ ত্রাণ ব্যবস্থা কার্যকর করায় মাননীয় সদস্যদের কাছ থেকে যে সাহায্য ও সহযোগিতা পেয়েছি, ১৯৮৪-৮৪ সালেও অনুরূপ সাহায্য ও সহযোগিতার আশা রেখে আমার এই ব্যয়বরাদ্দ প্রস্তাব অনুমোদনের অনুরোধ করে বক্তব্য শেষ করছি।

[1-10—1-20 p.m.]

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

Sir, I also beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ত্রাণ ও কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয়া মন্ত্রী মহাশয়া যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাতে আমি বলতে চাই যে এই দপ্তর আছে কিনা তাতেই আমাদের সন্দেহ। এই ত্রাণ ব্যবস্থা এতো অপ্রতুল এবং বিভিন্ন ত্রাণ সামগ্রী যেটুকু দেওয়া হয় সেগুলি দুর্গত স্থানে নিয়ে যাবার যে ব্যবস্থা তাতে আমার মনে

হয় এই ত্রাণ দপ্তর নাই। আজকে আমরা দেখতে পাচ্ছি মন্ত্রী মহাশয়া ১৩ কোটি ৭১ লক্ষ ৫৮ হাজার টাকার ব্যয় মঞ্জুরী চেয়েছেন। বিভিন্ন দুঃস্থ অসহায় এবং বিপর্যস্ত মানুষ যারা এই রকম অবস্থায় পড়ে, তাদের ত্রাণ কার্যের জন্য তাদের সহযোগিতা করার জন্য যে ব্যবস্থা এই দপ্তর করেছে বা করে সেটা বিপর্যস্ত অবস্থায় রয়েছে। এবং এই দপ্তর সেইভাবেই কাজ চালাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রীমহাশয়াকে জিজ্ঞেস করছি গত এক বছরের মধ্যে যে সমস্ত জায়গায় ঘরবাড়ী পুড়ে গেছে, নষ্ট হয়ে গেছে বা প্র'কৃতিক দুর্যোগের বিধ্বস্ত হয়েছে সেখানে যে ঘরবাড়ী তৈরী করবার কথা' ছিল সেগুলো কেন সমাপ্ত হয়নি? কেন সেখানে রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম সংঘের মত ধর্মীয় প্রতিষ্ঠানকে কাজ করতে হচ্ছে, ঘরবাড়ী তৈরী করতে হচ্ছে? আমাদের ত্রাণ দপ্তর এই সমস্ত বিধ্বস্ত এলাকায় কাজ করতে গিয়ে কেন পিছিয়ে পড়েছে? এসব কাজ তো তাদের আগেই করা উচিত ছিল। আমরা জানি ২৪ পরগণার গাঁইঘাটাতে দুর্যোগ হয়েছিল, বাঁকুড়া জেলার জয়পুর এবং চকপাহারিতে দুর্যোগ হয়েছিল এবং বাঁকুড়াজেলার খাতরা দুনম্বর ব্লকে দুর্যোগ হয়েছিল। আমি যে সমস্ত জেলাগুলোর নাম করলাম এছাড়া পশ্চিমবাংলার বিভিন্ন জেলাগুলিতে দেখেছি প্রাকৃতিক দুর্যোগে এবং অগ্নি সংযোগের ফলে যে সমস্ত ঘরবাড়ী নষ্ট হয়েছে সেখানে মানুষের সেই দুরবস্থা রয়েই গেছে, মানুষের ঘরবাড়ী তৈরী হয়নি। এই সমস্ত জায়গায় লক্ষ লক্ষ টাকার সম্পত্তি নষ্ট হয়েছে অথচ সরকারের ত্রাণ দপ্তর যে সাহায্য দিয়েছেন তা অত্যন্তই অপ্রতুল এবং সরকার সেখানে ঠিকভাবে কাজ করতে পারেননি। আজকে গ্রামে গঞ্জে গেলে দেখবেন রিলিফের ব্যবস্থা পঞ্চায়েত সমিতির মাধ্যমে করা হয়েছে। কিন্তু পঞ্চায়েত সদস্যরা বলেন আমরা ঠিকভাবে রিলিফ দিতে পারছিনা, জি.আর. দিতে পারছিনা। তাদের কাছে জি.আর. যা আছে তাতে তারা ঠিকভাবে লোককে দিতে পারছেনা। এমনও দেখা গেছে দুঃস্থ, অসহায় মানুষ মারাগেছে এবং গতকাল সুব্রতবাবু বাজেট আলোচনা করার সময় বলেছেন ৫১ জন মারা গেছে। আমি বাঁকুড়া জেলার দুনম্বর ব্লকে গিয়েছিলাম এবং দেখলাম ওই দু নম্বর ব্লকের ৯টি অঞ্চলে ২ জনের মৃত্যু হয়েছে এবং একথা আমি মন্ত্রীমহাশয়াকে এবং জেলা কর্তৃপক্ষকে বলেছিলাম। স্যার, আপনি শুনলে অবাক হবেন, ভুখা মানুষ, বৃদ্ধ মানুষ, দুঃস্থ মানুষ এবং কুষ্ঠ রোগগ্রস্থ মানুষগুলো মহকুমা শাসক, ব্লক অফিসার এবং পঞ্চায়েতের কাছে গিয়ে বলেছে আমাদের দু কে.জি. গম দিন--সেটা তাঁরা দিতে পারেন নি। অর্থাৎ সরকার এই সমস্ত মানুষদের সাহায্য করার ব্যাপারে ব্যর্থ হয়েছেন। কংগ্রেস আমলে কিন্তু এই সমস্ত দুঃস্থ মানুষ এবং কুষ্ঠ রোগগ্রস্থ মানুষদের সাহায্য দেবার ব্যবস্থা হয়েছিল। আমরা জানি পুরুলিয়া এবং বাঁকুড়ায় কয়েক হাজার কুষ্ঠ রোগী থাকে যাদের বলা যায় নিগেটিভ পেসেন্ট। আরোগ্য নিকেতন বলুন বা কল্যাণপুর বলুন সেখানে গেলে দেখবেন কি দুঃখ দুর্দশার মধ্যে তারা রয়েছে এবং সমাজে তারা আজকেও অপাংক্তেয়। দুঃখের বিষয় হল সরকার তাদের সাহায্য করতে ব্যর্থ হয়েছেন। তাদের কোনও রকম সহযোগিতা করা হয় না। বিভিন্ন জেলাতে যে সমস্ত কুষ্ঠ রোগী আছে, তাদের জন্য ত্রান সামগ্রী ঠিক মত পৌঁছয় না, এই ব্যাপারে সরকারকে বিশেষ ভাবে চিন্তা করে ব্যবস্থা নিতে হবে। সেই সব কানা, খোঁড়া এবং তাদের হাত পায়ের যে দুর্দশা, তাদের সম্পূর্ণ ভাবে জি.আর. এর উপর নির্ভর করতে হয়, তাদের জি.আর. দেবার যে ব্যবস্থা আছে, সেই জি.আর. এর পরিমাণ ক্রমাগত কমে যাচ্ছে, কিন্তু তাদের কোনও রকম সাহায্য সরকার থেকে করছে না। তাদের জন্য একটা স্পেশ্যাল ব্যবস্থা যাতে থাকে, সেদিকে

মাননীয় মন্ত্রী মহাশয়ার দৃষ্টি আকর্ষণ করছি। এই রকম ভাবে যদি দেখা যায় বিভিন্ন জেলার জন্য যে বরাদ্দ--যে বার্ধক্য ভাতা আছে, যে বিধবা ভাতা আছে, এই সবগুলোর পরিমাণ ক্রমাগত ভাবে যে অবস্থার মধ্যে যাচ্ছে, ৩০ টাকা করলেও সেখানে ৩০ টাকাতে প্রতিদিন যে ভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে তাতে তাদের সংসার চলছে না। অনেক বৃদ্ধ বৃদ্ধার ঐ টাকাটাই একমাত্র সম্বল, ঐ টাকায় তারা নিজেরা জীবিকা নির্বাহ করতে পারেনা। এই বিষয়ে সরকারের বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া একান্ত প্রয়োজন বলে মনে করি। ঐ টাকার পরিমানটা ৩০ টাকা থেকে ৫০ টাকা করার ব্যবস্থা সরকার থেকে করুন। এদের সংখ্যা দিনের পর দিন বাড়ছে, জেলায় জেলায় বহু দরখাস্ত পড়েছে, বহু সদস্য দিয়েছেন, সেখানে জমা হয়ে রয়েছে, অথচ দেখা যাচ্ছে কোন কোটা নেই। এই কোটা বাড়াবার ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। জেলা ভিত্তিতে কোটা বৃদ্ধির ব্যবস্থা করুন। এই অসহায় অসহায়াদের যে অবস্থায় রেখেছেন, সেটা প্রতিকারের জন্য ব্যবস্থা যদি না নেন তাহলে জীবিকা নির্বাহের পক্ষে, বর্তমান দুনিয়ায় দ্রব্য মূল্য বৃদ্ধি যেখানে ঘটেছে, সেখানে একটা অসুবিধার সৃষ্টি করেছে, সেটা প্রতিকার করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ ব্যবস্থার মধ্যে আছে শীত কালীন বস্ত্র বলুন, বিভিন্ন বস্ত্র থেকে আরম্ভ করে, স্ত্রী, পুরুষ, নির্বিশেষে, ধুতি শাড়ী থেকে আরম্ভ করে শিশুদের জামা কাপড় পর্য্যন্ত দেওয়া হয়, সেই সব ব্যাপারে সরকারের আর একটু দৃষ্টি দেওয়া দরকার। শুধু পুজোর সময় বা ঈদ্ মহোত্সবের সময় যে সামান্য একটু পায়, তার মাধ্যমে গোটা সমস্যার সমাধান হয় না। সেখানে কিন্তু আপনাদের পঞ্চায়েতের মাধ্যমে, ব্লকের মাধ্যমে যে সাহায্য যায় সেটা নগন্য। শীতকালীন কোন বস্ত্র তাদের দেওয়া হয় না। অনেক দুর্দশাগ্রস্থ, বৃদ্ধ, বৃদ্ধা যে সমস্ত আছে, অনেক রোগগ্রস্থ বৃদ্ধ, বৃদ্ধাও আছে, যারা সহায় সম্বলহীন, তাদের জন্য ত্রাণ দপ্তর আজকে নীরবতা পালন করছেন। সেই কারণে আমার মনে হচ্ছে, যে ত্রান দপ্তরের কোন প্রয়োজনীয়তা নেই।

[1-20—1-30 p.m.]

কিন্তু বর্তমানকালে পশ্চিমবংগের ৫।। কোটি মানুষের মধ্যে ৭০ ভাগ মানুষই কৃষির উপর নির্ভরশীল এবং প্রায় ৪০ ভাগ মানুষ দুঃস্থ, অসহায় যাদের কোন রোজগার করবার ক্ষমতা নেই। এই ৪০ ভাগ মানুষকে রক্ষা করার ব্যবস্থা ত্রাণ দপ্তর থেকে করা উচিত। কিন্তু ত্রাণ দপ্তর সেখানে বিফল হয়েছে। এই অসহায় মানুষগুলিকে রক্ষা করার জন্য ত্রাণ দপ্তরের উপর যে গুরু দায়িত্ব ন্যস্ত হয়েছে সেই দায়িত্ব পালন করতে তারা অপারগ হচ্ছে। আমি মাননীয়া মন্ত্রী মহোদয়ার দোষ দিচ্ছি না। কিন্তু তার দপ্তরের প্রশাসন যারা পরিচালনা করে থাকেন তারা ঠিকমত তথ্য তাকে সরবরাহ করেন না। তাকে কোন জিনিস ঠিক মত জানানো না হলে তার পক্ষে এর প্রতিকার করা সম্ভবপর হয় না। এখন ত্রাণ দপ্তরের কর্মসূচী কি? জেলায় জেলায় বি.ডি.ও.র সংগে ত্রাণ দপ্তর যুক্ত আছে। তাদের কোন কাজ কিছু নেই। পঞ্চায়েতের কাছে গেলে তারা বলেন আমাদের কিছু কাজ নেই। পঞ্চায়েতের কতটা দায়িত্ব, ব্লক, মহকুমা অফিস, জেলা ত্রাণ দপ্তরের কি দায়িত্ব সেটা জানা দরকার। তারা কি শুধু মাষ্টার রোল, বিভিন্ন হিসাব নিকাশগুলি দেখবেন, না, যা বরাদ্দ করা আছে সেগুলি ব্লক, পঞ্চায়েতের মাধ্যমে ঠিক মত সুষ্ঠুভাবে বিলি হচ্ছে কিনা সেদিকে লক্ষ্য রাখবেন? সেদিকে যদি আপনার লক্ষ্য না থাকে তাহলে যে বরাদ্দ করা আছে সেই বরাদ্দ বিলি বন্টনের ক্ষেত্রে নিরপেক্ষতা বজায় থাকবে না এবং সেখানে দলীয় প্রাধান্য অনুযায়ী সরকার দলীয় প্রভাবে কাজ করবার চেষ্টা করবেন। ত্রাণ দপ্তর নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে যাতে কাজ করে সেদিকে লক্ষ্য রাখতে

আপনাকে অনুরোধ করছি। এই দুঃস্থ অসহায় মানুষগুলি যাকেই ভোট দিক না কেন, কংগ্রেস বা অন্যকোন দলকে ভোট দিলেও সরকারকে এই ভুখা মানুষগুলিকে বাঁচাবার জন্য নিরপেক্ষ ভাবে কাজ করতে হবে। কিন্তু এই ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি সরকার সম্পূর্ণ বিফল হয়েছেন। বাঁকুড়া জেলার জয়পুর চকপাহাড়ী এলাকায় সংখ্যালঘু সম্প্রদায়ের বাড়ীঘর অগ্নি সংযোগে নষ্ট হয়ে গেল। সেখানে সরকারী সাহায্য দেবার প্রয়োজন হল। কিন্তু এখন পর্যন্ত সেই ঘরগুলি মেরামত করে দেবার ব্যবস্থা সরকার থেকে করা হল না। বাঁকুড়া জেলার খাতরা ২নং ব্লক, ছাতনা ইত্যাদি বিভিন্ন জায়গায় যে অবস্থা হয়ে আছে ত্রাণ দপ্তরের মাধ্যমে অবিলম্বে তা প্রতিকার করার জন্য মাননীয়া মন্ত্রী মহোদয়ার দৃষ্টি আকর্ষণ করছি। এই ত্রাণ দপ্তরকে আরো সুন্দরভাবে সাজান দরকার এবং বর্তমানে ত্রাণ বাজেটে আরো অর্থ বৃদ্ধি হওয়া প্রয়োজন। এই বৃদ্ধি মন্ত্রীসভা করতে পারেন নি। সেই জন্য আমি বলছি এই ত্রাণ দপ্তর দুঃস্থ অসহায় মানুষগুলিকে রক্ষা করতে ব্যর্থ হয়েছে এবং তাই আমি এই কাটমোসান দিয়েছি। এই বলে কাট মোসান মুভ করে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ দপ্তরের মাননীয় মন্ত্রীমহোদয়া আজ যে ব্যয়বরাদ্দের দাবী এই সভায় পেশ করেছেন স্বভাবতঃই আমাকে তার বিরোধিতা করতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট সম্পর্কে আমাদের দলের মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় বিস্তারিত ভাবে বলে গিয়েছেন আমি তাই বিস্তারিতভাবে না বলে গ্রামাঞ্চলের দু।একটি সমস্যার প্রতি মাননীয়া মন্ত্রীমহোদয়ার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মূল বক্তব্যে যাবার আগে প্রথমেই যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, এখানে বলা হয়েছে ১৯৮৩।৮৪ সালে গ্রামবাংলায় বিপুল কর্মদ্যোগ সৃষ্টির জন্য ১৭ কোটি ৫৮ লক্ষ টাকা এবং ১৫ হাজার মেট্রিক টন গম বন্টন করা হয়েছে এবং এর মধ্যে দিয়ে গ্রামাঞ্চলে সেচ, সড়ক, কৃষি, মতস্য, বন ইত্যাদি বিভাগের কাজ করা হয়েছে। স্যার, আমি এ সম্পর্কে বলতে পারি যে ১৯৮৩।৮৪ সালের বরাদ্দকৃত অর্থ এবং গম এখনও ঠিকমত বিতরণ করা হয়নি এ খবর আমাদের কাছে আছে। এই বিধানসভায় বিভিন্ন দপ্তরের কাছে প্রশ্ন করে আমরা যা জেনেছি তাতে দেখতে পাচ্ছি সরকারের সময়মত নতুন নতুন পরিকল্পনা অভাবে দুঃস্থ মানুষদের কাছে সাহায্য পৌঁছে দেবার ব্যাপারে সরকারের যা যা করণীয় ছিল তা তারা করতে পারেন নি। আমি তাই মাননীয়া মন্ত্রীমহোদয়াকে বলব, পশ্চিমবাংলার ৫।। কোটি মানুষের স্বার্থের দিকে তাকিয়ে আপনি আরো ততপর হোন। এই সরকার দুঃস্থ মানুষদের কথা বলেন কাজেই অভাবের সময় দুঃস্থ মানুষরা যাতে সরকারী সাহায্য পান সে দিকে সরকারের দৃষ্টি রাখা উচিত বলেই আমি মনে করি। এ প্রসংগে বলতে গিয়ে জি.আর-এর কথাটা এসে যায়। কাশীবাবু এ সম্পর্কে বিস্তারিত বলেছেন, আমিও বলতে চাই যে জি.আর.—এর যে পরিসংখ্যান সেটা নিয়ে নতুন ভাবে ভাবা দরকার। ১৯৮১ সালের সেনসাস রিপোর্ট অনুযায়ী দেখা যাচ্ছে লোকসংখ্যা বেড়ে গিয়েছে কাজেই সেই পৌনপৌনিক হারে এটা বাড়াবার কথাটা চিন্তা করা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করে দেখেছি অধিকাংশ সময় অভাব চলে যাবার পর সরকারের বরাদ্দকৃত কিছু কিছু জিনিষপত্র দুঃস্থ মানুষদের কাছে পৌঁছায়। মাননীয়া মন্ত্রীমহোদয়া বলেছেন, ১৯৮৪ সালের জানুয়ারী মাস পর্য্যন্ত ৪৫ লক্ষ ১৬ হাজার দুঃস্থ মানুষকে সাহায্য বিতরণ করা গিয়েছে। আজকে এপ্রিল মাসের ১০ তারিখ, আজকেও তিনি ফেব্রুয়ারী এবং মার্চ মাসের হিসাব বা গোটা একটা বছরের হিসাব দিতে পারেন নি। তারপর উনি ২৪ পরগণার গাইঘাটার ঘূর্ণি ঝড়ের কথা

বলেছেন। আমি বলব, এই রকম ঘটনা পশ্চিমবাংলায় যে কোন সময় ঘটতে পারে। আবহাওয়ার পরিমন্ডল যে ভাবে চেঞ্জ হচ্ছে তাতে এখানে যে কোন মুহূর্তে এসব ঘটতে পারে। আজকে আবহাওয়ার ম্যাপে সাইক্লোন জোন হিসাবে মেদনীপুর ও ২৪ পরগণার সমুদ্র উপকুলের বিস্তৃর্ণ অঞ্চল রয়েছে, সেখানে যে কোন সময় এটা ঘটতে পারে। সরকার যদি এ ব্যাপারে ততপর না থাকেন তাহলে বিপদ ঘটবে। মানুষ মারা গেলে সরকারী তহবিল থেকে এক হাজার টাকা করে দেবার ব্যবস্থা আছে কিন্তু আমি মনে করি কোন দুঃস্থ মানুষ মারা গেলে সে ক্ষেত্রে সরকারের একটা সার্বিক দায়িত্ব থাকা উচিত এবং সেইভাবেই চিন্তা ভাবনা করা উচিত। উনি বলেছেন, প্রাকৃতিক বিপর্যয়ের সময় চাল, গম, ধুতি, শাড়ি, লুঙ্গি, শিশুদের পোষাক, ত্রিপল ইত্যাদি বিতরণ করা হয়। প্রাকৃতিক বিপর্যয়ের সময় সরকার এটা সরকার এটা দেবেন এবং অন্য সময় দেবেন না এই অবস্থা কিন্তু আজকে গ্রামাঞ্চলে নেই।

[1-30—1-40 p.m.]

আজকে গ্রামাঞ্চলের মানুষের কথা আপনাকে চিন্তা করতে হবে এবং তাদের সারা বছরের জন্য কিছু ব্যবস্থার কথাও ভাবতে হবে। বহু পঞ্চায়েত এই ব্যাপারে লিখেছে। আমরা যারা এম.এল.এ, তাঁরাও অনেক সময়ে লিখেছি। গ্রামে—গঞ্জে গেলে দেখা যাবে যে তাদের ঘরবাড়ী শেষ হয়ে গেছে, তারা পংগু হয়ে পড়েছে। তাদের সেই ঘরবাড়ী সারাবার মত সামর্থও নেই। সেখানে জরুরী ভিত্তিক ত্রিপল দেওয়া দরকার। কিন্তু সরকারী সাহায্য দেওয়ার যে রীতি আদিকাল থেকে চলে আসছে সেটাই করা হচ্ছে। আমরাও মনে করি এটা করা ঠিক নয়। আমাদের সংগে আপনারাও নিশ্চয়ই একমত হবে যে এই যে রিলিফ দেওয়া, এটা ঠিক নয়। আজকে গ্রাম বাংলার মানুষের আর্থিক অবস্থা যেখানে এসে পৌচেছে তাদের তাদের ত্রিপল, চাল, গম, শাডী, দুধ ইত্যাদি বছরের বিভিন্ন সময়ে যদি বিতরণ করতে পারেন তাহলে কিছু লোকের উপকার হতে পারে। আজকে একটা জিনিস আমরা বিশেষ ভাবে লক্ষ্য করছি। আপনার দপ্তর থেকে ১।৪।৮৩ থেকে ৩০।৯। তারিখ পর্যন্ত ৪ হাজার ৮৫৯টি পুরাতন রাস্তা সংস্কার, ৫৭০টি নতুন রাস্তা সংস্কার, ৪৬ লক্ষ ৬৪ হাজার বৃক্ষ রোপন, ৪ হাজার ৯০০টি বন্যা প্রতিরোধের বাঁধ বা সংস্কার, ৫১৯টি প্রাথমিক ভবন নির্মাণ বা সংস্কার, ১২ শত ক্ষুদ্র পরিকল্পনা রুপায়িত হয়েছে ১৯৮৩-৮৪ সালে এবং ১।৪।৮৩ তারিখ থেকে থেকে ১।৯।৮৩ তারিখ পর্যন্ত এক কোটি ৫৯ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচীর মাধ্যমে গ্রামের মানুষের আর্থিক উন্নতি করার কথা। সেখানে ৩৬০ দিনের মধ্যে ২৫০ দিন অন্ততঃ কর্মসংস্থান সৃষ্টি করার উদ্যোগ থাকা উচিত সেটা আমরা জানি। আজকে সেই দিকে লক্ষ্য রেখে বিভিন্ন প্রকল্পের মধ্যে দিয়ে যাতে ২৫০ দিন গ্রামের এই স্বল্পবিত্তগুলিকে কাজ দেওয়া যায় তার ব্যবস্থা করা উচিত। সরকারী প্রকল্পে রাস্তা, খাল, বন্যা নিরোধ, বৃক্ষ রোপন ইত্যাদি নিশ্চয়ই করবেন। কিন্তু মানুষের দুর্ভোগের যে সময়টা, এপ্রিল মাস থেকে শুরু করে একেবারে ধান ওঠা পর্যন্ত কিছু করা দরকার। বোরো সিজনে যাবার পরে এপ্রিল মাসের পর থেকে তাদের ক্ষমতা কমতে কমতে নভেম্বর, ডিসেম্বর মাস পর্যন্ত দেখা যায় তাদের অবস্থা খারাপের দিকে যায়। কাজেই যে সময়ে প্রকল্পগুলি করলে তাদের উপকার হয় সেই ভাবে কাজ করা উচিত। যেমন—বৃক্ষ রোপন বৃষ্টির সময়ে করা দরকার, বন্যা নিয়ন্ত্রণের কাজ গুলি এপ্রিল, মে মাসে করা দরকার;

খালগুলি সংস্কার করা দরকার। এগুলি যদি ঠিক সময়ে না করা যায় তাহলে শ্রম দিবসের সৃষ্টি করা যাবেনা। যেমন যেখানে বালিয়াড়ি আছে সেই বালিয়াড়ির উপরে রাস্তা করা, যেখানে লাল পাথর আছে সেখানে রাস্তা করা, যেখানে সমুদ্র পাড় আছে সেখানে আগে তারফিং করা হত। এগুলি একেবারে বন্ধ হয়ে গেছে বললেই চলে। আপনার কাছে নিবেদন করবো যে বর্ষাকালে যাতে শ্রম দিবস সৃষ্টি করা যায় সে দিকে লক্ষ্য রাখা দরকার। তারপরে জংগল কাটিং যেগুলি করা হত সেই সমস্ত জিনিসগুলি যদি আজকে এই পরিকল্পনার মধ্যে আসে তাহলে অনেকটা উপকার হবে বলে আমি মনে করি। তারপরে যে কথা বলতে চাই সেটা হচ্ছে বিতরণ ব্যবস্থাকে আরো গণমুখী করার জন্য অনেকে বলেছেন, বহু পঞ্চায়েত থেকে বলা হয়েছে এবং আমরাও বলেছি যে বিতরণ ব্যবস্থাকে গনমুখী করতে হবে। টাইম টু টাইম যে জি.আর. লিষ্ট তৈরী করা হয় তার একটা সংযোজন ব্যবস্থা থাকা দরকার। একবার তৈরী করলে তারপরে সংযোজন করতে গেলে শতকরা সংখ্যা কমে যাচ্ছে। তাই, আপনার কাছে নিবেদন করবো যে অভাবী সময়গুলিকে লক্ষ্য রেখে যদি জি.আর. লিষ্ট পরিবর্তন করা যায় তাহলে অনেক দুঃস্থ মানুষের উপকার হবে বলে আমি মনে করি। এই কথা বলে আপনার বাজেটের বিরোধিতা করে এবং সমস্ত কাট মোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনবন্ধু মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয়া মন্ত্রী মহোদয়া ত্রাণ ও কল্যাণ বিভাগের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সে ব্যয় বরাদ্দকে আমি আন্তরিক--ভাবে পুরোপুরি সমর্থন করে কিছু বক্তব্য রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন এবং এই সভার সকল বিধায়করাও জানেন যে, ত্রাণের মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ওপর থাকা উচিত। কারণ আমাদের দেশে যে--সমস্ত প্রাকৃতিক দুর্যোগ বার বার ঘটে সে--সমস্তগুলির মোকাবিলা করা কোন রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। সব চেয়ে বড় কথা হচ্ছে, প্রাকৃতিক দুর্যোগ প্রতিরোধের জন্য কেন্দ্রীয় উদ্যোগের প্রয়োজন। রাজ্যের সীমিত সামর্থের মধ্যে দিয়ে কোন প্রাকৃতিক বিপর্যয় প্রতিরোধ করতে পারে না। সুতরাং এক্ষেত্রে কেন্দ্রীয় উদ্যোগ এবং কেন্দ্রীয় সাহায্যই হচ্ছে প্রধান কথা। অথচ আমরা পশ্চিমবংগে বার বার দেখছি যে, পশ্চিমবংগে যখন বার বার খরা বন্যার মত প্রাকৃতিক বিপর্যয়গুলি ঘটছে, তখন কেন্দ্রীয় সরকার পশ্চিমবংগের বামফ্রন্ট সরকারকে উপযুক্ত পরিমানে সাহায্য দিচ্ছেন না।

১৯৭৮ সালে ভীষণ বন্যা হয়েছিল এবং তার--পরে ১৯৮২ সালে প্রচন্ড খরা হয়েছিল। এমন খরা যা কেউ কখনো দেখেনি। সেই খরার কবল থেকে পশ্চিমবংগের মানুষকে বাঁচাবার জন্য বামফ্রন্ট সরকার বিভিন্ন সময়ে বিভিন্ন রকম-টাকা পয়সা, খাদ্য দ্রব্য--সাহায্য চেয়েছেন, কিন্তু কখনই সব রকম সাহায্য পাননি। আমরা মনে করি মূল দায়--দায়িত্বের শতকরা ৭৫ ভাগ কেন্দ্রীয় সরকারের নেওয়া উচিত এবং সেই অনুপাতে শতকরা ৭৫ ভাগ টাকার কেন্দ্রীয় সাহায্য আসা উচিত। কিন্তু এখন পর্যন্ত পশ্চিমবংগের বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছ থেকে এ ব্যাপারে যে সাহায্য পেয়েছেন তার পরিমান কখনই মোট খরচের শতকরা ৩০ ভাগের বেশী নয়। আমি আমাদের কংগ্রেসী বন্ধুদের অনুরোধ করছি, তাঁরা পশ্চিমবংগের মানুষকে বিভিন্ন প্রাকৃতিক বিপর্যয়ের হাত থেকে বাঁচাবার কথা মনে রেখে, মানুষকে রক্ষা করার কথা মনে রেখে কেন্দ্রের ওপর চাপ সৃষ্টি করুন।

স্যার, আমি এই প্রসংগে একটা কথা বলতে চাই যে, এই হাউসে অনেক প্রবীন সদস্য আছেন, তাঁরা নিশ্চয়ই জানেন, যখন আভা মাইতি ত্রাণ--মন্ত্রী ছিলেন তখন তিনি এক দিন এই বিধান সভায় খুবই ক্ষোভের সংগে বলেছিলেন যে, বন্যা ত্রাণের জন্য কেন্দ্রীয় সরকারকে বার বার সাহায্য করার জন্য বলা সত্বেও তাঁদের সাহায্য এসে পৌছচ্ছে না। এই কথা শ্রীমতী আভা মাইতি এই হাউসে বলেছিলেন, এবং তিনি একজন কংগ্রেসী মন্ত্রী ছিলেন। এই ঘটনা থেকেই কেন্দ্রীয় মনোভাব পশ্চিমবংগের প্রতি কি--রূপ তা পরিষ্কার অনুধাবন করা যায়। তিনি বার বার দাবী করেছিলেন, কিন্তু কেন্দ্র তাঁর সেই দাবী মেটায়নি। আজও আমরা সেই একই অবস্থা দেখছি, কিন্তু তফাত হচ্ছে, কেন্দ্রীয় সাহায্য পর্য্যাপ্ত পরিমানে না আসা সত্বেও ১৯৭৮ সালের বন্যা এবং ১৯৮২ সালের খরার মোকাবিলা পশ্চিমবংগের বামফ্রন্ট সরকার পশ্চিমবংগের মানুষের সহযোগিতা নিয়ে নিজের সীমিত আর্থিক সংগতির মধ্যেই করেছেন। আমরা দেখেছি তখন সকল শ্রেণীর মানুষ পশ্চিমবংগের বামফ্রন্ট সরকারের পাশে এসে দাঁড়িয়েছিলেন। পশ্চিমবংগের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যখন রাজ্যের মানুষের প্রতি খরাকে মোকাবিলা করতে আহ্বান করেছিলেন তখন সারা রাজ্যের মানুষ তাঁর আহ্বানে সাড়া দিয়েছিল। এমন কি আমরা দেখেছি মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া জেলা খরা কবলিত হওয়া সত্বেও সেখানকার মানুষ খরাকে মোকাবিলা করাব জন্য তাদের সর্বস্ব নিয়োগ করেছিল, তারা পশ্চিমবংগ সরকারের খরা ত্রাণ তহবিলে অর্থ পর্যন্ত দান করেছিল। যেখানে জনগণ এই ভাবে বামফ্রন্ট সরকারকে সাহায্য সহযোগিতা দান করেছিল সেখানে নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের কাছে বেশী পরিমানে ত্রাণ সাহায্য করাটা কোন অন্যায় নয়। আমরা আশা করব কংগ্রেসী বন্ধুরা এ বিষয়ে কেন্দ্রীয় সরকারকে অবহিত করবেন। আগামী দিনে এই রকম পরিপ্রেক্ষিতে কেন্দ্রের কাছ থেকে যাতে উপযুক্ত পরিমাণ সাহায্য পাওয়া যায় তার জন্য নিশ্চয়ই তাঁরা চেষ্টা করবেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আজকে এই ব্যয়বরাদ্দের ওপর দু'জন বিরোধী পক্ষের সদস্যের বক্তব্য শুনলাম। ওঁরা বলছেন এখানে বামফ্রনট সরকার নাকি দুঃস্থদের মধ্যে রিলিফ্ দিচ্ছেন না। শীতের বস্ত্র দেননি। আমি গ্রামাঞ্চলের একজন মানুষ, গ্রামাঞ্চলের পঞ্চায়েতের কাজকর্ম আমি দেখছি, আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, এ বছর অন্তত বি.ডি.ও. অফিস থেকে দুঃস্থ মানুষদের জন্য শীতের বস্ত্র হিসাবে বেশ কিছু বস্ত্র পাঠান হয়েছে। আমি জানি যে সমস্ত মানুষরা জি.আর. পাওয়ার উপযুক্ত তাদের মধ্যে জি.আর. বিলি--বন্টন করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশ্চর্য হয়ে শুনলাম যে, বিরোধী সদস্য মাননীয় কাশীবাবু বিধবা ভাতা সম্বন্ধে উল্লেখ করলেন এবং তিনি প্রশ্ন করলেন কেন এক্ষেত্রে আরো বেশী টাকা দেওয়া হচ্ছে না? আমি কাশীবাবুকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পূর্বে কখনো পশ্চিমবংগে বিধবা ভাতা চালু ছিল না, পশ্চিমবংগের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাঁরাই প্রথম এই ভাতা চালু করেছেন। সুতরাং কাশীবাবুর বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানান উচিত ছিল। আমরা তাঁর কাছে এটাই আশা করেছিলাম। তিনি তা না করে বল্লেন যে, আরো বেশী টাকা কেন বাড়ান হচ্ছে না। এ বিষয়ে যদি আরো বেশী টাকা বাড়ান সম্ভব হ'ত তাহলে কাশীবাবুর চেয়ে আমরা কম খুশী হতাম না। আমরা জানি আমাদের সীমিত ক্ষমতার মধ্যে তার বেশী বাড়ান সম্ভব নয়, সেই জন্যই আমরা মনে করি কেন্দ্রের কাছ থেকে আরো বেশী সাহায্য পাওয়ার দরকার আছে এবং এটা নিশ্চয়ই মাননীয় সদস্য মনে রাখবেন। তিনি যদি কেন্দ্রীয় সাহায্য বৃদ্ধি করার দাবী হাউসে

রাখতেন তাহলে আমরা আরো বেশী খুশী হতাম।

[1-40—1-50 p.m.]

আমরা দেখেছি, খরায় মানুষকে বাঁচানোর জন্য বিভিন্ন রাস্তাঘাট বানানো হয়েছে, ডাগওয়েল করা হয়েছে, এবং নানা প্রকল্প গ্রহন করা হয়েছে। এবছর যেসব এলাকায় খরা হয়েছে সেইসব এলাকায় পশ্চিমবঙ্গ সরকার পানীয় জল দেবার জন্য উদ্যোগ গ্রহন করেছেন। পশ্চিমবঙ্গ সরকার সাধারণ মানুষের যে কোন সমস্যার মোকাবিলার জন্য প্রস্তুত এবং সাধারণ মানুষের পিছনে আছে। বিগত বন্যার সময়ে এটাই প্রমানিত হয়েছে, বিগত খরার সময়ে এটাই প্রমানিত হয়েছে। এইজন্যই জনসাধারণের আশীর্বাদ পুষ্ট হয়ে এই সরকার গদিতে আসীন হয়েছে। তাই আমি ওদেরকে বলবো, বিরোধিতার জন্য বিরোধিতা নয়। যে কাজগুলি ভাল করেছে সেইগুলিকে সমর্থন করুন, এটা আমরা আশা করবো। পঞ্চায়েতের মাধ্যমে কাজ করা, যারা নির্বাচিত সদস্য তাদের মাধ্যমে কাজ করতে ওদের কি অসুবিধা তা আমরা জানি না। বিগত খরার মোকাবিলা করার সময়ে কেন্দ্র নির্দেশ পাঠালেন পঞ্চায়েতের মাধ্যমে কাজ না করে ডি.এম., এস.ডি.ও, এবং বি.ডি.ওর মাধ্যমে খরার কাজকর্ম করা হোক। পঞ্চায়েতের যারা নির্বাচিত প্রতিনিধি যাদের উপর জনগনের আশা--আকাঙ্খা আছে তাদের মাধ্যমে কাজ করাতে ওরা চাইলেন না। যাইহোক, আমার সময় খুবই অল্প। মাননীয় মন্ত্রী মহাশয়া যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধিদের বক্তব্যের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয়া ত্রাণ মন্ত্রীমহাশয়া যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমরা জানি এই জি.আর. সিসটেম আজকের ব্যাপার নয়, বৃটিশ আমলে গোটা ভারতবর্ষের মানুষের জন্য শুধু ভিক্ষুক বলে চিহ্নিত করে এই জি.আর. সিসটেম চালু ছিল মানুষের মেরুদন্ডকে ভেঙে দেওয়ার জন্য। স্বাধীনতার পর উচিৎ ছিল এই জি.আর. সিসটেম তুলে দেওয়া। ভারতবর্ষের এই যে শোষন ব্যবস্থা, যে অর্থনৈতিক ব্যবস্থা, যে সামাজিক ব্যবস্থা--এটা যদি উন্নয়ন করতে পারতাম তাহলে এই জি.আর. সিসটেম তুলে দিতে পারতাম, সমস্ত মানুষকে কাজ দিতে পারতাম। তখন জি.আর বা ত্রাণের প্রশ্ন আসতো না। কিন্তু বর্তমান রাষ্ট্রীয় অর্থনৈতিক কাঠামোতে বৃটিশের এই জি.আর. সিসটেম কাটিয়ে ওঠা সম্ভবপর নয়। সুতরাং স্বভাবতঃই ত্রাণের প্রশ্ন আসে। এর আগে কংগ্রেস আমল থেকে দেখে এসেছি কতকগুলি যে অ-নিয়ম, বে-নিয়ম ছিল সেগুলিকে এই ৭ বছর ধরে কাটিয়ে ওঠার চেষ্টা করলেও আমরা ঠিকমত কাটিয়ে উঠতে পারিনি। আমরা দেখেছি, গভর্ণমেন্টের জি.ওতে আছে যারা টি.বি, কানা খোঁড়া এদেরকেই সাধারণতঃ জি.আর দেওয়ার কথা--যারা কর্মক্ষম মানুষ তাদেরকে না দেওয়ার কথা। কিন্তু ১৯৭৭ সালের আগে কি দেখেছি ঐ টি.বি, কানা, খোঁড়া ব্যক্তিরা তারা জি.আর. পেতেন না। বর্তমানে আমি জোর দিয়ে বলতে পারি সেই ধরনের মানুষেরা আজকে পাবার যোগ্য এবং তারাই পাচ্ছেন। লেফট ফ্রন্ট গভর্ণমেন্ট আসবার পর দু-দুবার প্রচন্ড ন্যাচারাল ক্যালামিটিস হয়ে গেছে। একটা বন্যা এবং একটা খরা। কিন্তু এটা আমি জোর দিয়ে বলতে পারি কেউ না খেতে পেয়ে মারা যায় নি। কালকে শুনলাম বিরোধিদলের একজন সদস্য বললেন না খেতে পেয়ে ৫১ জন মারা গেছে। এটা একেবারে অসত্য কথা। আমরা যারা গ্রামে গঞ্জে কাজ করি আমরা জানি না খেতে পেয়ে কেউ মারা যায়নি। ওনারা কোন কনক্রিট

দৃষ্টান্ত দেখাতে পারেন নি কাজেই কালকের বক্তব্য সম্পূর্ণ অসত্য কথা। ১৯৭১ সালের বন্যায় দেখেছি, ১৫।১৬ জন কলেরা রোগীকে দড়ি দিয়ে বেঁধে শ্মশানে নিয়ে যাচ্ছে। অপরপক্ষে ১৯৭৮ সালে যে বন্যা হয়েছে—আমি জোর দিয়ে বলতে পারি—ঐ কলাই সিদ্ধ বা পাট শাক সিদ্ধ খেয়ে কাউকে কি কলেরায় মরতে দেখেছেন?

এটা নিশ্চয়ই বামফ্রন্ট সরকারের একটা উল্লেখযোগ্য দিক। এটাও বলবো যে উল্লেখযোগ্য দিক থাকা সত্ত্বেও আজও কতগুলি অভাব আছে। আজও সমস্ত মানুষকে কাজ দিতে পারা যায়নি। কাজেই তাঁদের জি.আর. দেবার প্রশ্ন এখানে এসে যায়। এখন হাজারে মাত্র ২ পারসেন্ট জি.আর. আছে। উৎপাদন বাড়া সত্ত্বেও পপুলেশন বেড়ে যাওয়ায় সেগুলো মেক্ আপ্ করা যাচ্ছে না। সেইজন্য আমার বক্তব্য, হাজারে ২ পারসেন্টের জায়গায় আরও যদি কিছু পারসেন্টজ্ বাড়াতে পারতেন তাহলে কিছুটা সুরাহা করা যাবে বলে আমি মনে করি। আর এই পারসেন্টেজে যে জি.আর—এর ব্যবস্থা আছে, এক্ষেত্রে মিউনিসিপ্যালিটির কমিশনার এবং গ্রাম পঞ্চায়েত জি.আর—এর লিষ্ট তৈরী করে। মিউনিসিপ্যালিটি বা পঞ্চায়েত সেই লিষ্ট অনুযায়ী দিয়ে থাকে। আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে এবং গ্রাম পঞ্চায়েতও ঠিকমতই কাজ করছে। কিন্তু এম.এল.এ.রাও জনপ্রতিনিধি। কিন্তু এম.এল.এদের সম্বন্ধে দৃষ্টিভঙ্গী স্বচ্ছ নয়। ন্যাশনাল ক্যালামিটি—খরা বন্যা হলে মানুষ কিন্তু এম.এল. এদের কাছেই ছুটে আছে। এক্ষেত্রে গ্রাম পঞ্চায়েতের সঙ্গে সঙ্গে এম.এল.এদেরও যদি যুক্ত করা হয় তাহলে ভাল হয়। তাহলে বিরোধী পক্ষও কিছু বলতে পারবেন না, সেখানে ডিষ্ট্রিবিউশনের ক্ষেত্রে একটা তদারকির ব্যবস্থাও থাকবে। প্রতি বছর ন্যাশনাল ক্যালামিটি খরা এবং বন্যার ফলে ঘটে। সেই ব্যাপারে আগে থাকতেই প্রস্তুতি নেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়াকে অনুরোধ করছি। কারণ আমরা দেখেছি বন্যা—খরা যখন হয় তখন ডি.এম., বিডিও, এস.ডি.ওদের কাছে আমরা লেখালেখি করি, রেডিওগ্রাম পাঠাই। তারপর ত্রাণ—সামগ্রী পৌঁছায়। সেই কারণে আগে থাকতেই আবেদন জানাচ্ছি। এই বলে মাননীয়া মন্ত্রী মহাশয়ার বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করলাম।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণ ও কল্যাণ বিভাগের ত্রাণ শাখার ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়া যে দাবী উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। বিরোধী পক্ষের প্রতি বক্তাই, বিশেষ করে কাশীবাবুর বলার ভঙ্গী খুবই বিনীত। তিনি আন্তরিকভাবে অনেক অভিযোগ করেছেন রাজ্য সরকারের ত্রাণ দপ্তর সম্পর্কে। কিন্তু আমরা খুশী হলাম যদি তিনি বলতেন ত্রাণমন্ত্রীর দাবী অন্ততঃ বেড়েছে। আমরা আনন্দিত হতাম যদি তিনি বলতেন যে আসাম শরনার্থীদের দায়িত্ব এই রাজ্য সরকার নিয়েছে, যার দায়—দায়িত্ব সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে, তাঁদের অবিবেচনাপ্রসূত নীতির ফলে আসামের বাঙ্গালীরা উদ্বাস্তু হয়ে এই রাজ্যে চলে আসতে বাধ্য হচ্ছেন। রাজ্য সরকার মানবিক দৃষ্টিকোন থেকে তাঁদের জন্য ত্রাণের ব্যবস্থা করেছেন, আশ্রয়ের ব্যবস্থা করেছেন এবং বিপুল টাকা রাজ্য সরকারের ব্যয় হচ্ছে এইসব শরণার্থীদের রক্ষণাবেক্ষণের জন্য। তিনি এ সম্পর্কে বিধানসভার প্রশ্নোত্তর পর্বে জানতেও চেয়েছিলেন যে এঁদের জন্য আর্থিক দায়দায়িত্ব বা তার জন্য যে সমস্যা সৃষ্টি হয়েছে রাজ্যসরকারের তার জন্য কেন্দ্রীয় সরকার কোন আর্থিক সাহায্য করেছেন কিনা? কিন্তু বার বার তিনি উত্তর পেয়েছেন যে কেন্দ্রীয় সরকার এ-বাবদ এক কানাকড়িও সাহায্য করেনি আসাম—শরনার্থী প্রসঙ্গে। আমরা খুশী হতাম যদি কাশীবাবু আসাম শরনার্থী প্রসঙ্গে কথা বলতেন যে আমরা বার বার যে দাবী

করে থাকি—এইসব শরনার্থীদের দায়--দায়িত্ব যতক্ষণ পর্যন্ত আমাদের বহন করতে হবে, যতক্ষণ পর্যন্ত না তাঁদের ফেরৎ পাঠানো যাচ্ছে, ততক্ষণ পর্যন্ত কেন্দ্রীয় সরকারকে এই দায়িত্ব বহন করতে হবে। এই মর্মে যদি তিনি বর্ক্তৃতা করতেন তাহলে তাঁর আন্তরিকতা সম্পর্কে প্রশ্ন উঠতো না। বিরোধী পক্ষের মাননীয় নেতা উদ্বাস্তু পুনর্বাসন--এর বিতর্কের দিন বলেছিলেন যে পশ্চিমবাংলায় না খেতে পেয়ে কিছু লোক মারা গেছেন। আমরা বুঝিনা ওঁরা কোথা থেকে এসব খবর পান। বামফ্রন্ট সরকার আসার পর খাদ্যের দাবীতে কোন আন্দোলন হয়নি এখানে। বামফ্রন্ট সরকার সেই অবস্থা এখানে নিয়ন্ত্রণ করেছেন।

[1-50—2-00 p.m.]

কোন খাদ্য আন্দোলন এখানে হয় নি। কংগ্রেস আমলে বার্ষিক ঘটনা ছিল যে খাদ্য আন্দোলন হবেই এবং মানুষ মারা যাবেই। ওনারা এখানে ৫১ জন অনাহারে মারা যাবার কথা ঘোষনা করলেন। কিন্তু এখানে অনাহারে কোন মানুষ মারা যায় নি। পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে, ত্রাণ ব্যবস্থার মাধ্যমে দুঃস্থ মানুষকে সাহায্যের হাত বাড়িয়ে দেওয়া হয়েছে। এই রাজ্য সরকার তাদের সাহায্যের জন্য হাত বাড়িয়ে দিয়েছে। কোন মানুষ না খেতে পেয়ে মারা যেতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অভূতপূর্ব খরা এবং বন্যার কথা বলি। যে অভূতপূর্ব খরা এবং বন্যা হয়ে গেল সেটা এই রাজ্য সরকার কৃতিত্বের সাথে মোকাবেলা করেছে। এর জন্য আমরা গর্ব বোধ করতে পারি। এই ধরনের অভূতপূর্ব বন্যা ওদের আমলে হয় নি। আমরা জানি কংগ্রেস আমলে বন্যা কবলিত মানুষের কাছে তাঁরা যেতেন না। সেই সময় কান্দিতে একবার বন্যা হয়েছিল। সেই সময় তাঁরা বন্যা পীড়িত মানুষের সংগে কোন যোগাযোগ রাখে নি। দেড় মাস বাদে সেখানে সাহায্য পৌচেছে। সেই সমস্ত ঘটনাও আমরা দেখেছি। আমাদের সময় বন্যার পর অনেক গঠন মূলক কাজ হয়েছে। হয়ত কিছু অভিযোগ থাকতে পারে, কিন্তু এই ধরনের বন্যা ৩৭ বছরের ইতিহাসে কোন দিন হয় নি। কতবন্যার পর দুঃস্থ গৃহহীনদের বাড়ি তৈরী করে দেবার জন্য এই বামফ্রন্ট সরকার পরিকল্পনা গ্রহন করেছিলেন। বন্যার সময় যে সমস্ত বাড়ি ভেংগে পড়ে গিয়েছিল তাদের বাড়ি তৈরী করে দেওয়া হয়েছে ত্রাণ দপ্তর থেকে তাদের অনুদান দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আমি যে ব্যাপারটা বলতে চাই সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই ব্যাপারে ত্রাণ দপ্তর থেকে সাহায্য দেওয়া উচিৎ। গ্রামাঞ্চলে বিশেষ করে গ্রীষ্মকালে গরীব মানুষের বাড়িতে আগুন লেগে যায়। ত্রাণ দপ্তর থেকে এই ব্যাপারে নজর দেওয়া উচিৎ। যখন আগুন ধরে যায় তখন গ্রামের বাড়ির পর বাড়ি পুড়ে ছাই হয়ে যায়। গরীব লোকেরা কোন মতে তাদের বাড়ি তৈরী করে। ত্রাণ দপ্তর থেকে তাদের কি ভাবে সাহায্য পৌছে দেওয়া যায় সেটা দেখার প্রয়োজন আছে। এক এক বারে প্রায় ৫০০টি করে ঘর পুড়ে ছাই হয়ে যায়। আমাদের ওখানে দু--দফায় প্রায় ১ হাজার বাড়ি পুড়ে গেছে। এই ব্যাপারে আমি রাজ্যপালের সংগে দেখা করেছি। রাজ্যপাল কথা দিয়েছিলেন তাঁর ত্রাণ তহবিল থেকে এই সমস্ত লোককে সাহায্য করবেন। কিন্তু সেই গরীব লোককে কোন সাহায্য করা হয় নি। মুর্শিদাবাদের এই ধরনের আগুন প্রায়ই লেগে থাকে। আমি আশা করি এই ব্যাপারে আপনার দপ্তর থেকে সাহায্য করবেন। সেখানে আগুন লেগে যে বিপর্যয়ের সৃষ্টি হয় সেই দিকে আপনি দৃষ্টি দেবেন। যে সমস্ত কার্যকলাপ আপনার ত্রাণ দপ্তর থেকে নেওয়া হয়েছে তা কৃতিত্বের দাবি রাখে, সাফল্যের দাবি রাখে। এই কথা বলে এই ব্যায় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি রেণুলীনা সুব্বা ঃ** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে ত্রাণ ও কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রীমতী নিরুপমাদেবী তার বাজেটে জলপাইগুড়ি, কুচবিহার এবং মালদায় ধ্বস নেমেছে বলে মেনশেন করেছেন কিন্তু দার্জিলিং শহরে ও যে ধ্বস নেমে বহু লোক মারা গেছে, এবং দার্জিলিংয়ে বহু ঘরবাড়ী পুড়ে গেছে সেইসব কথা মেনশেন করলেন না। এটা খুবই দুঃখের কথা যে এই ব্যাপারে তিনি কোন ইন্টারেষ্ট নেন নি। আসলে দাওয়া লামার থেকে কোন খবর তিনি পান নি। আমি কতবার দাওয়া লামা হিল মিনিষ্টারকে বললাম এবং রেডিওগ্রাম করলাম কিন্তু কিছুই হল না। আমি ওখান থেকে রেডিও গ্রাম করে আমাদের প্ল্যানের কথা মাননীয়া মন্ত্রীকে রাইটার্স বিল্ডিংয়ে জানালাম। কিন্তু কোনই কার্যকরী ব্যবস্থা নেওয়া হল না। এইখানে কালিংম্পং সাব--ডিভিশানে ২টি পরিবার মারা গেল, আমি রেডিওগ্রাম করলাম কিন্তু টাকা পেলাম না। এই দার্জিলিং শহরে সুখিয়া বাজার আগুনে পুড়ে গেছিল। সুখিয়া বাজার থেকে একটা কমিটি করে ছিলাম এবং থ্রু হিল মিনিষ্টার একটা মেমোরান্ডাম পাঠান হয়েছিল কিন্তু কোন রেসটোর হল না। এই ব্যাপারে নিরুপমা দেবীর সঙ্গে কথাবর্তা বল্লাম। তিনি বললেন যে টাকা চলে গেছে কিন্তু কোন টাকা যায় নি। আমার কাছে ইনফরমেশান আছে যে মেদিনীপুর থেকে লায়ন্স ক্লাব ৫ হাজার টাকা পাঠিয়েছে কিন্তু রিলিফ ডিপার্টমেন্ট থেকে একটি টাকাও যায় নি। এটা খুব সিরিয়াস ব্যাপার, দয়া করে নোট করে নেবেন। আপনার কাছে শ্রীমতী ছায়া ঘোষ যা বলেছেন তারসঙ্গে আমি একমত। আমরা এম.এল.এ--তার উপরে আমরা বিশেষ করে মহিলা এম.এল.এ.। সুতরাং যার ঘরবাড়ী পুড়ে যায়, ধ্বস নেমে যায় সেখানকার লোক এসে বলে আমাদের ধান দাও, চাল দাও, গম দাও, কাপড় ইত্যাদি দাও। কিন্তু আমার কাছে কিছু নেই যে দেব। প্রায় ২ বছর প্রায় ২ বছর হয়ে গেল দার্জিলিং জেলায় হিল অঞ্চলে একটাও শাড়ী গেল না। নিরুপমাদেবী ধুতি পাঠালেন কিন্তু সেখানকার লোকেরা ধুতি পছন্দ করেনা। যারফলে সেখানকার রিলিফ ইন্সপেকটর সেই ধুতি বিক্রি করে দিলেন। সেই ইন্সপেকটরকে সাসপেন্ডও করা হয়েছিল। এই ধুতির কোয়ালিটি অত্যন্ত খারাপ। তাছাড়া আমি বললাম যে আমাদের ওখানে কেউ ধুতি পরে না, আপনি দয়া করে শাড়ী পাঠাবেন। তন্তুশ্রী থেকে শাড়ী পাঠাবেন ওখানে খুব শীত আগেকার মন্ত্রীরা ব্ল্যাংকেট পাঠাতেন কিন্তু এখন কিছু যায় না। এই ব্যাপারে আপনার একটা কোটা করা উচিত। আপনি এনকোয়ারী করে দেখুন যে দার্জিলিং জেলায় দুধ যাচ্ছে না, বাচ্ছাদের জামা--কাপড় যাচ্ছে না। তাছাড়া দার্জিলিং জেলায় খুব শীত সুতরাং এখানে কাপড় লাগবে। এই ব্যাপারে রিলিফ থেকে একটা কোটা করা দরকার। অরেকটি ব্যাপার হচ্ছে শিংকোনা প্ল্যানটেশান এবং টি গার্ডেন এরিয়ায় যেসব বৃদ্ধ আছে এবং বিধবা আছে তাদের কোন ভাতা দেওয়া হয় না। ফলে তারা কোন কিছু টাকা পায় না। সব টাকাই থ্রু পঞ্চায়েত চলে যাচ্ছে। যারফলে পঞ্চায়েত এরিয়াতে সব টাকা চলে যাচ্ছে। সিংকোনা প্ল্যানটেশান এবং টি গার্ডেনের মজুররা কিছু পায় না। ওইখানে কত লোক আছে ওদের জন্য একটা কোটা করা দরকার। তাদের জন্য একটা স্পেশাল ব্যবস্থা করা দরকার। আমার কাছে খবর আছে যে ওয়েষ্ট দিনাজপুরের ইসলামপুর থানায় ৩৫টি বাড়ী পুড়ে গিয়েছিল চাকুলিয়া থানায় ৩০টি বাড়ী পুড়ে গেছে। এইবার কিছু টাকা পেল না। এটা খুবই অন্যায়। এটা কংগ্রেস এরিয়া বলেই কি এর প্রতি এই বিরূপ আচরণ? আপনি মন্ত্রী, আপনার কাছে সকলেই সমান, এবং সকলেই সমান নজরে দেখবেন তাই আমরা আশা করি। সব এরিয়াই আপনার কাছে সমান থাকবে। আপনাকে অনুরোধ জানাচ্ছি আপনি এই ব্যাপারে এনকোয়ারী করুন। আপনাকে

বললে মন্ত্রীমহাশয়কে বলো। তিনি বলেন যে ডি.সি. ডিউটিতে আছে। তাকে এই ব্যাপারে জিজ্ঞাসা করুন। কিন্তু আমি বলি যে আপনার তো অনেক লোক আছে, আপনি রাইটার্স বিল্ডিংস গিয়ে সেখান থেকে ওখানে লাইটনিং কল করুন, করে খোসা করুন যে সুখিয়া এবং কালিংম্পংয়ে কি হচ্ছে? দার্জিলিং সাব—ডিভিশানে ৩টি ফ্যামিলি যে ক্ষতি হয়েছে তার ব্যবস্থা করুন। এবং এই ব্যাপারে একটা এনকোয়ারী করুন। তা হোলসেল গো-ডাউন আছে এখানে। রিলিফ ডিপার্টমেন্ট থেকে সেই গো-ডাউনটি চেক করার ব্যবস্থা করুন। শিলিগুড়িতে এবার খুব পচা হয়েছে, একেবারে পচা গম! আমার ইচ্ছা ছিল সেগুলি এখানে প্রজেক্ট করানোর কিন্তু আমি সেগুলি এম.এল.এ. হোস্টেলে ফেলে এসেছি।

[2-00—2-10 p.m.]

খুব বাজে জিনিষ, খাওয়ার মতন নয়, পশুর খাওয়ার মতন জিনিষ। সেই গম কেউ নিল না। এ বিষয়ে আমি জেলা পরিষদের চেয়ারম্যান--এর সঙ্গে কন্ট্রাক্ট করেছিলাম, এনকোয়ারী করেছিলাম এবং পরে ডি.সি.র সঙ্গে দেখা করেছিলাম। ডি.সি. আমাকে বললেন যে আমার কিছু করার নেই, যেমন গম এসেছে তেমন পাঠিয়েছি। আপনার রিলিফ অফিস বিরাট, কাগজেও খুব লেখা আছে কিন্তু আপনি গ্রামে গিয়ে দেখুন সেখানকার লোকের কি অবস্থা। ওয়েস্ট বেঙ্গল নিয়ে বলবার প্রচুর লোক আছে কিন্তু দার্জিলিং হিল এলাকা নিয়ে আমাকে কিছু বলতে হবে। গতকাল রামনারায়ণ বাবুর সঙ্গে দেখা করে কিছু বলেছি, প্রবীরবাবুর চেম্বারে গিয়ে দার্জিলিং এর পাওয়ার সম্বন্ধে কথা বলেছি। আমি দেখছি ট্রেজারী বেঞ্চ সব ফাঁকা -সব ভিডিও দেখতে গেছেন কিনা জানিনা। এই রকম হলে আপনারা কি রকম চালাবেন? আমরা কলিং এ্যাটেনসন করি মেনসন করি কিন্তু দেখছি মন্ত্রিরা কেউ থাকেন না। কাগজে দেখলাম কোরাম ছিল না বলে স্পীকার ১০ মিনিট দেরী করে শুরু করতে হলো। আমরা কি এখানে বেড়াতে আসি? আমি যখন বলতে আরম্ভ করলাম তখন স্পীকার বললেন ৫ মিনিট। আমি বলছি কাল থেকে আমাকে বেশী সময় দিতে হবে, কারণ আমি একাই মেম্বার।

**মিঃ স্পীকার :** মাননীয়ামন্ত্রীর কত মিনিট সময় লাগবে?

**শ্রী নিরুপমা চ্যাটার্জি :** আমার ১৫ মিনিট সময় লাগবে।

**মিঃ স্পীকার :** তাহলে আধঘন্টা সময় আরো বাড়ানো হল।

**শ্রী নিরুপমা চ্যাটার্জি :** অধ্যক্ষ মহাশয় আমার এই বাজেট পেশ করার পর বিরোধী সদস্যরা বললেন ত্রাণ দপ্তর কাজ করছে কিনা, ত্রাণ দপ্তর আছে কিনা সেটা ঠিক বুঝতে পারা যাচ্ছে না। তাঁদের আমলে ৩৮ বছর ধরে যে ভাবে ত্রাণ দপ্তর চলতো এখন সেই ভাবে চলছে না। আমরা ত্রাণ দপ্তরকে গণমুখী করেছি যার ফলে কি হচ্ছে না হচ্ছে তারা বুঝতে পারছেন না। এই সরকার আসার পর বন্যার মোকাবিলা করার জন্য জনসাধারণ যে ভাবে এগিয়ে এসেছেন তাতে পৃথিবীতে একটা নতুন ইতিহাস রচিত হয়েছে।

অপরদিকে এই খরার মধ্যে দাঁড়িয়ে তার মোকাবিলা করা হয়েছে। অনেকে বললেন বন্যা হলেই চোরাকারবারীরা মনে করে এবারে আমাদের সুযোগ এসেছে, চালের দাম এবার বাড়াব। আমরা জানি গ্রামের কৃষকদের বোঝান হয়, পাঁজি দেখে বলা হয় এবারে

জ্যোতিষী বলেছেন খরা হবে, দুর্ভিক্ষ হবে, এসব বিধাতার লিখন--কে খন্ডাবে? এসব কথা বলে মানুষদের দুর্বল করা হোত। কিন্তু বামফ্রন্ট সরকার দেখালেন খরা হলে তার মোকাবিলা করা যায়। আমরা পশ্চিমবাংলায় শ্রম দিবস সৃষ্টি করে খাল, নালা তৈরী করে একটা নূতন ইতিহাস রচনা করেছি এবং সেটা গ্রামে গেলে আপনারা দেখতে পাবেন। আপনারা গ্রামের ক্ষেতমজুরদের ঘরে গেলে দেখবেন তাদের মুখে আজ কি কথা প্রতিধ্বনিত হচ্ছে। পূর্বে তারা ভাবত পাঁজিতে আছে মহামারি হবে, দুর্ভিক্ষ হবে--এটা বিধাতার লিখন, কে ঠেকাবে? শুধু তাই নয়, তারা এটাও ভাবত পূর্ব জন্মের কর্মফলেই এটা হচ্ছে। কিন্তু এখন তারা বলছে, আমাদের যুগ যুগ ধরে প্রতারণা করেছে--এবারে আমরা লড়াইয়ের কথা, দাবীর কথা বলব। আমরা খরার মধ্যে দাঁড়িয়ে কাজ করে প্রমান করে দিয়েছি কি করে মানুষকে বাঁচান যায়। এখন গ্রামের মহাজনরা বলছে বামফ্রন্ট সরকার যেভাবে গ্রামে কাজ করেছে তাতে এঁদের ঠেকান যাবে না। মহাজনরা বলছে বামফ্রন্ট সরকারকে কি করে লটকাবো, বরং আমাদেরই বিপদ আসছে। আমাদের ত্রাণ দপ্তর কি কি কাজ করেছে সেটা যদি কৃষকদের বাড়ী বাড়ী যান তাহলেই দেখতে পাবেন। বামফ্রন্ট সরকার একদিকে শ্রম দিবস সৃষ্টি করেছে এবং অপর দিকে যেখানে শিলাবৃষ্টি এবং বন্যা হয়েছে সেখানে ঠিক ঠিকভাবে তার মোকাবিলা করা হয়েছে এবং যা যা দেওয়া দরকার তা দেওয়া হয়েছে। একজন মাননীয় সদস্য বললেন বিভিন্ন এলাকায় অগ্নি সংযোগের ফলে যে সমস্ত ঘরবাড়ী নষ্ট হয়েছে সেগুলো তৈরী করা হয়নি। আমরা ডি.এম--কে বলেছি অবিলম্বে জানান কত ঘর পুড়েছে। আমরা ইতিমধ্যে অনেক সাহায্য পাঠিয়েছি এবং প্রাকৃতিক দুর্যোগে ঠিক ঠিকভাবে কাজ করেছি আমরা গ্রামের মানুষদের সংগে কাজ করি, তাদের সংগে আমাদের প্রতিদিনের সম্পর্ক রয়েছে কাজেই আমরা জানি তারা কিভাবে রয়েছে। বিরোধীদলের একজন সদস্য বললেন আমরা নাকি কুষ্ঠ রোগীদের ব্যাপারে কোন রকম পরিকল্পনা করছিনা। আমি কয়েকবার কুষ্ঠ রোগীদের আশ্রমে গিয়েছি এবং আমার কাছে হিসেব আছে আমাদের রিলিফ দপ্তর থেকে তাদের কি সাহায্য দেওয়া হয়েছে। তাদের আমরা কাপড় দিয়েছি, কম্বল দিয়েছি এবং তারা এখন সংগঠিত হয়েছে। আগে তারা মনে করত আমরা সমাজে অপাংক্তেয়, আমাদের কেউ ছোবেনা। আমি তাদের সংগে মিটিং করেছি এবং তাদের বুঝিয়ে দিয়েছি আপনাদের অধিকারের কথা শুধু আমাকে বললে হবেনা, আপনাদের অধিকারের কথা আপনারা বারবার বলবেন এবং আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আপনাদের সাহায্য করব। আমি কুষ্ঠ রোগীদের সংগে বসে নানা রকম আপাপ আলোচনা করেছি এবং তাদের প্রকল্পে টাকা সাহায্য করেছি। মাননীয় সদস্য যদিও বাঁকুড়ার সদস্য তবে মনে হয় তিনি শহরে থাকেন কাজেই সেখানকার খোঁজখবর রাখেননা। আসামের দুঃখজনক ঘটনার জন্য ওখান থেকে যে সমস্ত শরণার্থী এসেছে তাতে আমরা আমাদের ত্রাণ দপ্তরের পক্ষ থেকে সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে তাদের সাহায্য দিয়ে দায়িত্ব পালন করেছি। এখানে যে ২৯ হাজার শরণার্থী এসেছে তাদের এখানে রাখার ব্যবস্থা করেছি, খাওয়ার ব্যবস্থা এবং চিকিৎসার ব্যবস্থা করেছি এবং এই বাবদ ইতিমধ্যে প্রায় ৩ কোটি ৯০ লক্ষ টাকা খরচ করেছি। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সাহায্য দিয়েছেন ২৭ লক্ষ টাকার মত, বাকী সব টাকা আমাদের রাজ্য সরকারকে খরচ করতে হয়েছে। কাজেই আপনারা একটু চিন্তা করলেই বুঝতে পারবেন আমরা এই সীমিত ক্ষমতারমধ্যে দাঁড়িয়ে কাজ করছি। মাননীয় সদস্যা রেনু লিনা সুব্বা বলেছেন, দার্জিলিং--এ আমরা নাকি কিছুই দিচ্ছিনা। দার্জিলিং সম্বন্ধে তাঁর একটা বিশেষ মনোভাব আছে কারণ

তিনি সেখানকার প্রতিনিধি। তাঁর দাবীর কথা আমাদের শুনতেই হবে। তবে একথাও বলব তিনি যদি সঠিকভাবে খবর রাখতেন তাহলে যেসব কথা বলেছেন সেগুলি বলতেননা।

[2-10—2-20 p.m.]

এমন কি যে সমস্ত চা বাগান বন্ধ হয়ে রয়েছে, সেই চা বাগানের শ্রমিকদের আমরা টাকা পাঠিয়ে দিয়েছি। শ্রমিকরা এবং তার পরিবারবর্গ যাতে বাঁচতে পারে অর জন্য তাদের আমরা কাপড় কম্বল পাঠিয়ে দিয়েছি। এখানে কিন্তু বলছেন যে তারা ধুতি পরে না। আমার এটা জানা ছিল না। তবে আমরা এটা জানি যে সবাইয়ের পোষাক সমান নয়। বিভিন্ন এলাকায় বিভিন্ন ধরণের পোষাক আছে। এবং কাপড় পরার কতকগুলি নিয়ম আছে। হয়তো তারা ধুতি পরে না। সেইজন্য মাননীয় সদস্যাকে বলেছি যে তিনি আমাকে জানান যে কি ধরণের পোষাক হলে তাদের ভাল হবে। আজকে তিনি আমাকে জিজ্ঞাসা করেছিলেন যে আমার এলাকায় কি কি জিনিস গিয়েছে। আমি বলেছিলাম তিনি এম এল এ--নিশ্চয় তাঁর দায়িত্ব আছে। তিনি ইচ্ছা করলে ডি এম--এর কাছ থেকে জানতে পারবেন। তিনি তথ্যগুলি পেলে আরও ভাল হবে। যদি কোথায়ও দুর্নীতি হয় তাহলে তিনি আমাকে বলতে পারবেন এবং সঠিকভাবে মূল্যায়ন করে ঠিকভাবে আমাকে জানাতে পারবেন। অপর দিকে বিভিন্ন এলাকায় যেসমস্ত কিছু দেওয়া দরকার আমরা দিয়েছি। আমরা জানি যে, আমাদের অনেক রকম নিয়ম আছে। সেই নিয়মের বেড়াজালের মধ্যে দাঁড়িয়ে কম্বল শেষ পর্যন্ত অনেক দেরীতে দিতে পারলাম। নিয়ম হচ্ছে কম্বল আগে টেন্ডার করা যাবে না। আমরা বুঝি না কেন এই নিয়ম। আমি মনে করি যে আগে যদি এই ব্যবস্থা নিতে পারতাম তাহলে ঠিক ঠিক টাইমে সব জিনিস দেওয়া যায়। সেইজন্য আমরা চেষ্টা করছি আগে যে নিয়ম ছিল সেই সব নিয়ম আমরা পাল্টাবার। এবং অনেক নিয়ম কানুন আমরা এর মধ্যে পাল্টেছি। সমবায় সমিতিতে একটা ত্রাণ কমিটি আছে জেলা পরিষদে একটা ত্রাণ কমিটি আছে। একটা রিলিফ ম্যানুয়েল তৈরী হয়েছিল। সমস্ত জনপ্রতিনিধি এবং অফিসাররা বসে এটা তৈরী করেছিলেন। সেটাকে কার্যকরী করার ক্ষেত্রে আমরা অনেক কিছু আলোচনা করেছি এবং দেখেছি এটা করতে গেলে ৫০০ কোটি টাকা লাগবে। সেইজন্য আমরা প্রথম দিকে ধরেছি যে বাজ্য স্তরে একটা এ্যাডভাইসারী বোর্ড হওয়া দরকার এবং সাবডিভিসনেও একটা এ্যাডভাইসারী বোর্ড হওয়া দরকার। এটা আমরা চিন্তা ভাবনা করেছি। এটা আমরা কার্যকরী করবো। তিনটি জেলা আমরা বেছে নিয়েছি এবং এই তিনটি জেলার তিনটি গ্রাম পঞ্চায়েতে পাইলট প্রোজেক্ট করে গরীব মানুষ যারা আছে তাদের একটা সেনসাস করবো একটা সার্ভে করবো এবং দেখবো কিভাবে তাদের জীবন যাত্রা চলছে। আমরা এই তথ্য জানবার চেষ্টা করছি এবং আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি যে ৮ কে.জি. করে যে গম দেওয়া হয় সেটা ১২ কে.জি. করা যায় কিনা। এ সম্বন্ধে আমরা আলোচনা করছি। আমরা জানি রিলিফে যে কাপড় জামা দেওয়া হয় সেটা প্রয়োজনের তুলনায় কম। আগে এই রিলিফের কাপড় জামা বড়লোক * * * দিয়ে তাদের কাছ থেকে টেন্ডার দিয়ে কেনা হোত। আমরা এখন সমস্ত রিলিফের কাপড় জামা তন্তুজ ও তন্তুশ্রীর কাছ থেকে কিনছি।

**শ্রীদেবকী নন্দন পোদ্দার ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার . . . . .

**মিঃ স্পীকার ঃ** শেষে বলবেন এখন বসুন।

আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি যে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে জেলা পরিষদের মাধ্যমে

দুঃস্থ মেয়েদের স্বনির্ভর করে তোলার জন্য ডি এম--দেব টাকা দিয়ে দেবো। ডি এম--রা তাদের কাপড় কিনে দেবে এবং টেন্ডারের ভিত্তিতে এই সব কাপড় কিনবে। পঞ্চায়েতের মাধ্যমে দুঃস্থ মেয়েদের দিয়ে কাজ করানো হবে। আমরা চাই পশ্চিমবাংলায় যে সমস্ত মেয়েরা অনাহারে রয়েছে এবং অনেক অসুবিধার মধ্য দিয়ে দিন কাটাচ্ছে, দুঃস্থ অবস্থায় দিন কাটাচ্ছে, আমরা চাই শুধু রিলিফ দিয়ে মানুষকে বাঁচানো যায় না, তাদেরকে স্বনির্ভর করতে হবে। তাই আমরা মনে করি এই পরিকল্পনার মধ্য দিয়ে এই দুঃস্থ মেয়েদের বাঁচাবার ব্যবস্থা করবো। তাই আমি বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ধারাবাহিকভাবে আমরা যে কর্মসূচী নিয়েছি, সেই কর্মসূচী নিয়ে গরীব মানুষের পক্ষে থেকে আমরা কাজ করে যাবার চেষ্টা করছি। আমি আশা করবো আজকে যে বাজেট আমরা এখানে পেশ করেছি তাকে মাননীয় সদস্যরা সমর্থন জানাবেন। এই কথা বলে বিরোধী সদস্যরা যে কাট মোসন রেখেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** মাড়োয়াড়ী কথাটা বাদ যাবে। ওটা এক্সপাঞ্জ হয়ে যাবে।

**DEMAND No. 47**

The motion that the amount of demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion that the amount of demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shrimati Nirupama Chatterjee that a sum of Rs 13,71,58,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "289-Relief on account of Natural Calamities", was then put and a division taken with the following results:

AYES—96

Abul Hasnat Khan, Shri
Adak, Shri Gour hari
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Benoy Krishna
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Bhibuti Bhusan
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta

Note : Expunged as ordered by the Chair.

Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Malin
Guha, Shri Kamal Kanti
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Kishu, Shri Upendra
Kumar, Shri Himansu
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Molla, Shri Anadi
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Gangadhar
Nezamuddin Md., Shri
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Pramanik, Shri Sudhir
Ray, Shri Achintra Krishna
Ray,, Shri Dwijendra Nath
Roy, Shri Amalendra
Roy, Shri Sattik Kumar
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Sinha, Dr. Haramohan
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Khara

NOES—17

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Adhikary, Shri Sisir
Barman, Shri Dipendra
Bhunia, Dr Manas
Charraraj, Shri Suniti
Chaudhuri, Dr. Kiran
Ghosh, Shri Asok
Maity, Shri Mukul Bikash
Mandal, Shri Jokhilal
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Poddar, Shri Deokinandan
Roy, Shri Santi Mohan
Roy, Shri Sukumar
Sha, Shri Ganga Prosad
Sinha, Shri Atish Chandra

ABSTENTIONS--2

Sarkar, Shri Deba Prasad,
Purkait, Shri Prabodh

The Ayes being 96 and the Noes 17, Abstentions-2 the motion was carried.

**DEMAND No. 62**

Major Heads : 320—Industries (Excluding Public Undertaking and Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,78,01,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads: "320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)".

**DEMAND No. 64**

Major Head : 328—Mines and Minerals.

**Shri Nirmal Kumar Bose:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 39,86,000 be granted for expenditure under Demand No. 64, Major Head: "328—Mines and Minerals".

(This is inclusive of a total sum of Rs. 6,65,000 already voted on account in March, 1984)

**DEMAND No. 82**

Major Heads : 526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industires (Excluding Public Undertakings and Closed and Sick Industries).

**Shri Nirmal Kumar Bose:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,41,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads: "526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Excluding Public undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 73,51,000 already voted on account in March, 1984)

**DEMAND No. 24**

Major Head : 258—Stationery and Printing.

**Shri Nirmal Kumar Bose:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,38,97,000 be granted for expenditure under Demand No. 24, Major Head: "258—Stationery and Printing".

(This is inclusive of a total sum of Rs. 73,16,000 already voted on account in March, 1984)

**DEMAND No. 75**

Major Heads: 500—Investments in General Financial and Trading Institutions and 700—Loans to General Financial and Trading Institutions.

**Shri Nirmal Kumar Bose:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 38,50,000 be granted for expenditure under Demand No. 75 Major Heads: "500—Investments in General Financial and Trading Institutions and 700—Loans to General Financial and Trading Institutions".

(This is inclusive of a total sum of Rs. 6,43,000 already voted on account in March, 1984)

**DEMAND No. 81**

Major Heads: 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)

**Shri Nirmal Kumar Bose:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,00,00,000 be granted for expenditure under demand No. 81, Major Heads: "523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 16,68,000 already voted on account in March, 1984)

**DEMAND No. 84**

Major Head: 530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings).

**Shri Nirmal Kumar Bose:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,90,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Head: "530—Investments in Industrial Financial Institutions (Excluding public undertakings)

(This is inclusive of a total sum of Rs. 48,34,000 already voted on account in March, 1984)

**শ্রীনির্মল কুমার বোস ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১৯৮৪-৮৫ সনের ব্যয়--বরাদ্দ মঞ্জুরী আবেদনের প্রারম্ভেই এই বিভাগে আমার পূর্বসুরী স্বর্গতঃ ডঃ কানাইলাল ভট্টাচার্য মহাশয়ের অমর স্মৃতির উদ্দেশ্যে জানাই আমার ভক্তিপূর্ণ শ্রদ্ধাঞ্জলি। বিগত প্রায় ছয় বৎসর কাল এই বিভাগের দায়িত্বে আসীন থাকার সময়ে পশ্চিমবঙ্গে শিল্পলগ্নী ও শিল্পোন্নয়নের আবহাওয়া ফিরিয়ে আনতে, বিশেষ করে ইলেকট্রনিক এবং পেট্রো--রসায়নের মতন নূতন ও আধুনিক শিল্প গড়ে তোলার জন্য তিনি অসামান্য আগ্রহ ও উদ্যোগ নিয়েছিলেন। এটা দুর্ভাগ্য যে জীবদ্দশায় তিনি তাঁর আরব্ধ কর্মযজ্ঞের সুফলগুলি দেখে যেতে পারলেন না। তিনি অগ্রগতির যে পথনির্দেশ দিয়ে গেছেন আমি তা অনুসরণ করতে সচেষ্ট হব এবং তাঁর স্বপ্নগুলির সার্থক রূপায়ণে ব্রতী হব।

বিগত বৎসরের বাজেট বিবৃতির উপসংহারে তিনি এই রাজ্যে একটি অবাধ বাণিজ্য অঞ্চল স্থাপনে ভারত সরকারের অনুমোদন আদায় করতে আমাদের প্রচেষ্টা ফলপ্রসু করার জন্য সভার সকল সদস্যের সহায়তা কামনা করেছিলেন। এটা খুবই সন্তোষের বিষয় যে ভারত সরকার চব্বিশপরগনা জেলার ফলতায় একটি এক্সপোর্ট প্রসেসিং জোন গড়ে তোলার সিদ্ধান্ত নিয়েছেন। ২৮০ একর পরিমিত, অধিকাংশ কলিকাতা বন্দর অছি পর্যদের মালিকানাধীন, জমির উপর এই এলাকাটি গড়ে উঠবে। কেন্দ্রীয় সরকার 'ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন অথরিটি বোর্ড' গঠন করবেন যার উপর এলাকাটির অভ্যন্তরে প্রয়োজনীয় আন্তর্কাঠামোর সুযোগ--সুবিধাগুলির বন্দোবস্ত, ঐ এলাকায় শিল্প গঠনে ইচ্ছুক শিল্পোদ্যোগীদের মধ্যে জমি বিলি ব্যবস্থা এবং ঐ এলাকাটির সামগ্রিক পরিচালনভার ন্যস্ত হবে। আর রাজ্য সরকার ঐ এলাকার সীমানা পর্যন্ত পথ--যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন, জল ও বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা ইত্যাদি যেসব আন্তর্কাঠামো সুবিধাগুলি সম্ভাব্য লগ্নীকারী শিল্পোদ্যোগীদের আকৃষ্ট করবে তার ব্যবস্থা করছেন। রাজ্য সরকার ঐ এলাকার কাছাকাছি একটি শহরাঞ্চল গড়ে তুলে আবাসন, শিক্ষা, চিকিৎসা প্রভৃতি সামাজিক এবং ব্যাঙ্ক, বিপণন কেন্দ্র, পরিবহণ, প্রান্তকেন্দ্র (টার্মিনাল) ইত্যাদি বাণিজিক আন্তর্কাঠামো সুবিধাগুলির ব্যবস্থা করার পরিকল্পনাগুলি গ্রহণ করেছেন। রাজ্য পূর্তবিভাগ, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, পশ্চিমবঙ্গ শিল্প আন্তর্কাঠামো উন্নয়ন কর্পোরেশন প্রভৃতি রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগ ও সংস্থাগুলি অত্যন্ত নিষ্ঠার সঙ্গে কাজ করে চলেছেন এবং আমাদের আশা দু-বছরের মধ্যেই এলাকাটির জন্য প্রয়োজনীয় সুযোগ সুবিধাগুলির বন্দোবস্তের কাজ শেষ করা যাবে। প্রাথমিকভাবে শিল্পোদ্যোগীদের কাছ থেকে যে সাড়া পাওয়া গেছে তা দিয়ে বিচার করলে ফলতায় এক্সপোর্ট প্রসেসিং জোনটি অবশ্যই কেবলমাত্র এই রাজ্যেরই নয়, সারা পূর্বাঞ্চলের পক্ষে একটি নূতন শিল্প বিকাশ কেন্দ্র হিসাবে গড়ে উঠবে।

প্রস্তাবিত হলদিয়া পেট্রো--রসায়ন শিল্প সমাবেশ, যার স্বপ্ন সর্বদাই স্বর্গত ডঃ ভট্টাচার্যের হৃদয় অধিকার করে থাকত, সেই প্রসঙ্গে আমি জানাতে চাই যে কেন্দ্রীয় সরকার প্রস্তাবিত উৎপাদনতালিকাকে ভিত্তি করে ভারত সরকারের সংস্থা, ইঞ্জিনীয়ার্স ইন্ডিয়া লিমিটেড, যে প্রকল্প সম্ভাবনা প্রতিবেদন তৈরী করেছেন তা ১৯৮৪ সনের জানুয়ারী মাসে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুমোদন অপেক্ষা করা হচ্ছে। ঋণ ও ইকুইটি লগ্নীর অনুপাত ২ঃ১ ধরে প্রকল্পটির আনুমানিক মূলধন ব্যয় ৮৪৪.৪ কোটি টাকা হবে বলে অনুমিত হয়েছে। উক্ত হিসাবের মধ্যে একটি কস্টিক সোডা।ক্লোরিন উৎপাদন

সরঞ্জাম স্থাপনের ব্যয়ও ধরা হয়েছে। কেন্দ্রীয় সরকার এ বিষয়ে কখনও কি সিদ্ধান্ত নেবেন তার কোন আভাষ এখন পর্যন্ত পাওয়া যায় নি। ভারত সরকার যাতে আর কালবিলম্ব না করে এই প্রকল্পটির আনুষ্ঠানিক অনুমোদন দেন, যা হলে এই প্রকল্পটি রূপায়ণের কার্যকর ব্যবস্থা সপ্তম যোজনাকালে আরম্ভ ও শেষ করা যাবে, তারজন্য আমাদের প্রচেষ্টাকে সর্বান্তঃকরণে সমর্থন করতে এই সভার মাননীয় সদস্যদের কাছে আবেদন রাখছি।

আমি এখন রাজ্য সরকারের কয়েকটি উন্নয়নকামী সংস্থার বিভিন্ন প্রচেষ্টার কথা উল্লেখ করতে এবং সঙ্গে সঙ্গে তাদের কর্ম সাফল্যের সংক্ষিপ্ত আভাষ দিতে চাই। ১৯৮৩ সালে ১২১.২০ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত ১৫৯টি শিল্প অনুমোদন পাওয়া গেছে। মোট ৩০৬.৬৬ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত এবং অতিরিক্ত প্রায় ৩৭০০ জন লোকের কর্ম সংস্থান সুযোগ সৃষ্টিকারী ২৪টি শিল্প প্রকল্প রূপায়িত হয়েছে। ১৯৮৩ সনের ১লা এপ্রিল থেকে ৩১এ ডিসেম্বর পর্যন্ত সাহায্যপ্রাপ্ত ২৪টি শিল্প ইউনিট ধরে, পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশনের কাছ থেকে সাহায্যপ্রাপ্ত শিল্প ইউনিটগুলির মোট সংখ্যা বৃদ্ধি পেয়ে হয় ২৯১, যার মোট বিনিয়োগ পরিমাণ প্রায় ৫১৪ কোটি টাকা। বর্তমান আর্থিক বৎসরে ৩১এ ডিসেম্বর পর্যন্ত বন্টিত ৭.২৩ কোটি টাকা ধরে নিয়ে, পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন কর্পোরেশন কর্তৃক এপর্যন্ত আর্থিক সহায়তা বন্টনের পরিমাণ দাঁড়ায় ১০২.৬৫ কোটি টাকায়। পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন কর্পোরেশন ও অ্যান্ড্রু ইউল কর্তৃক যৌথভাবে গঠিত পশ্চিমবঙ্গ ফিলামেন্ট এবং ল্যাম্পের প্রায় ৭ কোটি টাকা লগ্নীকৃত প্রকল্পটি ১৯৮৩ সালেই কল্যাণীতে চালু হয়েছে। এছাড়াও যৌথ উদ্যোগে আরও দুটি প্রকল্প, কল্যাণীতে অ্যালায়েড অ্যারোমেটিকসের প্রকল্পটি এবং সিউড়িতে ইস্টার্ন এক্সপ্লোসিভস্ ও কেমিক্যাল্সের প্রকল্পটি ১৯৮৪-৮৫ সালের মধ্যে উৎপাদন আরম্ভ করবে বলে আশা করা যাচ্ছে।

এই রাজ্যে ইলেকট্রনিক্ শিল্পের বিকাশ আরো ত্বরান্বিত করার উদ্দেশ্য নিয়ে পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক শিল্প উন্নয়ন কর্পোরেশন লিমিটেডটিকে গতিশীল ও সক্রিয় করে তোলা হচ্ছে। এঁরা ইতিমধ্যে বিভিন্ন ইলেকট্রনিক্ সরঞ্জাম ও যন্ত্রাংশ তৈরীর জন্য ১৪টি কোম্পানী গঠন করেছেন। রাজ্যে ইলেকট্রনিক্ শিল্পের উন্নতির সঙ্গে জড়িত বিভিন্ন বিভাগ ও রূপায়ণকারী সংস্থাগুলির নীতি এবং কার্যাবলীর সুষম সমন্বয়সাধনের উদ্দেশ্যে মুখ্যমন্ত্রির সভাপতিত্বে একটি কমিটি গঠিত হয়েছে। ওয়েবেলের যৌথ উদ্যোগে গঠিত দুটি নূতন ইউনিট, ওয়েবেল কার্বন ও মেটাল ফিল্ম রেসিস্টরস ও ওয়েবেল সেন ক্যাপাসিটরস এবং ১০০ অংশ সত্ত্বাধিকারে গঠিত আরেকটি সাবসিডিয়ারি ইউনিট, ওয়েবেল ক্রিস্টালস্ লিমিটেড ১৯৮৪ সালের মধ্যে উৎপাদন আরম্ভ করবে বলে আশা করা যায়। সল্টলেক এলাকায় যেসব ইলেকট্রনিক শিল্প গড়ে উঠবে এইগুলি হবে তাদের অগ্রণীদল। সল্টলেক এলাকায় আরো ইলেকট্রনিক শিল্প গড়ে তোলার জন্য কর্পোরেশনটিকে আগের বিভিন্ন ইউনিটের মধ্যে বণ্টিত ৪০ একর জমি ছাড়া আরো ৯৩ একর পরিমাণ জমির দখল দেবার সিদ্ধান্ত হয়েছে। এছাড়া বিভিন্ন জেলাতে ইলেকট্রনিকস্ শিল্প সমাবেশ গড়বার সিদ্ধান্তও গ্রহণ করা হয়েছে।

পশ্চিমবঙ্গ ফার্মাসিউটিক্যাল্স ও ফাইটোকেমিক্যাল্স উন্নয়ন কর্পোরেশন বাৎসরিক ৫০ টন উৎপাদন ক্ষমতার একটি ৮-হাইড্রোক্সিকুইনোলিন তৈরী প্রকল্প কল্যাণীতে রূপায়িত করছেন এবং ঐ স্থানেই বৃহদাকারে ভেষজ পদার্থ ও ঔষধ প্রস্তুতের উদ্দেশ্য নিয়ে ৫৫ একর জমির উপর একটি শিল্প এস্টেট তৈরী করছেন। এই এস্টেট তৈরীর কাজ এখন সমাপ্তির পথে। তেলিপাড়ায় সিট্রোনেলা তেল নিষ্কাশনের জন্য বিশ্লেষণ প্রকল্পটি এই বৎসরেই

উৎপাদন আরম্ভ করবে বলে আশা করা যায়। সিঙ্কোনা অধিকার ১৯৮৩-৮৪ সালে ৮,৬৬০ একর পরিমাণ জমিতে সিঙ্কোনা চাষ করেছেন। কুইনাইন কারখানার আধুনিকীকরণের প্রথম পর্যায়ের কাজ এগিয়ে চলেছে এবং বর্তমান আর্থিক বছরেই শেষ হবে বলে আশা করা যাচ্ছে। তার ফলে বৎসরে অতিরিক্ত ৮।৯ মেট্রিক টন বি পি'৮০ মান বিশিষ্ট "কুইনাইন" পাওয়া সম্ভব হবে। এমিটিন কারখানায়ও উৎপাদন শুরু হয়ে গেছে এবং আশা করা যাচ্ছে ১৯৮৪-৮৫ সালে বার্ষিক ২২০ কেজি থেকে ২৪০ কেজি এমিটিন উৎপাদনের লক্ষ্যমাত্রায় পৌছান সম্ভব হবে।

ওয়েষ্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভলপমেন্ট কর্পোরেশন কতকগুলি নূতন শিল্প বিকাশ কেন্দ্র স্থাপনের বিষয়ে বিশেষ মনোযোগ ও গুরুত্ব দিচ্ছেন। শিলিগুড়ির কাছে দাবাগ্রামে ঐ কর্পোরেশন ইতিমধ্যে প্রায় ৯৪ একর পরিমাণ জমির দখল নিয়েছেন যেখানে রাজ্যের আবাসন অধিকার রাস্তাঘাট, পয়ঃপ্রণালী প্রভৃতি তৈরীর কাজ আরম্ভ করেছেন। ইতিমধ্যেই ঐ কর্পোরেশন এখানে ১০ একর পরিমাণ জমি একটি খাদ্য প্রস্তুতকারী (ফুডপ্রসেসিং) শিল্প ইউনিটকে বিলি করেছেন এবং জমি বরাদ্দের আরো অনেকগুলি আবেদনপত্র বিবেচনা করছেন। উলুবেড়িয়ায় কর্পোরেশন প্রায় ১৬০ একর পরিমাণ জমির দখল নিয়েছেন এবং উন্নয়নের জন্য প্রয়োজনীয় পরিকল্পনাগুলি তৈরী করেছেন। পরিকল্পনা অনুযায়ী ব্যয়ভার ৮৫ লক্ষ টাকা হবে বলে ধরা হয়েছে। আভ্যন্তরীণ পথ নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে, বাকী কাজগুলো শীঘ্রই হাতে নেওয়া হবে। আরো আশা করা যাচ্ছে এ বছরের মধ্যেই কর্পোরেশন বজবজে প্রায় ৭৬ একর পরিমাণ জমির দখল পাবেন। এছাড়া, কুচবিহারে ১৪৫ একর এবং মুর্শিদাবাদ জেলার ফারাক্কায় ১২৫ একর পরিমাণ জমি অধিগ্রহণের প্রস্তাব সংক্রান্ত কার্যক্রম আরম্ভ করা হয়েছে। ঐ কর্পোরেশন মালদহ, জলপাইগুড়ি, বাঁকুড়া এবং দার্জিলিং জেলা গুলিতেও উপযুক্ত জমির সন্ধান করছেন। ঐ জেলাগুলির প্রত্যেকটিতে এবং কুচবিহার জেলায় শিল্প বিকাশ কেন্দ্র স্থাপন উপযোগী স্থান নির্বাচন করা জন্য একটি করে "টাস্ক ফোর্স" গঠন করা হয়েছে। ন্যস্ত দায়িত্বগুলি কর্পোরেশনটি যাতে যতশীঘ্রসম্ভব রূপায়িত করতে পারে সেইজন্য কর্পোরেশনের আর্থিক সঙ্গতি যথাযথভাবে বৃদ্ধি করা হচ্ছে।

শিল্পোদ্যোগীরা প্রয়োজনীয় অনুমোদনপ্রাপ্ত প্রকল্পগুলি রূপায়িত করতে যেসব সমস্যার সম্মুখীন হচ্ছেন সেগুলি জানবার জন্য এবং সেগুলির সুষ্ঠু সমাধানের জন্য বিভাগীয় সচিবের নেতৃত্বাধীন নজরদারী (মনিটরিং) ইউনিটটি নিয়মিতভাবে শিল্পোদ্যোগীদের সঙ্গে বৈঠকে মিলিত হচ্ছেন। এইভাবে চিহ্নিত সমস্যাগুলির সমাধানের জন্য সংশ্লিষ্ট সরকারী বিভাগগুলির সঙ্গে যোগাযোগ করা হয়েছে এবং "উচ্চশক্তি সম্পন্ন বিভাগীয় সচিব পর্যায়ের কমিটি" টিও প্রায়ই মিলিত হয়ে এই সমস্যাগুলি বিবেচনা করেছেন। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি এই প্রচেষ্টাগুলি বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা, পরিবেশসংক্রান্ত অনুমোদন, জমি অধিগ্রহণ ও শহরাঞ্চলে জমির ঊর্ধ্বসীমা সংক্রান্ত নিষেধাজ্ঞা থেকে অব্যাহতি, সিমেন্ট, স্টীল প্রভৃতি অপ্রতুল সামগ্রীর সরবরাহ ইত্যাদি বিভিন্ন ধরনের সমস্যার সমাধানে বহুলাংশে সফল হয়েছে। তবে সব বিষয়েই ব্যবস্থাদি আঁরো ভাল করার সুযোগ সব সময়েই থাকে। তাই এ পর্যন্ত যেটুকু সাফল্য আমরা অর্জন করেছি আমি তাতেই আত্মসন্তুষ্ট থাকতে চাই না। সুতরাং আমি মাননীয় সদস্যদের দৃঢ় আশ্বাস দিচ্ছি যে ভবিষ্যতে আমাদের এই প্রচেষ্টাগুলি আরো জোরদার করা হবে।

প্রসঙ্গত গত কয়েক মাস যাবৎ বিদ্যুৎ পরিস্থিতির যে উন্নতি পরিলক্ষিত হয়েছে সে কথা

উল্লেখ করা আমার কর্তব্য। আমার আন্তরিক আশা এই যে উন্নতির এই ধারা অব্যাহত থাকবে এবং অদুর ভবিষ্যতে বিদ্যুৎ ব্যবহারে নিষেধাজ্ঞাগুলি বহুলাংশে শিথিল করাই নয়, বিদ্যুৎ নিয়ন্ত্রণ আদেশও প্রত্যাহার করা সম্ভব হবে।

আপনাদের অবগতির জন্য আমি আরো জানাতে চাই যে, "শিল্পহীন" জেলা ('নো-ইন্ডাস্ট্রি' ডিস্ট্রিক্ট) হিসাবে চিহ্নিত কুচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং, মালদহ এবং বাঁকুড়া-- এই পাঁচটি জেলায় ও রাজ্যের অন্যান্য শিল্পে অনগ্রসর জেলাগুলিতে শিল্প স্থাপন করতে রাজ্য সরকার উদ্যোগ নেবেন। আমরা এইসব জেলাগুলিতে শিল্পে লগ্নী করার জন্য শিল্পোদ্যোগীদের উৎসাহিত করছি।

আমার মনে হয় রাজ্যে শিল্পের প্রয়োজনীয় আন্তর্কাঠামো উন্নয়নের ক্ষেত্রে তীক্ষ্ণতর নজর, সরকারের বিভিন্ন সংস্থাগুলির উন্নয়নমূলক প্রচেষ্টা, প্রশাসনিক সহায়তাদানের জন্য কার্যকরী ব্যবস্থা এবং বিদ্যুৎ পরিস্থিতির উন্নতির পরিপ্রেক্ষিতে এই বছরে আমরা অধিকতর সমৃদ্ধির দিকে এগিয়ে যেতে পারব।

## DEMAND No. 76

Major Heads : 320—Industries (Public undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries : (Public Undertakings). 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings) 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 734—Loans for Power Projects (Public Undertakings).

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,95,20,000 be granted for expenditure under Demand No. 75, Major Heads : "320—Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 734—Loans for Power Projects (Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 5,15,90,000 already voted on account in March, 1984)

**শ্রীনির্মল কুমার বোস ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে আমি এই উপলক্ষ্যে এই বিভাগের পরিচালনাধীন সংস্থাগুলির উন্নতিকল্পে প্রাক্তন মন্ত্রী 'ডঃ কানাইলাল ভট্টাচার্য মহাশয়ের নিরলস উদ্যমের উল্লেখ করছি।

এক্ষণে, রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ৭৬নং অনুদানের অধীন '৩২০--

শিল্পসমূহ (সরকারী সংস্থাসমূহ), ৫০৫--কৃষিখাতে মূলধনী বিনিয়োগ (সরকারী সংস্থাসমূহ), ৫২৬--ভোগ্যপণ্য শিল্পসমূহে মূলধনী বিনিয়োগ (সরকারী সংস্থাসমূহ), ৭০৫--কৃষিখাতে ঋণ (সরকারী সংস্থাসমূহ), ৭২২--যন্ত্রপাতি ও ইঞ্জিনিয়ারিং শিল্পখাতে ঋণ (সরকারী সংস্থাসমূহ), ৭২৩--পেট্রোলিয়াম, রাসায়নিক দ্রব্যাদি এবং সার সম্বন্ধীয় শিল্পসমূহে ঋণ (সরকারী সংস্থাসমূহ), ৭২৬--ভোগ্যপণ্য শিল্পসমূহের জন্য ঋণ (সরকারী সংস্থাসমূহ) এবং ৭৩৪--বৈদ্যুতিক প্রকল্পসমূহের জন্য ঋণ (সরকারী সংস্থাসমূহ)' খাতে ৩০ কোটি ৯৫ লক্ষ ২০ হাজার টাকা ব্যয় মঞ্জুর করার জন্য প্রস্তাব করছি। ১৯৮৪ সালের মার্চ মাসে 'ভোট্ অন্ অ্যাকাউন্ট' এ মঞ্জুরীকৃত ৫ কোটি ১৫ লক্ষ ৯০ হাজার টাকার ব্যয়বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়বরাদ্দের অন্তর্গত।

ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো--ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড--এর জন্য ঋণ প্রস্তাবিত ব্যয়বরাদ্দের অন্তর্গত। শ্রীকানাই ভৌমিক এই সংস্থাটির ভারপ্রাপ্ত মন্ত্রী। ওয়েস্ট বেঙ্গল স্টেট সীড কর্পোরেশন লিমিটেড--এর জন্য ঋণও প্রস্তাবিত ব্যয়বরাদ্দের অন্তর্গত। উক্ত সংস্থাটি কৃষি বিভাগের পরিচালনাধীন।

মহাশয়, সরকারী সংস্থা বিভাগের পরিচালনাধীনে নয়টি সংস্থা রয়েছে, যথা--

(১) দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড্,
(২) দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড্,
(৩) কল্যাণী স্পিনিং মিল্স লিমিটেড্,
(৪) ইলেক্ট্রো--মেডিক্যাল্ অ্যান্ড অ্যালায়েড্ ইন্ডাস্ট্রিজ লিমিটেড্,
(৫) ওয়েস্টিং হাউজ্ স্যাক্সবি ফার্মার লিমিটেড,
(৬) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো--ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড্,
(৭) ওয়েস্ট বেঙ্গল সিরামিক্ ডেভেলাপমেন্ট কর্পোরেশন লিমিটেড্,
(৮) ওয়েস্ট বেঙ্গল স্টেট্ ওয়্যারহাউজিং কর্পোরেশন, এবং
(৯) ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল্স্ লিমিটেড্।

উক্ত সংস্থাগুলির মধ্যে প্রথম আটটি ইতিমধ্যেই উৎপাদনী ও ব্যবসায়িক কর্মে নিযুক্ত রয়েছে এবং শেষেরটি এখনো পর্যন্ত চালু হয় নি। এই সংস্থাগুলি প্রায় ১৪,৬০০ জনের কর্মসংস্থান করেছে।

আমি এখন সভার মাননীয় সদস্যদের উক্ত সংস্থাগুলির কার্যকলাপ সম্পর্কে অবগত করছি।

ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো--ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন প্রধানতঃ কৃষির জন্য প্রয়োজনীয় সামগ্রী, যন্ত্রপাতি ও সাজ--সরঞ্জাম সংগ্রহ ও বিক্রির কাজে নিযুক্ত রয়েছে।

কৃষকদের নিকট সার ও অন্যান্য প্রয়োজনীয় সামগ্রীর সরবরাহ নিশ্চিত করার উদ্দেশ্যে সংস্থাটি তার বিক্রয়কেন্দ্রগুলি এবং 'ডিলারশিপ' ব্যবস্থা এই রাজ্যের সব গুরুত্বপূর্ণ অঞ্চলে সম্প্রসারিত করেছে। পশ্চিমবঙ্গ সরকারের কৃষি বিভাগের পরিকল্পনা ও কর্মসূচী অনুযায়ী কৃষকদের মধ্যে 'মিনিকিট' সরবরাহের জন্য সরবরাহী সংস্থারূপেও কাজ করে চলেছে।

সংস্থাটি 'জেটর ইন্টারন্যাশন্যাল', 'ফোর্ড' ও 'এস্কর্ট ট্রাক্টরস্, 'কুবোটা' ও 'মিৎসুবিসি' পাওয়ার টিলার এবং অন্যান্য কৃষি যন্ত্রপাতি ও যন্ত্রাংশ সরবরাহ করছে। ব্যবসায়িক মুনাফার চেয়ে সামাজিক উদ্দেশ্যসাধনই এই সংস্থাটির নিকট অধিকতর গুরুত্বপূর্ণ।

সংস্থাটি কয়েকটি স্থানীয় ছোট ও মাঝারি আকারের শিল্পসংস্থার মাধ্যমে নিজস্ব নক্‌শা ও মান অনুযায়ী 'সুজলা' নামে ৫-অশ্বশক্তি ক্ষমতাবিশিষ্ট ডিজেলচালিত পাম্পসেট তৈরি করতে শুরু করেছে। এতে সাধারণভাবে পাম্পসেটের মূল্যবৃদ্ধি রোধে সাহায্য হয়েছে এবং এতে এই রাজ্যের কৃষকদের পরোক্ষভাবে প্রভূত উপকার হয়েছে।

সংস্থাটি কর্তৃক বানতলায় স্থাপিত মেকানিক্যাল্ কম্পোস্ট প্ল্যান্টটির দৈনিক কলকাতা নগরীর ১২০।১২৫ মেট্রিক টন আবর্জনাকে সারে পরিণত করার ক্ষমতা আছে। এ থেকে আবর্জনার প্রায় ৪০% সার পাওয়া যায়। বর্তমানে প্ল্যান্টটি এক শিফ্‌টে চলছে। কম্পোস্ট সারের বিক্রি বৃদ্ধি পাওয়ার সাথে সাথে প্ল্যান্টটি দুই শিফ্‌টে চালানো হবে।

দিনহাটায় স্থাপিত 'সিগার' এবং চুরুট কারখানাটির জন্য সংস্থাটি নিজস্ব 'শেড্' তৈরির ব্যবস্থা নিয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের কৃষি ইঞ্জিনিয়ারিং আধিকারিকের সহযোগিতায় সংস্থাটি হস্তচালিত 'সরলা' নামক পাম্পসেট তৈরি করতে শুরু করেছে।

উন্নতমানের বীজ উৎপাদন এবং এই রাজ্যের কৃষকদের নিকট সরবরাহে উদ্দেশ্যে রাজ্য সরকার কর্তৃক ওয়েস্ট বেঙ্গল স্টেট্ সীড্ কর্পোরেশন লিমিটেড্ স্থাপিত হয়। ১৯৮৩-৮৪ সালে সংস্থাটিকে ঐ উদ্দেশ্যে ১ কোটি টাকা ঋণ দেওয়া হয়েছে। সংস্থাটির কাজ কর্ম বৃদ্ধি পাওয়াতে ১৯৮৪-৮৫ সালে সংস্থাটির জন্য ২ কোটি টাকার ঋণ প্রস্তাবিত হয়েছে।

দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড্ একটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র, কতিপয় 'কোক্ ওভেন্ ব্যাটারি', একটি কয়লা ধৌতাগার এবং কয়েকটি 'বাই--প্রোডাক্ট প্ল্যান্ট' নিয়ে গঠিত। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, ১৯৮১-৮২ সাল থেকে সংস্থাটির কাজকর্মে প্রভূত উন্নতি লক্ষিত হচ্ছে। যেখানে ১৯৮০-৮১ সালে সংস্থাটির লোকসানের পরিমাণ ছিল ৪ কোটি ৫৪ লক্ষ টাকা, ১৯৮১-৮২ সালে ঐ লোকসান কমে গিয়ে দাঁড়িয়েছিল ১ কোটি ৬৩ লক্ষ টাকায়। আবার সেখানে সংস্থাটি ১৯৮২-৮৩ সালে প্রায় ৪ কোটি ৩০ লক্ষ টাকা লাভ করেছে। প্ল্যান্টগুলি পুরোনো হয়ে যাওয়ার ফলে এবং কোল ইন্ডিয়া লিমিটেড্ কর্তৃক নিম্নমানের কয়লা সরবরাহের জন্য ১৯৮৩-৮৪ সালে সংস্থাটি কার্যকলাপের এই ধারা সমহারে অব্যাহত রাখতে পারে নি। সংস্থাটির কার্যকলাপের উন্নতির জন্য কতকগুলি প্রকল্প।কর্মসূচী বিশেষ গুরুত্ব দিয়ে হাতে নেওয়া হয়েছে। নিম্নমানের কয়লা সরবরাহের ফলে সৃষ্ট অবস্থার প্রতি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। সংস্থাটির কার্যকলাপের একটি বিবরণ নীচে দেওয়া হ'ল--

| | ১৯৮০-৮১ | ১৯৮১-৮২ | ১৯৮২-৮৩ | ১৯৮৩-৮৪ (ফেব্রুয়ারি পর্যন্ত) |
|---|---|---|---|---|
| বিদ্যুৎ উৎপাদন (মিলিয়ন কিলোওয়াট আওয়ারে) | ৭১২ | ৭৫০ | ৮৮২ | ৬৭৩ |
| চুল্লীতে ব্যবহৃত তেলের পরিমাণ (কিলো লিটারে) | ২৩,২৬২ | ১৬,৬৭৫ | ৭,৯৯৬ | ১৩,৭৪১ |
| কোক্ উৎপাদন (মেট্রিক টনে) | ১,৯৮,০৪১ | ১,৯৯,৬৪৬ | ২,০০,৪২৫ | ১,৫২,৩১৬ |

দুর্গাপুর কেমিক্যাল্স লিমিটেড্ বিভিন্ন শিল্পের জন্য মূল্য রাসায়নিক দ্রব্যাদি উৎপাদন করে থাকে। সংস্থাটি কস্টিক।ক্লোরিন প্ল্যান্টের উৎপাদন ক্ষমতা কাজে লাগানোর ব্যাপারে

যথেষ্ট উন্নতি দেখিয়েছে, ফলে টার্নওভারের পরিমাণ বৃদ্ধি পেয়েছে। নীচের তালিকা থেকে অবস্থাটি বোঝা যাবে--

| | | কস্টিক সোডা মেঃ টন | লিকুইড্ ক্লোরিন মেঃ টন | টার্নওভার লক্ষ টাকায় |
|---|---|---|---|---|
| ১৯৮০-৮১ | ... | ৫,০২২ | ২,৩৭২ | ২৬১.৭৫ |
| ১৯৮১-৮২ | ... | ৫,৭৬৯ | ২,৮৪৯ | ৪৪১.১৬ |
| ১৯৮২-৮৩ | ... | ৭,৪২২ | ৪,২৩৪ | ৭২০.৮১ |
| ১৯৮৩-৮৪ | ... | ৭,৫০০ | ৫,০০০ | ৬৪০.০২ |
| | | (আনুমানিক) | (আনুমানিক) | (আনুমানিক) |

এতৎ সত্ত্বেও সংস্থাটি বার্ষিক ৩ কোটি থেকে ৪ কোটি টাকার মত লোকসান করে চলেছে। লোকসানের কারণ অব্যবহৃত শ্রমশক্তি, কতকগুলি প্ল্যান্টে যান্ত্রিক গোলযোগ এবং কস্টিক সোডা, মনোক্লোরোবেনজিন, পেন্টাক্লোরোফেনল, সোডিয়াম্ পেন্টাক্লোরোফেনেট ইত্যাদির দামের ওঠানামা ও বিক্রয়ের ক্ষেত্রে তীব্র প্রতিযোগিতাজনিত সমস্যা। কস্টিক সোডা আমদানীর ব্যাপারে ভারত সরকারের উদারনীতি এবং 'হট্-প্রেসড্ ন্যাপথালিন'--এর উপর শুল্ক হারের বৃদ্ধি সমস্যাটিকে জটিলতর করে তুলেছে।

নিম্ন তালিকা থেকে দেখা যাবে যে, কল্যাণী স্পিনিং মিল্স্ লিমিটেড্--এর কার্যকলাপে কিছুটা উন্নতি হয়েছে--

| | | টার্ন ওভার লক্ষ টাকায় | ক্ষতি লক্ষ টাকায় |
|---|---|---|---|
| ১৯৮০-৮১ | ... | ৩৭৭.৪৯ | ২৪৬.৫৭ |
| ১৯৮১-৮২ | ... | ৩৭৭.৮৬ | ৩৬৬.৪৩ |
| ১৯৮২-৮৩ | ... | ৪১৮.৯৯ | ৩৫৮.৫০ |
| ১৯৮৩-৮৪ | ... | ৪৯৮.১০ (আনুমানিক) | ৩৩৪.৮৬ (আনুমানিক) |

শ্রমিকদের স্বল্প উৎপাদনী ক্ষমতা এবং ব্যাপক মেরামতি ও পরিবর্তনযোগ্য পুরোনো যন্ত্রপাতিই সংস্থাটির কার্যকলাপের এই অবস্থার কারণ।

রাজ্য সরকার কর্তৃক প্রভূত বিনিয়োগ সত্ত্বেও ওয়েস্টিং হাউজ্ স্যাক্সবি ফার্মার লিমিটেড্ তার কাজকর্মে এখনও পর্যন্ত কোনো প্রকৃত উন্নতি দেখাতে পারে নি। সংস্থাটি বার্ষিক ৩ থেকে ৪ কোটি টাকা লোকসান করে চলেছে। সংস্থাটির দুর্বলতার কারণ কার্যকরী মূলধনের অভাব, পরিচালনা কাঠামোর দুর্বলতা, গতানুগতিক দ্রব্যাদির ক্ষীয়মান চাহিদা এবং উৎপাদন হ্রাস এবং অর্ডারের জন্য রেলওয়ের উপর অত্যধিক নির্ভরশীলতা। সংস্থাটি তার উৎপাদন বহুমুখী করার একটি কর্মসূচী নিয়েছে। সংস্থাটি কৃষির জন্য ৫-অশ্বশক্তি ক্ষমতাসম্পন্ন ডিজেল চালিত পাম্পসেট্ তৈরী করছে। ফ্রান্সের 'সাইলেক' (SILEC) নামক সংস্থার কারিগরী সহযোগিতায় 'জেনিফোন্' (GENEPHONE) নামক ইলেকট্রনিক যন্ত্র তৈরী করছে। সংস্থাটির ভবিষ্যৎ কার্যকলাপের একটি সামগ্রিক কর্মসূচীর জন্য যথাশীঘ্রসম্ভব কারিগরী ও অর্থনৈতিক সমীক্ষা প্রস্তুত করবার প্রস্তাব নেওয়া হয়েছে।

ইলেক্‌ট্রো--মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড্ ইন্ডাস্ট্রিজ লিমিটেড এক্সরে মেশিন ও বায়োমেডিক্যাল যন্ত্রপাতি তৈরির কাজে নিযুক্ত রয়েছে। নীচের তালিকা থেকে সংস্থাটির কার্যকলাপ সম্পর্কে একটি ধারণা পাওয়া যাবে।

| | টার্ন ওভার লক্ষ টাকায় | নীট ক্ষতি লক্ষ টাকায় |
|---|---|---|
| ১৯৮০-৮১ | ৬২.২৮ | ৭.৭৪ (শর্তাধীন) |
| ১৯৮১-৮২ | ২৯.১০ | ২৯.২৫ (শর্তাধীন) |
| ১৯৮২-৮৩ | ২৬.৩৭ | ২৮.১০ (আনুমানিক) |

প্রয়োজনীয় যন্ত্রাংশের প্রায় ৯৫% কিনে এনে সংস্থাটি সংযোজন করে থাকে ফলে বেসরকারী ক্ষেত্র থেকে তীব্র প্রতিযোগিতার সম্মুখীন হয়। সরকারী হাসপাতালগুলির নিকট সংস্থাটির প্রচুর পাওনা রয়েছে। পরিচালন ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য প্রথম পদক্ষেপ হিসাব উপরতলার কতগুলি শূন্যপদ পূরণ করার ব্যবস্থা করা হচ্ছে।

ওয়েস্ট বেঙ্গল সিরামিক্ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড্ 'প্রোসেসড্ ক্লে', ইন্সুলেটর, 'টাওয়ার প্যাকিং' এবং চীনেমাটির বাসনপত্র তৈরি করে। নীচের তালিকা থেকে বোঝা যায় যে, সংস্থাটির কাজে কোনো উন্নতি হয় নি।

| | টার্ন ওভার লক্ষ টাকায় | ক্ষতি লক্ষ টাকায় |
|---|---|---|
| ১৯৮০-৮১ | ৯.৭০ | ২৭.৮৯ |
| ১৯৮১-৮২ | ৭.৭৯ | ৩১.০০ |
| ১৯৮২-৮৩ | ১১.৯৭ | ৫০.০০ (আনুমানিক) |
| ১৯৮৩-৮৪ | ১০.০০ | ৫৫.০০ (আনুমানিক) |

সংস্থাটির কার্যকলাপের এই অবনতির কারণ প্রধানতঃ শ্রমিকদের স্বল্প উৎপাদন ক্ষমতা, পরিচালন ব্যবস্থার মাধ্যমিক স্তরে দৃঢ়তার অভাব এবং যন্ত্রপাতির বয়ঃক্রম।

এই রাজ্যে বৈজ্ঞানিক উপায়ে খাদ্য--শস্য ইত্যাদি সংরক্ষণের জন্য ওয়েস্ট বেঙ্গল স্টেট্ ওয়্যারহাউজিং কর্পোরেশন গুদাম ও শীততাপ নিয়ন্ত্রিত পণ্যাগার ভাড়া দিয়ে থাকে। বর্তমানে সংস্থাটির সংরক্ষণ ক্ষমতা প্রায় ১.৯২ লক্ষ মেট্রিক টন।

শুরু থেকেই সংস্থাটি লাভ ক'রে চলেছে। ১৯৮২-৮৩ সালে সংস্থাটির লাভের পরিমাণ আনুমানিক ২৪ লক্ষ টাকা। সংস্থাটি সরকারকে লভ্যাংশ (Dividend) দিয়ে থাকে।

সংস্থাগুলির সুষম বৃদ্ধি এবং কতকগুলি সংস্থার পুরানো ও অকেজো যন্ত্রপাতির নবীকরণের প্রয়োজনীয়তাকে সামনে রেখে এই বিভাগের ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য ১০৪ কোটি টাকা বিনিয়োগের আর্থিক রূপরেখা তৈরি হয়েছিল। প্রথম চার বছরে অর্থাৎ ১৯৮০-৮১ থেকে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত মোট ৬১ কোটি ৬৩ লক্ষ ১০ হাজার টাকা এই বিভাগের পরিকল্পনা খাতে ব্যয় হয়েছে। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ বছরের জন্য অর্থাৎ ১৯৮৪-৮৫ সালের জন্য পরিকল্পনা খাতে ১৯ কোটি ৫০ লক্ষ টাকার ব্যয়বরাদ্দ প্রস্তাবিত হয়েছে।

এই বিভাগে বিদ্যুৎ উৎপাদন ক্ষেত্রে দুইটি পরিকল্পনা নেওয়া হয়েছে। সেগুলি হচ্ছে, (ক) দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড্ কর্তৃক ১১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ষষ্ঠ ইউনিট স্থাপন, (খ) পুরোনো বিদ্যুৎ ইউনিটগুলির নবীকরণ। ষষ্ঠ বিদ্যুৎ ইউনিটটির নির্মাণ কাজ শেষ পর্যায়ের দিকে এগোচ্ছে এবং এটি ১৯৮৫ সালে চালু হবে বলে আশা করা যাচ্ছে। ডেভেলপমেন্ট কন্‌সাল্‌ট্যান্ট প্রাঃ লিঃ--এর রিপোর্ট অনুযায়ী পুরোনো বিদ্যুৎ ইউনিটগুলির নবীকরণের জন্য কিছু স্বল্প ও দীর্ঘমেয়াদী ব্যবস্থা নেওয়া হয়েছে। তার ফলে বিদ্যুৎ উৎপাদন কিছুটা বৃদ্ধি পেয়েছে এবং স্থিতিশীল হয়েছে।

কৃষি খাতে ওয়েস্ট বেঙ্গল স্টেট্ ওয়্যারহাউজিং কর্পোরেশন ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে তার সংরক্ষণ ক্ষমতা মোট ১ লক্ষ মেঃ টন বাড়াবার কর্মসূচী গ্রহণ করেছিল। সংস্থাটি তার সংরক্ষণ ক্ষমতা ১৩,২০০ মেঃ টন বাড়াবার কর্মসূচী ১৯৮৩-৮৪ সালে গ্রহণ করেছিল এবং ১৯৮৪-৮৫ সালে এই সংরক্ষণ ক্ষমতা ১২,৫০০ মেঃ টন বাড়ানোর পরিকল্পনা আছে।

শিল্প এবং খনিজদ্রব্য খাতে এই বিভাগ বেশ কয়েকটি পরিকল্পনা গ্রহণ করেছে। দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড্--এর দৈনিক জল--সরবরাহ ক্ষমতা ৩৫ মিলিয়ন গ্যালন থেকে বাড়িয়ে ৪১ মিলিয়ন গ্যালন করবার পরিকল্পনাটি এখন রূপায়ণের শেষ পর্যায়ে এবং আশা করা যায় ১৯৮৪-৮৫ সালে এটি সম্পন্ন হবে। ঐ সংস্থার চল্লিশটি 'ওভেন' সমেত পঞ্চম কোক্ চুল্লীটি নির্মাণ করার কাজও শুরু হয়েছে।

খনন, পূরণ ইত্যাদি কাজ সহ সিভিল ইঞ্জিনিয়ারিং কাজ চলছে। এর জন্য প্রয়োজনীয় সামগ্রী যথা ইস্পাত, সিমেন্ট, প্রভৃতি সংগ্রহ করা হয়েছে। দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড্-এর ফ্যাক্টরীর পুরাতন যন্ত্রপাতি নবীকরণের জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছিল তারও বেশ অগ্রগতি হয়েছে এবং এর ফলে এই কারখানার প্ল্যান্টগুলি বিশেষ করে কস্টিক।ক্লোরিন প্ল্যান্ট ও থ্যালিক অ্যানহাইড্রাইড্ প্ল্যান্টের উৎপাদন ক্ষমতার ব্যবহার বৃদ্ধি পেয়েছে। ২৫ হাজার মাকুসমেত একটি সূতাকল বসাবার জন্য রায়গঞ্জে ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল্‌স্--নামক একটি সংস্থা স্থাপিত হয়েছে এবং তার কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। কর্মসূচী অনুযায়ী চললে ১৯৮৪-৮৫ সালেই প্রকল্পটি শেষ হবে।

পরিকল্পনা বহির্ভূত খাতে এই বিভাগ ১৯৮৪-৮৫ সালে ৯ কোটি ৪৫ লক্ষ ২০ হাজার টাকা ব্যয়বরাদ্দ রাখা হয়েছে। যদিও ওয়েস্ট বেঙ্গল স্টেট্ সীড্ কর্পোরেশনের জন্য প্রস্তাবিত দু'কোটি টাকা ৭৬নং অনুদানের অন্তর্গত তবুও এই টাকা উপরোক্ত ব্যয়বরাদ্দের [illegible] ধরা হয় নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখের সহিত মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, এই রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির কার্যকলাপ একেবারেই চমকপ্রদ নয়। সংস্থাগুলির কার্যাবলীর এই ধারা গত কয়েক বছর ধরে অব্যাহত আছে এবং আমরা এই ধারা পরিবর্তনের জন্য যথাসম্ভব প্রচেষ্টা চালাচ্ছি।

ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল স্টেট্ ওয়্যারহাউজিং কর্পোরেশন এবং অধুনা দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড্ ছাড়া অন্য কোনো সংস্থার পক্ষে সরকারী কোষাগারের জন্য কোনো নীট আয় (সরকারী কর, মূলধনের উপর সুদ, সম্পত্তির অপচয় এবং অন্যান্য বিধিবদ্ধ দায় বাদে) করা সম্ভব হয় নি। বস্তুতঃ ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল স্টেট্ ওয়্যারহাউজিং কর্পোরেশনের পক্ষে উদ্বৃত্ত করা

সম্ভব হচ্ছে কারণ তারা মূলতঃ কেনা-বেচায় লিপ্ত। ডি পি এল, ডি সি এল, কল্যাণী স্পিনিং মিলস্ লিমিটেড্ এবং ওয়েস্টিং হাউজ স্যাক্সবি ফার্মার আজ কয়েক বছর ধরে গড়ে বার্ষিক তিন কোটি টাকা লোকসান করে আসছে। এদিকে ইলেক্ট্রো—মেডিক্যাল, ওয়েস্ট বেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন--এর গড়ে বার্ষিক লোকসানের পরিমাণ যথাক্রমে ২৫ লক্ষ টাকা এবং ৩০ লক্ষ টাকা। এই সংস্থাগুলিতে অদ্যাবধি সর্বসাকুল্যে ১১৫ কোটি টাকা লোকসান হয়েছে। সংস্থাগুলিতে সরকারের মোট আমানতের পরিমাণ (ঋণ ও ইকুইটি সমেত) প্রায় ১৯০ কোটি টাকা।

এতে প্রতীয়মান হয় যে, বর্তমান রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির অবস্থা ভালো নয়। আমি মাননীয় সদস্যদের এই আশ্বাস দিচ্ছি যে, এই সংস্থাগুলির উন্নতির জন্য যথাসাধ্য চেষ্টা করা হচ্ছে। সংস্থাগুলির কার্যাবলীর পর্যায়ক্রমে উন্নতির জন্য যে মূল নীতি আমরা অনুসরণ করছি তা হ'ল প্রথমে ক্যাশ লোকসান কমানো, না-লাভ-না-লোকসান পর্যায়ে পৌঁছানো, তারপর উদ্বৃত্ত সৃষ্টি করা এবং সব শেষে সরকারকে লভ্যাংশ দেওয়া। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, ডি পি এল, ১৯৮২-৮৩ সালে ৪ কোটি টাকা লাভ করেছে এবং আশা করা যায় ১৯৮৩-৮৪ সালেও তারা লাভ করবে। কল্যাণী স্পিনিং মিলসও তার ক্যাশ লোকসানের মাত্রা আনুমানিক ২৫ লক্ষ টাকা কমাতে সক্ষম হয়েছে। এই সংস্থাগুলির উৎপাদন ক্ষমতার সামগ্রিক ব্যবহার ৫০% এর মত। মূলধন বিনিয়োগের তুলনায় উৎপাদন ক্ষমতা ব্যবহারের মাত্রা নৈরাশ্যব্যঞ্জক। ক্যাশ লোকসান কমানোর অন্যতম প্রধান উপায় হল অনুকূল পরিস্থিতিতে উৎপাদন ক্ষমতার অধিকতর ব্যবহার। না লাভ না লোকসান এই পর্যায়ের বহু নীচে এই সংস্থাগুলির কার্যকলাপের মধ্য দিয়ে উৎপাদন শক্তির নিম্ন প্রয়োগের চিত্রটি প্রতিফলিত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার সংস্থাগুলিতে পেশাদারী পরিচালন ব্যবস্থা এবং সর্বস্তরে সুষ্ঠু পরিচালন ব্যবস্থার চেষ্টা করছে। আমরা যে মাইনে ও সুযোগ--সুবিধা দিচ্ছি তা সবসময় প্রতিভাশালী ব্যক্তিদের কাছে আকর্ষণীয় নয়। সরকার এও অবগত আছেন যে সুষম শিল্প--সম্পর্ক সরকারী শিল্প--সংস্থাগুলির উন্নতিসাধনের জন্য অপরিহার্য। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, গত বছর শিল্প--সম্পর্কের কোনো গুরুতর অবনতি ঘটে নি। অবশ্য আমি এই সংস্থাগুলির উৎপাদন ক্ষমতার অধিকতর ব্যবহারের কথা আপনাদের জানাতে পারলে আরো খুশী হতাম।

## DEMAND No. 61

Major Heads : 320—Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industreis (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries).

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,00,81,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads : "320—Industries

(Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 2,66,85,000 already voted on account in March, 1984)

**শ্রীনির্মল কুমার বোস ঃ**

রাজ্যের রুগ্নশিল্পগুলির পুনরুজ্জীবনে যাঁর নিরলস প্রয়াসের কথা এ সভার মাননীয় সদস্যবৃন্দের সুপরিজ্ঞাত, আমার পূর্বসূরী সেই ডঃ কানাইলাল ভট্টাচার্যের উদ্দেশ্যে আমার শ্রদ্ধার্ঘ্য প্রারম্ভেই নিবেদন করতে মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাকে দয়া করে অনুমতি দিন।

২। রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬১নং দাবির অধীনে "৩২০· শিল্প (বন্ধ ও রুগ্নশিল্প)", "৫২২--যন্ত্রপাতি ও ইঞ্জিনিয়ারিং শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য মূলধন বিনিয়োগ", "৫২৬--ভোগ্যপণ্য শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য মূলধন বিনিয়োগ", "৫২৯--অন্যান্য শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য মূলধন বিনিয়োগ", "৭২২--যন্ত্রপাতি ও ইঞ্জিনিয়ারিং শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য ঋণ", "৭২৩--পেট্রোলিয়ম, রসায়ন ও সারশিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য ঋণ", এবং "৭২৬--ভোগ্যপণ্য শিল্পের (বন্ধ ও রুগ্নশিল্প) জন্য ঋণ" এই সব মুখ্য খাত বাবদ ব্যয়নির্বাহের জন্য ১০,০০,৮১,০০০ টাকা (দশ কোটি, একাশি হাজার টাকা) মঞ্জুর করা হোক। [ইতিমধ্যে ভোট অন অ্যাকাউন্টে যে ২,৬৬,৮৫,০০০ টাকা (দুই কোটি ৬৬ লক্ষ ৮৫ হাজার টাকা) পাওয়া গিয়েছিল তাও এই টাকায় মধ্যে ধরা হয়েছে।]

৩। মহাশয়, অর্থ মঞ্জুরীর এই দাবি উত্থাপন করতে গিয়ে আমি আবার বলতে চাই যে শিল্পের বিকাশ যাতে গতিমন্থর না হয়ে পড়ে ও এক বিপুলসংখ্যক শিল্পশ্রমিকের কাজের নিরাপত্তা যাতে সুনিশ্চিত করা যায় প্রধানত সেই উদ্দেশ্যে সরকার বন্ধ ও রুগ্নশিল্পগুলির পুনরুজ্জীবনের সনিষ্ঠ প্রয়াস চালিয়ে যাচ্ছেন।

৪। সরকার অধিগ্রহণ করেছেন এরকম ১৩টি শিল্প আই (ডি অ্যান্ড আর) ইউনিট এবং ৪টি সরকারী কোম্পানির আর্থিক এবং পরিচানল দায়িত্ব প্রত্যক্ষভাবে এই সরকারকে পালন করতে হয়। এই ইউনিটগুলিতে প্রায় ১১,০০০ লোক কাজ করেন। তাছাড়া, একটি বিভাগীয় শিল্পোদ্যোগ, যেমন দার্জিলিং রোপওয়ে কোম্পানি লিমিটেড নামক প্রতিষ্ঠানটি দার্জিলিং ও বিজনবাড়ির মধ্যে রোপওয়ে সার্ভিস চালিয়ে যাচ্ছেন। এছাড়া আরো কয়েকটা সহায়তাপ্রাপ্ত ইউনিটও রয়েছে।

**৫। মহাশয়, এই বিভাগের নিয়ন্ত্রণাধীন যে সমস্ত অধিগৃহীত ইউনিট ও সরকারী কোম্পানি রয়েছে, ১৯৮৩-৮৪ সালে তাদের সামগ্রিক কাজকর্ম সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। এই সমস্ত অধিগৃহীত ইউনিটগুলির মধ্যে তিনটি অর্থাৎ--মেসার্স ইষ্টার্ন ডিস্টিলারিজ প্রাইভেট লিমিটেড, মেসার্স শ্রী সরস্বতী প্রেস লিমিটেড এবং মেসার্স অলোক**

উদ্যোগ বনস্পতি অ্যান্ড প্লাইউড লিমিটেড--এর কাজকর্ম বর্তমানে ভালভালেই চলছে এবং আশা করা যায় যে ১৯৮৩-৮৪ সালে এরা নীট লাভ অর্জন করতে পারবে। মেসার্স ইন্ডিয়ান হেল্‌থ ইনস্টিটিউট অ্যান্ড ল্যাবরেটরি লিমিটেডে পূর্ববর্তী বছরগুলিতে যেখানে নগদ লোকসান ঘটছিল সেখানে ১৯৮৩-৮৪ সালে উৎপাদন বৃদ্ধি হওয়ার নগদ লাভ হবে বলে আশা করা যায়। মেসার্স ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড এবং মেসার্স এঞ্জেল ইন্ডিয়া মেসিনস্‌ অ্যান্ড টুলস্‌ লিমিটেড--এই দুটি ইউনিটে যেখানে গত কয়েক বছর ধরে লাভ হয়ে আসছিল এখন সেখানে ১৯৮৩-৮৪ সালে নীট ক্ষতি হতে পারে। বাকি সাতটি অধিগৃহীত ইউনিট, যথা--মেসার্স কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কস লিমিটেড, মেসার্স ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলস লিমিটেড, মেসার্স গ্লুকোনেট লিমিটেড, মেসার্স ডঃ পল লোহম্যান (ইন্ডিয়া) লিমিটেড, মেসার্স লিলি বিস্কুট কোম্পানি প্রাইভেট লিমিটেড, মেসার্স অ্যাপোলো জিপার কোম্পানি প্রাইভেট লিমিটেড এবং মেসার্স ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টীল কোম্পানি লিমিটেড -এই সাতটি ইউনিটে এখনও নগদ ক্ষতি হয়ে চলেছে।

চারটি সরকারী কোম্পানির মধ্যে তিনটিতেই লোকসান ঘটেছে। কেবল যে সরকারী কোম্পানিটি ১৯৮৩-৮৪ সালে নগদ লাভ করতে পেরেছে সেটি হলো মেসার্স ন্যাশনাল পাইপস্‌ অ্যান্ড টিউবস্‌ কোম্পানি লিমিটেড। গত বছরেও দার্জিলিং রোপওয়ে কোম্পানি লিমিটেড--এই বিভাগীয় প্রতিষ্ঠানটিকেও পূর্বের মতই নগদ ক্ষতি হয়েছে। শিল্পপ্রতিষ্ঠানটির কাজকর্মের উন্নতিসাধন ও এটির স্থিতিশীলতা পুনঃপরীক্ষা করার জন্য রাজ্য সরকারের অনুরোধে একটি প্রায়োগিক--আর্থনীতিক সমীক্ষা চালানো হচ্ছে।

৬। এই বিভাগের নিয়ন্ত্রণাধীন অধিগৃহীত ইউনিটসমূহ ও সরকারী কোম্পানিগুলি ছাড়াও অধিগ্রহণ করা হয় নি এমন আরো কয়েকটি ইউনিটকেও রাজ্য সরকার আর্থিক সাহায্য দিয়েছেন। যে তিনটি নূতন ইউনিটকে রাজ্য সরকার ১৯৮৩-৮৪ সালে ১৮ লক্ষ টাকা আর্থিক সাহায্য দিয়েছিলেন, সেগুলি হলো--মেসার্স বেণী লিমিটেড, মেসার্স নিউ ইন্ডিয়া ইলেকট্রিক্যালস্‌ লিমিটেড ও মেসার্স ওয়েষ্ট বেঙ্গল স্কুটার্স লিমিটেড।

বর্তমানে এ-ধরনের সাহায্যপ্রাপ্ত ইউনিটের সংখ্যা ১৫টি। শুরু থেকে এইসব ইউনিটগুলিকে মোট যে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে তার পরিমাণ ৭৫৫ লক্ষ টাকারও বেশি।

১৯৮৩-৮৪ সালে আটটি ইউনিটের জন্য রাজ্য সরকার ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠানগুলিকে যে অর্থের গ্যারান্টি দিয়েছেন তার পরিমাণ হলো ২১৫ লক্ষ টাকার বেশি। এই ইউনিটগুলির মধ্যে আছে ২টি অধিগৃহীত ইউনিট, ২টি সরকারী কোম্পানি এবং ৪টি সাহায্যপ্রাপ্ত ইউনিট।

৭। আনুমানিক প্রয়োজন যেখানে ৩,০০০ লক্ষ টাকা সেখানে ১৯৮০-৮৫র ষষ্ঠ পঞ্চবার্ষিকী যোজনায় এই বিভাগের জন্য যোজনা--বরাদ্দ হলো মাত্র ১,২০০ লক্ষ টাকা। ষষ্ঠ পঞ্চবার্ষিকী যোজনার প্রথম চার বছরের জন্য যোজনা--বরাদ্দ ছিল ৭০০ লক্ষ টাকা। এছাড়া, ঐ কালপর্বে মোট যে যোজনা--বহির্ভূত অর্থবরাদ্দ ছিল তার পরিমাণ ২,১৬০ লক্ষ টাকার বেশি। উপরন্তু ১৯৮১-৮২ সালে ইন্ডিয়া পেপার পাল্প কোম্পানি লিমিটেডের সম্পদ কেনার জন্য ৩৩৪ লক্ষ টাকার এক অনুপূরক অনুদান দেওয়া হয়েছিল।

আনুমানিক প্রয়োজন যেখানে ৫০০ লক্ষ টাকা সেখানে ১৯৮৪-৮৫ সালে এই বিভাগের জন্য বিনির্দিষ্ট যোজনা--বরাদ্দ হলো ৩০০ লক্ষ টাকা।

ষষ্ঠ পঞ্চবার্ষিকী যোজনার প্রথম চার বছরে বন্ধ ও রুগ্ন শিল্প ইউনিটগুলির পুনরুজ্জীবনের জন্য এই বিভাগ যে অর্থ ব্যয় করেছেন তার একটি সংক্ষিপ্ত চিত্র তুলে ধরছি ঃ

| | | |
|---|---|---|
| ১৯৮০-৮১ | ১৯টি ইউনিটের জন্য | ৩৯২ লক্ষ টাকা |
| ১৯৮১-৮২ | ১৬টি ইউনিটের জন্য | ১,০৫৭ লক্ষ টাকা |
| ১৯৮২-৮৩ | ১৬টি ইউনিটের জন্য | ৩০৭ লক্ষ টাকা |
| ১৯৮৩-৮৪ | ২০টি ইউনিটের জন্য | ৬৭৪ লক্ষ টাকা |
| | মোট | ২,৪৩০ লক্ষ টাকা |

৮। মহাশয়, রাজ্য সরকার ১৩টি অধিগৃহীত ইউনিটের সবগুলি জাতীয়করণ করার সিদ্ধান্ত আগেই নিয়েছিলেন। ১৯৮৩ সালের সেপ্টেম্বরে বিধানসভায় মেসার্স ইস্টার্ণ ডিস্টিলারিজ প্রাইভেট লিমিটেডকে জাতীয়করণ করার বিধান ইতিমধ্যেই গৃহীত হয়েছিল ও তাতে রাষ্ট্রপতির অনুমোদনও পাওয়া গেছে। আইনটি বলবৎ হওয়ার পর এটি কার্যক্ষেত্রে প্রয়োগের আগে চলতি অধিবেশনে একটি ছোট সংশোধনী আনা হবে। মেসার্স ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড, মেসার্স শ্রী সরস্বতী প্রেস লিমিটেড এবং মেসার্স ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টীল কোম্পানি লিমিটেডকে জাতীয়করণ করার জন্য এই চলতি অধিবেশনে তিনটি বিল বিবেচনার জন্য আনা হবে। তবে, ক্ষতিপূরণ বাবদ প্রথমেই যে অর্থ দিতে হবে ও সেই সঙ্গে জাতীয়করণোত্তর কালপর্বে ক্যাপিটাল ওয়ার্কস এবং ওয়ার্কিং ক্যাপিট্যাল হিসাবে যে অর্থ দিতে হবে, তার ফলে পরিসম্পদের ওপর চাপ পড়বে। সেই পরিপ্রেক্ষিতে ভারত সরকারের দেওয়া নীতি--নির্দেশ মতো অন্যান্য বিকল্প খুঁজে বের করার সিদ্ধান্ত পরবর্তীকালে নেওয়া হয়েছে।

এই চারটি ইউনিটকে জাতীয়করণ করতে রাজ্য সরকারকে ক্ষতিপূরণ হিসাবে মোট যে টাকা দিতে হবে তার পরিমাণ ১৯৯ লক্ষ টাকার বেশি আর ঐগুলির অন্যান্য যে আর্থিক দায়িতা (লায়েবিলিটি) রাজ্য সরকারের স্কন্ধে আসবে তার পরিমাণও ৫৩৩ লক্ষ টাকার বেশি। অন্যানা দায়িতা কিভাবে মেটানো হবে তা প্রতিটি ক্ষেত্রে গুণগত বিচারের ভিত্তিতে স্থির করা হবে।

৯। ১৯৮৩-৮৪ সালে ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ রিলিফ আন্ডারটেকিং (বিশেষ বিধান) আইনের বিধানবলী অনুসারে আটটি নূতন ইউনিটকে 'রিলিফ আন্ডারটেকিং' হিসাবে ঘোষণা করা হয়েছে এবং বর্তমানে যতগুলি ইউনিট অনুরূপ সুবিধা ভোগ করছে তাদের মোট সংখ্যা ৫৪।

১০। স্পষ্টতই, রাজ্য সরকারের পক্ষে সমস্ত বন্ধ ও রূগ্ন শিল্প ইউনিটের পুনরুজ্জীবন ও পুনর্গঠনের ভার নেওয়া সম্ভব নয়। এই সমস্ত ক্ষেত্রে এই বিভাগ যেখানে সম্ভব সেখানে সমবায় সমিতি গঠনের মাধ্যমে এবং প্রয়োজনীয় আর্থিক সাহায্য দিয়ে ইউনিটগুলির পুনর্গঠনে সহায়তা করতে চেষ্টা করছেন।

এই ব্যাপারে, এই বিভাগ অতীতে গ্যাঞ্জেস প্রিন্টিং ইঙ্ক ফ্যাক্টরি এমপ্লয়ীজ কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড, এলভক এমপ্লয়ীজ ইন্ডাস্ট্রিয়াল কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড এবং টেক্সওয়েল কো-অপারেটিভ ইন্ডাস্ট্রিয়াল সোসাইটিকে উৎসাহ দিয়েছেন এবং

আনুকুল্য দেখিয়েছেন। ১৯৮৩-৮৪ সালে মেসার্স বেঙ্গল বেল্টিং ওয়ার্কস্ লিমিটেড নামক ইউনিটটি পরিচালনার জন্য আরেকটি এমপ্লয়ীজ কো-অপারেটিভ সোসাইটি গঠিত হয় ও নিবন্ধভুক্ত করা হয়।

প্রথম সমবায় সমিতি দুটি সাফল্যের সঙ্গে তাদের সংস্থাগুলিকে পরিচালিত করছে। টেক্সওয়েল প্রাইভেট লিমিটেডের প্রসঙ্গে বলা যায় যে, সেখানে প্রায়োগিক- আর্থনীতিক সমীক্ষা শেষ হয়েছে এবং "ওয়েবকন"--যে স্থিতিশীলতা প্রতিবেদন (ভায়েবিলিটি রিপোর্ট) রচনা করেছেন তা আর্থিক সাহায্যের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্কের কাছে ইতিমধ্যেই পাঠানো হয়েছে। বেঙ্গল বেল্টিং সম্পর্কে বলা যায় যে, সেখানে ব্যাঙ্ক থেকে আর্থিক সহায়তা পাবার প্রস্তাবটি পরীক্ষা করে দেখা হচ্ছে।

যদি অন্যান্য বন্ধ এবং রুগ্ন শিল্প ইউনিটগুলির কর্মীরা নিজেরাই নিজেদের সংস্থা চালাতে সমবায় সমিতি গঠনে উদ্যোগী হন, রাজ্য সরকার তাঁদের সম্ভাব্য সব রকম উপায়ে সহায়তা দিতে চেষ্টা করবেন।

১১। মহাশয়, এই বলে, এই রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্প ইউনিটগুলির পুনরুজ্জীবন ও পুনর্গঠনের জন্য ১৯৮৪-৮৫ সালের ব্যয়ববাদ্দের যে দাবি উপস্থাপিত করেছি তা অনুমোদন করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প ও বাণিজ্য মন্ত্রীমহাশয় আজ তাঁর দপ্তরের অধীন বিভিন্ন ডিমান্ডের যে বাজেট পেশ করেছেন একজন বিরোধী সদস্য হিসাবে এবং পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আমি তা সমর্থন করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে এখানে ওদের শিল্প স্থাপনের কোন পরিকল্পনা নেই এবং বানিজ্যেও টোট্যাল লস। টোট্যাল ইনডাস্ট্রিজ এ্যান্ড কমার্স ডিপার্টমেন্টের নামকরণের স্বার্থকতাটা ওঁরা সম্পূর্ণ রূপে বিপরীত দিকে নিয়ে গিয়েছেন। আমি বর্তমান শিল্প বাণিজ্য মন্ত্রীকে কিছু বলছিনা, ১৯৭৭ সাল থেকে এঁরা এই দপ্তর নিয়ে যা করেছেন আমি সে সম্বন্ধে কয়েকটি কথা বলব। স্যার, আমরা লক্ষ্য করেছি বিগত ১৯৭৭ সাল থেকে পশ্চিমবাংলায় শিল্প প্রসারের দিকে এঁদের কোন লক্ষ্য নেই। স্যার, এর কারণ হচ্ছে, যে রাজনীতির সঙ্গে বামফ্রন্টের গাঁটছড়া বাঁধা সেই রাজনীতির মূল কথা হচ্ছে মানুষকে এগিয়ে নিয়ে যাওয়া নয়, মানুষকে অন্ধকারে রেখে, যন্ত্রণার মধ্যে রেখে, তাদের অভাব অভিযোগ দূর না করে তাদের মাথায় কাঁঠাল ভেঙ্গে বিপন্ন করা। এটাই হচ্ছে বামফ্রন্টের মূল মন্ত্র, সেই মন্ত্র থেকে ওঁরা পিছিয়ে থাকেন নি। আমরা বিভিন্ন দপ্তর সম্পর্কে আলোচনা করতে গিয়ে এই জিনিষ দেখেছি এবং আজকে শিল্প বাণিজ্য দপ্তর সম্পর্কে আলোচনা করতে গিয়েও সেই একই জিনিষ দেখছি। স্যার, এটা শুধু আমার কথা নয়, পশ্চিমবঙ্গ সরকার নিজেই যে পুস্তক প্রকাশ করেছেন ইকনমিক রিভিউ বলে সেখানে ১৯৮১/৮২, ৮২/৮৩, এবং ৮৩/৮৪ সালের যে হিসাবে বেরিয়েছে সেগুলি যদি পর্যালোচনা করা যায় তাহলে দেখা যাবে এঁদের আমলে বিভিন্ন দপ্তরের কাজকর্মে যেমন এঁরা অপদার্থতার পরিচয় রেখেছেন ঠিক তেমনি শিল্প বাণিজ্য দপ্তরের ক্ষেত্রেও সেই অপদার্থতার পরিচয় রেখেছেন। স্যার, আমি জানি, আপনিও এগুলি পর্যালোচনা করেছেন কিন্তু যেহেতু ঐ চেয়ারে বসে আছেন নিরপেক্ষভাবে সেইহেতু আমার কথা সমর্থন করতে পারছেন না কিন্তু ভেতরে ভেতরে আপনি অনুভব করছেন কি ভাবে এঁরা পশ্চিমবঙ্গকে পিছিয়ে নিয়ে যাচ্ছেন। আমি স্যার, মহারাষ্ট্র, পাঞ্জাব, হরিয়াণার সঙ্গে তুলনা

করতে চাই না কারণ আমি জানি অতদূর যাবার মানসিকতা বা ইচ্ছা ওঁদের নেই, আমি তাই কেরল ও বিহারের সঙ্গে তুলনা করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমি আগেই বলেছি, অন্যান্য প্রদেশ যখন এ ক্ষেত্রে এগিয়ে চলেছে তখন পশ্চিমবঙ্গ পেছনের দিকে দৌড়তে আরম্ভ করেছে এবং পিছিয়ে পড়ছে। মাননীয় শিল্পমন্ত্রী, উনি আমার চেয়ে বয়সে বড় এবং পন্ডিত ব্যক্তি, আমি ওঁর মতন পন্ডিত নই, আমি ওঁকে কোন জ্ঞান দিতে চাই না, আমি শুধু একটি কথা ওঁকে স্মরণ করিয়ে দিতে চাই। তাঁরা ধর্ম মানেন না আমরা জানি কিন্তু তবুও বলছি, রামকৃষ্ণদেব বিবেকানন্দকে বলেছিলেন, 'যতদিন জীবন আছে যে কাজের জন্য এসেছো তা করে একটা দাগ কেটে যাও।' আমি নির্মলবাবুকে কোন উপদেশ দিতে চাই না—জ্যোতিবাবু স্বর্গে যাবার পরিকল্পনা করেছেন, নির্মলবাবু কোথায় যাবার পরিকল্পনা করেছেন জানি না—আমি তাঁকে বলতে চাই যতদিন এই মর্তে আছেন ততদিন এমন একটা কাজ করে যাবার চেষ্টাকরুন যাতে একটা দাগ যেন কেটে যেতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় যে বাজেট ভাষন রেখেছেন তার সবটা আমি পড়তে পারি নি, অল্প সময়ের মধ্যে যতটা আমি পড়েছি তার উপর আমি কয়েকটি বক্তব্য রাখতে চাই। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলা হচ্ছে এগ্রিকালচার বেসড আমি হরিয়ানাকে অনুকরণ করতে বলছি না, আপনি নিশ্চয় অর্থনীতির কথা জানেন, Productivity gap between industrial Sector and agricultural Sector. যেখানে ওয়াইডেন্ড, বেড়ে যাচ্ছে সেখানে দেশের ইকনমিক কন্ডিসান কি পর্যায়ে আসতে পারে বড় বড় অর্থনীতিবিদরা তা বলে গিয়েছেন। তাই মন্ত্রীমহাশয়কে বলছি, আপনি যে স্পিচ রেখেছেন তাতে দেখলাম ধারাবাহিকভাবে সেই একই কথা তার মধ্যে বলা হয়েছে। কেউ যেন লিখে দিয়েছে আপনি এসে পড়লেন সেই রকম অবস্থা। আপনার ভেতরে যে পান্ডিত্য আছে, যে ইচ্ছা আছে, যে মানসিকতা আছে, যেগুলি আপনি অন্য জায়গায় বলেন তার প্রকাশ কিন্তু এখানে দেখলাম না। গ্রান্ট মুভ করতে গেলে একটা স্পিচ পড়তে হবে সেইভাবে যেন স্পিচটা রেখেছেন।

[2-30—2-40 p.m.]

আমি শিল্প বানিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলছি যে আপনি চিন্তা করে দেখুন, আজকে পশ্চিমবংগকে যদি এগিয়ে নিয়ে যেতে হয় তাহলে এই পরিসরে সম্ভব কিনা? এগিয়ে নিয়ে যাবার পরিকল্পনা থাকে, কিন্তু আপনারা এগিয়ে নিয়ে যেতে পারবেন না। আমি ইকনমিক রিভিউতে পরে আসছি। আমি মন্ত্রী মহাশয়কে একথা বলতে চাই যে আপনি শিল্পের প্রসার এবং উন্নতি যদি যথাযথ করতে চান তাহলে পশ্চিমবাংলায় এগ্রিকালচার বেসড ইন্ডাষ্ট্রি করার পরিকল্পনা করুন। পশ্চিমবাংলায় এগ্রিকালচারকে বাদ দিয়ে Engineering based industry, commerce based industry এবং অন্যান্য বেসড ইন্ডাষ্ট্রি, যেগুলিতে লস হচ্ছে, যেখানে টোটাল ইকনমিক লস হচ্ছে, সরকারের ক্ষতি হচ্ছে, তবু সেই দিকে আপনি চলেছেন। আপনি ফার্টিলাইজার, agriculture based যে সমস্ত ইন্ডাষ্ট্রি আছে সেই দিকে নজর রাখুন। আমি আপনাকে সাজেশান দিচ্ছি যে এগ্রিকালচার ডিপার্টমেন্টের মন্ত্রী এবং কমার্স ডিপার্টমেন্টের মন্ত্রী এই দুজনে বসে দপ্তরগুলির মধ্যে একটা কো-অর্ডিনেশান স্থাপন করুন। এগ্রিকালচার বেসড ইন্ডাষ্ট্রি করে, এগ্রিকালচারের উন্নতি সাধান করে, এগ্রিকালচার ইনকামকে বাড়িয়ে, ইন্ডাষ্ট্রিয়াল ইনকামকে বাড়িয়ে লসটা—প্রফিট আপনি করতে পারবেন না-লসটাকে কি ভাবে কমিয়ে আনা যায়, কি ভাবে প্রোডাকটিভিটি গ্যাপ কমান যায়, কি ভাবে পশ্চিমবাংলায় উন্নতি করা যায় সেই ভাবে চিন্তা করুন। এই ধরণের কোন বক্তব্য আপনার

স্পীচের মধ্যে যদি থাকতো তাহলে আমি সাধুবাদ জানাতাম। কিন্তু সেই ধরণের বক্তব্য কোথাও দেখছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা আপনি জানেন। ওদের নিজেদের দপ্তরের বই, গভর্ণমেন্ট পাবলিকেশানের ইকনমিক রিভিউতে আমরা কি দেখছি? ওরা গোটা ভারতবর্ষের আইন--শৃংখলার কথা এবং অন্যান্য কথা বলেন। আমি পাঞ্জাব, হরিয়ানার কথা বাদ দিচ্ছি। আমরা অন্যান্য প্রদেশে লক্ষ করেছি যে সেখানে শিল্প বানিজ্য একসটেনশান হচ্ছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী হয়ত বলবেন যে অন্যান্য প্রদেশের সংগে আমাদের পশ্চিমবংগের তুলনা করা যায় না। এখানে আইনশৃংখলা ঠিক নেই, বিদ্যুতের অবস্থা ঠিক নেই, শিল্প এক্সটেনশান করার মত মানসিকতা বা পরিবেশ নেই। মাননীয় শিল্প বানিজ্য মন্ত্রী বলবেন- হয়ত বলছি কেন? স্যার, আপনি নিশ্চয়ই ইকনমিক রিভিউ, ১৯৮৩-৮৪ লক্ষ্য করেছেন, এখানে পেজ ৩০- তে স্পেসিফিক্যালি বলা হয়েছে। ষ্টেট গভর্ণমেন্ট থেকে যে ইকনমিক রিভিউ বেরিয়েছে তার পেজ নং ৩০--তে পরিষ্কার ভাবে স্পেসিফিক ভাবে একটা কথা বলা হয়েছে। আমি অন্য কোন প্রোডাকসানের কথায় যাচ্ছি না, একটা কথা স্পেসিফিক ভাবে ওরা স্বীকার করেছে যে কোল প্রডাকশান ষ্টেজ হয়েছে ডিউ টু শর্টেজ অব পাওয়ার। এটা ওদেরই ইকনমিক রিভিউ। This is not my speech এটা ওদেরই ইকনমিক রিভিউতে আছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে বলবো যে আপনি যদি আন্তরিক ভাবে পশ্চিম বাংলার উন্নতি চান, যদি পশ্চিম বাংলাকে অন্ধকারে না রেখে এগিয়ে নিয়ে যেতে চান তাহলে পাওয়ার ডিপার্টমেন্টের সংগে বসুন। এগ্রিকালচার ডিপার্টমেন্ট এবং পাওয়ার ডিপার্টমেন্টের মধ্যে একটা কো-অর্ডিনেশান স্থাপন করুন। আপনি কি বেসড ইন্ডাষ্ট্রি করতে যাচ্ছেন, কত পাওয়ার লাগবে সেই সব কিছুই বলছেন না। ইকনমিক রিভিউতে আপনার দপ্তর থেকে বলা হচ্ছে যে কোল প্রোডাকশান শর্টেজ হয়েছে পাওয়ার ক্রাইসিস--এর জন্য কিন্তু আপনার বক্তৃতার মধ্যে কিছু পেলাম না। তার কারণ আপনার আন্তরিকতা নেই। There is a communication gap এ্যাকচুয়াল ষ্টেটমেন্ট যেটা ইকনমিক রিভিউতে আছে, আর আপনার যে স্পীচ, তার মধ্যে একটা বিরাট কমিউনিকেশান গ্যাপ আমরা লক্ষ্য করছি। রাজনীতির নামে আপনার রাজনীতি করছেন। রাজনীতির নামে আপনারা উন্নতি করছেন না, রাজনীতির নামে পশ্চিমবাংলার সেবা করছেন না, মানুষের উন্নতি সাধন করছেন না। আপনারা নিশ্চয়ই ইকনমিক রিভিউ দেখেছেন। ১৯৭৭ সালে কংগ্রেস সরকার যখন পশ্চিমবংগ থেকে অপসারিত হল তখন বেকারীর সংখ্যা কত ছিল? ৭ লক্ষ ৬০ হাজার সামথিং। আর এই কয়দিনে কত বাড়লো? এডুকেটেড বেকারের সংখ্যা ১৭ লক্ষ ৬৭ হাজার সামথিং হয়েছে। অর্থাৎ ১০ থেকে ১১ লক্ষ বেকারের সংখ্যা বেড়ে গেল। সে জন্য আমি বলেছি যে ইন্ডাষ্ট্রিয়াল একসপানসান নেই, নিউ ইউনিট নেই, নিউ ইউনিট এসট্যাবলিশমেন্ট নেই, পশ্চিমবাংলায় শিল্পের প্রসার নেই, কাজেই গ্র্যাজুয়েলি এডুকেটেড বেকারের সংখ্যা বাড়ছে। টোটাল রেজিসটার্ড এডুকেটেড এবং আনএডুকেটেড--রেজিষ্টার্ড--এর সংখ্যা যদি লক্ষ করা যায় তাহলে দেখা যাবে যে ২০ লক্ষ রেজিষ্ট্রার্ড করা আছে, আর রেজিষ্ট্রি করা নেই এই রকম বেকার আরো ২০ লক্ষ আছে। সব মিলিয়ে ৪০ লক্ষ বেকার পশ্চিমবাংলায় ঘুরে বেড়াচ্ছে। বেকারের সংখ্যা পশ্চিমবাংলায় কমছে না, ক্রমশঃ বেড়ে চলেছে, গ্র্যাজুয়েট বেকারের সংখ্যা বেড়ে চলেছে। এই সমস্যার সংগে রিলেটেড হচ্ছে, ইন্ডাষ্ট্রি এবং ইন্ডাষ্ট্রি না বাড়লে বেকারের সংখ্যা কখনই কমবে না, ক্রমশঃ বাড়বে। কারণ হোয়াইট কালার জব পশ্চিমবাংলায় কত আছে? রাইটার্স বিল্ডিংস'এ

ক্ল্যারিক্যাল জব্ বা আলিপুর চিড়িয়াখানায় ক্ল্যারিক্যাল জব্ কত-জন মানুষকে দেওয়া সম্ভব। অর্থাৎ হোয়াইট কালার জবের স্কোপ খুবই লিমিটেড। এই লিমিটেড স্কোপকে বাড়ান যায় না, কর্মসংস্থানের সুযোগ বাড়াবার এক মাত্র পথ হচ্ছে, by establishing new industries, by establishing old industries, by expanding old industries. কিন্তু আমরা খুবই দুঃখের সংগে লক্ষ্য করছি যে, এই বিভাগের তথা এই সরকারের যে সদিচ্ছা নেই। এই পরিপ্রেক্ষিতে এই বিভাগ যে ব্যয়--বরাদ্দের দাবী হাউসে রাখছেন সে ব্যয়--বরাদ্দের দাবীকে আমরা কি অনুমোদন করতে পারি? তা আমরা কখনই পারি না। স্পীকার স্যার, আপনি দেখুন যদি এই বিভাগের সেই সদিচ্ছা থাকত তাহলে শিক্ষিত বেকারের সংখ্যা এই ৭ বছরে ৬ লক্ষ থেকে বেড়ে বড় জোর--এক লক্ষ বা দু লক্ষ বেড়ে--৭ বা ৮ লক্ষ হ'ত। সেই সদিচ্ছা নেই বলেই আজকে শিক্ষিত বেকারের সংখ্যা এত বৃদ্ধি পেয়েছে। এই ইকনমিক রিভিউতে যদি আমরা একটা সামঞ্জস্যপূর্ণ সংখ্যা দেখতে পেতাম, তাহলে নিশ্চয়ই আমরা এই ব্যয়--বরাদ্দকে সমর্থন করতে পারতাম। এই সরকার কথায় কথায় রাজনীতির কথা বলেন, এঁরা বলেন, কেন্দ্র নতুন শিল্প অনুমোদন করছেনা, কেন্দ্র বেশী সহযোগিতা করছে না। অথচ এই ইকনমিক রিভিউ কিন্তু তা বলছে না। কেন্দ্রীয় সরকার লেটার অফ্ ইনটেন্ট এবং ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্স ভারতবর্ষের অন্যান্য রাজ্যের জন্য যা অনুমোদন করছেন এবং পশ্চিমবংগের জন্য যা অনুমোদন করছেন তা যদি আমরা এই ইকনমিক রিভিউতে লক্ষ্য করি, তাহলে দেখব যে, এই সরকার যা দাবী করেন, তা অসত্য, তাঁরা অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবংগের জন্য মোটেই কম কিছু অনুমোদন করছেন না। স্যার, আপনি ইকনমিক রিভিউ ১৯৮৩-৮৪'র পেজ্ ১০০'র প্রতি একটু লক্ষ্য করুন--বাজেট পাবলিকেসন নং ২২--এখানে দেখতে পাবেন যে, কেরালা, বিহারকে কি পরিমান অনুমোদন করেছেন, আর পশ্চিমবংগে কেন্দ্রীয় সরকার কি পরিমান অনুমোদন করেছেন। এই হিসাব থেকেই আপনি বুঝতে পারবেন যে, এঁরা যা বলেন তা অসত্য কথা। স্যার, আমি একটু পিছনের দিকের হিসাব আপনাকে দেখাব, ১৯৭৭ সালে যখন বিহারকে লেটার অফ্ ইনটেন্ট দেওয়া হয়েছিল ১৮টি তখন পশ্চিমবংগকে দেওয়া হয়েছিল ৪১টি। উত্তরপ্রদেশকেও দেওয়া হয়েছিল ৪১টি। অর্থাৎ উত্তরপ্রদেশকে যা দেওয়া হয়েছিল পশ্চিমবাংলাকেও তাই দেওয়া হয়েছিল। স্যার, আমি প্রতি বছরের হিসাবটা এখানে উল্লেখ করছি না, কারণ তাহলে অনেক বেশী সময় লেগে যাবে। আমি এর পর ১৯৮১ সালের হিসাবটি দেখাচ্ছি। ১৯৮১ সালে বিহারকে দেওয়া হয়েছিল ১৭--টি, আর পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছিল ২৪টি। অর্থাৎ পশ্চিমবাংলাকে অন্য রাজ্যের তুলনায় কখনই বেশী ছাড়া কম দেওয়া হয়নি। এই ভাবে ইকনমিক রিভিউতে সব হিসাব দেওয়া আছে, আমি আর সবগুলি এখানে উল্লেখ করছি না, আমার সময় কম। আমি এখানে দেখাতে চাইছি যে, উত্তরপ্রদেশ পশ্চিমবাংলার চেয়ে অনেক বড় রাজ্য, তাকে দেওয়া হল ৪১টি এবং পশ্চিমবাংলাকেও দেওয়া হল ৪১টি, তাহলে নিশ্চয়ই পশ্চিমবাংলার সংগে কখনই বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে না। এই পরিপ্রেক্ষিতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি যে লেটার অফ্ ইনটেন্ট পেয়েছেন তার কতটুকু ইউটিলাইজ্ করতে পেরেছেন? কেন্দ্র ৪১টি অনুমোদন করেছিল, সব গুলিই আপনি ইউটিলাইজড করেছেন কি? এটা আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা স্পেসিফিক্ প্রশ্ন। তিনি তাঁর বাজেট বিবৃতির মধ্যে এ বিষয়ে পরিষ্কার--ভাবে কিছু উল্লেখ করেননি। আমি আশা করব তিনি তাঁর জবাবী ভাষণে এ বিষয়ে পরিষ্কার উত্তর দেবেন। ইন্ডাষ্ট্রীয়াল লাইসেন্স কেন্দ্রীয় সরকার যে গুলি অনুমোদন

করেছেন সেগুলির কি অবস্থা? তাও আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। যদি সেগুলি ইউটিলাইজ না হয়ে থাকে, তাহলে কেন হয়নি, কি কারণে হয়নি, পাওয়ার সর্টেজের জন্য কি হয়নি? ল' এ্যান্ড অর্ডারের জন্য কি হয়নি? ব্যাঙ্কের জন্য কি হয়নি? কি কারণে হয়নি, তা নিশ্চয়ই মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে উল্লেখ করবেন। উনি ওঁর বাজেটের প্রারম্ভিক বিবৃতির মধ্যে পরিষ্কার--ভাবে বলেননি বা পরিষ্কার করে বলার মত মানসিকতা ওঁর নেই। কারণ পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাবার মানসিকতা এই সরকারের নেই। আমি আগেই যে কথা বলেছি, এই শিল্প বানিজ্য দপ্তরের সমস্ত কাজকর্মের সংগে রাজ্যের এগ্রিকালচার, পাওয়ার, ল' এ্যান্ড অর্ডার জড়িত। আজকে এই দপ্তরের বিভিন্ন দপ্তরের সংগে রিলেসন স্থাপন করা উচিত। যদি মাননীয় মন্ত্রী মহাশয় বলেন যে, 'ঐ সমস্ত দপ্তরের কাছ থেকে আমি কোন কো--অপারেশন পাচ্ছি না, ফলে শিল্প বানিজ্যের প্রসার ঘটছে না।' তাহলে তিনি সে কথা পরিষ্কার--ভাবে এখানে উল্লেখ করুন। কারণ আমরা এই সমস্যার সমাধান চাই।

[2-40—2-50 p.m.]

আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় আজকে স্বীকার করবেন, আমাদের কাছে হয়তো উনি বলবেন বানিজ্যকে একসটেনসান করতে পারিনি, নিউ ইন্ডাস্ট্রি এসট্যাবলিশ করতে পারিনি, তবে আমরা পশ্চিমবাংলার শ্রমিকদের দরদী এবং শ্রমিকদের মঙ্গল করছি। আমি একসপানসান এবং নিউ ইউনিটের কথা বাদ দিলাম, পশ্চিমবাংলায় যা আছে, যে ইন্ডাস্ট্রি আছে এই শ্রমিক দরদী গরীব সরকার সেগুলোর ভাল করেনি। আপনি পরিষ্কার করে ইকনমিক রিভিউতে লিখেছেন, এটা মাননীয় বানিজ্যমন্ত্রী স্বীকার করবেন যে মালিকদের পক্ষে বেশী গেছেন। আমি লজিক দিয়ে বোঝাবার চেষ্টা করছি। আমি পন্ডিত নই বিদ্বান নই তবুও আমি বোঝাবার চেষ্টা করছি যে আপনারা শ্রমিক দরদী নন, আপনারা মালিকের পক্ষে গেছেন। আমি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটের কথায় পরে আসছি। শ্রমিকদের জন্য লস্ হয়েছে দ্যাট ইজ ডিউ টু ধর্মঘট আর মালিকদের জন্য শ্রমিকদের লস হয়েছে ডিউ টু লক-আউট। আপনি ইকনমিক রিভিউটা নিশ্চয়ই পড়েছেন, অঙ্ক কষে পারসেনটেজ কষে দেখবেন, শ্রমিকদের জন্য টোটাল লস কতটুকু হয়েছে আর মালিকদের জন্য কতটুকু হ্যাম্পার হয়েছে? এখানে শ্রমিকরা রেসপনসিবিল নয়, অনেক জায়গায় সারকম্সটানসেসের জন্য নয় বাট্ ডায়েরেকট রেসপনসিবিল ঐ ধর্মঘটের জন্য যতটুকু ইকনমিক লস্ হয়েছে তারচেয়ে লক-আউটের জন্য ট্রিবল্ড অর্থাৎ তিনগুন বেশী হয়েছে। মালিকদের আপনারা ইনডালজেন্স দিয়েছেন। পশ্চিমবাংলায় লক--আউটের জন্য নিশ্চয়ই আপনারা জানেন--এবার আমি অন্য কথায় আসছি, রাজনীতির কথা বলতে হবে--গরীব শ্রমিকদের মঙ্গলের কথা ঐ আলিমুদ্দিন স্ট্রীটের বিল্ডিংস--এ বসে ভাবলে হবে না, নির্বাচন তহবিলের কথা ভাবলে হবে না। পুলিশ দিয়ে ইনডায়েরেক্টলি হেল্প করে মালিকদের পক্ষে লক--আউট করিয়ে দেওয়া বা হাইকোর্টে এ্যাডভোকেট জেনারেলকে দিয়ে কোন রকমে কোর্টের অর্ডার পাইয়ে দিয়ে লক--আউট করিয়ে দিয়ে মালিকদের যদি তোষন করা যায় তাহলে নির্বাচন তহবিলে কতটা আসে, পার্টি ফান্ডে কতটা আসে সেটা নিশ্চয়ই স্বীকার করবেন। (কোশ্চেন) দি কোশ্চেন ইজ উইদিন দি আনসার। আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে, শ্রমিকদের পক্ষে এই কমার্স এ্যান্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট কতটুকু কাজ করেছেন? উনি হয়তো বলবেন এর মধ্যে লেবার ডিপার্টমেন্ট কেন আসছে? আমি বলছি, ইট ইজ বামফ্রন্ট সরকার। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট ইন্ডাস্ট্রির মধ্যেই

পড়ে। লেবার এবং ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট দ্যাট ইজ আপটু ইউ, ইট ইজ ইওর জ্যুরিসডিকসান। আপনি পেজ ১০৩ দেখুন, ইকনমিক রিভিউর। ১৯৭৫ সালে আমরা যখন ছিলাম--আমরা মহাপুরুষ নই, আমাদেরও দোষ ছিল--তখন ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট ছিল ৮৯ আর আমরা সলিউসান করেছিলাম ৬৩, মোর দ্যান ৭৫ পারসেন্ট। ১৯৭৯ সালে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট হয়েছিল ৮৩টি, সলিউশন হয়েছিল ৪৩টির। ১৯৮২ সালে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট হয়েছে ৩৬টি। এটা আমার কথা নয়, ইকোনোমিক রিভিউর ১০৫ পাতায় রয়েছে। কিসের জন্য হয়েছে এসব? বাইরে থেকে এন্টারপ্রেনিওর যাঁদের আহ্বান করেছিলেন তাঁরা পশ্চিমবাংলায় নতুন শিল্প স্থাপন করতে এসে দেখেন যে এখানে কোন ল এ্যান্ড অর্ডার নেই; ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট হচ্ছে সি.আই.টি.ইউ, আই.এন.টি.ইউ.সি, এ.আই.টি.ইউ.সির সঙ্গে, কিন্তু তার কোন সলিউশন হচ্ছে না। কোন ভরষায় ইনভেষ্ট করবেন এই নতুন এন্টারপ্রেনিওররা? কেন নতুন শিল্প গড়তে তাঁরা এখানে আসবেন--সে ছোটই হোক, বড়ই হোক? যে সব শিল্পতিরা এখানে আছেন, তাঁদের তোষণ করতেই আজকে আপনারা ব্যস্ত। সুতরাং নো কোশ্চেন অফ একসপ্যানশন, নো কোশ্চেন অফ এষ্টাব্লিশিং নিউ ইন্ডাষ্ট্রি। মাননীয় স্পীকার মহাশয়, ওধার থেকে মাননীয় সদস্যরা বলছিলেন যে বানিজ্য নাকি ওঁরা চান। আমি বলি, বানিজ্য অনেক হয়েছে; আলিমুদ্দিন ষ্ট্রীটের বানিজ্য হয়েছে। পশ্চিমবাংলার কোন বানিজ্য হয়নি। আমি ডিটেলে যাচ্ছি না। পাবলিক আন্ডারটেকিংয়ের ডিটেলে না গিয়ে আমি মাননীয় বানিজ্যমন্ত্রীকে একটি সাজেশন দিচ্ছি, দেখুন এটা গ্রহণ করতে পারেন কিনা। আপনি পন্ডিত মানুষ, দয়া করে যদি আমার কথা একটু শোনেন। একটু টাইম চাইছি স্যার। আজকে আপনাদের পাবলিক আন্ডারটেকিংয়ে টোটাল লস, আমি ইকোনোমিক রিভিউ থেকে বলছি, ১৭ কোটি সামথিং। এই সময়ে পাবলিক আন্ডারটেকিংয়ে লস্ হয়েছে ১৭ কোটি টাকা, শ্রমিকদের ওয়েজ দিতে লেগেছে ৩ কোটি সামথিং। আমি সাজেশন দিচ্ছি--আজকে টোটাল লস্ ইন পাবলিক আন্ডারটেকিং ১৭ কোটি টাকার মত। কিন্তু ওয়েজের জন্য লাগছে কত? লাগছে ৩ কোটি টাকা। আমার সাজেশন, শ্রমিকদের বাড়ীতে বসিয়ে মাইনে দিন, ১৪ কোটি টাকা লস্ সেফ্ করবেন। এই ইন্ডাষ্ট্রি বন্ধ করে দিন, ১৪ ক্রোড়র্স্ অফ রুপিজ্ ইউ উইল সেফ্ বাই দ্যাট এবং দিস্ ইজ মাই সাজেসন। কারণ টোটাল ১৭ ক্রোড়র্স্ লসের মধ্যে ওয়েজ ৩ ক্রোড়র্স্ বাদ দিলেও ১৪ ক্রোড়র্স্ নিট্ লাভ করবেন। আজকে শ্রমিকদের যদি মাইনে দিতে চান, ক্লোজ করে দিন এগুলো কারণ সিক্ এ্যান্ড ক্লোজড্ ইন্ডাষ্ট্রি আর আমরা চাইনা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার মাইনস্ এ্যান্ড মিনারেলস্ সম্বন্ধে আসছি। এই মাইনস এ্যান্ড মিনারেলস--এর ক্ষেত্রেও আপনারা কিছুই করতে পারেননি। অথচ পশ্চিমবাংলায় মাইনস্ এবং মিনারেলস্ যা আছে তা যদি সঠিকভাবে চালাবার ব্যবস্থা করতে পারতেন তাহলে পশ্চিমবাংলার রূপই পালটে যেতো। বীরভূমে একটি মাইন আছে চায়না ক্লের এবং সেখানে বিভিন্ন খনিজ পদার্থও যথেষ্ট আছে কিন্তু একসপ্লয়েট করছেন না। বাঁকুড়াতেও একটি কোল মাইন আছে। আজকে কোল-- বেসড্ ইন্ডাষ্ট্রি, চায়না ক্লে--বেসড্ ইন্ডাষ্ট্রি করুন। চায়না ক্লে প্রোডাকশনের বাজারে চাহিদাও যথেষ্ট রয়েছে। তাছাড়া মিনি ষ্টিলেও এর প্রয়োজন হয়। এবং এর বাই--প্রোডাক্টগুলিও বিভিন্ন ইন্ডাষ্ট্রিতে লাগে। কিন্তু সেদিকে কোনরূপ পদক্ষেপ দেখছিনা। আজকে চায়না ক্লে--বেসড্ ইন্ডাষ্ট্রি বা এগ্রিকালচার বেসড্ ইন্ডাষ্ট্রিরও কোন পরিকল্পনা দেখতে পাচ্ছি না। আজকে চায়না ক্লের ব্যাপারে লার্জ স্কেলে না হোক, ব্যাঙ্কের কাছ থেকে হেল্প নিয়ে ছোট ছোট ইন্ডাষ্ট্রি অন্ততপক্ষে গড়ে তুলতে পারেন। কিন্তু ইন্ডাষ্ট্রি

একসটেনশনের ক্ষেত্রে সহযোগিতা করবার ইচ্ছা কিন্তু একবারও প্রকাশ করলেন না। কিন্তু আমি বুঝতে পারছি না হোয়াট আর দি হার্ডেলস্? আজকে শুধু শুনছি লস্ আর লস্। এক্ষেত্রে আন্তরিকতার অভাব একান্তভাবে লক্ষ্য করছি। আপনাকে শ্রদ্ধা করি। কিন্তু একজন মানুষকে শ্রদ্ধা করা এবং মন্ত্রীর দায়িত্বে যিনি আছেন--তাঁকে শ্রদ্ধা করা এক জিনিষ হতে পারেনা। আজকে পশ্চিমবাংলায় শিল্প--বানিজ্যে যে চরম দুর্গতি হচ্ছে, তার সমালোচনা করে আমি বলছি যে গ্লকোনেটের কথা নিশ্চয়ই জানেন। ডাঃ বিধানচন্দ্র রায়, পশ্চিমবাংলার রূপকার, পশ্চিমবাংলাকে এগিয়ে নেবার জন্য দুর্গাপুর, কল্যাণী, সল্ট লেক করেছিলেন। তিনি স্বপ্ন দেখেছিলেন যে পশ্চিমবঙ্গকে আরও এগিয়ে নিয়ে যাবেন। আজকে তাঁর সেই সাধের পশ্চিমবঙ্গকে আপনারা পিছিয়ে নিয়ে যাচ্ছেন। আমি অনুরোধ করছি ডাঃ বি.সি. রায়ের সেই গ্লকোনেটকে ১৯৭৫ সালে আমরা সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে রেকমেন্ড করেছিলাম ন্যাশনালাইজ করবার জন্য থ্রু আওয়ার ক্যাবিনেট। কিন্তু হোয়াট ইজ দি হার্ডেল, আই ডু নট নো। আজকে একজন শিল্পপতির যোগসাজোসে সেই গ্লকোনেটকে লন্ডভন্ড করে দিয়ে তার হাতে তুলে দেবার ব্যবস্থা হচ্ছে। আজকে এই গ্লকোনেটকে কেন ন্যাশনালাইজ্ করা হচ্ছে না দয়া করে সেটা মাননীয় মন্ত্রী জানাবেন কি?

[2-50—3-00 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে বেকারদের স্বার্থের কথা চিন্তা করে ফর এক্সপানসান অফ নিউ ইউনিটস, ফর এসটাবলিসমেন্ট অফ নিউ ইউনিটস বাড়ানোর চেষ্টা করুন। ইউনিট বাড়াতে হবে কারণ প্রোডাকসান বেসড অন ইনডাসট্রি এন্ড এগ্রিকালচার। এগ্রিকালচার বেসড ইন্ডাস্ট্রি যাতে গোড়ে তোলা যায় তার দিকে নজর দেবেন। আপনারা এই সব কিছু করছেন না। সেই জন্য এই বাজেটকে আমি সমর্থন করতে পারলাম না। আমাদের বিরোধী পক্ষ থেকে যে কাট মোসান দেওয়া হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম।

**শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট বিতর্ক সুরু হওয়া থেকে আরম্ভ করে আজ পর্যন্ত আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা বিভিন্ন ব্যয় বরাদ্দের উপর যে সমালোচনা করেছেন সেটা আমি মনোযোগ দিয়ে শুনে আসছি। আমি শিল্প--বানিজ্য মন্ত্রী মহাশয়ের ব্যয়--বরাদ্দের দাবিকে সমর্থন করতে উঠে এ পর্যন্ত যা লক্ষ্য করেছি সেই সম্পর্কে দু--একটি কথা বলতে চাই। এখনও পর্যন্ত এমন কোন নজীর দেখতে পেলাম না যাতে করে এই কথা বলা যায় যে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা, যাদের কাছে আমরা সবাই আশা করি তাঁরা সমালোচনা করবেন বাস্তব দৃষ্টিভঙ্গির ভিত্তিতে যাতে পশ্চিমবাংলার বিভিন্ন উন্নয়ন মূলক কাজে সেই সমালোচনাকে আমাদের বামফ্রন্ট সরকার ব্যবহার করতে পারে। আজ পর্যন্ত এমন কিছু আমরা দেখতে পাচ্ছি না যাতে করে যে কোন উন্নয়ন মূলক কর্মসূচীতে তাদের বক্তব্য কাজে লাগানো যেতে পারে। এই সম্পর্কে তাঁরা কিছু এই ব্যয় বরাদ্দের দাবিতে বললেন না। বিরোধী পক্ষের বক্তব্য শুনে যা মনে হচ্ছে তা হলো যে তারা যতটা পারা যায় অসত্য কথা বলা এবং নানা ভাবে তাকে বিকৃত করে বিরোধীতা করা হচ্ছে। এই কথা কে না জানে যে সারা দেশের শিল্পোন্নয়ন এবং শিল্প নীতি কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির উপর নির্ভরশীল? ১৯৫৬ সালের কেন্দ্রীয় সরকারের যে শিল্প নীতি সংক্রান্ত প্রস্তাব সেই প্রস্তাবের মূল ভিত্তি অনুযায়ী বলা যায় সব কিছু নিয়ন্ত্রিত হয়ে আছে এবং তার মধ্যে যথেষ্ট ত্রুটি--

বিচ্যুতি আছে। তাতে করে যে জিনিষটা সৃষ্টি হয়েছে ৩১ বছর রাজত্বের মধ্যে দিয়ে যেটা যোজনা কমিসন স্বীকার করেন--যে দেশের সম্পদ মুষ্টিমেয় লোকের হাতে সীমাবদ্ধ হচ্ছে। ধনীরা আরো ধনী হয়ে যাচ্ছে। একটা অংশ উচ্ছেদ হয়ে যাচ্ছে এবং আর একটা অংশ আরো শক্তিশালি হচ্ছে। গরীব আরো গরীব হচ্ছে। এই ভাবে দেশের মধ্যে মারাত্মক রকমের ফারাক সৃষ্টি হয়েছে। শিল্পের মধ্যে এর প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছে। আমরা দেখতে পাচ্ছি শিল্পের অগ্রগতি সাধারন ভাবে সারা দেশে রুদ্ধ হয়ে আসছে। বিশেষ করে পশ্চিমবাংলার ক্ষেত্রে শিল্প রুদ্ধ হয়ে গেছে। তার জন্য কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক শিল্প নীতিই দায়ী। এর জন্য পশ্চিমবাংলায় উন্নয়ন মূলক কাজ হতে পারছে না। এই ব্যাপারে তাঁরা কেন কেন্দ্রীয় সরকারের কাছে, তাঁদের দলের নেতাদের কাছে যাচ্ছেন না? এখানে শুধু সমালোচনা এবং বিরুপ মন্তব্য করে যাচ্ছেন। পশ্চিমবাংলায় গঠন মূলক এবং উন্নয়ন মূলক কাজের জন্য কোন পরিকল্পনার সুপারিশ তাঁরা করতে চান না, এটা আমরা দেখতে পাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি ১৯৬৫ সাল থেকে উৎপাদনের হার সারা ভারতবর্ষে কমতে সুরু করেছে।

১৯৫১ সালে পশ্চিমবঙ্গের উৎপাদনের হার ছিল সবচেয়ে বেশী ২৩.৯ পার্শেন্ট, সেটা ভারতবর্ষের মধ্যে সর্বোচ্চ। তারপরে ছিল মহারাষ্ট্র ২২.২ পার্শেন্ট। আর ১৯৬৫ সালের দিকে যদি তাকান যায় তাহলে দেখা যাবে যে ওয়েষ্ট বেঙ্গলে ২২.৮ পার্শেন্ট আর মহারাষ্ট্রে ২৫ পার্শেন্ট। ১৯৭৮ সালের হিসাব যদি দেখা যায় তাহলে ওয়েষ্ট বেঙ্গলে ১১.৯ পার্শেন্ট আর মহারাষ্ট্রে ২৫.৩ পার্শেন্ট। কেন হচ্ছে এইরকম সেটা পশ্চিমবাংলায় শাসন পরিচালনা যারা করেছেন তারা জবাব দিতে পারবেন। তাদের ত্রুটির জন্য হয়েছে না অন্য কোন কারণে হয়েছে সেটা চোখ কান বুজে যদি সত্যিকে অস্বীকার করা যায় তাহলে করা যেতে পারে। এইকথা সকলেই স্বীকার করবেন যে কেন্দ্র শিল্পায়নের যে নীতি গ্রহণ করেছেন তার ফল হিসাবেই এই জিনিষটা ঘটেছে। পশ্চিমবাংলার শিল্পের যে মূল ভিত্তি--অর্থাৎ যেটার উপর ভিত্তি করে এই শিল্প গড়ে উঠেছে যেমন চট শিল্প, চা শিল্প এবং ইঞ্জিনীয়ারিং শিল্প--এই শিল্পগুলি সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নীতি হচ্ছে বিমাতৃসুলভ। গতকাল সুব্রতবাবু বললেন যে এই চট শিল্প জাতীয়করণ করার প্রস্তাবে আমাদের সমস্ত দলমত নির্বিশেষে এই প্রস্তাব গ্রহণ করেছিলেন এবং এই ব্যাপারে বারেবারে কেন্দ্রের কাছে দাবীও করা হয়েছিল কিন্তু আজ পর্যন্ত সেটা গ্রহণ করা হয়নি। এই সত্য কথাটাকে কি আপনারা অস্বীকার করতে পারবেন? এই পশ্চিমবঙ্গের প্রধান শিল্প যেটা চট শিল্প--এই পাটশিল্পে আজ কি পরিণতি? এটা জাতীয়করণ করা ছাড়া আর কোন উপায় নেই। কিন্তু আমরা সেইবিষয়ে লক্ষ্য করেছি যে কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে প্রচন্ড অনীহা যার ফলে পশ্চিমবঙ্গ আজকে মার খাচ্ছে। কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে তাতে পশ্চিমবাংলার অর্থ বরাদ্দের ক্ষেত্রে সবচেয়ে কম পরিমাণ বরাদ্দ করেছেন। পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের তুলনায় সবচেয়ে কম অর্থ বরাদ্দ করেছেন। সুতরাং এই অবস্থায় এখানে শিল্পায়ন করা কি সম্ভব? আমাদের বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছে বারে বারে দাবী করে আসছেন যে কেন্দ্র এবং বিভিন্ন রাজ্যে যে পুনর্বিন্যাস অর্থনীতির দিক থেকে এবং রাজনৈতিক দিক থেকে এখানে সেই সম্পর্ক ঠিক করে রাখা উচিত কেন্দ্র তা করেনি। এর ফলে অর্থনীতির দিক থেকে বা শিল্পের দিক থেকে কি শিল্পের উন্নতি হতে পারবে? আমরা দেখতে পাচ্ছি কেন্দ্র যেভাবে অর্থ বিনিয়োগ করছেন তাতে প্রতিবারই পশ্চিমবাংলার প্রতি অবিচার করা হচ্ছে। যেমন দেখা যায় যে পশ্চিমবাংলায় সারাদেশের মধ্যে জনসংখ্যা সবচেয়ে বেশী। ৮ ভাগ লোক এখানে

বাস করে। অথচ প্রধান প্রধান অর্থনৈতিক প্রতিষ্ঠান যেগুলি কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীনে আছে তারা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে মাত্র ৪ শতাংশ টাকা দেয়।

[3-00—3-10 p.m.]

যেখানে ৮ ভাগ লোক বাস করে সেখানে যদি ৪ পারসেন্ট সাহায্য দেন তাহলে শিল্পায়ণ কিভাবে হবে? এর ফলে এই অবস্থা আমরা দেখতে পাচ্ছি। আগে আমরা দেখেছি যে স্বাধীনতার পর ঋণ পত্রের মাধ্যমে যে রাজস্ব আদায় হোত তাঁর দু'এর তিন অংশ রাজ্যগুলি পেত, এখন হচ্ছে মাত্র ১০ ভাগ রাজ্যগুলি পাবে এবং কেন্দ্রের হাতে থাকবে ৯০ ভাগ। এর আগে ছিল ১০ ভাগ কেন্দ্র পেত এবং রাজ্যগুলি পাবে ৯০ ভাগ। এই যদি অবস্থা হয় তাহলে কি ভাবে শিল্প গড়বো? এই কথা বিরোধী দলের মুখ থেকে শুনি না। তাঁরা কেবল মাত্র বলেন কেন্দ্র সমস্ত রকম দিয়ে পশ্চিমবাংলাকে সাহায্য করছে। ডঃ রায়ের যথেষ্ট সাহস ছিল বলে তিনি তৎকালীন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে পশ্চিমবাংলার ন্যায় সঙ্গত দাবী কিছুকিছু উল্লেখ করেছিলেন। কিন্তু তারপর থেকে কেন্দ্রের অবিচারে বিরুদ্ধে কোন কথা কংগ্রেসী মন্ত্রিসভা থেকে আমরা শুনতে পায়নি। কিন্তু বর্তমান অবস্থা হচ্ছে অনেকগুলি রাজ্য কেন্দ্রের কাছে তাঁদের ন্যায়--সঙ্গত দাবি উত্থাপন করছেন এবং সারা ভারতবর্ষে এই নিয়ে একটা আন্দোলন আরম্ভ হয়েছে। অথচ বিরোধী পক্ষ থেকে এ বিষয়ে একটা কথাও আমরা বলতে শুনছি না। কেন্দ্রীয় সরকার শিল্পায়ণ এর জন্য পঞ্চবার্ষিকী পরিকল্পনা গুলির মাধ্যমে যে ভাবে রাজ্যগুলিকে সাহায্য করেন তাতে সব থেকে বেশী ক্ষতিগ্রস্ত হচ্ছে পশ্চিমবাংলা। এখানকার ইঞ্জিনিয়ারিং এবং ওয়াগান শিল্প প্রচন্ডভাবে মার খাচ্ছে। এক সময়ে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থানে ছিল, আর আজকে সপ্তম অষ্টম স্থানে এসে গেছে। কয়লা, লোহা, ইস্পাত এইগুলি সব ভারী শিল্প। এই শিল্পগুলির ক্ষেত্রে সংকট দিনের পর দিন গভীর হচ্ছে। কয়লার উপর যে রয়েলটির দাবী পশ্চিমবঙ্গ করেছিল তাও তাঁরা মানেন নি। যাই হোক আমি বলতে চাই এই সীমাবদ্ধ পরিস্থিতির মধ্যে, কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব থাকা সত্ত্বেও এই সরকারের যে শিল্প নীতি তা হচ্ছে জনমুখি এবং এর মধ্যে দিয়ে অনেকগুলি শিল্পের অগ্রগতি ঘটানো সম্ভব হয়েছে। কংগ্রেস আমলে যে সমস্ত উন্নতি করা সম্ভব হয়নি এই সরকারের আমলে তার অনেকটা করতে পারা গেছে। ইকনমিক রিভিউ থেকে বিরোধী পক্ষ একটা কথা বললেন। আমার সময় থাকলে আমি দেখাতে পারতাম লেটার অফ ইনটেন্ট যা লাইসেন্স করা হয়েছে তাঁর মধ্যে পশ্চিমবাংলার ক্ষেত্রে সব চেয়ে কম করা হয়েছে।

উনি দেখিয়ে দিলেন বিহার এবং মধ্যপ্রদেশ থেকে পশ্চিমবাংলা বেশী পেয়েছে। তিনি শুধু একটা দিক দেখলেন, অন্য দিকটা দেখলেন না। বহু নজীর আছে এবং আমি সেটা প্রমাণ করতে পারি যে, পশ্চিমবাংলা এবং পূর্বাঞ্চল সবচেয়ে বেশী বঞ্চিত এবং সেইজন্যই এই আন্দোলন চলছে। আমি জোরের সংগে বলছি, কমার্শ এ্যান্ড ইন্ডাষ্ট্রি ডিপার্টমেন্ট এই সীমাবদ্ধ ক্ষমতা হাতে নিয়ে পশ্চিমবাংলার বিভিন্ন শিল্পায়নের দিকে যেভাবে পরিকল্পনা নিয়ে এগুচ্ছে সেগুলি কার্যকরী হবে বলে আশা করি। এতদিন পর্যন্ত কংগ্রেস আমলে যা হয়নি বামফ্রন্ট সরকারের এই কয়েক বছরে তা হয়েছে। আমরা দেখছি লোক নিয়োগের সংখ্যা বেড়েছে, শ্রমিকের কাজ বেড়েছে এবং শিল্পে উৎপাদনও বেড়েছে যদি কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব না থাকত তাহলে আরও বেশী করে অগ্রসর হওয়া যেত। এইজন্যই আমরা দাবী

করছি কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস করা হোক, ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হোক। এই সীমাবদ্ধ অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই সরকার যা করেছে তা থেকে ভাল ব্যবস্থা অন্য কোন রাজ্য করতে পারতনা। আমি বিরোধীদলের বন্ধুদের বলব গঠনমূলক সমালোচনা করুন। অবশ্য তাঁদের মধ্যে একজন মাঝে মাঝে গঠনমূলক সমালোচনা করেন, কিন্তু তার কোন মূল্য থাকেনা। একথা বলে বাজেট সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শিল্প বাণিজ্য মন্ত্রীমহাশয় যে বাজেট উত্থাপন করেছেন সেই বিতর্কে অংশ গ্রহণ করে আমি কিছু বলতে চাই। মাননীয় সদস্য অনেক কথাই বললেন, কিন্তু আমি এটাকে একটা বিতর্কের বিষয় করে তুলতে চাইনা। জাতীয় জীবনের মূল প্রবাহের সংগে আমরা সকলেই জড়িত এবং এই জাতীয় জীবন বলতে আমি বুঝি রাজনৈতিক ভারতবর্ষ। এই ভারতবর্ষে ২৩টি অংগ রাজ্য, ৮টি কেন্দ্র শাসিত অঞ্চল এবং এই সমস্ত মিলে তার যে সুসংহত রূপ সেটাই হচ্ছে পলিটিক্যাল ইন্ডিয়া। আমরা যে থিওরিতে বিশ্বাস করি তাতে অত্যন্ত লজ্জা এবং দুঃখের সংগে বলতে হচ্ছে অসংগত ভারতবর্ষ, দ্বিধাগ্রস্ত ভারতবর্ষ এবং সেইজন্যই আমরা সমালোচনা করছি, বিতর্ক করছি। তবে একটি ক্ষেত্রে আমরা সকলেই কিন্তু জাতীয় সংহতির কথা ভাবছি। আপনাদের রাজনৈতিক স্ট্যান্ড আমি নিশ্চয়ই এ্যাপ্রিসিয়েট করি। আসাম এবং পাঞ্জাবের সমস্যার ব্যাপারে কেন্দ্রীয় সরকার বারবার জাতীয় সংহতি এবং ঐক্যের কথা বলেছেন। আপনারা অভিযোগ করবেন এবং আমরা পাল্টা অভিযোগ করব এই দুটির মাধ্যমে কিন্তু বাস্তব পরিস্থিতির মোকাবিলা হবেনা। আপনারা বলবেন রিজিওন্যাল ইমব্যালেন্স, আমরা পাল্টা বলব লেবার রেস্টলেস্‌নেস্, আপনারা বলবেন স্টেপ মাদারলী ফিলিং অব সেন্টার, আমরা পাল্টা বলব ল এ্যান্ড অর্ডার সিচুয়েসন -There is no security and safety of life & property--এতে শুধু বিতর্ক হবে, মূল সমস্যা নিয়ে আমরা আলোচনা করতে পারবনা। সেইজন্যই বলছি, জাতীয় জীবনের অর্থনৈতিক অগ্রগতি এবং ক্রমবর্ধমান বেকার সমস্যার সমাধানের জন্য আমাদের শিল্প বানিজ্য এবং তার সংগে কৃষির অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আপনারা আপনাদের গনমুখী নীতির কথা বলছেন। I am sorry. I beg to difer with you. I must say there is no declared and determined industrial policy of the Government. আপনাদের কোন সুনির্দিষ্ট নীতি নেই। আপনারা সোস্যাল কন্ট্রোলের কথা বলছেন। কিন্তু দুঃখের সংগে বলছি যে সমস্ত ইন্ডাস্ট্রিতে সোস্যাল কনট্রোল আছে তার সবগুলিই লুজিং, কনসার্ন।

[3-10—3-20 p.m.]

আমাদের এখানে যেসব শিল্প আছে তার শতকরা ৯৫ ভাগ শিল্পই শিল্পপতিদের হাতে আছে। শিল্পপতিরাই সেগুলি পরিচালনা করছেন এটা অস্বীকার করতে পারবেন না। আপনারা কমিউনিজমের কথা বলেন, সোস্যালিজমের কথা বলেন। কমিউনিজম এবং সোস্যালিজমের চিন্তা ধারার মধ্যে কোন ফারাক আছে বলে আমি মনে করি না। There are some sorts of difference of degree আজকে পুঁজিপতিদের কথা বলছেন এবং আমরাও পুঁজিপতিদের বিরুদ্ধে বলছি। কিন্তু আনফরচুনেট আজকে ভারতবর্ষ যখন স্বাধীন হয় আমরা সেদিন মিক্সড ইকনমির কথা বলেছিলাম। জাতীয় জীবনে বিঘোষিত অর্থনীতি মিশ্র অর্থনীতি-একদিকে সোস্যাল কন্ট্রোল অন্য দিকে এক মালিকের কারবার থাকবে এই কথা

সেদিন আমরা বলেছিলাম এবং বাধ্য হয়েই বলেছিলাম এবং তাকে স্বাগত জানিয়েছিলাম। আজকে কিন্তু আমরা আর সে কথা বলছি না। আমরা সোস্যালিজম চাই। কিন্তু আমরা পারছি না সেই পুঁজিপতিদের চক্রের ভিতর থেকে বেরিয়ে আসতে। কিন্তু আপনারা সে কথা ভেবেছেন কি দয়া করে? আপনারা বলছেন পুঁজিপতি ধ্বংস হোক। আমরাও বলছি পুঁজিপতি ধ্বংস হোক। বাট হয়ার ইজ দি ওয়ে আউট। আমরা শ্রদ্ধা করে মহামতি লেনিনকে। তিনি পুঁজিপতি ধ্বংস করেছিলেন। তাঁর ভিতর যে স্যাক্রিফাইস ছিল, তিনি গোটা জাতির কথা ভেবেছিলেন। তিনি শ্রমিক কল্যাণ রাষ্ট্র করতে চেয়েছিলেন। তিনি সোস্যাল কন্ট্রোল ইমপোজ করতে পেরেছিলেন। মহামতি লেনিন বিধানসভায় দাঁড়িয়ে গণতন্ত্রের জবাবদিহি করেন নি। আজকে মন্ত্রী মহাশয় বসে আছেন আমি আবেদন করবো আমার বক্তব্যের জবাব তিনি নিশ্চয় দেবেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি--আমি জানি অনেক রাজনৈতিক সজাগ ব্যক্তি আপনাদের মধ্যে আছেন, আমি তাঁদের শ্রদ্ধা করি--আজকে গণতান্ত্রিক কাঠামোর মধ্যে থেকে আপনি কি পারবেন ঐ পুঁজিপতিদের ধ্বংস করতে? আপনারা নির্বাচনে বিশ্বাস করেন আমরাও করি। আপনি তো জানেন নির্বাচনে অর্থের প্রয়োজন হয়। আপনি পারবেন না। কোথায় আপনাদের সেই বিপ্লব। গণতন্ত্রের যে সব সুযোগ সুবিধা আছে ঐ রাইটার্স বিল্ডিংসের শীততাপ নিয়ন্ত্রিত ঘরে বসে বিপ্লবের উষ্ণতা আজকে বরফ হয়ে জমে গিয়েছে। আপনারা পারবেন না এর বিরুদ্ধে সংগ্রাম করতে। আজকে একজিসটিং কনডিসনের সাথে আপনারা গা ভাসিয়ে দিয়েছেন এবং আমরাও গা ভাসিয়ে দিয়েছি। সব চেয়ে বড় কথা কোথায় আপনাদের ইন্ডাস্ট্রিয়াল পলিসি? না এদিকে যেতে পারছেন, না ও দিকে যেতে পারছেন। আপনারা নাচতে চাইছেন আবার মাঝে মাঝে বাংলার গৃহ বধুদের মত ঘোমটা টানছেন। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো দয়া করে ঘোমটা খুলে ফেলুন। পুঁজিপতিদের বিরুদ্ধে বলছেন কর্তব্যের খাতিরে। আর বাস্তব ক্ষেত্রে কি করছেন? আমি এখানে সংবাদপত্রকে উদ্দেশ্য করে বলছি আপনারা লিখুন। বাস্তব ক্ষেত্রে আপনারা কি করলেন? ৬৪ কোটি টাকা খরচ করে বিড়লার সাথে হাত মিলিয়ে বাঁকুড়ায় পলিথিন ফ্যাক্টরি খুলছেন। আর কি করবেন Tata the industrialist, the big business House. চিড়িয়াখানার পাশে জমি দিলেন হোটেল ব্যবসা খোলার জন্য। অথচ এই হোটেল ব্যবসা পাবলিক আন্ডারটেকিংসের ভেতরে আছে--এটা একটা সরকারের নিয়ন্ত্রণাধীন। পারলেন না এই বিজনেস নিজে চালাতে। সেইজন্য বলছি ডবল ষ্ট্যান্ডার্ডে যাবেন না। হয় বিপ্লব করুন আর না হলে গণতন্ত্রের কাঠামোর সাথে একটা এ্যাডজাষ্ট করে দেশের কল্যাণে মানুষের কল্যানে একটা সুনির্দিষ্ট শিল্প নীতি এখানে ঘোষণা করুন।

আজকে দুঃখের সংগে জানাচ্ছি, মন্ত্রী মহাশয়, আমি আপনাকে অনুরোধ করতে চাই, আমাদের মূল সমস্যাটা হচ্ছে কোথায়? আমাদের মূল সমস্যা আমরা দেখতে পাচ্ছি, এখানে কাঁচামালের পরিবেশ আছে, এখানে শিল্পের পরিবেশ আছে, আমরা কিন্তু শিল্প এবং কাঁচামালকে সুসংহত করতে পারছি না। সবচেয়ে যেটা আমাদের ডিফিসিয়েন্সি, সবচেয়ে যেটা আমাদের অন্তরায় আমরা কোন সজীব উদ্যোগীকে আমন্ত্রন জানাতে পারছি না। একটা ডায়নামিক এন্ট্রাপ্রিনিয়রকে আমরা আহ্বান করতে পারছি না। তার উপর আমাদের আমলাতন্ত্রের অজুহাত। আজকে পাওয়ার ক্রাইসিসের কথা বলে, ইনফ্রাষ্ট্রাকচারের কথা বলে যে লোকটা উদ্যোগী লোক, সেই লোককে দিনের পর দিন ঘোরানো হচ্ছে, আমরা কিছু করতে পারছি না। আমাদের এই যে প্রশাসন ব্যবস্থা, এর ভেতর কাজ করছে সেই বৃটিশ

আমলের রেড টেপিজ্‌ম। নিশ্চয়ই একজন উদ্যোগী লোক সে ব্যবসা করতে চায়, নিশ্চয়ই ইনডাস্ট্রি করতে চায়, যখন সে একটা স্কীম সরকারের কাছে উত্থাপন করলো, আমরা দেখলাম সেই লোকটা বাড়ি আর রাইটার্স বিল্ডিং, রাইটার্স বিল্ডিং আর বাড়ি, ঘুরলো, কিন্তু সমস্যার সমাধান হলো না। এই যে জেসটেশন পিরিয়ড, অর্থাৎ স্কীম সাবমিট করার পর থেকে সুযোগ সুবিধা নেওয়া, ইত্যাদি এই যে জেস্‌টেশন পিরিয়ড, এই পিরিয়ডটা দীর্ঘায়ত। যার ফলে যারা উদ্যোগী, যারা এখানে শিল্প করতে চান, সেই শিল্পপতিরা আজকে তারা করছেন না, তাদের মধ্যে হতাশা জন্ম নিচ্ছে। আমরা এখানে দেখতে পাচ্ছি, সেই সমস্ত নতুন নতুন উদ্যোগীরা বাইরে চলে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, শওয়ালেশ কোম্পানী, যার হেড কোয়ার্টার হচ্ছে কলকাতা, তারা কিন্তু ১০০ কোটি টাকা বিনিয়োগ করেছে মাদ্রাজে, তারা এই টাকা কিন্তু পশ্চিমবংগে বিনিয়োগ করতে পারবেন, কিন্তু সেই পরিবেশ আমরা সৃষ্টি করতে পারিনি, আমরা ওদের আহ্বান করতে পারিনি। মাদ্রাজে তারা ফার্টিলাইজার প্রজেক্ট তৈরী করছে। আজকে কেরালাতে কি হচ্ছে, আজকে সেখানে আমরা দেখতে পাচ্ছি এই শওয়ালেশ কোম্পানী এবং তার সাথে সাথে দেখতে পাচ্ছি কানোড়িয়া ইন্ডাষ্ট্রিয়্যাল হাউস, তারা সেখানে টাকা ইনভেস্ট করেছে, সেখানে পাল্প ইন্ডাষ্ট্রি তৈরী হচ্ছে। মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করতে চাই, আপনি উত্তরবংগের মানুষ, কোথায় আপনার সেই আহ্বান? উত্তরবংগে বড় সম্পদ আছে, আজকে নিশ্চয়ই সেখানে পেপার পাল্প ইন্ডাষ্ট্রি গড়ে উঠতে পারে। আপনি তো সেই সব নতুন, সজাগ, সজীব উদ্যোগীদের আহ্বান করছেন না? আপনি ভাল ভাবে জানেন, ডুয়ার্স অঞ্চলে, জয়ন্তী পাহাড়ে সেখানে অনুকুল পরিবেশ আছে, সিমেন্ট ফ্যাক্টারী করার পরিবেশ আছে, কে নতুন করে তাদের তো আপনি আহ্বান করতে পারছেন না সেখানে সিমেন্ট ফ্যাক্টারী খোলার জন্য? আজকে এখানকার মূলধন অন্য রাজ্যে চলে যাচ্ছে, অন্য রাজ্যে নুতন নুতন শিল্প সুসংগঠিত হচ্ছে, আমরা এখানে নুতন উদ্যোগ সৃষ্টি করতে পারছি না। আজকে তার সংগে সংগে আমরা দেখতে পাচ্ছি, যে সমস্ত মানুষ—আমি নিশ্চয়ই সাম্প্রদায়িকতায় বিশ্বাস করি না, তবুও দুঃখের সংগে বলতে বাধ্য হচ্ছি, আমরা যারা বাঙ্গালী আছি, আমরা অহরহ নিজেদের ভিতর একটা প্রাইমারী স্কুলের শিক্ষকতা, একটা কেরানীর চাকরি, একটা হাই স্কুলের মাস্টার হওয়ার জন্য নিজেদের ভিতর খেয়োখেয়ি করছি, অথচ এই প্রদেশে, পশ্চিমবংগে অনেক ধনী লোক আছেন, তারা কিন্তু কেউ ঝুঁকি নিচ্ছেন না। তারা সবচেয়ে নিরাপদ ফিক্‌স্‌ড ডিপোজিট স্কীমে টাকা রেখে দিচ্ছে, মাসে মাসে সুদ পাচ্ছে। আজকে সুদের প্রতি তাদের একটা আসক্তি। এই যে অর্থ একটা এ্যাকুমুলেশন হচ্ছে, সেই অর্থকে আমরা ঠিক মত ভাবে চ্যানালাইজ করতে পারছি না, বিনিয়োগ করতে পারছি না। আপনারা পাবলিক আন্ডারটেকিং এর কথা বলবেন, যেখানে আপনি বরাবর বলছেন-- আপনার বাজেটও আমি শুনেছিলাম, যেখানে দুটো কনস্‌ট্রেনের কথা বলেছিলেন। একটা সোশ্যাল কনট্রোল এবং আর একটা সার্কামস্ট্যান্সের ব্যাখ্যা করেছেন, সেই সমস্ত কতকগুলো উদ্ভট পরিস্থিতি, যে পরিস্থিতি আপনাদের আওতার বাইরে, অর্থাৎ ঘুরিয়ে নাক দেখিয়েছেন, কেন্দ্রীয় সরকারকে দায়ী করেছেন। আমি সেই বিতর্কে যাচ্ছি না। সোশ্যাল কনট্রোলের কথা বলছেন, ১৩।১৪টা পাবলিক আন্ডার টেকিং আছে, সোশ্যাল কনট্রোল যেখানে করা হয়েছে, লাভ কি আছে? এইগুলো তো এক একটা হোয়াইট এলিফ্যান্ট। ১৪টাই হোয়াইট এলিফ্যান্ট, খায়, কিন্তু এর কোন উপযোগীতা নেই। প্রত্যেকটা লুজিং কনসার্ন। শুধু সোশ্যালিজ্‌ম করলেই হবে না। এখানে কিন্তু কোন সোশ্যালিজ্‌মের দৃষ্টির প্রসারতা ঘটেনি। এই

ম্যানেজমেন্ট কাদের হাতে? যারা অত্যন্ত শক্তিশালী, যারা দায়িত্বহীন, তারা সেখানে বসে আছে, তাদের কোন সোশ্যালিস্টিক চিন্তাধারা নেই, তারা স্ব স্ব প্রাধান্যের দিকে লক্ষ্য করছে এবং পারকুইজিট এত ভাবে নিচ্ছে, যার ফলে মাথা ভারি হয়ে প্রত্যেকটি আজকে লুজিং কনসার্নে পরিণত হয়েছে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, আজকে আমেরিকা একটা ধনতান্ত্রিক দেশ, সেখান থেকে বিজনেস ম্যানেজমেন্ট পড়ে আসছে, সাথে সাথে তাকে চাকরি দেওয়া হচ্ছে।

[3-20—3-30 p.m.]
(Including adjournment)

একটা ধনতান্ত্রিক কাঠামোর মধ্য দিয়ে, একটা ধনতান্ত্রিক ব্যবস্থার ভিতর দিয়ে তারা যে পরিবেশে শিক্ষালাভ করছে তাতে একটা সোসাল কন্ট্রোল, এই ইনসটিটিউসনের একটা সোসাল কন্ট্রোল, একটা ফ্যাক্টরির সোসাল কন্ট্রোল এই লোককে দিয়ে আপনারা করাতে পারবেন না। ক্যালকাটা ইউনিভার্সিটি আছে, বর্ধমান ইউনিভার্সিটি আছে, কল্যাণী ইউনিভার্সিটি আছে, বহু ইউনিভার্সিটি আছে, নতুন ফ্যাকাল্টি তৈরী করুন। অনেক বেকার যুবক আছে, গ্রাজুয়েট, পোষ্ট গ্রাজুয়েট আছে, তারা এই ষ্ট্রিমে লেখাপড়া শিখুক যে কিভাবে এগুলির ম্যানেজমেন্ট করতে হয়। ষ্টেশনারি, ফিন্যান্স, এ্যাট দি সেম টাইম ডিফারেন্ট লেবার প্রবলেম আছে। শুধু একটা বুরোক্রাটিক এ্যাটিটিউড্ দিয়ে দেখলে হবে না, সোসালিষ্টিক এ্যাটিটিউড দিয়ে যাতে তারা এটাকে ডিল করতে পারে সেই রকম মেন্টাল মেক আপ দরকার এবং এই সাইকোলজি শিক্ষার ভিতর দিয়ে আপনি সেটা তৈরী করার চেষ্টা করুন। সোসাল কন্ট্রোল করতে সোসাল আউটপুট নিশ্চয় সেখান থেকে পাবেন। কিন্তু এগুলি কি হচ্ছে? এই সমস্ত পাবলিক আন্ডারটেকিংসে একটা স্পেশাল অডিটের ব্যবস্থা করুন। আজকে কাঁচা মাল সরবরাহ থেকে শুরু করে তার মার্কেটিং--এর প্রত্যেকটি পয়েন্টে পয়েন্টে একটা আনহোলি এ্যালায়েন্স কাজ করছে, একটা অশুভ আঁতাত আছে, একটা ভেষ্টেড্ ইন্টারেষ্ট কাজ করছে। ২% সেভ করতে পারলে এক একটি প্রতিষ্ঠানে আপনি ২ কোটির বেশী টাকা সেভ করতে পারবেন। আমরা রেসিডিউ--এর কথা বলতে পারি--পাবলিক আন্ডারটেকিং--এর সেই সমস্ত রেসিডিউ কোথায় যাচ্ছে? এই রেসিডিউ কোন ভেষ্টেড্ ইন্টারেষ্ট লোকেদের ভিতর যাচ্ছে। পশ্চিমবাংলায় বহু বেকার যুবক আছে। আপনি নিজে সমবায় মন্ত্রী হিসাবে এই বেকার যুবকদের সমবায়ের মাধ্যমে রেসিডিউ দিয়ে কাঁচা মাল ব্যবহার করে একটা সাবসিডিয়ারি, বাই প্রোডাক্ট ইন্ডাষ্ট্রির জন্ম দিতে পারেন। সাপ্লাই--এর কথা বলি--১৪টি হোয়াইট এলিফ্যান্টের কথা বলেছি—এই পাবলিক আন্ডারটেকিংসগুলোতে কত জিনিস সরবরাহ করা হচ্ছে। কারা সরবরাহ করছে? প্রশাসনের সাথে যাদের একটা আনহোলি এ্যালায়েন্স আছে তারাই অনন্তকাল ধরে সরবরাহ করে যাচ্ছে। সেখানে একটা গিভ এ্যান্ড টেক পলিসি কাজ করছে এবং এক জায়গায় মানি এ্যাকিউমুলেটেড হয়ে ব্ল্যাক মানি তৈরী হচ্ছে। অথচ হাজার হাজার বেকার ছেলে প্রাইমারী স্কুলে শিক্ষকতার জন্য, কেরাণীর চাকরি করার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নামের পর নাম রেজিষ্ট্রি করছে। এইগুলি আপনি নতুন দৃষ্টিভঙ্গিতে একটু চিন্তা করবেন বলে আমি বিশ্বাস করি। দেখা যাচ্ছে ইন্ডাষ্ট্রি সিক হয়ে যাচ্ছে। এটা একটা অদ্ভুত ব্যাপার—সিক ইন্ডাষ্ট্রি ইজ ইটসেলফ এ্যান ইন্ডাষ্ট্রি। এই সিক ইন্ডাষ্ট্রির কিন্তু কোন কাঁচামালের দরকার হয় না, সিকনেস'ই হচ্ছে তার কাঁচা মাল। সরকারের ইনসেনটিভ, সাবসিডি, গ্রান্ট ইত্যাদি হচ্ছে এদের মূলধন। কিন্তু আপনি কখনই খতিয়ে দেখছেন না যে,

কেন ইন্ডাষ্ট্রি হচ্ছে এবং এই সিক হবার কারণ কি--বোনাফাইড্ সিক কিনা সেটা আপনি যাচাই করছেন না। আপনি কি করছেন? একটা জাহাজ ডুবছে, আপনি সেই ডুবন্ত জাহাজকে রেসকিউ পলিসি নিয়ে উদ্ধার করতে যাচ্ছেন। একটা নতুন ব্যবসা, নতুন ইন্ডাষ্ট্রি উইদাউট ইনভেষ্টিং ক্যাপিটাল, উইদাউট গিভিং এনির মেটিরিয়্যাল চালাচ্ছে। কিছু কিছু সুযোগ সন্ধানী লোক আছে যারা সরকারী সাবসিডি, গ্রান্ট ইত্যাদি আর্থিক আনুকুল্যের দিকে সব সময় লক্ষ্য রাখে। আর এই লিমিটেড্ কোম্পানীটা কোন ব্যাপারই নয়। কোম্পানী রেজিষ্ট্রেসন এ্যাক্টে রেজিষ্ট্রেসন হয়ে যাচ্ছে। আইনের চোখে একটা লায়াবিলিটি আছে এবং তার সাথে সাথে ইন্ডিভিজুয়্যাল, কালেকটিভ লায়াবিলিটি আছে, লিমিটেড্ কোম্পানীর ডাইরেকটর আছে। একটা কোম্পানী খাড়া করে আপনার কাছে আবেদন করল, আপনি কিছু গ্রান্ট দিলেন, কিছু সাবসিডি দিলেন, ন্যাশন্যালাইজড্ ব্যাঙ্ক, ফিন্যানসিয়াল ইন্সটিটিউসন এর কাছ থেকে কিছু অর্থ নিল। দু এক মাস সেই কোম্পানী চালানোর পর ইচ্ছাকৃত ভাবে সিক করে দেওয়া হল। আমরা দেখছি কোম্পানী সিক হচ্ছে, দুর্বল হচ্ছে, কোম্পানী মৃত ঘোষিত হচ্ছে। অথচ তার ডাইরেক্টরস একটা প্রিনোসানাল, প্রিপল্যান্ড ওয়েতে করা হয়েছিল, সেই ডাইরেক্টরগুলি হেল্‌দি হচ্ছে না। আমরা দেখছি এ্যাডমিনিষ্ট্রেসনের সাথে এই সমস্ত ডাইরেক্টরদের একটা আনহোলি এ্যালায়েন্স, এ্যাডমিনিষ্ট্রেসনের সাথে একটা ককাস গড়ে উঠছে এবং গিভ এ্যান্ড টেক পলিসির ভিতর দিয়ে এটা হচ্ছে। সিক ইন্ডাষ্ট্রি আপনি রক্ষা করুন, কেন না এখানে একটা এমপ্লয়মেন্ট প্রোটেনসিয়্যালিটির প্রশ্ন আছে, হাজার হাজার লোক সেখানে কাজ করছে। আমরা দেখছি পশ্চিমবংগে রিলিফ আন্ডারটেকিং সিক ইন্ডাষ্ট্রিতে ৫০ হাজার লোক কাজ করছে। ওরা বেকার হয়ে যাক, আরো বেকারত্ব বাড়ুক আই ডু নট ওয়ান্ট দিস, এটা আমরা কেউ'ই চাই না, কিন্তু কেন সিক হচ্ছে সেটা আপনি একটু তদন্ত করে দেখুন। এই সিক কেন হচ্ছে, কি কারণে হচ্ছে সেটা আপনি একটু তদন্ত করুন। এখানে ডাইরেকটরসদের ডেলিবারেট ডিফল্ট হচ্ছে কিনা সেটা আপনাকে ফাইন্ড আউট করতে হবে। ইফ দেয়ার ইজ এনি ডেলিবারেট ডিফল্ট যদি হয়ে থাকে তাহলে দেন দ্যাট ডাইরেকটর মাষ্ট বি পেনালাইজড্, তার জন্য পেনাল প্রভিসন আপনাকে করতে হবে। সিক ইনডাষ্ট্রি, রিলিফ আন্ডারটেকিং ইত্যাদি ডায়ালেটিক কতকগুলি গনমুখী শিল্প নীতির কথা বলে দেশের পরিস্থিতিকে দয়া করে আর ঘোরাল করে তুলবেন না। গ্রাম বাংলার হাজার হাজার মেহনতী মানুষ, লক্ষ লক্ষ কৃষক তাদের ঘামে সিক্ত ব্যালট দিয়ে আপনাদের রাইটার্স বিল্ডিংসে পাঠিয়েছে। সরকারী রিপোর্ট অনুযায়ী বলছি শতকরা ৫৪ ভাগ মানুষ যারা দারিদ্র সীমার নীচে বাস করে তাদের কল্যাণের কথা আপনারা যদি চিন্তা না করেন, তাদের সম্বন্ধে যদি না ভাবেন তাহলে কি জন্য এখানে এসেছেন?

আজকে একটা গতানুগতিক বাজেট পেশ করেছেন এবং গতানুগতিক শিল্পনীতি নিয়ে চলেছেন। এতে কিন্তু দেশের কল্যান করা যাবে না, সোশ্যালিজিমে পৌছতে পারবেন না, সমাজবাদ আনতে পারবেন না। তাই আপনাদের কাছে বিনীত অনুরোধ, নতুন দৃষ্টিকোন থেকে বা নতুন নতুন দৃষ্টিভংগী নিয়ে শিল্পনীতিকে রিকাষ্টিং করুন, পুনর্বিন্যাস করুন এবং একটা বিফিটিং ম্যানারে সমাজ ও রাষ্ট্রের জীবনধারার যে মেন ষ্ট্রিম তার সংগে সামঞ্জস্য বিধান করে এটা করুন। এটা করলে লোকে আপনাদের আশীর্বাদ করবে। আই এ্যাম একসট্রিমলি সরি মিঃ স্পীকার, স্যার, এখানে মাননীয় মন্ত্রীমহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না। এটা একটা ষ্টিরিওটাইপ, গতানুগতিক বাজেট, এর

ভেতরে কোন সমাজতান্ত্রিক দৃষ্টিভংগী নেই, এর ভেতরে কোন সাম্যের দৃষ্টিভংগী নেই, এর ভেতরে নতুন কোন আলোক নেই, এর ভেতরে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির মহান নেতা মহামতী লেনিনের কোন বৈপ্লবিক চিন্তাধারাও নেই, সুতরাং আমি এই বাজেটকে প্রত্যাখান করছি এবং আমাদের কাটমোশানগুলির প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। থ্যাংক ইউ মিঃ স্পীকার, স্যার।

[At this stage the House was adjourned till 4 p.m.]

[4-00—4-10 p.m.]
(Including adjournment)

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট পার্সোন্যাল একসপ্লানেশান। স্যার, গতকাল বিরোধী দলের সদস্য ডঃ মানস ভূঞ্যাঁ ৭ তারিখের বেলডা কলেজের ঘটনার সংগে আমার নাম জড়িয়ে এখানে একটা মিথ্যা সংবাদ পরিবেশন করেছেন। এটা আদৌ সত্য নয়। তিনি উদ্দেশ্য প্রনোদিত হয়ে আমার নাম জড়িয়ে এই সব কথা বলেছেন। আসল ঘটনা হচ্ছে, ৭ তারিখে পার্টির মিটিংয়ে আমি কলকাতায় ছিলাম এবং ৭ তারিখ রাত্রিতে ১২টার সময় আমি আমার এলাকায় ফিরে যাই এবং ফিরে গিয়ে যা জেনেছি সেটা হচ্ছে, হঠাৎ ছাত্রপরিষদের ছেলেরা ৬ তারিখে ধর্মঘট ডাকে কলেজে। এমন কি কলেজের অধ্যক্ষও কলকাতায় ছিলেন। তিনি ফিরে গিয়ে দেখেন যে কলেজে ধর্মঘট। সেদিন ছাত্ররা কলেজে গিয়ে ক্লাশ খোলার দাবী জানান। এই রকম সময়ে অশিক্ষক কর্মচারীব একজন গিয়ে কলেজের তালা খুলে দেয়। তারপরে ছেলেরা ক্লাশে ঢুকে যায়। এই রকম সময়ে ঐ কলেজের ছাত্র পরিষদের নেতা ২।৩ জনকে নিয়ে কলেজের অফিসের মধ্যে ঢুকে কাগজ পত্র ছড়িয়ে দেয়। এই ছাত্র পরিষদের নেতার বিরুদ্ধে একটা অভিযোগ ছিল। কিছু দিন আগে অধ্যক্ষ মহাশয়ের সই জাল করার জন্য তাকে সাসপেন্ড করা হয়। সে দেশলাই জ্বালিয়ে কলেজ অফিস জ্বালাতে যায়। কলেজ অফিসের কাগজ পত্র জ্বালাতে যাবার সময়ে সাধারণ ছাত্ররা প্রতিবাদ করতে এগিয়ে আসে। তার ফলে ২ জন এস.এফ.আই সমর্থককে প্রচন্ড ভাবে মারধর করা হয়। একজনের নাক দিয়ে রক্ত পড়তে থাকে। তাকে হসপিটালে নিয়ে যাওয়া হয়। হসপিটাল তাকে ছেড়ে দিলেও পরবর্ত্তীকালে যেহেতু তার নাক দিয়ে রক্ত পড়ছে সে জন্য তাকে আবার হসপিটালে ভর্ত্তি করা হয়। এই সমস্ত অত্যাচারে সেদিন কলেজ বন্ধ হয়ে যায়। তারপরে তারা গিয়ে ফোন এর তার কেটে দেয় যাতে কলেজের সংগে থানার যোগাযোগ না করা যায়। পরে ৭ তারিখে তারা ভাল ভাবে প্রস্তুত হয়ে কলেজে গেল এবং কংগ্রেস (আই)—এর স্থানীয় নেতৃত্বের উপস্থিতিতে কয়েকজন গুন্ডাদের সাহায্য নিয়ে ছাত্র পরিষদের নেতারা কলেজে প্রচন্ড সন্ত্রাস সৃষ্টি করে এবং কলেজ চত্বরে তারা ঢোকে। এর প্রতিবাদে যখন সাধারণ ছাত্ররা এগিয়ে আছে তখন ছাত্র পরিষদের ছাত্ররা নির্মম ভাবে তাদের প্রহার করে এবং উভয় দলের মধ্যে প্রচন্ড ধস্তাধস্তি হয়। আমি একথা বলতে চাই যে এই রকম অসত্য ভাষণ ডঃ মানস ভূঞ্যাঁ এখানে পরিবেশন করেছেন। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিল্প বাণিজ্য বিভাগের ব্যয়--বরাদ্দের দাবীর ওপর বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনে আমার মনে হলো যে, কংগ্রেসীরা রাজনৈতিক চিন্তার দিক দিয়ে দেউলিয়া হয়েগেছেন। তাঁরা এমন সব আবল--

তাবল কথাবার্তা বলছেন, যার সংগে শিল্প বানিজ্যের কোন সম্পর্ক নেই। বিশেষ করে আনন্দ মোহন বিশ্বাস, বিপ্লব, সমাজতন্ত্র, কংগ্রেসী সমাজতন্ত্রে ইত্যাদি আলোচনা করলেন। অথচ আজকে এখানে আলোচনাটা হচ্ছে শিল্প নিয়ে।

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্য অনিল বাবু, কোন সদস্যের নাম নেওয়ার আগে মাননীয় সদস্য বলতে হয়।

**শ্রী অনিল মুখার্জী ঃ** আমি দুঃখিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আনন্দ মোহন বিশ্বাস বললেন যে, বর্তমান রাজ্য সরকারের নাকি কোন সুনির্দিষ্ট শিল্প নীতি নেই। আমার মনে হয়, তিনি বোধ হয় দীর্ঘ দিন রাজনীতির সংগে জড়িত ছিলেন না বা পড়াশুনো করেননা। কারণ তিনি দেখেননি যে, এই রাজ্য সরকার ১৯৭৭ সালে গঠিত হবার পরই একটা শিল্প নীতি ঘোষণা করেছিলেন, ওঁদের আমলে যা কোন--কালেই ছিল না। ওঁদের আমলে ছিল না বলেই, উনি নিজেদের চিন্তা থেকে বেরিয়ে আসতে পারেননি। আমরা ঘোষণা করেছি যে, ইন্ডাষ্ট্রি শুধু মেট্রোপলিটন ক্যালকাটা এরিয়ার মধ্যে সীমাবদ্ধ থাকবে না, আমরা ইন্ডাষ্ট্রিকে ব্যাকওয়ার্ড এরিয়াতে নিয়ে যাব এবং সে--সব জায়গায় ইন্ডাষ্ট্রি করার জন্য ইনফ্রাস্ট্রাকচার তৈরী করব। এই নীতি বামফ্রন্টের পক্ষ থেকে আমরা এখানে ঘোষণা করেছিলাম এবং এই নীতি অনুযায়ীই আমরা বিভিন্ন কাজ করে চলেছি। সুতরাং শিল্পের ক্ষেত্রে একটা সুনির্দিষ্ট নীতি এই সরকারের আছে। এটা উনি জানেন না।

স্যার, আজকে যে শিল্প সম্পর্কে আলোচনা হচ্ছে এই শিল্প সম্বন্ধে ওঁদের পার্টির--কংগ্রেস পার্টির--কি বক্তব্য, তাও ওঁরা পড়েননি, শোনেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৮ই এপ্রিল স্টেটসম্যান কাগজে প্রকাশিত হয়েছে, 'প্রণব মুখার্জী রিগ্রেটস স্লো ইন্ডাষ্ট্রিয়াল গ্রোথ।' দিল্লীতে চেম্বার অফ্ কমার্শের সামনে বক্তৃতা দেওয়ার সময়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রী তথা ওঁদের নেতৃত্বের দ্বিতীয় ব্যক্তি এই কথা ঘোষণা করেছেন। তিনি বলছেন, সারা ভারতবর্ষে আজকে স্লো ইন্ডাষ্ট্রিয়াল গ্রোথ হচ্ছে এবং এর জন্য তিনি ঐসব শিল্পপতিদের দায়ী করছেন। তিনি সারা ভারতবর্ষে শিল্পের বিকাশের পথে বাধা হিসাবে লেবার আনরেষ্ট বা অন্যান্য সব কিছুর চেয়ে শিল্প--পতিদেরই বেশী করে দায়ী করছেন। সারা ভারতবর্ষে স্লো ইন্ডাষ্ট্রিয়াল গ্রোথ হচ্ছে, এটা ওঁদেরই নেতা বলছেন। ওঁরা এসব পড়াশুনো করেননা, জানেননা ওঁরা শুধু পশ্চিমবংগের কথা এখানে উল্লেখ করছেন। আজকে বিহার, ইউ.পি., রাজস্থান, মহারাষ্ট্র, সব জায়গায় ইন্ডাষ্ট্রিয়াল গ্রোথ স্লো হয়ে যাচ্ছে, ক্রমশঃ শ্লো হয়ে যাচ্ছে, এটা ওঁরা দেখতে পাচ্ছেন না। ওঁদের এসব বিষয়ে প্রতিবাদ করবার ক্ষমতা নেই, কারণ ওঁরা মেরুদন্ডহীন, ওঁদের মেরুদন্ড নেই। ডাঃ বিধান চন্দ্র রায় মহাশয় কেন্দ্রের বিরুদ্ধে প্রতিবাদ করে এই রাজ্যে শিল্প প্রতিষ্ঠা করেছিলেন, প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময়ে সেই জন্যই এই রাজ্যে শিল্প গড়ে উঠেছিল এবং শিল্প উৎপাদনে পশ্চিমবংগ অন্যান্য রাজ্যের চেয়ে অনেক এগিয়ে ছিল, ভারতবর্ষের মধ্যে সর্ব উচ্চ স্থানে ছিল। তারপরে কি হলো? চতুর্থ, পঞ্চম ও ষষ্ঠ পরিকল্পনায় অন্যান্য রাজ্য গুলিতে শিল্পের প্রসার হলো, শিল্পের উন্নয়ন হলো, আর পশ্চিমবংগ অবহেলিত হলো। ওঁরা যে সময়ে ক্ষমতায় ছিলেন, ঐ ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত, ঐ সময়ে পশ্চিমবংগের ইন্ডাষ্ট্রিয়াল গ্রোথ এত স্লো হয়েছিল যে, পশ্চিমবংগ লোয়েষ্ট লেভেলে এসে পৌছেছিল। সে সময়ে লেটার অফ্ ইনটেন্ট, অর্থ বিনিয়োগ, লাইসেন্স ইসু, সব কিছু ভীষণ--ভাবে কমেগেছিল। সেই অবস্থার মধ্যে আমরা ক্ষমতায়

এসেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে দু' চারটি তথ্য তুলে ধরলেই আপনি অবস্থাটা বুঝতে পারবেন। ওঁদের সময়ে, ঐ মাননীয় সদস্য আনন্দবাবু যখন মন্ত্রী ছিলো, মাননীয় সদস্য সুনীতি বাবু যখন মন্ত্রী ছিলেন তখন তাঁরা যত সংখ্যক প্রজেক্ট—এর জন্য লাইসেন্স ইস্যু করেছিলেন, আমাদের সময়ে তার চেয়ে বেশী সংখ্যক প্রজেক্ট—এর জন্য লাইসেন্স ইস্যু করা হয়েছে।

[4-10—4-20 p.m.]

যেমন খরচ করেছিল ১৯৭৭--৮৩ সালে, ১৪১ লেটারস অফ ইনটেন্ট ইস্যু করা হয়েছে এবং এটাকে কনভার্ট করে ইনডাসট্রিয়াল লাইসেন্স করা হয়েছে, ১৯২.৭৭ ক্রোরর্স অফ রুপিস ইনভলমেন্ট হয়েছে। আর ওদের সময়ে কি হয়েছে, ১৯৭১—৭৬ সালের ভিতর ১২৪টি লেটারস অফ ইনটেন্ট দেওয়া হয়েছে এবং ১১০ কোটি টাকা ইনডাসট্রিয়াল লাইসেন্সে কনভার্ট করতে পেরেছেন। তাহলে এই রাজ্যে শিল্পের উন্নতি ওদের চেয়ে বেশী হয়েছে। আমি বলছি না সর্বভারতীয় ক্ষেত্রে আমাদের পজিসান ভাল হয়েছে, খারাপ আছে এবং এরজন্য কংগ্রেস বা কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক নীতিই দায়ী, কই এ ব্যাপারে তো একবারও একটি কথা বলছেন না? তারপর ফ্রেট ইকুয়ালাইজেসান হলো, পশ্চিমবাংলা থেকে লোহা, কয়লা এগুলির ফ্রেট মূল্য হার এক হয়ে গেল আর কটন যেটা আসবে বোম্বে থেকে, যেগুলি অন্য রাজ্যের জিনিষ সেগুলির ফ্রেট ইকুয়ালাইজেসান হলো না। এরফলে পশ্চিমবাংলা মার খেয়ে যাচ্ছে। এই জিনিষ ওরা বলতে পারতেন, ১৯৫৬ সাল থেকে এটা হয়েছে। এই বৃহৎ শিল্প এবং ভারী শিল্প গড়ে তোলার দায়িত্ব কাদের উপর? কেন্দ্রের উপর, রাজ্যের উপর নেই। ওনারা জানেন, সংবিধানে কেন্দ্রের উপর সমস্ত দায়িত্ব দিয়েছেন। অর্থ সম্পদ সমস্ত কিছু দায়িত্ব হচ্ছে কেন্দ্রের। সেইদিক থেকে কেন্দ্রীয় সরকার তার সাংবিধানিক দায়িত্ব ঠিকমত পালন করছেন না। ভারতবর্ষের কোথায় কি শিল্প গড়ে উঠবে তা কেন্দ্রীয় সরকার ঠিক করেন। পশ্চিমবাংলার ক্ষেত্রে কেন্দ্রের এই নির্লিপ্ততা এবং অবিচারের জন্য পশ্চিমবাংলার শিল্প এবং অর্থনীতিকে বিপর্যস্ত করেছে। আমি দু--চারটি উদাহরণ দিয়ে দেখাতে পারি, কংগ্রেস রাজত্বের সময়ে ১৯৭৩ সালে ভারতসরকার একটি ভাবেচা কমিটি নিযুক্ত করেছিলেন। সেই কমিটির রিপোর্টে বলা হলো হলদিয়াতে জাহাজ নির্মান প্রকল্পের কথা। সুতরাং ঐ কমিটি যেসব শিল্প গড়ে তোলার রিপোর্ট দিলেন সেই রিপোর্টকে কার্যকরী আজও পর্যন্ত করলেন না। এখনও পর্যন্ত হলদিয়াতে হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স হলো না। সুতরাং এটা বাস্তব ঘটনা, এখানে চিৎকার করে লাভ নেই। তারপর সল্ট লেকে ইলেকট্রনিকস কারখানা স্থাপন করার যে কথা ছিল তাতে ওরা বললেন, পশ্চিমবাংলা নাকি সীমান্ত অঞ্চলের কাছে। তাহলে হরিয়ানা, পাঞ্জাব, গুজরাট এইসব রাজ্যগুলি তো পাকিস্তানের কাছে আছে। সেইসব জায়গায় যদি কারখানা হতে পারে তাহলে পশ্চিমবাংলায় ইলেকট্রনিক কারখানা কেন হবে না? তারপর যেসব বড় বড় ফিনানসিয়াল ইন্সটিটিউসানগুলি রয়েছে সেগুলি অধিকাংশই পশ্চিমবাংলার বাইরে। ঋণ দানের ব্যাপারে সেইসব ফিনানসিয়াল ইন্সটিটিউসানগুলি ইন্ডাসট্রিয়াল গ্রোথ করার জন্য ফিনানসিয়াল এ্যাসিসটান্স যে রেটে দেওয়া দরকার আজকে সেই রেটে পশ্চিমবাংলায় দেয়নি যেটা গুজরাটে দিচ্ছে, যেটা মহারাষ্ট্রে দিচ্ছে। পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় কর্মসংস্থান বা অন্যান্য ক্ষেত্রে আমাদের পজিসান কত উঁচুতে ছিল। কেন্দ্রের বৈষম্যমূলক নীতির জন্য, এক পেসে নীতির জন্য পিছিয়ে পড়েছে

পশ্চিমবাংলা। মহারাষ্ট্র, গুজরাট এবং অন্যান্য রাজ্যকে যেভাবে অর্থনৈতিক সাহায্য দেওয়া হয়, পশ্চিমবাংলাকে সেইভাবে অর্থনৈতিক সাহায্য দেওয়া হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সর্বভারতীয় ক্ষেত্রে--গুজরাট এবং অন্যান্য রাজ্যের পরিসংখ্যান আমি আপনার মাধ্যমে এই হাউসে রাখতে চাই। মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় বললেন, আমাদের নাকি লাইসেন্স দেওয়া হয়, আমরা করতে পারিনি। আমাদের লাইসেন্স কিভাবে কম দেওয়া হয় সেটা আমি জানাতে চাই। ১৯৭১--৭৬ সাল পর্যন্ত সর্ব ভারতীয় ক্ষেত্রে যেখানে ৭ হাজার ৮৯০ ইন্ডাসট্রিয়াল লাইসেন্স ইস্যু করা হয়েছে সেখানে পশ্চিমবাংলায় হয়েছে ৭৬৯, ৯.৪৯ পারসেন্ট। মহারাষ্ট্রকে তার থেকে অনেক বেশী--৯৮৪টি ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দেওয়া হয়েছিল,--ওদের রাজত্বের সময়ে।

ওঁরা এত অপদার্থ, এত মর্যাদাহীন যে প্রতিবাদ পর্যন্ত করতে পারেনি। আজকে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাকেই সবচেয়ে অবহেলা করছে। ওঁরা প্রতিবাদ পর্যন্ত করেননা, করবার উপায়ও অবশ্য ছিলনা। যেখানে মহারাষ্ট্রকে ৯৮৪টি ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দিলেন এবং পশ্চিমবাংলাকে যখন ৩৬৯টি মাত্র দিলেন--তখন ঐসব মর্যাদাহীনদের কাছ থেকে কোন প্রতিবাদ বেরোয়নি। সর্বভারতীয় ক্ষেত্রে মোট ২৩৮৪টি দিয়েছিলেন। তামিলনাড়ুকে ৩৯০টি, কর্ণাটককে ২৩৬টি, উত্তর প্রদেশকে ৩৪৪টি, অন্ধ্রপ্রদেশকে ২১৮টি দিয়েছিলেন। সুতরাং এইভাবে মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাড়ু প্রভৃতি রাজ্যের চেয়ে পশ্চিমবাংলাকে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স কম দেওয়া হোল। লেটার অফ ইনটেন্ট--এর ক্ষেত্রে আমি দেখেছি ১৯৭৮ থেকে ১৯৮২ সালে সর্বভারতীয় ক্ষেত্রে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স বিতরণ করা হয়েছে--মহারাষ্ট্রে ৫২৮টি, পশ্চিমবঙ্গে ১৩৯টি। আমাদের চেয়ে তামিলনাড়ুও বেশী পেল। কর্ণাটক পেল ১৪৯টি, কর্ণাটকও সেখানে আমাদের চেয়ে বেশী পেলো ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স। উত্তরপ্রদেশ ১৩৫টি, অন্ধ্রপ্রদেশ পেল ১৪৮টি--সেখানে আমরা পেলাম ১৩৯টি। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিকল্পিতভাবে কেন্দ্রীয় সরকার এইভাবে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স--এর ক্ষেত্রে পশ্চিমবাংলাকে বঞ্চিত করেছে। সুতরাং পশ্চিমবাংলায় শিল্প গড়ে উঠবে কি করে? এইভাবে যদি পশ্চিমবাংলাকে না দেওয়া হয় তাহলে বেকার সমস্যা মিটবে কি করে? সুতরাং দেখুন, সেখানে ওঁদের রাজত্বে লেটার অফ ইনটেন্ট দেওয়া হয়েছিল অল্ ইন্ডিয়া বেসিসে ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত ৪,১২২টি। সেক্ষেত্রে পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছিল ৩২৬টি। সেখানে মহারাষ্ট্রকে দেওয়া হয়েছিল ৯৩৪টি, গুজরাটকে ৪৯১টি, তামিলনাড়ুকে ৩০০টি, কর্ণাটককে ২৭৮টি, উত্তরপ্রদেশকে ৩৬৫টি। ওঁরা এর প্রতিবাদ পর্যন্ত করেননি। কংগ্রেসের লোকেরা প্রতিবাদ করে বলেননি যে কেন পশ্চিমবাংলাকে অবহেলা করা হচ্ছে! মর্যাদায়ও ওঁদের এটা বাধেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৮ থেকে ১৯৮২ সালে সর্বভারতীয় ক্ষেত্রে লেটার অফ ইনটেন্ট ইস্যু করা হয়েছে ৩৮৯৫টি, সেখানে পশ্চিমবাংলাকে দেওয়া হোল ১৯৪টি মাত্র, এর থেকেই বুঝতে পারা যাচ্ছে যে পশ্চিমবাংলা কিভাবে উপেক্ষিত, অবহেলিত হচ্ছে। এই সময়ের মধ্যে মহারাষ্ট্রকে লেটার অফ ইনটেন্ট দিয়েছে ৬৬২টি, গুজরাটকে ৫৮৮টি, কর্ণাটককে ২৬৫টি, উত্তরপ্রদেশকে ৩৩১টি, অন্ধ্রপ্রদেশকে ২৮৫টি। পশ্চিমবাংলাকে ১৯৭৮ থেকে ১৯৮২ সালের মধ্যে লেটার অফ ইনটেন্ট যা দেওয়া হয়েছে--সুব্রতবাবুরা তো ছিলেন এর আগে--সেই সময়ের তুলনায় বর্তমানেই লেটার অফ ইনটেন্ট সবচেয়ে কম ইস্যু করা হয়েছে। শুধু এ--ক্ষেত্রেই নয়, ফিনানশিয়াল এ্যাসিসটেন্স সর্বভারতীয় ক্ষেত্রে আজকে যতগুলো অল্ ইন্ডিয়া ফিনানশিয়াল ইনষ্টিটিউশন আছে তাদের সহায়তার ক্ষেত্রেও পশ্চিমবাংলাই সবচেয়ে

অবহেলিত, উপেক্ষিত। অন্যান্য আরও যেসব ক্ষেত্রে ডিফারেন্ট ষ্টেট্সকে ফিনান্স বা ডিসবার্সমেন্ট হয়েছে সেই টাকাও পশ্চিমবাংলাকে সবচেয়ে কম দেওয়া হয়েছে। সর্বভারতীয় ক্ষেত্রে আজকে লক--আউট এবং ষ্ট্রাইকের কথা যদি বলি--সুব্রতবাবু অবশ্য অন্য কথা বলছেন--আমরা বলতে পারি যে ওঁদের রাজত্বের চেয়ে আমাদের রাজত্বে কম লক--আউট এবং ষ্ট্রাইক হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথ্য দিয়ে দেখাতে পারি, ওঁদের রাজত্বের সময় লক--আউট এবং ষ্ট্রাইক--এর সংখ্যা বেশী ছিল। সেই সময় ১৯৭৬ সালে ওঁদের আমলে ৩৯৭টি ক্ষেত্রে ষ্ট্রাইক হয়েছিল।

[4-20--4-30 p.m.]

১৯৮২ সালে ষ্ট্রাইক হয়েছিল ১৪৬টি এবং ১৯৮৩ সালে হয়েছিল ১৭১টি। এর জন্য ওঁদের সময় পারসন এ্যাফেকটেড হয়েছিল ২৫০ হাজারের মতো। আমাদের সময় ১৯৮২ সালে পারসন এ্যাফেকটেড হয়েছিল ১৩০ হাজার। অর্থাৎ ওঁনাদের সময় ডবল পারসন এ্যাফেকটেড হয়েছিল। লে অফ, রিট্রেঞ্চমেন্ট ১৯৭৬--৭৭ সালে হয়েছে ৩৬৭টি। আর ১৯৮৩ সালে হয়েছে মাত্র ৫৭টি। সুতরাং সারা ভারতবর্ষের পরিসংখ্যান নিলে দেখা যাবে নাম্বার অফ ইউনিট ক্লোজ ডাউন হয়ে গেছে। সুতরাং ওনাদের আর এই সব কথা বলা সাজে না। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় স্পীকার স্যার, মাননীয় কমার্স এ্যান্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তার আমি বিরোধীতা করছি। আমরা অপোজিসানে আছি বলেই যে বিরোধীতা করছি তা নয়। ১৯৭৭ সালের পর থেকে লেফ্ট ফ্রন্ট গভর্ণমেন্টে পাওয়ারে এলো তার পর থেকে বেসিক্যালি আজ পর্যন্ত এই পশ্চিমবাংলায় উদ্যোগশীল.পরিকল্পনা গড়ে তোলার জন্য এই সরকার কি করলেন? এই সরকার কেবলই কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলছেন। ওনারা বলছেন কেন্দ্রীয় সরকারের পলিশির জন্য পশ্চিমবাংলায় শিল্পদ্যোগ গড়ে উঠতে পারছে না। মাননীয় সদস্য অনিলবাবু এই কথাই বলেছেন। তিনি অত্যন্ত ভ্রান্তি মূলক কথা বললেন। তিনি বললেন যে এখানে অনেক শিল্পকে বসিয়ে দেওয়া হচ্ছে। টাকা পয়সা না দেওয়ার জন্য এখানে শিল্প স্থাপন করা যাচ্ছে না। এই সব তিনি ভ্রান্তি মূলক কথা বললেন। এই সভায় ভ্রান্তি মূলক কথা বলা উচিত নয়। Who ever approached for financial assistance to set up a new industry in the state. There is no entrepreneur in this state who will come forward to put up their new industry due to wrong policy of this Government. The Capitalists are flying from this state since the inception of the Left Front Government in 1977 because of the wrong policy of this Government. শিল্পপতিরা এখানে ব্যবসা করতে চায়। They want all sorts of assistance from the State Government. But what is happening in West Bengal? There is no power in West Bengal. What is happening in West Bengal? There is Labour restlessness in West Bengal. আজকে যে ৮৩ দিন এই চটকলগুলি বন্ধ থাকলো এতে স্টেটের কি লস হয় নি? ইন্ডাস্ট্রির কি লস হয় নি? আজকে যদি এই ৮৩ দিন যদি চটকল চলতো তাহলে তাদের যে প্রোডাকশান হত, সেই প্রোডাকশানের মাধ্যমে স্টেট গভর্ণমেন্ট কি সেল ট্যাক্স এবং আদার ট্যাক্স ডিউ যেটা আছে

সেটা কি পেতেন না? আজকে যদি ইন্ডাষ্ট্রিয়াল রিলেশানের দিকে তাকান তাহলে দেখবেন আপনাদেরই স্ট্যাটিস্‌টিকস্‌ যেটা বলছে The none-so-happy industrial relation in the State is another important factor standing in the way of industrial growth. The Economic Review of the State Government reveals that during the years 1977 to 1982, 412 industrial units with approximately 38,000 workers closed down. Out of total 144 cases of closure, 90 cases or 62% caused indiscipline and go slow as against the relevant year of all India figure is 10% or so. This is the position.

Sir, the State which cannot assure productivity, the State which cannot assure production, how can the government of that State expect that there will be new investment? Capital will definitely fly from that State which has failed to maintain industrial relations properly. Sir, this Government is a baseless government. This government is only accusing the policy of the central government. But can this government reply the question as to how with the same policy the other States are growing with new industries-how the other States are prospering day by day? Sir, while addressing this House, Hon'ble Finance Minister, himself, admitted the sluggish growth of the industries in this State. But the Hon'ble Finance Minister failed to state the reason as to why there was sluggish development, sluggish growth. He only accused the policy of the central government, whereas with the same policy, Sir, industrial growth is going on in the States of Maharashtra, Tamil Nadu, Gujrat, etc. etc. I do not understand why the production, productivity, investment and efficiency of this State are gowing down day by day? If anything of this sort was mentioned by the Hon'ble Minister-incharge of the Commerce and Industries Department, I could have supported him. The Hon'ble Minister is not thinking about it. The Minister is not thinking on the basis of productivity, on the basis of production, on the basis of growth of industries of the State.

[4-30—4-40 p.m.]

But I am sorry to say that the basic policy of this government is to bring frustration amongst the people of West Bengal. Frustration can come out of destruction, but not out of construction. This government is not in a position to supply powers, this government is not in a position to give any assurance of security, this government is not in a position to give any assurance in regard to productivity and by these they are bringing only desperation towards labour, in the minds of the industrialists and in each community. Their goal is to bring frustration in the minds of the people by only delivering these speeches-accusing the Central Government. You will not achieve anything by this. In this regard, I am giving you some more details. I have told you, Sir, regarding the relation between labour and the management only it is little appreciable, which this

government has introduced this time. The incentive scheme of 1983 in place of the incentive scheme of 1978 is in many ways an improvement. Of course, this little bit of attraction would give something for the new entrepreneurs and the people who want to go ahead for new investment. But these incentives are only in the papers of the Government and they are bound by the red tapes. I am a practical man of Industry and Business. Only announcing the incentives, it will not attract the people. It will not attract the industry. It will not attract the business. Implementation of policy depends how much incentives can attract or bring new entrepreneurs to this State. I would request the Hon'ble Minister to kindly look into the matter personally to the incentives announced by this Government. Those policies should not be kept in the files, but should be implemented properly. At the same time, these incentives only cannot attract the people, because there are lot of things. It requires more attention of the Government, which the Hon'ble Minister in Charge of Commerce and Industries has never mentioned during his budget speech. What the industry wants-has never been quoted, what the industry wants has never mentioned by this Government anywhere because this Government never wanted that Industry would prosper. It is be cause of the fact that prosperity of the State would never fulfil the goals of Marxism, the Theory of Marxism and the aims of the Marxists. এই সরকার পশ্চিমবাংলাকে কোথায় নিয়ে যাচ্ছেন? পশ্চিমবাংলাকে এরা রসাতলে নিয়ে যাচ্ছেন, জাহান্নামে নিয়ে যাচ্ছেন দেশের মানুষকে। এই জন্যই আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি।

**শ্রী প্রভঞ্জন কুমার মন্ডল ঃ** স্যার, আমাদের এদিককার মাইক্রোফোন এবং সাউন্ড বক্সগুলি থেকে শোনা যাচ্ছে না। আপনি এ বিষয়ে একটা ব্যবস্থা করুন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমি এ বিষয়ে দেখব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এখানে যে ব্যয় বরাদ্দের দাবী রাখা হয়েছে তাকে সমর্থন করে দু--একটি বিষয়ে কিছু আলোচনা করতে চাই। মন্ত্রীমহাশয় তাঁর বাজেট বক্তৃতার কপি যা আমাদের দিয়েছেন আমি সেটা খুব তাড়াতাড়ি পড়েছি, তবে এই রাজ্যের চিনি শিল্প সম্পর্কে কোথাও কিছু বলা হয়েছে বলে আমি কিন্তু দেখতে পাইনি। এই শিল্প সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই আমি বলব প্রকৃতপক্ষে এই শিল্প এই রাজ্যে কিছুই নেই অন্যান্য রাজ্যের তুলনায়। বিগত ৩০ বছরে অন্যান্য রাজ্যে এই শিল্পের যে অগ্রগতি হয়েছে তার দিকে তাকালে আমরাসকলেই লজ্জিত হব। আমার মনে হয় এই চিনি শিল্প আমাদের রাজ্যে কত প্রয়োজন সেটা ওই পাশে যাঁরা বসে আছেন তাঁরা কোনদিন বোঝেননি এবং এটা তাঁদের পক্ষে খুবই লজ্জার ব্যাপার। যাহোক, এই শিল্প শৈশব অবস্থায় আমাদের রাজ্যে দুটি আছে এবং তার মধ্যে একটি হচ্ছে আহমদপুর সুগার মিল এবং আর একটি হচ্ছে রামনগর সুগার মিল। তৃতীয় আর একটি সুগার মিল বেলডাংগায় খোলার ব্যবস্থা হচ্ছে। আমি এই ৩টি মিলের সম্বন্ধে পি.এ. কমিটির দুটি রিপোর্টের প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অনেক পরিশ্রম করে, বহু তথ্য সংগ্রহ করে সেই রিপোর্টে আমি ব্যক্তিগতভাবে লিখেছিলাম কাজেই আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব সেদিকে দৃষ্টি দিতে। এই ৩টি মিলের

বড় বড় যে সমস্ত সমস্যা রয়েছে সেগুলি পুংখানুপুংখরূপে আলোচনা করে সেই সমস্যার কথা ওই দুটি রিপোর্টে তুলে ধরা হয়েছে। এই সুগার ইন্ডাস্ট্রির উপর একটি রিপোর্ট ১৯৮১ সালের ৭ই এপ্রিল বিধানসভায় পেশ করা হয়েছে এবং আর একটি রিপোর্ট ১৯৮৩ সালের ২২শে সেপ্টেম্বর বিধানসভায় পেশ করা হয়েছে। এই দুটি রিপোর্টে এই শিল্পের যাবতীয় সমস্যার কথা বলা হয়েছে এবং এই ৩টির ক্ষেত্রে বিশেষভাবে পৃথক পৃথকভাবে সুপারিশ করা হয়েছে। আমি মন্ত্রীমহাশয়কে বলব পি.এ. কমিটির এই সুপারিশগুলির কোন একটিও কার্যকরী করা হয়েছে কিনা সেটা দয়া করে তদন্ত করে দেখুন এবং যদি কোন সুপারিশ কার্যকরী না হয়ে থাকে তাহলে সেগুলি কেন কার্যকরী করা হলনা সেটাও যেন তিনি দয়া করে অনুসন্ধান করে দেখেন। নিয়ম হচ্ছে বিধানসভার এই সমস্ত হাই পাওয়ার কমিটি যখন কোন রেকমেনডেসন করেন সাধারণতঃ গভর্ণমেন্ট সেগুলি গ্রহণ করে কার্যকরী করেন। তবে কোন ক্ষেত্রে গভর্ণমেন্ট যদি কোন সুপারিশ গ্রহণ করতে না পারেন তাহলে কমিটিকে তো বটেই, কমিটির মাধ্যমে এই বিধানসভাকে জানাতে হয় কেন সুপারিশ গ্রহণ করা হলনা। আমি আমার এই বক্তব্যের প্রতি মন্ত্রীমহাশয়কে নজর রাখতে অনুরোধ করছি। এবারে আমি এই ৩টি মিলের সমস্যার কথা আপনাদের সামনে তুলে ধরছি। প্রথমতঃ রামনগরের আসল সমস্যা হচ্ছে আখের জমি আছে কিনা--অন্য সমস্যা তেমন কিছু নেই। বিরোধীদলের একজন বন্ধু বক্তৃতার মাধ্যমে অনেক বড় বড় কথা বললেন। কিন্তু আমি জানি ওই রামনগর সুগার মিলকে নষ্ট করার চক্রান্ত হচ্ছে। রামনগর সুগার মিল যে কেডিয়া কোম্পানি চালাচ্ছে এটা জলজ্যান্ত দৃষ্টান্ত। ওখানে আমরা জমি পাচ্ছি ৮ হাজার ৩৪.৯৯ একর।

[4-40—4-50 p.m.]

সাড়ে ১২ শত টনের মিল। ৬০০ টনের মিল হলে পর বছরে ১ লক্ষ টন আখ লাগে এবং ঐ ১ লক্ষ টন আখ লাগে এবং ঐ ১ লক্ষ টন আখের জন্য মিলের নিজস্ব ২ হাজার একর জমি থাকলেই যথেষ্ট। যেহেতু এটা সাড়ে ১২ শত টনের মিল সেইজন্য এখানে ৪ থেকে ৫ হাজার একর আখের জমি নিজস্ব থাকলেই যথেষ্ট। বাজার থেকে কেনার প্রশ্ন উঠে না। সেই জমি এদের হাতে আছে। কিন্তু আজকে দেখা যাচ্ছে সেই জমি থাকা সত্বেও রামনগর সুগার মিল আজকে বন্ধ হবার উপক্রম হয়েছে। কেন? ওরা ৮ হাজার একর জমি নিয়ে বসে আছে। অনেক বক্তৃতা শুনলাম, ওঁরা ফাঁদেন এক নাম--কিন্তু কাজ করে অন্যভাবে। একথা কি একটু দয়া করে স্বীকার করবেন? কেন ওঁরা এই জমি নিয়ে বসে আছেন। মধ্য যুগের সেই ইউরোপীয় কৃষি ব্যবস্থা যেটা ছিল সেই থ্রি-ফিল্ড-সিসটেম। অর্থাৎ জমি যা থাকবে তাকে তিন ভাগ করে এক ভাগ ফেলে রেখে দু ভাগ চাষ করা হোত। এখানেও সেই ইউরোপীয় থ্রি--ফিল্ড সিসটেম রাখা হয়েছে। ৮ হাজার একর জমিতে আখ চাষ না করে সরষে চাষ করা হচ্ছে। একটু খোঁজ করলে দেখা যাবে এই সব জমিতে যে সরষে চাষ হচ্ছে--কি রকম ব্যাপার দেখুন--চিনি কলে সরষে লাগে কোথায়? এটা দয়া করে একটু বলবেন কি? সেই সরষে রাজস্থানের দালদা কারখানায় চলে যায়। তাহলে এখানে চিনি কল চলবে কি করে? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এটাকে একটু শক্ত হাতে ধরতে হবে। পিছনে আরও অনেক খেলা আছে। আমি এটা বলেছি যে ৪০ বছর থেকে স্বর্গত কানাই ভট্টাচার্য মহাশয় স্বপ্ন দেখেছিলেন। আমি তাঁকে স্মরণ করি, নির্মলবাবুও স্মরণ করেছেন। তিনি বলেছিলেন তাঁর স্বপ্ন সার্থক হয় নি। মন্ত্রী মহাশয় বলেছেন তাঁর স্বপ্নকে

সার্থক করবেন। বেলডাঙ্গা সুগার মিল সম্বন্ধেও ডাঃ ভট্টাচার্য মহাশয় একটা স্বপ্ন দেখেছিলেন। তিনি সেই স্বপ্নকে সার্থক করতে গিয়ে করতে পারেন নি, অসময়ে তাঁকে চলে যেতে হয়েছে। এই যে বেলডাঙ্গা সুগার মিল ৪০ বছর বন্ধ হয়ে থাকলো কেন? কেডিয়া কোম্পানী যে দিন থেকে এর দায়িত্ব নিলেন ডাঃ বিধান চন্দ্র রায় থেকে আরম্ভ করে পশ্চিমবাংলার সমস্ত মন্ত্রী সভা সমস্ত তাবড় তাবড় নেতাদের সংগে এমন সব বন্দোবস্ত ছিল যার জন্য কিছুতেই তার ব্যবস্থা হয় নি। আখের অভাব নেই ছয় হাজার টনের মিল। যে পরিমাণ আখের জমি লাগে বেলডাঙ্গা সুগার মিলের সেই পরিমাণ আখের জমি না থকলেও ৭০০ একর জমি তাদের হাতে আছে এবং ঐ এলাকা হচ্ছে আখ চাষের এলাকা। যখন ৭০০ একর জমি তাদের হাতে আছে সেখানে বাইরের থেকে অনায়াসে আখ কিনে চালাতে পারতেন। কিন্তু চালানো হয় নি কেন? কেডিয়া কোম্পানীর চক্রান্তে চালু হয় নি। আমি এই কথা কি বলতে পারি--হয়তো অশালীন হবে কিনা জানি না, পরিষদীয় হবে কিনা জানি না--তবুও না বলে উপায় নেই। ওরা সব কেডিয়া কোম্পানীর পায়ে হুমড়ি খেয়ে পড়ে যাতে রামনগর চিনি কলের কোন রকম অসুবিধা না হয় এটা যাতে বন্ধ হয়ে না যায় সেই আশঙ্কায় বেলডাঙ্গা চিনি কল খোলা হচ্ছে না। আজকে সেই খেলাই চলছে। এখানে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা চিরকাল বলবো চির ঋণী ডাঃ কানাই ভট্টাচার্যের কাছে আমরা। তিনি ৪০ বছর বাদে বেলডাঙ্গা সুগার মিল খুলেছেন।

আজকে প্রডাকশন আরম্ভ হয়নি, কমার্শিয়্যাল হয়নি, ট্রায়াল পাস হয়নি, কিন্তু এই বিষয়ে কোন সন্দেহ নেই, অনেক বাধা আছে, অনেক বিপত্তি আছে, আমি জানি, কোন অনুযোগ নেই, কোন অভিযোগ নেই, আমরা জানি চিনি কল খুলেছে, আমরা ওখানে চাকা ঘোরাবোই ঘোরাবো, এই বিশ্বাস আমাদের আছে। এই ব্যাপারে হাজার সমালোচনা করলেও মুর্শিদাবাদ জেলাবাসী এই ব্যাপারে বুঝে নিয়েছে, আপনারা অন্যায় ভাবে ব্যাখ্যা করতে পারেন। বলতে চাই, আজকে ষড়যন্ত্র করে রামনগর সুগার মিলকে বন্ধ করে যাতে বেলডাঙ্গা না খোলা হয় তার চেষ্টা ওরা করেছেন। আর একটি মিল সম্পর্কে বলি, যেটা কংগ্রেসের একজন নামকরা ব্যারিষ্টার খুলেছিলেন, তিনি হঠাৎ ব্যারিষ্টারি ছেড়ে চিনির ব্যবসা আরম্ভ করলেন। ৪০ লক্ষ টাকা দিয়ে সেই চিনির কল আমাদের কিনতে হয়েছে। দুটো ব্যাংকের কাছে লোন ছিল, ওয়েস্ট বেংগল ফাইন্যানশিয়্যাল কর্পোরেশন এর কাছে লোন ছিল, ঐ যে মেশিনারীর জন্য ডানকান ষ্টুয়ার্টসের কাছেও ধার ছিল, তার দামও ব্যারিষ্টার সাহেব দিয়ে আসেন নি, অতএব ৪০ লক্ষ টাকা দাম দিতে হয়েছে। এখন আমাদের এক কোটি টাকা বরাদ্দ করতে হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারকে ৩০ লক্ষ টাকা তার থেকে দিতে হয়েছে, কারণ সমস্ত ব্যাপারেই গ্যারান্টর ছিল পশ্চিমবংগ সরকার। সমস্ত পার্টি, সমস্ত ব্যাঙ্ক এবং ফাইন্যানশিয়্যাল কর্পোরেশন এবং ডানকান ষ্টুয়ার্টকে আমাদের টাকা দিতে হয়েছে। এই যে ৭ লক্ষ টাকা করে বছরে ক্ষতি হয়েছে--এমন একটা জায়গায় চিনিকলটি করা হয়েছে, সেখানে ৭ লক্ষ টাকা বছরে ক্ষতি হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বিশেষ করে অনুরোধ জানাবো, যাতে এই চিনিকল চলে তার ব্যবস্থা যদি করতে চান তাহলে দেখবেন ঐ রিপোর্টে ওখানে আখের চাষ বাড়ানোর জন্য যে সুপারিশ করা হয়েছে, সেই সুপারিশ যদি ১৬ আনা কার্যকরী না করা যায় তাহলে আমেদপুর চিনিকল চলতে পারে না, বন্ধ হয়ে যাবে। সুতরাং এই তিনটি ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষ ভাবে নজর দেবার জন্য অনুরোধ জানিয়ে, তাঁর ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিল্প বানিজ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমি সেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই যে শিল্প বানিজ্য বাজেটে, এখানে সরকারে যে শিল্প নীতির কথা উত্থাপিত হয়েছে, যথাযথ ভাবে উত্থাপিত হয়েছে শিল্পনীতির দ্বারাই বাস্তবিক যে তারা কি ভাবে রাজ্যের শিল্প বানিজ্যকে পরিচালনা করছেন সেটা নির্ধারিত হবে আমি মাননীয় সদস্যদের কাছে, বিশেষ করে সরকার পক্ষের সদস্যদের কাছে একটি বিষ নিবেদন করতে চাই, আমি তাঁদের বলতে চাই, আজকে এই বামফ্রন্ট সরকারের প্রধান শরী দল সি.পি.আই.এম., তাদের যে রাজনৈতিক ব্যাখ্যা, তারা জনগনতান্ত্রিক বিপ্লবের প্রবক্তা, এটা অস্বীকার করেন না, তাহলে জনগনতান্ত্রিক বিপ্লবের যাঁরা প্রবক্তা, তাঁদের প্রশ্ন করতে চাই তাঁদের যে শিল্প নীতি, সেটা তো জনগনতান্ত্রিক বিপ্লবের পরিপূরক শিল্প নীতি হবে কি ন যদি হয় তাহলে জনগনতান্ত্রিক বিপ্লবের পরিপূরক শিল্প নীতি কি?

[4-50—5-00 p.m.]

পরিপূরক শিল্প নীতি কি? সেটা কি বিদেশী পুঁজি, সেটা কি বহুজাতিক সংস্থা, এদে প্রভাব প্রতিপত্তিও বৃদ্ধি করা নাকি এদের প্রভাব খর্ব করা? কোন্টা? এই প্রশ্ন আমি আপনাদের কাছে বিনয়ের সংগে করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে অত্যং দুঃখের সংগে বলতে হচ্ছে যে, পশ্চিমবাংলার বাম ফ্রন্ট সরকার যে শিল্প নীতির দ্বার পরিচালিত হচ্ছে সেই শিল্প নীতি হচ্ছে বিদেশী পুঁজি, বহু জাতিক সংস্থাগুলিকে নির্লজ্জ পৃষ্ঠপোষকতার নীতি—এটা আমি বলতে বাধ্য হচ্ছি। তারা যে শিল্প নীতি অনুস্মরণ করছেন পশ্চিমবাংলার জনসাধারণের কাছে, পশ্চিমবাংলার নির্বাচকমন্ডলীর কাছে তারা যে প্রতিশ্রুতি দিয়ে নির্বাচনে অংশগ্রহণ করেছিলেন নির্বাচনের সেই প্রতিশ্রুতি তারা লঙঘণ করেছেন। এই কথার প্রমান আমি দিয়ে দিচ্ছি। বাম ফ্রন্ট তাদের ম্যানিফেসটোতে কি বলেছিলেন? সাধার নির্বাচনের সময় ম্যানিফেসটোতে তারা বলেছিলেন নিম্নলিখিত শিল্পগুলির ভিত্তিতে আমাদে অর্থনীতির পুনর্বিন্যাস করার চেষ্টা করব এবং কেন্দ্রীয় সরকারকে একই কাজ করার প্রস্তা দেবো কি? না, সমস্ত মৌলিক শিল্পের জাতীয়করণ, একচেটিয়া পুঁজির বিলুপ্তিকরণ বহুজাতিক মাল্টি—ন্যাশন্যাল সংস্থাগুলির অনুপ্রবেশ বন্ধ করতে কার্যকরী ব্যবস্থা গ্রহণ বৈদেশিক বানিজ্য জাতীয় করণ ইত্যাদি এটাই আপনাদের ইলেকসান ম্যানিফেসটোর প্লেজ ছিল, যেটা কিনা আপনাদের জনগনতান্ত্রিক বিপ্লবের ষ্ট্রাটেজি অব রেভলিউসান তার সংগে সংগতিপূর্ণ ছিল—বাট ইন প্রাকটিস, কার্যক্ষেত্রে আপনারা কি করছেন? কিন্তু আজকে হিসা নিলে দেখা যাবে ভারতবর্ষে যতগুলো সরকার আছে, কি কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকা এই বহুজাতিক সংস্থা ও বিদেশী পুঁজির পৃষ্ঠপোষকতায় বাম ফ্রন্ট সরকার তালিকার একেবারে সর্বোচ্চ স্থান অধিকার করে আছে। বিগত কয়েক বছরে এক আধটা নয়, একেবারে ৩ ডজন মাল্টি ন্যাশন্যাল সংস্থাকে শিল্প গড়ে তোলবার জন্য স্যাংসান দিয়েছেন। স্বয়ং মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু হলদিয়ায় বক্তৃতা দিতে গিয়ে বলেছেন বিদেশী পুঁজি, মাল্টি ন্যাশন্যাল শয়ে শ আসুন—বেশী দুরে যাবার দরকার নেই, এই বছর ৪ঠা মার্চ ডানলপ ইন্ডিয়ার হোস প্ল্যান্ট উদ্বোধন করতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় যে বক্তৃতা দিয়েছিলেন আমি তা সামান্য একটু অংশ আপনাদের সামনে তুলে ধরছি। তিনি বলছেন, শ্রমিক শ্রেণীর স্বার্থে বহুজাতিক শিল্পের আধুনিকীকরণ ও সম্প্রসারণ প্রয়োজন। তিনি অভিযোগ করেন কেন্দ্র

অনেক ক্ষেত্রে বিদেশী শিল্প সংস্থাগুলিকে আধুনিক শিল্পে গড়ে তোলা ও সম্প্রসারণের অনুমতি দিচ্ছেন, যার ফলে সামগ্রিক ভাবে দেশের শিল্প ব্যবস্থার ক্ষতি হচ্ছে। এমতাবস্থায় জ্যোতিবাবু দাবী করেছেন, কেন্দ্রের উচিত বিভিন্ন রাজ্যের বিদেশী সংস্থাগুলির সম্প্রসারণের দায়িত্ব রাজ্যের হাতে তুলে দেওয়া। কারণ এই কথা মনে রাখা উচিত মিশ্র অর্থনীতিতে শিল্পোন্নয়নের ক্ষেত্রে বেসরকারী সংস্থাগুলির বিশেষ ভূমিকা আছে। তাহলে এর চেয়ে পৃষ্ঠপোষকতা আর কত দূর কি হতে পারে? তার মানে কেন্দ্র এই বিদেশী পুঁজি, বহুজাতিক সংস্থাগুলি সম্প্রসারণের কাজ ঠিকমত কর্তব্য পালন করছেন না, তত্‌পর হচ্ছেন না বলেই জ্যোতিবাবু অত্যন্ত ক্ষুব্ধ হয়েছেন। তিনি বলছেন কেন্দ্র যে কাজ করছেন না তা আমাদের দিয়ে দিক, রাজ্য সরকার এইসমস্ত বিদেশী পুঁজি, বহুজাতিক সংস্থাগুলির আধুনিকীকরণ ও সম্প্রসারণের ব্যবস্থা করবে। এর থেকে লজ্জা ও ক্ষোভের বিষয় আর কি হতে পারে? আপনারা চিৎকার করেন, কিন্তু আমি নিবেদন করছি যে, আপনাদের রাজনীতি কি সেটা দেখুন। আপনারা শিল্প নীতিকে একেবারে উত্তর মেরু, দক্ষিণ মেরুর ব্যাপারে নিয়ে যাচ্ছেন। এই জিনিস আপনারা সচেতন ভাবে সমর্থন করবেন? এই হচ্ছে বাম ফ্রন্ট সরকারের শিল্প নীতি। আজকে বহুজাতিক সংস্থাগুলির পৃষ্ঠপোষকতা করতে তারা কেন্দ্রের কংগ্রেস সরকারকেও হার মানাচ্ছেন।

এটা পশ্চিমবাংলার মানুষ জানে। দ্বিতীয়তঃ আজকে আমি জানি না মাননীয় শিল্প বানিজ্য মন্ত্রী একটু ভয় পেয়ে গেলেন কিনা তার কারণ দেখছি, তিনি একটি জায়গা অনুল্লেখ রেখে গিয়েছেন। বামফ্রন্ট সরকার যেটা বেসিক ফান্ডামেন্টাল পলিসি হিসাবে চিহ্নিত করেছেন সেটাকে তিনি দেখলাম এড়িয়ে গিয়েছেন। পশ্চিমবংগের ১৩টি অধিগৃহীত শিল্পের কথা তিনি বলেছেন কিন্তু সেখানে একটি জায়গা তিনি সংগোপন করে গিয়েছেন। এরমধ্যে ৪টি শিল্প জাতীয়করণ করা হবে কিন্তু বাকি ৯টি শিল্পের কি ফেট হবে সে সম্পর্কে কিছু বলেন নি। স্যার, আমরা জানি, বামফ্রন্ট সরকার এক্ষেত্রে সিদ্ধান্ত নিয়েছেন যে এই সমস্ত অধিগৃহীত শিল্পগুলি তারা বেসরকারী মালিকদের হাতে তুলে দেবেন। স্যার, এই খবরটা যখন সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল তখন আমি শুধু সংবাদপত্রের উপর নির্ভর না করে ভেরিফাই করার জন্য এই হাউসে প্রশ্ন রেখেছিলাম। গত ২৯শে ফেব্রুয়ারী আমার প্রশ্নের উত্তরে মাননীয় শিল্পমন্ত্রী যা উত্তর দিয়েছিলেন তাতে তিনি এটা অস্বীকার করতে পারেন নি যে ৪টি বাদে বাকি ৯টি অধিগৃহীত শিল্প সে রকম প্রোপোজাল পেলে বেসরকারী মালিকদের হাতে তুলে দেবেন। এখানে আমার প্রশ্ন, এই যে নীতি আপনারা নিয়েছেন এটা কি পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষদের স্বার্থে আপনারা নিয়েছেন? ঐ সমস্ত রুগ্ন শিল্পগুলিকে রক্ষা করার জন্য জাতীয়করণের যে দাবী বা ন্যাশানালাইজেসানের যে দাবী বরাবর বিরোধীপক্ষ থেকে উঠেছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রাখার সময় যে কথা আপনারাও বলেছেন সেখানে আমরা দেখছি এই পশ্চিমবাংলায় আপনারাই এই অধিগৃহীত শিল্পগুলি বেসরকারী মালিকদের হাতে তুলে দিচ্ছেন। তাহলে কি মানুষের মনে এই সন্দেহ আসে না যে আপনাদের এই সিদ্ধান্তের পেছনে একটা প্রচ্ছন্ন ইংগিত রয়েছে--শিল্প মালিকদের কাছে বামফ্রন্ট সরকার আত্মসমর্পন করেছে--আপনাদের কাজের মধ্যে দিয়ে এই সত্যটাই কি বেরিয়ে আসে না? তা না হলে কেন এই কাজ করছেন? কার স্বার্থে এই কাজ করছেন? আপনারা যুক্তি হিসাবে বলছেন, এই সমস্ত সংস্থা অলাভজনক, রাজ্যের হাতে এত টাকা নেই তাই আমরা এগুলিকে বেসরকারী মালিকদের হাতে ফিরিয়ে দিতে চাই। এতো জানা কথা--রুগ্ন শিল্প লাভজনক হয়

নাকি? রুগ্ন বলেই তো অধিগৃহীত হয়েছিল; এই অবস্থায় এগুলি বেসরকারী মালিকদের হাতে তুলে দিয়ে কি করবেন? বেসরকারী মালিকরা এই শিল্পগুলিকে রুগ্ন করে দিয়েছিল এবং সেখানে সেই শিল্প সংস্থাকে বাঁচাবার জন্য, তার শ্রমিক কর্মচারীদের বাঁচাবার জন্যই তো সেগুলি অধিগৃহীত হয়েছিল। তাহলে আজকে কি গ্রাউন্ডে সেগুলি বেসরকারী মালিকদের হাতে ফিরিয়ে দিচ্ছেন? আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষের আপনাদের কাছে প্রশ্ন, কোন মানবিক কারণে এই সমস্ত রুগ্ন শিল্পগুলিকে জাতীয়করণের দাবী আপনারা কেন্দ্রের কাছে রাখছেন এবং কোন অমানবিক কারণে এখানে এই অধিগৃহীত শিল্পগুলি বেসরকারী মালিকদের হাতে ফিরিয়ে দিচ্ছেন তার জবাব দেবেন কি? এই যে স্ববিরোধী নীতি আপনারা নিয়ে চলেছেন এটা ঠিক নয়। আপনারা যখন বিরোধীপক্ষে ছিলেন তখন এই শিল্পগুলিকে জাতীয়করণের দাবী আপনারা এই বিরোধী মঞ্চ থেকে তুলেছিলেন এবং তার ফলে সেগুলি অধিগৃহীত হয়েছিল আর আজ সরকারে এসে সেগুলিকে আবার বেসরকারী মালিকদের হাতে আপনারা তুলে দিতে চাইছেন যার সংগে পশ্চিমবংগের হাজার হাজার শ্রমজীবী মানুষের স্বার্থ জড়িত।

[5-00—5-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার তৃতীয় বক্তব্য হচ্ছে, আজকে এই যে সিক ইন্ডাষ্ট্রিস লক আউট, ক্লোজার শিল্পে একটা চরম দুরবস্থা, এটা শুধু পশ্চিমবংগেই নয়, এটা সারা ভারতবর্ষজুড়ে রয়েছে। আজকে ভারতবর্ষের অর্থনীতিতে আমরা এর প্রতিফলন দেখছি। ভারতবর্ষের যে অর্থনৈতিক ব্যবস্থা, যে পুঁজিবাদী অর্থনৈতিক কাঠামো, এই সংকটগ্রস্থ পুঁজিবাদ আজকে শিল্পের সর্বনাশ করছে। আজকে মার্কেটের অভাব এবং মার্কেটের অভাবের জন্য লক আউট বাড়ছে, ক্লোজার বাড়ছে, লে অব বাড়ছে। আজকে ভারতবর্ষের অর্থনীতির এটা হচ্ছে ইউনিভার্সেল ফিচার। এই ইউনিভার্সেল ফিচারকে স্বীকার করেও আজকে দেখা যাচ্ছে যে পশ্চিমবাংলার শিল্পে সংকট অন্যান্য রাজ্যের তুলনায় বেশী। আজকে পশ্চিমবাংলার এই জায়গায় কেন গেছে এখানে বাজার সংকট আছে এবং তার জন্য লক আউট হচ্ছে, ক্লোজার হচ্ছে এবং তুলনা মূলক ভাবে অন্যান্য রাজ্যের তুলনায় এখানে লক আউট বেশী। ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলির মধ্যে পশ্চিমবংগে লক আউট বেশী। সিক ইন্ডাষ্ট্রিজ এর ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ভারতবর্ষের মেজর সিক ইন্ডাষ্ট্রিজ--এর ম্যাক্সিমাম হচ্ছে পশ্চিমবংগে। আজকে পশ্চিমবংগের শিল্পের এই অবস্থার জন্য কি শুধু পুঁজিবাদী অর্থনীতিই দায়ী? এর জন্য এ্যাডিশন্যাল ফ্যাক্ট যেটা, সেটা হচ্ছে বিদ্যুৎ সংকট। আনপ্রিসিডেন্ট এই বিদ্যুৎ সংকট। যদিও আপনারা এটা স্বীকার করবেন না। আজ পর্যন্ত আপনারা স্বীকার করেন নি যে ক্লোজার, লক আউট, এর পিছনে বিদ্যুৎ সংকট রয়েছে। It is an open secret. আজকে এটা স্বীকার না করার মধ্যেই লজ্জা। কিন্তু আপনারা স্বীকার করেন নি। আপনাদের যে সরকারী নীতি তার ফলে শিল্পকে এই জায়গায় নিয়ে এসেছেন। হ্যাঁ, একথা ঠিক যে আপনারা অভিযোগ করেন এবং আমরাও অভিযোগ করি যে কেন্দ্র ষ্টেপ মাদারলি এ্যাটিচুড করছে পশ্চিমবংগের প্রতি। বিনিয়োগের ক্ষেত্রে পশ্চিমবংগের প্রতি তারা সুবিচার করছে না। কিন্তু সেকথা বলে লাভ কি? সে কথা বলে কোন লাভ নেই। এই কথা বলবো আর দু'বেলা শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে ধর্ণাদেব। শুধু ধর্ণা দিলে কিছু হবেনা। সেখানে ধর্ণাদিয়ে কি হবে? এটাতো লেজিটিমেট ডিম্যান্ড। এটাতো পশ্চিমবংগের মানুষের ন্যায্য দাবী। আপনারা সেখানে মরাল

ফুটিংয়ের উপরে দাঁড়িয়ে সেন্ট্রাল গভর্ণমেন্টের উপরে প্রেসার দিন। তার জন্য প্রয়োজন হলে পিপলকে আপনারা পাশে নিন। তার জন্য সংগঠন করুন, গণ আন্দোলন গড়ে তুলুন কেন্দ্রের অবিচারের বিরুদ্ধে। কিন্তু তা নয়। সেখানে আবার ভোটের রাজনীতির স্বার্থ আছে। সেখানে আবার প্রাগমেটিক কনসিডারেশান রয়েছে। সেখানে আবার শ্রীমতী গান্ধীর সংগে বোঝাপড়ার ভিত্তিতে চলছে। ফলে সেখানে কনফ্লিক্টে যাওয়া চলবেনা। জ্যোতিবাবুতো একথা বলেই দিয়েছেন যে কনফ্লিক্ট নয়, প্রতিযোগিতা। সংগ্রাম নয়, প্রতিযোগিতা। কিসের প্রতিযোগিতা? প্রতিযোগিতা হচ্ছে, পুঁজিপতিদের অর্থাৎ বিগ বিজনেস হাউসদের সন্তুষ্ট করার ক্ষেত্রে কংগ্রেসের সংগে বামফ্রন্ট সরকারের প্রতিযোগিতা। কাজেই এগুলি শুধু বলার জন্যই বলবো। এগুলি শুধু বাকযুদ্ধ। আর জনসাধারণকে ধোকা দেবার জন্য কুচবিহার থেকে কি একটা পদযাত্রা। এক সেকেন্ডের জন্য প্রতিবাদ, নীরবতা পালন। এগুলিই হচ্ছে। কাজেই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তরুণ চ্যাটার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প বানিজ্য মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি দু' চারটি কথা বলতে চাই।

মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু বহুজাতিক সংস্থা ইত্যাদি অনেক কথা বলেগেলেন। আমি তাকে বলি, বেসিক্যালি তিনি একটা ভুল করছেন। সেটা হচ্ছে, এটা কমিউনিষ্ট ষ্টেট নয়। আপনারা এবং আমরা সকলেই সংবিধানের শপথ নিয়ে এখানে এসেছি। এই বেসিক পয়েন্টটি যদি মাননীয় সদস্যের মাথায় না থাকে, তাহলে কিন্তু গন্ডগোল হবে। বামফ্রন্টের পক্ষ থেকে আমরা বার বার ঘোষণা করেছি যে, এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা কোন মৌলিক সমস্যার সমাধান করতে পারব না। এই ব্যবস্থার মধ্যে একটা অঙ্গ রাজ্যের পক্ষে কোন মৌলিক সমস্যার সমাধান করা সম্ভব নয়। একটা দেশের মৌলিক সমস্যার সমাধান করতে পারে একটা গোটা রাষ্ট্র ব্যবস্থা। সুতরাং গোটা রাষ্ট্র যন্ত্রের পরিবর্তন না হয় তাহলে সমাজের কোন মৌলিক সমস্যার সমাধান হতে পারে না।

কয়েকজন বিরোধী বন্ধু বললেন এখানে শিল্পের বিকাশ হচ্ছে না, শিল্প বিকাশ ঘটাতে হবে। আমি তাঁদের স্মরণ করিয়ে দিই যে, শিল্প বিকাশ ঘটাতে হলে কতগুলি শর্তকে বিচার করতে হবে। সেই বিচার্য শর্তগুলি হচ্ছে, ভূমি সংস্কার, কাঁচা মাল, জল, বিদ্যুৎ, জ্বালানি এবং অর্থ বিনিয়োগ। অথচ আমরা আমাদের দেশে কি দেখছি? আমরা দেখছি এই সমস্ত জিনিষগুলি কেন্দ্রীয় নীতির অধীন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমরা আমাদের ভূমি সংস্কার নীতি গ্রহণ করার পরেও কেন্দ্রীয় সরকার দীর্ঘ দিন ধরে সেটাকে অনুমোদন করছেন না। অতএব ভূমি সংস্কার যদি না করা সম্ভব হয়, তাহলে এখানে শিল্পের বিকাশ হবে কি করে? পশ্চিমবংগের সমগ্র জনসংখ্যার শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করেন, সেই মানুষদের ক্রয় ক্ষমতা যদি বৃদ্ধি না পায় তাহলে শিল্পের বিকাশ সম্ভব নয়। তারপরে কাঁচা মালের ক্ষেত্রে, প্রথমেই আসে কয়লার কথা, পূর্বাঞ্চল, বিশেষত পশ্চিমবঙ্গ কয়লায় সমৃদ্ধশালী। কিন্তু ভারত সরকারের পরিবহণ শুল্ক নীতির ফলে, সেক্ষেত্রেও আমরা সুযোগ থেকে বঞ্চিত হচ্ছি। কয়লার দাম পশ্চিমবাংলা এবং বোম্বাইতে একই, তথা সারা ভারতবর্ষে একই দামে কয়লা বিক্রি হচ্ছে। অথচ পশ্চিম ভারত তুলো উৎপাদনের ক্ষেত্রে সমৃদ্ধ, কিন্তু তুলোর দাম সারা ভারতবর্ষে এক নয়। বোম্বাইতে যে দামে তুলো পাওয়া যায়

তার চেয়ে অনেক বেশী দাম দিয়ে আমাদের তুলো কিনতে হয়। ফলে বস্ত্র শিল্পের প্রসার এখানে হওয়া সম্ভব নয়। এখানে বোম্বায়ের তুলনায় উৎপাদন খরচ অনেক বেশী, ফলে বস্ত্র শিল্পে আমরা মার খাচ্ছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বিদ্যুতের কথা আলোচনা করা হয়েছে। হ্যাঁ আমাদের বিদ্যুৎ দরকার। যাঁরা আজকে বিদ্যুৎ সম্বন্ধে প্রশ্ন রাখছেন, তাঁদের আমি জিজ্ঞাসা করি, ১৯৬৫ সালের পর থেকে ১৯৭৭ সাল পর্যন্ত--মাঝের ২ বছর বাদ দিয়ে--দীর্ঘ ১০ বছর তাঁরা কত বিদ্যুৎ উৎপাদন করেছিলেন? তাঁরা অতিরিক্ত ১০০ মেগাওয়াট--এর বেশী বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা করতে পারেননি। পরবর্তীকালে আমরা কি করেছি? ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল, এই পাঁচ বছরের মধ্যে অন্তত ৭৫০ মেগাওয়াট বিদ্যুৎ তৈরী হয়েছে। অথচ ওঁরা বলছেন, শিল্প বিকাশের পরিবেশ নাকি বর্তমানে পশ্চিমবাংলায় নেই। আমি তো দেখছি, পরিবেশ আগের চেয়ে অনেক ভাল হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপরে আসুন বিনিয়োগের কথায়। হ্যাঁ, বিনিয়োগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের সংগে কি রকম ব্যবহার করা হচ্ছে দেখুন। ১৯৮২ সাল পর্যন্ত ভারতীয় শিল্প উন্নয়ন ব্যাঙ্ক যেখানে মহারাষ্ট্রকে ৮৫৯.১৪ কোটি টাকা দিয়েছে, সেখানে পশ্চিমবংগ মাত্র ২৯৯.৫৮ কোটি টাকা পেয়েছে। শুধু বিনিয়োগের ক্ষেত্রেই নয় শিল্প লাইসেন্সের মঞ্জুরীর ক্ষেত্রেও পশ্চিমবংগের সংগে বৈষম্য করা হচ্ছে। ১৯৭৭ সাল থেকে ১৯৮১ সালের মধ্যে যেখানে মহারাষ্ট্র ৫৮৩টি শিল্প লাইসেন্স পেয়েছিল, গুজরাট ৩১৭টি শিল্প লাইসেন্স পেয়েছিল, সেখানে পশ্চিমবাংলা মাত্র ১৪৯টি শিল্প লাইসেন্স পেয়েছিল। ১৯৬৫ সালের পর কেন্দ্র পশ্চিমবংগে আধুনিক শিল্পের জন্য কোন অর্থ লগ্নী করেনি। বিধান চন্দ্র রায়ের স্বপ্ন বলা হয় দুর্গাপুরকে। আমরা সেই দুর্গাপুরে কি দেখছি? ১৯৬৪-৬৫ সালের পর ফার্টিলাইজার কর্পোরেশনে আজ পর্যন্ত কোন নিয়োগ হচ্ছে না। সেখানে তাদের বিরাট জমি দেওয়া হয়েছে, কিন্তু তারা কোন টাকা লগ্নী করছে না।

[5-10—5-20 p.m.]

শুধু নিয়োগ নয়, শিল্পে শান্তি আছে। ষ্টীলের এম.ডি. এইকথা বলেছেন, ফার্টিলাইজারের জি.এম. এইকথা বলেছেন, এ্যালয় ষ্টীলের এম.ডি. এইকথা বলেছেন। সুতরাং সেখানে শিল্পে শান্তি আছে। কিন্তু পি.বি. যে গাইডলাইন আছে অর্থাৎ লোক্যাল এনসিলারি ইন্ডাস্ট্রিগুলিকে যে হেল্প করার কথা সেই হেল্প তাঁরা করছেন না। সেন্ট্রাল গভর্ণমেন্টের যে আন্ডারটেকিং সংস্থাগুলি আছে তাঁরা হেল্প করছেন না। প্রলয়বাবু এই ব্যাপারটি ভাল করেই জানেন, তিনি ওখানে গিয়ে মিটিং করে এসেছেন এবং অনুরোধ করেছেন, কিন্তু তাও হেল্প পাওয়া যাচ্ছে না। এছাড়া যারা বড় বড় শিল্পপতিরা রয়েছেন তাঁরা এখান থেকে মুনাফা করছেন, মুনাফা করে বাড়তি যেটা পুঁজি সেটা নিয়োগ করছেন না। আমি এই আমলের কথা বলছি না, ১৯৬৫ সাল থেকে তাঁরা নিয়োগ করছেন না। চটকল সম্পর্কে আপনারা বলেছেন কোটি কোটি টাকা মুনাফা করছেন। আই.এন.টি.ইউ.সি. বাধ্য হয়ে কেন্দ্রীয় সরকারকে বলেছেন যে চটকল শিল্প জাতীয়করণ করা হোক। এরা লক্ষ লক্ষ কোটি কোটি টাকা নিয়ে যাচ্ছেন কিন্তু পুঁজি খাটাচ্ছেন না। আপনারা এটা ভাল করেই জানেন। এছাড়া আরোও একটা দুঃখের

বিষয়, কেন্দ্রের কোন কোন মন্ত্রী বলেছেন পশ্চিমবঙ্গের শিল্পপতিরা যারা এখান থেকে মুনাফা অর্জন করছেন তাদের এই জায়গায় পুঁজি না খাটিয়ে অন্য জায়গায় পুঁজি খাটাতে বলছেন। আমরা দেখেছি কায়দা--কানুন করে তারা অন্যান্য জায়গায় অর্থাৎ পশ্চিমবঙ্গের বাইরে পুঁজি নিয়োগ করবার চেষ্টা করছেন। কাজেই পুঁজি ছাড়া শিল্প বাড়তে পারেনা। আপনারা জানেন, বার্নপুরে যে ওয়াগন ফ্যাক্টরী আছে সেই ওয়াগন ফ্যাক্টরী কেন্দ্রীয় নীতির জন্য মার খাচ্ছে। এ গ্রেড কারখানা রয়েছে স্কিল লেবার রয়েছে তবু ও কারখানাটি মার খাচ্ছে। এ ব্যাপারে আমার অনুরোধ, দেশের স্বার্থে তথা পূর্বাঞ্চলের স্বার্থে নিশ্চয়ই সকলে মিলে দলমতনির্বিশেষে--যেমন চটকলের ব্যাপারে বলেছেন--তেমনি সকলে মিলে কেন্দ্রের কাছে দরবার করা উচিৎ, কেন্দ্রকে চাপ দেওয়া উচিৎ যাতে পুঁজি নিয়োগ করেন। এছাড়া হলদিয়ায় পেট্রো কেমিক্যাল কারখানার জন্য চেষ্টা করা হচ্ছে, সল্ট লেকে ইলেকট্রোনিক কারখানার জন্য চেষ্টা করা হচ্ছে, হলদিয়ায় জাহাজ নির্মানের জন্য বামফ্রন্ট সরকাব চেষ্টা করছেন। আপনারা জানেন, ইন্টারন্যাশনাল মনিটারী ফান্ডের যে শর্ত সেই শর্তের জন্য শিল্প মার খাচ্ছে। স্বয়ং প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী বলেছেন তার ইন্টারন্যাশনাল মনিটারী ফান্ড থেকে টাকা নেওয়া চলবে না। এরজন্য দুর্গাপুর এ্যলয় ষ্টীল মার খাচ্ছে, ষ্টীল মাব খাচ্ছে। তাবা আমদানী নীতির জন্য যে শর্ত দিয়েছেন তারজন্য শিল্প মার খাচ্ছে। সুতরাং পশ্চিমবাংলা তথা পূর্বাঞ্চল যাতে সুযোগ--সুবিধা পায় তারজন্য সকলকে নজর দিতে অনুরোধ করছি। ডাঃ রায়ের আমলে দুর্গাপুরে প্রচুর জায়গা নেওয়া হয়েছিল। ১৯৬৩ সাল থেকে কিছু কিছুলোক কারখানা করবে বলে জমি নিয়েছিল। ৫ বছরের মধ্যে কাবখানা না করলে পরে, শিল্প না কবলে পরে ফেরৎ নেওয়া কথা ছিল। কিন্তু কংগ্রেসীরা তা করেননি। আমরা সরকারে এসে চেষ্টা করছি নতুন শিল্প আনার, সেখানে একটা পরিবেশ সৃষ্টি করা হয়েছে, নতুন নতুন কারখানা যাচ্ছে। রিসেন্টলি গত সপ্তাহে রেল থেকে কোচ ফ্যাক্টরী করার জন্য চিঠি এসেছে। আমবা বলেছি সামান্যতম টাকায়, টোকেন দামে জমি দেবার কথা বলেছি। এই কোচ্ ফ্যাক্টরী যদি দুর্গাপুরে হয় তাহলে নিশ্চয়ই খানিকটা চেহারা পাল্টে যাবে। সর্বপোরি পুঁজি যদি নিয়োগ না হয়, কাঁচা মাল যদি না থাকে বৈষম্য যদি থাকে তাহলে শিল্প মার খাবে। এছাড়া দুর্গাপুরে জলেব একটা সমস্যা দেখা দিয়েছে। ১৯৯২ সালে জল সংকট এ্যালারমিং পর্যায় পৌঁছে যাবে। দামোদব নদী পশ্চিমবাংলার কনট্রোলে নেই। বিহারের পাঞ্চেৎ জল কনট্রোল করে। এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে এবং বিহার সরকারকে লিখেছেন। কিন্তু জল পাওয়া যাচ্ছে না।

আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে যে ১৯৯২ সালে জলের দারুণ সঙ্কট হবে। এই সঙ্কটের পেছনে নিশ্চয়ই অশুভ হাত আছে যেটা আমাদের পশ্চিমবঙ্গের ক্ষতি করছে। পরিশেষে এই কথা বলতে চাই যে শিল্প বিনিয়োগের ক্ষেত্রে গত পাঁচ বছরে দেখতে পাচ্ছি ১৯২.৭৭ কোটি টাকার বিনিয়োগমুক্ত ১৪১টি লেটার অফ ইনটেন্ট দেওয়া হয়েছে যা শিল্প লাইসেন্সে রূপান্তরিত করা গেছে। এই সময়ে ২১৭.৯ কোটি টাকার বিনিয়োগযুক্ত ২৬২টি প্রকল্প রূপায়িত করা গেছে এবং ১২৯৬.৪৩ কোটি টাকা বিনিয়োগমুক্ত ৪৯২টি অনুমোদিত প্রকল্প রূপায়নের পর্যায়ে আছে। আজকে এখানে শিল্প বাড়ছে, শিল্পে শান্তি এসেছে। কিন্তু সমস্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যদি সাহায্য না থাকে তাহলে আমাদের সীমিত ক্ষমতায় কিছুই হবে না। এই কথা বলে প্রয়াত কানাইবাবুকে স্মরণ করে শিল্প ও বানিজ্য মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী শ্রী নির্মল বোস এখানে যে বাজেট পেশ করেছেন সেই বাজেট পুরোপুরি ভালভাবে পড়ার সময় আমার হয়ে ওঠেনি। তবে যেটুকু পড়েছি তাতে যাঁরা এই বাজেট বর্ক্তৃতা লিখেছেন তাঁদের অভিনন্দন জানাচ্ছি জাগলারী অফ্ ওয়ার্ডসের জন্য। কিন্তু শিল্প এমন একটা জিনিষ যা শুধুমাত্র কথা দিয়ে উন্নতি করা সম্ভব নয়। মাননীয় শিল্পমন্ত্রী নতুন চার্জ নিয়েছেন। আমি তাঁর কাছ থেকে এখনই বড় বেশী কিছু আশা করছি না। তবুও আশা করি তিনি সৎ মানুষ, তাঁর ইন্টিগ্রিটি সম্বন্ধে আমার কোন দ্বিমত নেই। তাই আশা করি তাঁর মন্ত্রীত্বে পশ্চিমবাংলায় শিল্পের কিছুটা উন্নতি হবে। এই আশা রেখে আমি আজকে কিছু সাজেশন দিচ্ছি। আমরা এখানে এসে ক্রিটিসিজিম্--কাউন্টার ক্রিটিসিজিম্ করি, কিন্তু তাতে পশ্চিমবাংলার শিল্পর উন্নতি হবে কিনা সে বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। পশ্চিমবাংলায় শিল্প হচ্ছে ট্রেডিশনাল। ইঞ্জিনিয়ারিং ইন্ডাষ্ট্রি, কেমিক্যাল ইন্ডাষ্ট্রি পশ্চিমবাংলা জন্ম দিত। আজকে যত ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে সারা ভারতে তাও এই পশ্চিমবঙ্গ থেকেই সুরু হয়েছিল। পশ্চিমবাংলা থেকে ছেলেরা ইঞ্জিনিয়ার হয়ে বেরিয়ে তাঁরা সারা ভারতবর্ষে বিভিন্ন ইন্ডাষ্ট্রি তৈরী করেছেন। আজকে এখানে আরও বেশী কলেজ হয়েছে; আই.আই.টি, যাদবপুর ইত্যাদি কলেজ থেকে ডিপ্লোমা, মাষ্টার ডিগ্রি দেওয়া হচ্ছে। এখান থেকে ইঞ্জিনিয়ার হয়ে তাঁরা কলকাতার বাইরে চলে যাচ্ছেন। কেন যাচ্ছেন আজকে স্যার, তার কারণ বের করতে হবে। এটা আমরা সবাই জানি এখানে তাঁরা ভাল চাকরী পাচ্ছেন না, ফলে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় তাঁরা চলে যাচ্ছেন এখানে প্রপার স্কোপ না পেয়ে। অবশ্য সেখানেও তাঁদের পুরোপুরি কিছু হচ্ছে না। আজকে যেসব ইঞ্জিনিয়ার বা টেকনিশিয়ানস্ বেরিয়েছেন তার মধ্যে বাঙ্গালীর সংখ্যাই সবচেয়ে বেশী এখনো পর্যন্ত। তাই মাননীয় মন্ত্রীর কাছে আমার বেসিক কিছু বলবার আছে। আজকে আমরা ইন্ডাষ্ট্রিতে বেসিক জিনিষটা ফলো করছিনা, যেমন একটি ইন্ডাষ্ট্রি চালাতে গেলে আমার আগের মাননীয় সদস্য বলেছেন--আবহাওয়া দরকার। বলছেন যে আবহাওয়া সুষ্ঠু আছে। কিন্তু আমার তা মনে হয়না। আজকে বুকে হাত দিয়ে বলুন তো প্রতিটি ইঞ্জিনিয়ারিং শিল্পের আবহাওয়া কি অনুকুল? মোটেও নয়।

[5-20—5-30 p.m.]

আমরা সকলে ভাল করে জানি যে কোরাপসান স্পেসালি সর্বস্তরে ঢুকে আছে। এখানে যা অর্থ অপচয় হচ্ছে সেটা যদি আমরা বন্ধ করতে না পারি তাহলে শিল্পের উন্নতি করা সম্ভব হবে না। এর মধ্যে অনেক আনস্ক্রুপুলাস, ডিসঅনেষ্ট কর্মচারী আছে। তারা যতক্ষন থাকবে, আপনারা যতই চেষ্টা করুন না কেন, মাননীয় মন্ত্রী মহাশয় যতই চেষ্টা করুন না কেন, আপনারা যতই দেশকে ভালবাসুন না কেন শিল্পের উন্নতি করা সম্ভব হবে না। কারণ আপনারা কেউ এক্সপার্ট নন, কেউ বড় টেকনিসিয়ান নন। এর সংগে সংগে সব চেয়ে বড় জিনিষ যে পরিকল্পনার এবং দৃষ্টিভঙ্গির অভাব হয়ে পড়েছে। প্লানিং ইজ ভেরি ভেরি ইম্পর্টেন্ট। আমরা একদিকে দোষ দিচ্ছি মালিককে এবং অপর দিকে দোষ দিচ্ছি লেবারকে। এই লেবার এবং মালিকদের মধ্যে যদি কো-অপারেশন না থাকে তাহলে শিল্পের উন্নতি করা সম্ভব নয়। সুতরাং আমাদের চিন্তা করতে হবে অফিসার যাঁরা শিল্পকে চালাবে তাঁদের নূতন করে ট্রেনিং--এর ব্যবস্থা করতে হবে। আগে থেকে যে ট্যেকনিক্যাল আইডিয়া নিয়ে ব্যবসাদাররা ব্যবসা করে আসছেন সেই সমস্ত আইডিয়ার আমুল পরিবর্ত্তন করতে হবে।

এখন মর্ডান ওয়েতে যে ট্রেনিং--এর ব্যবস্থা আছে সেটা নিতে হবে। এখন অনেক মর্ডান ম্যানেজমেন্ট--এর কলেজ আছে। সেখান থেকে যারা পাস করে বেরোচ্ছে তাদের কাজে লাগাবার চেষ্টা করুন। আমরা দেখতে পাচ্ছি এখন যে সমস্ত ইন্ডাস্ট্রি স্থাপন হচ্ছে সেইগুলি কলিকাতা এবং অন্য শহরের কাছে সমৃদ্ধ লাভ করছে। কিন্তু আমরা অনেক দিন থেকে চেষ্টা করছি এবং এটা ডিক্লেয়ারও হয়েছে যে ব্যাকোয়ার্ড এরিয়ায় যাতে শিল্প স্থাপন করা যায়। পুরুলিয়া ফর একজামপেল এখানে যাতে শিল্প স্থাপন করা যায় তার চেষ্টা করতে হবে। এখানে অনেক মিনারেল বেসড ইন্ডাস্ট্রি করা যায় কিনা সেটা দেখতে হবে। আমরা জানি সরকার এই ব্যাপারে নজর দিয়েছেন, কিন্তু এখনও পর্যন্ত এখানে কিছু হচ্ছে না। সেখানে কোন কিছু ইমপ্লিমেন্টেড করা হয় নি। পুরুলিয়া আমরা জানি মিনারেল সমৃদ্ধ এলাকা। সেখানে ব্রিক ইন্ডাস্ট্রি করা যেতে পারে, টালিস ইন্ডাস্ট্রি করা যেতে পারে, পটারি ইন্ডাস্ট্রি করা যেতে পারে। এর আগে শ্রদ্ধেয় বিনয় বাবুর সংগে আমি কথা বলেছিলাম। তিনি এখানে একটা সিমেন্ট ফ্যাক্টারী করবার পরিকল্পনা নিয়েছিলেন। এখানে যিনি আসানসোলের মাননীয় সদস্য আছেন তিনি বললেন যে এখানে যার মেটিরিয়াল আছে সেইগুলি ভেরি ইমপর্টেন্ট। এই র মেটিরিয়াল নিয়ে ইন্ডাস্ট্রি করা উচিৎ। তিনি শুধু এই কথা বলেই ওখানকার কথা শেষ করলেন। আমাদের পশ্চিমবাংলা কয়লা সমৃদ্ধ রাজ্য। স্যার, আপনি যদি আসানসোল বা বাঁকুড়ায় যান তাহলে দেখবেন সেখানে কয়লা সমৃদ্ধ এলাকা হওয়া সত্ত্বেও কোল বেসড ইন্ডাস্ট্রি নেই। মাননীয় মন্ত্রী মহাশয় যদি জি.টি. রোডের পাস দিয়ে যান তাহলে দেখবেন সেখানে কোকিং কোল তৈরী হচ্ছে। সেখানে হার্ড কোককে পুড়িয়ে কোকিং কোল তৈরী হচ্ছে। এখানে আনঅথরাইজড ভাবে হার্ড কোক পোড়ানো হচ্ছে এবং এর ফলে প্রচন্ড ধোঁয়ার সৃষ্টি হয়। এর ফলে সমস্ত জায়গা পলিউসনে ভরে যাচ্ছে। এইগুলো যাতে প্লান ওয়েতে করা যায় সেই দিকে দৃষ্টি দেওয়া উচিৎ। এই ব্যাপারটা আমি সরকারকে নিতে বলছি না। কারণ একেই তো সরকার ঋণে ভরে আছে, তার উপর এটা নিলে আর সামলাতে পারবে না। তাই আমি বলতে চাই এই কাজের জন্য এনটারপ্রেনারদের আনতে হবে। তারা যাতে মর্ডান আইডিয়াতে কোক ওভেন করে এই কাজ করতে পারা যায় সেটা দেখতে হবে। এর থেকে আমরা কয়লাও পাবো এবং সংগে সংগে বাই--প্রোডাক্ট হিসাবে অনেক কিছু জিনিষ পত্র ও পাওয়া যাবে। এবার আমি একটা সিম্পিল একজামপেল আপনার কাছে তুলে ধরবো। আমাদের সারা ভারতবর্ষ এবং পশ্চিমবাংলা ডিপেন্ড করছে এগ্রিকালচারের উপর। এই এগ্রো--ইন্ডাস্ট্রি নিয়ে আপনারা কি করতে পেরেছেন? মাননীয় মন্ত্রী মহাশয়ের একটা এগ্রো-ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট আছে। সেই এগ্রো--বেসড ইনডাসট্রি খুব বড় ইন্ডাস্ট্রি নয়। এর দ্বারা ছোট ছোট ইন্ডাস্ট্রি হতে পারে। শুধু পশ্চিমবাংলায় নয় এর যন্ত্রপাতি আমরা সারা পৃথিবীতে রপ্তানি করতে পারবো।

এই এগ্রো-বেসড্ ইন্ডাস্ট্রির ক্ষেত্রে বলতে পারি এবং ইলেকট্রিসিটির ক্ষেত্রে আমি একজন ইঞ্জিনীয়ার হিসাবে এইটুকু বলতে পারি আপনাদের চুসের ব্যাপারে, চুস অফ দি ইন্ডাস্ট্রির ক্ষেত্রে ইলেকট্রিসিটি অপরিহার্য্য। অর্থাৎ ইন্ডাস্ট্রিতে ইলেকট্রিসিটি নিয়ে অনেক কথা বলা হয়েছে কিন্তু এটা অনস্বীকার্য যে ইলেকট্রিসিটি ছাড়া ইন্ডাস্ট্রি কোন চলা সম্ভব নয়। কানাইবাবু এইকথা বলেছিলেন আমি শুনেছি যে শিল্পে বিদ্যুতিকরণ অপরিহার্য। এইকথাটি অত্যন্ত সত্যকথা, এটা সকলেই জানেন। আমরা নিজেদের মধ্যে যতই তর্কাতর্কি করিনা কেন যে ইলেকট্রিসিটি যথেষ্ট আছে, কিন্তু আমরা জানি যে ইলেকট্রিসিটির অভাবে বহু কলকারখানা

কিভাবে ধুকছে, বন্ধ হয়ে যাচ্ছে এবং এরফলে রিট্রেঞ্চমেন্ট হচ্ছে এবং সঙ্গে সঙ্গে লেবার যারা আছেন তাদের নিরাপত্তা বোধ থাকছে না। তারা হয়তো পরের দিন গিয়ে দেখছে কারখানা ঢুকতে পারছে না, মালিকরা লক--আউট করে দেবেন। আমাদের হাওড়ায় এইরকম বহু কারখানা আজকে ধুকছে। ইলেকট্রিসিটির অভাবে বহু ছোট ছোট কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এইসব কারখানার মালিক যারা তারা বড়লোক নয়, পয়সাওয়ালা লোক নয়, কোনরকমে লেদমেশিন বসিয়ে কাজ করেন। এইসব কারখানায় ১০।১২ জন কাজ করেন এবং এদের উপর ফ্যামিলি ডিপেন্ড করে। এইসব ছোটছোট কারখানায় আধপেটা খেয়ে শ্রমিকরা কাজ করে কিন্তু এখন এমন একটা সময়ে এসেছে যে এই কারখানাগুলোও বন্ধ হওয়ার মুখে। তাদের এইটুকু সংস্থানও আজকে তারা হারাতে বসেছে। আমি একটি কথা গুরুত্ব দিয়ে বলছি যে আমি বহুবার মুখ্যমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে ইন্টারভিউয়ের জন্য চেয়েছিলাম কিন্তু তার সময় হচ্ছে না। আমি এখানে একটি কারখানার কথা বলছি সেটার দিকে বিশেষ করে আপনাদের নজর দিতে বলছি। হাওড়ায় যখন বিভিন্ন এনটারপ্রেনিয়ররা কারখানার ঝামেলায় ভুগছে, সেই সুযোগ নিয়ে একজন বিজনেস ম্যান, ইন্ডাস্ট্রিয়ালিষ্ট অসাধু উপায়ে ব্যবসা গড়ে তুলেছেন যখন পশ্চিমবঙ্গের এই অবস্থা যে সমস্ত এনটারপ্রেনিয়ররা তাদের কারখানা পশ্চিমবঙ্গ থেকে বাইরে নিয়ে চলে যাচ্ছে সেই সুযোগে সেই অসাধু ব্যবসায়ী যত দুর্বল কারখানা পাচ্ছেন তিনি সেগুলি কিনে নিচ্ছেন। 'আজকে কানাইবাবু থাকলে তিনি এর প্রতিকার করতেন কিন্তু আমাদের দুর্ভাগ্য যে তাঁকে আমাদের হারাতে হয়েছে। একটি কোম্পানি গ্যানজেস রোপ ওয়ার্কস এটিও তিনি কিনে নিয়েছেন, এটি হচ্ছে ইন্ডাষ্ট্রি এশিয়ার মধ্যে সবচেয়ে বড় রোপ ওয়াকার্স কারখানা। এই কারখানার মালিকের নাম হচ্ছে মহাবীর প্রসাদ পোদ্দার, এই ব্যবসায়ী যেখানে কোন কারখানার মালিককে চলে যেতে দেখছেন সেই কারখানাকে তিনি কিনে নিচ্ছেন। তিনি নানাভাবে কারখানাগুলি কিনে সেখানকার ওয়ার্কারদের উপর চাপ সৃষ্টি করছেন। হঠাৎ একদিন সেখানে শ্রমিকরা এসে দেখছে যে বিরাট এ্যাডভারটাইজমেন্ট কবা হয়েছে যে সেখানের জমিতে মাল্টি-স্টোরিড বিল্ডিং হবে। বহু টাকা খরচ করে এই মাল্টি স্টোরিড বিল্ডিংগুলি তৈরী করা পরিকল্পনা নিয়েছেন এবং এরজন্য এ্যাডভারটাইজ করা হয়েছে আবার। এইকারখানা কিনে লোকগুলিকে কোনরকমে তাড়িয়ে দিয়ে সেই জমি যেটা পাচ্ছেন সেই জমি বিক্রি করে তিনি অনেক টাকা কামানোর ইচ্ছা, সেইজন্য সেখানকার লোকেদের কোনরকমে তাড়াতে পারলে তিনি বাঁচেন। ওই কারখানায় ৯০০ লোক কাজ করতেন। তারা হঠাৎ একদিন এসে দেখে যে নোটিশ টাঙ্গান রয়েছে যে ওখানকার শ্রমিকদের প্রি-মেচিওর রিটায়ারমেন্ট করানো হবে এবং সেই সঙ্গে তাদের একটি পয়সাও দেওয়ার কথা তিনি বলেন নি। তারা যখন প্রতিবাদ করলেন তখন দেখা গেল গুদাম থেকে মাল সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। পরেরদিনই দেখা গেল যে লক-আউটের নোটিশ টাঙ্গান হয়েছে। তাদের কোনরকম পয়সা না দিয়ে তাদের উপর নানাভাবে চাপ সৃষ্টি করা হল। সেখানে রেজিগনেশান দিয়ে কোনরকম বেনিফিট না দিয়ে জবরদস্তি করে প্রায় ৫০০ জন শ্রমিককে সরিয়ে দেওয়া হয়েছে এবং এখনো ৪০০ লোক বসে আছেন, তাদের কোনরকম ক্ষতিপূরণ না দিয়ে বসিয়ে রাখা হয়েছে। আমি এই ব্যাপার নিয়ে কানাইবাবুকে স্মরণ করি কারণ তিনি এই জমি কাটার ব্যাপার নিয়ে লেবার মিনিষ্টারের সহায়তায় এই জমি কাটা বন্ধ করেছিলেন।

আপনি যদি তাঁদের ডেকে বলেন তাহলে আরো ৪০০ মানুষের অন্নসংস্থান হতে পারে।

একটু আগে অমলবাবু চিনি কলের কথা বল্লেন। আমেদপুর সুগার মিল যেটা বন্ধ ছিল সেটা কংগ্রেসের সময় খোলা হয়েছিল। এই প্রসঙ্গে আমি বেলডাঙ্গার সুগার মিলের কথায় বলতে চাই যে আপনি এদিকেও একটু দৃষ্টি দিন। আমরা প্রায় শিল্পের রাষ্ট্রীয়করণের কথা বলি কিন্তু সরকার যে সমস্ত শিল্প হাতে নিয়েছেন সেখানে যদি এফিসিয়েন্ট লোক রাখতে না পারেন তাহলে কোন শিল্পেই ভাল ভাবে চলতে পারে না। এর ফলে ৮২-৮৩ তে শিল্প অধীন রাষ্ট্রীয় পরিচালনায় ৯ কোটি টাকা লোকসান হয়েছে। আমার অনুরোধ আপনারা এখানে একটা আবহাওয়া ফিরিয়ে আনুন যাতে ক্যাপিটালিস্টরা এ্যালিওর হয়ে এখানে শিল্প স্থাপন করেন। বিহার, উড়িষ্যার শিল্পপতিরা কেন চলে যাচ্ছে সেটা আপনাদের দেখতে হবে। সুতরাং আপনারা এমন আবহাওয়ার সৃষ্টি করুন যাতে এখানে শিল্প হতে পারে। কারণ শিল্পের উন্নতি না করতে পারলে কোন সরকারই টিকে থাকতে পাবে না। রেভিনিউ আর্নিং এর একমাত্র রাস্তা শিল্প। এ বিষয়ে যদি আপনি আমাদের সহযোগিতা চান তাহলে আমরা সহযোগিতা করতে রাজি আছি। এই বলে আমি শেষ কবছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পীকাব মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয় ববাদ্দের দাবী এখানে পেশ করেছেন পেশ করেছেন আমি তাঁকে সমর্থন করছি। পশ্চিমবঙ্গে র শিল্পের যে বাস্তব অবস্থা চিত্র উনি রেখেছেন তাতে সমস্ত সদস্যদের এটা ভাল ভাবে বিবেচনা করা উচিৎ। বিরোধী পক্ষ থেকে বলা হচ্ছে যে মজুরদের অসন্তোষ, মজুরদের ধর্মঘট, মালিকদের কথামত নাচলা ইত্যাদির কারণে পশ্চিমবাংলায় নাকি শিল্পের আবহাওয়া নষ্ট হয়ে যাচ্ছে এবং শিল্প স্থাপনে বাধা হচ্ছে। এই অবস্থার জন্য তাঁরা সরকারকে দায়ী করছেন। আমরা শিল্পে নিশ্চয় শান্তি রাখতে চাই, কিন্তু সেটা মজুরদের অধিকার কে ক্ষুন্ন করে নয়।

এটা বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি এবং সেই নীতির ভিত্তিতে আমরা কাজ কবছি। মাননীয় সদস্য আনন্দবাবু, দেবপ্রসাদবাবু বললেন পশ্চিমবঙ্গ যেহেতু বামফ্রন্ট সরকাব রয়েছে এতএব আপনারা কেন উপরে উঠলেননা? আমরা বক্তব্য হচ্ছে বামফ্রন্ট সবকাব কল্পনা বিলাসী নয়, উটোপিয়ান নয়। কয়েকদিন আগে স্টেট্সম্যান পত্রিকায় বেরিয়েছে জ্যোতিবাবু বলেছেন, ইন্ডাস্ট্রিয়ালিস্টস বিয়িং ইন্ডিউসড টু সিফ্‌ট। উনি পরিস্কার ভাষায় বলেছেন এই রাজ্যে শিল্প বাড়ুক এটা কেন্দ্রীয় সরকার চায়না, পশ্চিমবাংলার উন্নতি হোক এটা তারা চায়না। বরং তারা চায় কি করে বামফট সরকারের পতন হবে। পশ্চিমবাংলায় যাতে শিল্প বৃদ্ধি না হয় এবং বামফ্রন্ট সরকারকে হেয় করা যায় তার সমস্ত রকম চেষ্টা চরিত্র তারা করছে। এসব কথা উনি পরিস্কার ভাষায় বলেছেন। আমরা লক্ষ্য করছি গত কয়েকবছর ধরে পশ্চিমবাংলার শিল্প বিকাশ খুব নীচে নেমে গেছে এবং শুধু পশ্চিমবাংলাই নয়, সমগ্র পূর্বাঞ্চলে একটা ইমব্যালান্স দেখা যাচ্ছে। টেন্থ রিজিওন্যাল মিটিং অব দি এ্যাসোসিয়েসন অব ইন্ডিয়ান ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি (ইসটার্ন রিজিয়ান) যেটা হয়েছিল সেখানে তারা পরিস্কার ভাষায় বলেছেন, The entire eastern region according to him, was a 'victim' of Centre's neglect and wrong policies. He urged the Industry to impress upon the centre the need for balanced development of the different regions. তিনি শুধু এসব কথা পশ্চিমবাংলা সম্বন্ধে বলেননি, সমগ্র পূর্বাঞ্চল সম্বন্ধেই বলেছেন। দেখা গেছে পশ্চিমাঞ্চল যেভাবে বেড়েছে সেইভাবে পূর্বাঞ্চল বাড়েনি। অথচ

স্বাধীনতার আগে এই পশ্চিমবাংলা ছিল শিল্পে সবচেয়ে অগ্রগামী দেশ। তিনি আরও বলেছেন, আমরা কেন্দ্রীয় সরকারের অধীনে একটি অংগরাজ্য কিন্তু পশ্চিমবংগ সরকার কখনও রিয়্যালিটিকে অস্বীকার করেনি। হি আস্কড দি ইন্ডাস্ট্রিয়ালিস্ট টু এ্যাকসেপ্ট দি "রিয়্যালিটি' অব দি লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্টস্ একজিসটেন্স এটা আপনাদের বুঝতে হবে লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্ট আছে এবং থাকবে এবং এখানকার শিল্প, কারখানা চলবে এবং যে আইন আছে তার ভিত্তিতেই এসব চলবে। তিনি আরও বলেছেন, জাস্ট ওয়াজ ইউ কমিউনিস্‌টস্ হ্যাভ এ্যাকসেপটেড দি রিয়্যালিটি অব আওয়ার মিকস্‌ড ইকনমি। কাজেই ওঁরা যেসব কথা বললেন সেগুলি খাটেনা। আমাদের পশ্চিমবাংলায় যে কয়লা আছে সেটা পাওয়ারের উপর নির্ভর করে। ডি ভি সি-র কাছ থেকে আমাদের কয়লার জন্য যে প্রাপ্য শতকরা ৮৭ ভাগ সেটা আমরা পাচ্ছিনা বলে কয়লাও ঠিকমত পাচ্ছিনা। কয়লা ঠিকমত না পাবার ফলে আমাদের স্টীল ইন্ডাস্ট্রি কমে গেছে। কাপড়ের জন্য আমাদের তুলো আনতে হয় গুজরাট এবং মহারাষ্ট্র থেকে। কিন্তু সেই তুলো আনার জন্য আমাদের রেলওয়ে ফ্রেট এত বেশী দিতে হয় যে আমরা লাভ করতে পারিনা। কাজেই এই আনইকোয়াল ট্রিটমেন্টের জন্য আমরা লাভ করতে পারিনা সুতোর দিকে থেকে। শুধু তাই নয়, আমাদের এখানে যে সমস্ত কি ইন্ডাস্ট্রি আছে, হেভি ইন্ডাস্ট্রি আছে তাকে গড়ে তোলার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে ধরনের সাহায্য দরকার সেটা আমরা পাচ্ছিনা। এই সমস্ত সাহায্য না পেলে পশ্চিমবাংলার অগ্রগতি অসম্ভব। কাজেই কেন্দ্রীয় সরকারের উচিত পশ্চিমবাংলার এই সমস্ত পরিস্থিতি বিচার করে পশ্চিমবাংলার দিকে সুদৃষ্টি দেওয়া। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40—5-50 p.m.]

**শ্রী সিরাজ আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। এই জন্য সমর্থন করছি যে বামফ্রন্ট সরকার হবার পর শিল্পে যতটুকু অগ্রগতি হয়েছে, ওঁদের সময়ে সেই রকম অগ্রগতি হয় নি। ওঁরা চেষ্টা করেছিলেন এবং ওনারা নিজেরাই কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিক্ষোভ জানিয়েছিলেন। ১৯৭৪ সালে ওনারা নিজেদের বক্তব্য থেকে নিজেরাই বিচ্যুত হয়েছিলেন। আপনারা কেবল দ্বার উদ্‌ঘাটন করে গিয়েছিলেন। কাজ কিছুই করেন। আপনারা সিদ্ধান্ত নিয়েছিলেন যে এম এল এ এবং মন্ত্রী মহাশয়রা মিলে কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেসন দেবেন। আপনারা সিদ্ধান্ত নিয়েছিলেন যে হলদিয়ায় জাহাজ কারখানা হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার আপনাদের ধাপ্পা দিয়ে রেখেছিলেন, আপনারা করতে পারেন নি। কাজেই এখানে শুধু টিপ্পনী কাটলেই হবে না, আসল কথা আপনাদের বলতে হবে। আনন্দবাবু শিল্প সম্বন্ধে বলতে গিয়ে বিপ্লবের কথা বল্লেন। আবার আপনারাই বিপ্লবের বিরোধিতা করেন। যেহেতু ওঁদের পায়ের নীচের মাটি সরে যাচ্ছে, তাই সময় সময় গরীবদের কথা বলে থাকেন। একটু জানিয়ে রাখি যে আজ কেন্দ্রীয় সরকার অন্যান্য রাজ্যে শিল্প গড়ার জন্য সহযোগিতা করছেন ১৬% আর আমাদের পশ্চিমবাংলার সহযোগিতার হার হচ্ছে ৪%। এর জন্য তো আপনারা বিক্ষুব্ধ হন না? এর জন্য আপনারা তো কিছু করেন না? ১৯৭২ সালে আপনাদের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় যখন দিল্লী থেকে হাওড়া ষ্টেশনে এসে নেমেছিলেন তখন তিনি বলেছিলেন পশ্চিমবাংলায় এতো শিল্প গড়ে তুলবো যে পশ্চিমবাংলায় যত বেকার

ছেলেদের চাকুরী দিয়ে দিতে পারবো। হিসাব হোল কত বেকার আছে। সুকুমার ব্যানার্জী তখন মাননীয় সদস্য ছিলেন নিরঞ্জন ডিহিদাব, বীরেন্দ্র বিজয় মল্লদেব, অহীন্দ্র কুমার মিশ্র এঁরা সব এম.এল.এ. ছিলেন। সেই সময় এই প্রস্তাব পাশ হয়েছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার আপনাদের ধাপ্পা দিয়ে চলে গেল, আপনারা কিছুই করতে পারলেন না। বেকারের সংখ্যা কত, তাতে কেউ বল্লেন ৪৫ লক্ষ, কেউ বল্লেন ৩৫ লক্ষ আবার কেউ কেউ বল্লেন ২৫ লক্ষ। আপনাদের নেতা বল্লেন এই পশ্চিমবাংলায় এতো শিল্প করবো যে সমস্ত ছেলেদের চাকুরী দিয়ে দেবো। কিন্তু ঐ সাত বছরে আপনারা কিছুই করতে পারলেন না। আমি বলবো, আপনাদের কোন সমালোচনা করার অধিকার নেই। পশ্চিমবাংলার মানুষ আপনাদের ভাল করে জেনে নিয়েছে। মুখে সব বড় বড় কথা' বলেন। আমরা আজকে চেষ্টা করছি যাতে কিছু করা যায়। আমরা প্রচেষ্টা চালিয়েছি এবং সে কথা দেশের মানুষ জানে। ৩০ বছর ধরে আপনারা দেশের মানুষকে শুধু ধাপ্পা দিয়েছেন, কিছুই করতে পারেন নি। খড়গপুরের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন সে সম্পর্কে আমি এখানে কিছু বলতে চাই। ওখানে মেটালবক্স কারখানায় আজকে বেয়ারিং তৈরী হচ্ছে, ডেবিয়াস মোর (ইন্ডিয়া)- সেখানে রোলিং মিলের মেসিন তৈরী হয়, ষ্টীল প্রেস মেসিন তৈরী, ফিলেন্ডার একর্নিল গিয়ার তৈরী হয়। ওখানে এফ.এম জি কারখানা আছে, তাতে হট গিয়াব তৈরী হয়। একটা কেমিক্যাল ফ্যাক্টরি আছে, তাতে ক্রোম কেমিক্যাল তৈরী হয়। এই রকম আরও কেমিক্যাল কারখানা আছে। এবং স্কুটার ফ্যাক্টরী আছে। আপনারা জানেন যে কংগ্রেসী রাজত্বের সময় এ[illegible] স্কুটার ফ্যাক্টারী তৈরী হয়েছিল, কিন্তু সেখানে খালি রং স্প্রে করা হতো। স্কুটারের সমস্ত [illegible] বাইরে থেকে আনা হতো, ওখানে শুধু ফিটিং হতো। কোন কাজ হতো না, কোনও ব্যবস্থা [illegible]। আজকে বামফ্রন্ট সরকার আসার পর মন্ত্রী মহাশয় চেষ্টা করছেন যাতে ঐ স্কুটার ফ্যাক্টারীটা ভাল ভাবে পরিচালিত হয় এবং আশা করি আমরা চালাতে পারবো। তারপর যে কারখানাগুলো হবার কথা, যেমন খনির যন্ত্রপাতি তৈরী করার জন্য কারখানা হওয়ার কথা, সুপার গ্যাস অক্সিজেন তৈরীর কারখানা হওয়ার কথা আছে, ওয়াগান তৈরীর কারখানা যে[illegible] দীর্ঘদিন থেকে চেষ্টা চলছে, কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার বলছেন যে সেই লাইসেন্স তা[illegible] দেবেন না। ওখানে একটা রোলিং মিল রয়েছে, ডি.ভি.সি. সেই রোলিং মিলে বিদ্যুৎ [illegible] নোটিশ দিয়েছে যে বিদ্যুৎ দিতে পারবেনা, তারা তিন দিনের বেশী চালাতে পারবে [illegible] সেই মিলের ওয়ার্কারবরা যাবে কোথায়? কাজেই মন্ত্রী মহাশয়কে বলতে চাই, খ[illegible]রের অনেক সমস্যা আছে, সেই সব সমস্যা অবিলম্বে ইউনিয়ন নেতাদের সংগে ওখানে [illegible]দুস্থান ডেভলপমেন্ট কর্পোরেশন আছে এবং অন্যান্য যে সব সংস্থা আছে যেমন [illegible]এ.আই.ডি.সি., তাদের সংগে বসে যদি আলোচনা করা যায়, তাহলে ছোট ছোট ঘর, যেগুলো তৈরী করা হয়েছে ছোট ছোট শিল্প তৈরী করার জন্য, যেগুলো বড় কারখানাগুলোকে সহযোগিতা করবে, সেই রকম ছোট ছোট শিল্প যাতে সেখানে গড়ে উঠতে পারে, মন্ত্রী মহাশয় এই ব্যাপারে সহযোগীতা করবেন। এই বলে মন্ত্রী মহাশয়ের যে ব্যয় বরাদ্দ যা এখানে উপস্থাপিত হয়েছে, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে অভিনন্দন জানাই মাননীয় সদস্যদের যাঁরা আমার ব্যয় বরাদ্দের দাবীর উপর তাঁদের বক্তব্য রেখেছেন, বিশেষ করে বিরোধী পক্ষের সদস্যদের, তাঁরা আলোচনায় অংশ গ্রহন করেছেন, নিশ্চয়ই তাঁরা আমাদের সমালোচনা করবেন, কোথায় আমাদের ত্রুটি আছে, সেটা দেখিয়ে দেবেন, সেই

সংগে সংগে কিছু গঠনমূলক প্রস্তাব তাঁরা রেখেছেন, তার জন্য তাঁদের আমি বিশেষ ভাবে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সমালোচনা হয়েছে, যে, পশ্চিমবাংলা শিল্পে অনগ্রসর হয়ে পড়েছে। এই কথাটা অস্বীকার করি না যে পশ্চিমবাংলা শিল্প উন্নয়নে পিছিয়ে পড়েছে। কিন্তু এটা কি কেবল মাত্র পশ্চিমবংগেই ঘটেছে? আজকে কি সারা ভারতবর্ষের অবস্থা এই নয়? মাত্র কিছু দিন আগে কেন্দ্রীয় অর্থমন্ত্রী লোকসভায় ইকনমিক সার্ভে পেশ করেছেন, তার চ্যাপ্টার ফোরে তিনি বলছেন, দি ইন্ডাস্ট্রি The industrial sector was slow in recovary from the depressed performance in 1982-83 when the industrial growth declined to 3.9% from the level of 8.6% in 1981-82. ১৯৮১ সালে ৮.০৬ পার্সেন্ট, পরের বছর ৩.৯ পার্সেন্ট হয়ে গেল এবং তাঁরা আশা করছেন এই বছর ৪.৫ শতাংশ হবে। এই পরিস্থিতির মধ্যে থেকে পশ্চিমবংগের কি বেশী হবে? পরশুদিন কি বলেছেন, দিল্লীতে Fedaration of Indian chamber of commerce এর অধিবেশনে তিনি কি বলেছেন? ইকনমিক টাইম্‌সের হেডিং--এ বলছে Union Finance Minister, Mr. Pranab Mukherjee criticised the industrialists for poor performance.

[5-50—6-00 p.m.]

নিশ্চয় প্রনববাবু পশ্চিমবংগের শিল্প বিকাশ সম্বন্ধে আলাদা করে কিছু বলেন নি, পশ্চিমবংগ সরকারকে আলাদা করে কিছু বলেন নি। তিনি এই কথা কলকাতায় ব্যক্ত করেন নি, দিল্লীর সর্বভারতীয় শিল্প সম্মেলনে সমালোচনা করেছেন। এই হচ্ছে পারফরমেন্স, সর্বভারতীয় চিত্র। পশ্চিমবংগ এক সময় উপরে ছিল, এখন নীচে নেমে গেছে। এর জন্য দায়ী হচ্ছে কেন্দ্রীয় সরকার। মাননীয় সদস্য দেওকি নন্দন পোদ্দার কতকগুলি অন্যায়, ভ্রান্তি মূলক অসত্য কথা বলে চলে গেলেন, শোনবার তার সময় নেই। He belongs to the industrial House আমি আপনার মাধ্যমে তার কাছে এই কথাগুলি পৌঁছে দিতে চাই যে, কেন্দ্রের বৈষম্য মূলক নীতির জন্যই পশ্চিমবংগ এই দুরবস্থায় এসে পৌঁচেছে। কংগ্রেস আমল থেকেই এটা শুরু হয়েছে, ১৯৭৭ সাল থেকে এটা যে শুরু হয়েছে, তা নয়। আমি তথ্য দিয়ে সব কিছু দেখিয়ে দেব যে, তারা যখন শাসন করেছেন তখন থেকেই এই অধোগতি শুরু হয়েছে। ১৯৬৫।৬৬ সালে হিন্দুস্থান কেবলস, দুর্গাপুর এ্যালয় ষ্টীল ইত্যাদি হবার পর আজ পর্যন্ত কোন বড় বিনিয়োগ কেন্দ্রীয় সরকার এখানে করেন নি। চটকল, সুতাকল, কয়লা, চা ইত্যাদি চিরাচরিত শিল্প নয়, আধুনিক শিল্প বলতে যেগুলি বোঝার যেমন পেট্রোকেমিক্যালস কমপ্লেক্স, ইলেকট্রনিক্স ইত্যাদি একটিও এখানে করেছেন? করেন নি। ড্রাগ এ্যান্ড ফার্মাসিউটিক্যালস ইত্যাদি অনেক শিল্পের দৃষ্টান্ত দেওয়া যায়, কিন্তু আমি কেবলমাত্র একটি শিল্পের দৃষ্টান্ত এখানে তুলে ধরছি। পশ্চিমবংগে ইলেকট্রনিক্স শিল্প করার কথা বারে বারে বলা হয়েছে, প্রস্তাব দেওয়া এবং এই উদ্দেশ্যে সল্ট লেকে জমি বরাদ্দও করা হল, তারা করেন নি। তারা কি অন্য রাজ্যে করেন নি? কোথায় কোথায় হয়েছে? মিনিষ্ট্রি অব ডিফেন্সের অধীনে ভারত ইলেকট্রনিক্স ব্যাঙ্গালোর, গাজিয়াবাদ, পুনায় করেছেন, আর হিন্দুস্থান এয়ারোনটিক্স লিমিটেড্ হায়দ্রাবাদে করেছেন, তারেজা মহারাষ্ট্র, গাড়োয়াল ইউ.পি., পাঁচখুলা হরিয়ানায় করেছেন। মিনিষ্ট্রি অব কমিউনিকেসনের অধীনে পালঘাট কেরলে করেছেন, ব্যাঙ্গালোরে করেছেন, নৈনি, রায়বেরিলিতে করেছেন। তারপর হিন্দুস্থান টেলিপ্রিন্টারস লিমিটেড্ মাদ্রাজে করেছেন। মিনিষ্ট্রি অব এ্যাটমিক এনার্জির অধীনে হায়দ্রাবাদে করেছেন এবং ইলেকট্রনিক্স

ডিপার্টমেন্টের অধীনে মহাবীর পাঞ্জাবে করেছেন। সায়েন্স এ্যান্ড টেকনলজির অধীনে ফৈজাবাদ ইউ.পি.তে করেছেন। মিনিষ্ট্রি অব ইন্ডাষ্ট্রীর অধীনে কোটা, গুজরাটে করেছেন। তাহলে কোন্ কোন্ রাজ্যে করলেন? মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ, হরিয়ানা, অন্ধ্র, কর্ণাটক, কেরল, তামিলনাড়ু, পাঞ্জাব, গুজরাটে করলেন, পশ্চিমবংগে একটিও হয়নি। এটা কোন বেসরকারী শিল্পপতির ব্যাপার নয়, আমাদের দেয় ট্যাক্সের শতকরা ১০০ ভাগ টাকায় ভারত সরকার সারা ভারতবর্ষে এইগুলি করলেন, পশ্চিমবাংলায় নয়, পূর্ব ভারতে একটিও নয় এবং তারা এখানে একটি কোন শিল্প করার প্রয়োজন অনুভব করলেন না। আমি এই নামগুলি করলাম, আরো অনেক নাম করা যায়। যেসব অর্থ লগ্নী সংস্থার অর্থ সাহায্যে শিল্প গড়ে ওঠে তারা কি দিয়েছে আমাদের এখানে সেটা আমি একটু পড়ে শোনাচ্ছি। আমাদের এদিক থেকে কিছু কিছু মাননীয় সদস্য বলেছেন ১৯৭৬ সালে par capita income এ্যাকচুয়্যাল ডিসবার্স ১৯৭৬।৭৭ সালে মহারাষ্ট্রে ছিল ২৮.৯৩ টাকা, আর ১৯৮১।৮২ সালে এ্যাকচুয়্যাল ডিসবার্স হয়েছে ৬৩.৩৩ টাকা ১৯৭৬।৭৭ সালে গুজরাটে হয়েছিল ২৭.৯৫ টাকা, ১৯৮১।৮২ সালে হয়েছে ৭৭.২৫ টাকা। আর পশ্চিমবংগে ১৯৭৬।৭৭ সালে হয়েছিল ১৫.৯৮ টাকা, ১৯৮১।৮২ সালে হয়েছে ৩০.১৮ টাকা। মহারাষ্ট্রে ৬৩.৩৩, গুজরাটে ৭৭.২৫ টাকা হয়েছে, আর পশ্চিমবংগে সেখানে মাত্র ৩০.১৮ টাকা হয়েছে। আর অঞ্চল হিসাবে পূর্বাঞ্চলে মাথা পিছু মাত্র ১৪.৮৬ টাকা হয়েছে, অথচ পশ্চিমাঞ্চলে সেখানে ৭২.২১ টাকা হয়েছে। এই ভাবে তারা বৈষম্য করেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** নির্মলবাবু, আপনি একটু বসুন। এই ডিবেটের জন্য যে সিডিউল্ড টাইম ফিক্স করা হয়েছিল সেটা বাই ৫.৫৯ শেষ হয়ে যাবে। দেখে মনে হচ্ছে এই সময়ের মধ্যে আলোচনা শেষ হবে না। সেই জন্য আমি হাউসের কাছে অনুমতি নিয়ে আরো আধ ঘন্টা টাইম বাড়াতে চাই। আশা করি আপনারা এই টাইম বাড়িয়ে দেবেন। হাফ্ এ্যান আওয়ার টাইম ইজ এক্সটেনডেড্।

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ভাবে তারা কমিয়ে দিয়েছেন। আমরা যোজনা পরিকল্পনার দিকে চলেছি। ষষ্ঠ পরিকলনায় পেট্রলিয়াম, কোল ইনডাষ্ট্রি ইত্যাদি সেন্ট্রাল সেকটরে সারা ভারতে মোট বরাদ্দ ছিল ১৯ হাজার ৯৪১.৭ কোটি টাকা।

আর পশ্চিমবংগে তারা দিলেন মাত্র ১ হাজার ৯৮ কোটি টাকা। সেটা শতকরা ৫.৫ ভাগ। আমাদের লোকসংখ্যার হিসাবের চেয়ে কম। এক কালে পশ্চিমবংগ শিল্পে এগিয়ে ছিল কিন্তু সেই পশ্চিমবংগের ক্ষেত্রে যে বৈষম্য করা হচ্ছে সে হিসাবটা করা হ'ল না। তারপর আমরা দেখছি, শিল্পে অর্থ সাহায্য করেন যে সমস্ত সংস্থা—আই.ডি.বি.আই., আই.সি.আই, আই., এফ.সি., এল., আই.সি., ষ্টেট ব্যাঙ্ক প্রভৃতি তাদের সবাই—এর হেড অফিস বম্বেতে। ভারতবর্ষ তো বিরাট দেশ, এটা তো মহাভারত, ভারতে সমস্ত কিছু পশ্চিমাঞ্চলে হবে, বম্বেতে হবে এটা কি রকম কথা? পশ্চিমাঞ্চল ভারতবর্ষের অংশ, তাদের উন্নতি নিশ্চয় হোক কিন্তু আমাদের দিকেও তো তাকাতে হবে। তবুও পশ্চিমবংগে ছেটেফোঁটা হয়েছে কিন্তু তার উপরে উত্তরপূর্বে ভারতে কিছুই হয়নি। এই এক ভারতবর্ষের মধ্যে নাকি আমরা আছি। তারপর কেন্দ্রের অনেকগুলি শিল্প কেন্দ্রের বিভিন্ন দপ্তরের অর্ডারের উপর নির্ভরশীল, যেমন ওয়াগন শিল্প। এই ওয়াগন শিল্প রেলের অর্ডারের উপর নির্ভরশীল। কিন্তু

সেই অর্ডারের ব্যাপারেও আমরা দেখছি তাও আস্তে আস্তে কমিয়ে দেওয়া হচ্ছে। ১৯৬৩।৬৪ সালে ১৭ হাজার ১০০টি ওয়াগন--ফোর হুইলার--করা হ'ত আর ১৯৮০।৮১ সালে সেটা কমিয়ে ৭ হাজার ৯০০ করা হয়েছে। ৯টি ওয়াগন কারখানার মধ্যে ৪টি পশ্চিমবংগে এবং তাও অর্ডার পায় না। দুটি কারখানা বন্ধ করে দেওয়া হয়েছে। কিছুদিন আগে কাগজে দেখলাম ওয়াগন নাকি আরো কমিয়ে দেওয়া হবে। এইভাবে পশ্চিমবংগকে আস্তে আস্তে রক্তশূন্য করে দেওয়া হচ্ছে। তারপর কেন্দ্রীয় সরকার যে সমস্ত শিল্প তৈরী করেছেন--১৯৬৫।৬৬ সালের পর পশ্চিমবাংলাতে তো কিছুই করেন নি--সেখানেও সম্প্রসারণ হয়নি, নতুন বিনিয়োগ হয়নি। দুর্গাপুর ষ্টিলে কম হয়েছে কিন্তু রাউরকেল্লা, ভিলাই এইসব জায়গায় হচ্ছে। একই পরিকল্পনা, একই সময় করা হয়েছিল কিন্তু অন্য জায়গায় সম্প্রসাবণ হবে, টাকা ঢালা হবে, বাড়বে আর পশ্চিমবংগে হবে না এ জিনিষ করা হবে কেন? এগুলি তো কেন্দ্রীয় সরকারের ব্যবস্থাপনাতেই চলছে। সারা ভারত থেকে ভালো ভালো অফিসারদের নিয়ে তারা এগুলি চালাচ্ছেন, তাহলে এই অবস্থা কেন? তারপর কেন্দ্রের দায়িত্ব যে সমস্ত শিল্পের ব্যাপারে যেমন চা শিল্প তার অবস্থা কি দেখুন। চা থেকে বৈদেশিক মুদ্রা যা আয় হয় তা কেন্দ্রীয় সরকার পান। এই যখন অবস্থা তখন আমরা দেখছি সেই চা শিল্প ধুঁকছে এবং কেন্দ্রীয় সাহায্য সেখানে নামমাত্র। দার্জিলিং-এর ১২টি চা বাগান বন্ধ হয়ে আছে। ডুয়ার্সের চা বাগানের অবস্থা খারাপ। এ ক্ষেত্রে শুধু সেমিনার করলেই চলবে না সেখানে বাস্তব পরিকল্পনা কোথায়? বস্ত্র শিল্পে তো কেন্দ্রীয় সাহায্যের কোন অভাব হয়না। পশ্চিমবংগে শিল্প হলেই উদারতা কমে যায় কিন্তু অন্য জায়গায় হলে তা হয়না। তারপর ফ্রেট ইকোলাইজেসান সম্পর্কে কয়েকজন বলেছেন। কতবড় অবিচার দেখুন। কয়লা এবং ইস্পাতের দাম সারা ভারতবর্ষে এক হবে, সেখানে যাতায়াতের জন্য ভরতুকি দেবেন কেন্দ্র অথচ গুজরাট মহারাষ্ট্র থেকে তুলো আনার ব্যাপারে কেন্দ্র ভরতুকি দেবেন না। তারপর ফ্লাইট অব ক্যাপিটাল সম্পর্কে যারা বলেছেন তাদের বলছি, এটা তার অন্যতম প্রধান কারণ। পশ্চিমবংগে বস্ত্র শিল্পের জন্য যে তুলোর প্রয়োজন তার শতকরা ৯৭ ভাগ আসে গুজরাট, মহারাষ্ট্র থেকে এবং সেখানে আমরা দেখছি ১৯৭৪ সাল থেকে এই আনবার খরচ বেড়েছে শতকরা ১২৪ ভাগ। গুজরাট, মহারাষ্ট্রের উৎপাদনের উপর ফ্রেট ইনসিডেন্স পড়ে ০.৪ শতাংশ আর পূর্বাঞ্চলে পড়ে দুই দশমিক। এখানে উৎপাদন ব্যয় বেড়ে যাচ্ছে কাজেই এখানে কেন কারখানা করবে? যদি মহারাষ্ট্রে গিয়ে কাপড় কল করলে খরচা কম পড়ে তাহলে কোলকাতার পুরানো কাপড়ের কল বন্ধ হয়ে যাবে কারণ ওখানে উৎপাদন খরচ কম পড়ে। কেন্দ্রীয় সরকার ইচ্ছা করে পশ্চিমবংগকে মারবার জন্য, পূর্বাঞ্চল কে মারবার জন্য এইসব করছেন। এটা কি বৈষম্য নয়? তারপর বিদ্যুতের কথা। অম্বিকাবাবু ঠিকই বলেছেন যে বিদ্যুৎ হচ্ছে শিল্পের ব্যাপারে একবারে অপরিহার্য জিনিষ, জুস। এই বিদ্যুতের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বৈষম্যটা কি রকম সেটা একটু দেখুন। ষষ্ঠ পরিকল্পনাতে বিদ্যুতের জন্য কেন্দ্রের যে বরাদ্দ তাতে মহারাষ্ট্র পাচ্ছে ২ হাজার ১৫৭ কোটি টাকা, উত্তরপ্রদেশ ২ হাজার ১২৫.৯০ কোটি টাকা আর পশ্চিমবংগ সেখানে পাচ্ছে ৮৮৬ কোটি টাকা।

[6-00—6-10 p.m.]

**সেই পরিকল্পনা এখনও হলনা। এটা বৈষম্য নয়? আমরা বারে বারে করতে বলেছি। কেন্দ্রীয় সরকার এটা বলতে পারবেন না যে অন্যায়। আজকে কেন্দ্রীয় সরকারের কাছে**

আমরা প্রস্তাব করেছি যে পশ্চিমবাংলাতো ভারতের অংগ রাজ্য, এটা হলে সকলেই উপকৃত হবেন, এই শিল্প এখানে করুন। হলদিয়া পেট্রো-কেমিকেলের জন্য ১৯৭৬ সাল থেকে আমাদের প্রয়াত নেতা ডঃ কানাই লাল ভট্টাচার্য, আমাদের মুখ্যমন্ত্রী, সকলে বারে বারে দিল্লীতে গেছেন, কিন্তু আজও তার অনুমতি দিলেন না। সল্ট লেকে আমরা জমি বরাদ্দ করে রেখেছিলাম কিন্তু ইলেকট্রোনিক্স করলেন না। শিপ রিপেয়ারিং হলদিয়াতে করতে বলেছিলাম কিন্তু করলেন না। আমরা ইলেকট্রোনিক্স--এর কথা আগেও বলেছি। আজকে কেন্দ্রীয় সরকারের বৈষম্য ছাড়াও একশ্রেণীর শিল্পপতি যে আচরণ করছেন তার জন্যও পশ্চিমবংগ মার খাচ্ছে। তারা বিনিয়োগ করছেন না। আমি তাদের কথায় পরে আসবো। সব চেয়ে ক্রাইম যেটা সেটা হচ্ছে তারা শিল্পকে আধুনিকীকরণ করছেন না, মর্ডানাইজেশান করছেন না। চটকলগুলি কি কোটি কোটি টাকা লাভ করেনি? কিন্তু একটা কারখানাও কি অধিকরণ করা হয়েছে? চা--আপস এ্যান্ড ডাউন। এখনতো চায়ের বাড় বাড়ন্ত। গাছ কেটে নুতন গাছ করা হচ্ছে না। বুড়ো গরু যেমন দুধ দেয়না তেমনি বুড়ো গাছও ভাল চা দেয়না। লাভ করবো অথচ টাকা ঢালবো না, আধুনিকীকরন করবো না। আধুনিকীকরণের টাকা নিয়ে অন্য কাজে খাটাবো, এই জিনিস করে সারা পশ্চিমবংগের সর্বনাশ করেছেন। এখানকার টাকা অন্য জায়গায় চলে যাচ্ছে। মাননীয় সদস্য অমলেন্দ্র রায় বলেছেন যে কি ভাবে এখানকার চিনি কলের টাকা রাজস্থানে নিয়ে গিয়ে ডালডায় খাটান হচ্ছে। কিন্তু আমাদের এখানে কিছুতো করবেন। পুঁজিবাদী ব্যবস্থায় লাভ তো তারা করবেনই কিন্তু লাভ যা করবেন তার কিছু টাকাতো এখানে খরচ করবেন, কিছুতো নুতন করে সম্প্রসারণ করবেন, আধুনিকীকরন করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এসব সত্বেও পশ্চিমবংগ একেবারে শিল্পে এগিয়ে যাচ্ছে না, তা নয়। তবে যে পরিমান এগিয়ে যাওয়া দরকার তা হচ্ছে না। তবে এগিয়ে যাচ্ছে এবং অবস্থার পরিবর্তন হচ্ছে। বিনিয়োগ বাড়ছে, শিল্প হচ্ছে, আমরা কিছু দৃষ্টি দিয়েছি। টি বোর্ড--ইন্ডাষ্ট্রিয়াল প্রোডাকশানের যে ইনডেক্স নং সেখানে যদি ১৯৭০ সালকে ভিত্তি বছর ধরি তাহলে জেনারেল ইনডেক্সে দেখা যাচ্ছে যে ১৯৮০ সালে ১১৭.৩৬, ১৯৮১ সালে ১২০.৪২, ১৯৮২ সালে ১২২.১৮। সুতরাং মাননীয় সুনীতিবাবু যে কথা বলেছেন যে আমরা পিছিয়ে যাচ্ছি, তা নয়। আমরা সামনের দিকেই এগিয়ে যাচ্ছি। কিন্তু আমাদের গতিটা মন্থর হচ্ছে। গত কয় বছরে আমরা এগিয়ে যাবার পথেই চলেছি। এই যে বিজনেস ষ্ট্যান্ডার্ড কাগজটি, এটা আমাদের কাগজ নয়। এটা ৩রা মার্চের কাগজ। এতে লিখেছে, "West Bengal Tops In Company Registration - New Delhi, The largest number public companies registered last year (1983) was in West Bengal, says an analysis of growth of new joint companies in the year prepared by the Union department of Company Affaris." এই তথ্য বিজনেস ষ্ট্যান্ডার্ড দিল্লী থেকে ছেপেছে যে কম্পানী রেজিষ্টেশান সব থেকে বেশী হচ্ছে পশ্চিমবংগে। আমরা কি দেখছি? আমরা দেখছি যে ওয়েষ্ট বেংগল ইন্ডাষ্ট্রিয়াল ডেভলপমেন্ট কর্পোরেশান, যারা শিল্পের জন্য টাকা দেবার ব্যবস্থা করেন, সেখানে আমরা দেখছি যে ইকুইটি পার্টিসিপেশান, লোন, গ্যারান্টি ক্যাপিটালাইজেশান সব মিলিয়ে এপ্রিল ১৯৭১ থেকে মার্চ ১৯৭৭ পর্যন্ত ডবলিউ.বি.আই.ডি.সি. টাকা দিয়েছিলেন ১৪ কোটি ৭৩ লক্ষ ৮০ হাজার। আর ৩১শে মার্চ ১৯৭৭ থেকে আমরা অর্থাৎ আমরা আসার আগে থেকে হিসাব করলে মার্চ ১৯৮২ পর্যন্ত এই প্রতিষ্ঠান টাকা দিয়েছেন-নিশ্চয়ই স্কুল করার জন্য নয়--শিল্পের জন্য ৬৯ কোটি ৭০ লক্ষ ১৪ হাজার। আর ৩১ মার্চ ১৯৮৪ পর্যন্ত যদি ধরি তাহলে এটা বেড়ে হবে ৮৪ কোটি টাকা। তাঁরা ৬ বছরে

দিয়েছিলেন ১৪ কোটি ৭৩ লক্ষ টাকা। আর আমরা ৫ বছরে দিলাম ৮৪ কোটি টাকা। ওঁরা তো শিল্প গড়ার জন্যই টাকা নিচ্ছেন, তাহলে কি নতুন শিল্প হচ্ছে না!

আরো হিসাব দিচ্ছি, ১৯৬৭ সাল থেকে--আমরা অল্প কিছু দিন, ৯ মাস আর ১৩ মাস ক্ষমতায় ছিলাম--১৯৭৮ সাল পর্যন্ত টার্ম লোন ডাবলু.বি.আই.জি.সি. দিয়েছে মাত্র ৯০ লক্ষ টাকা, আর তারপরে ৩১শে মার্চ ১৯৮৪ সাল পর্যন্ত এই টাকা বেড়ে হয়েছে ৩১ কোটি টাকা। সুতরাং নতুন শিল্প গড়বার জন্য লোকে এগিয়ে আসছে না, টাকা নিচ্ছে না, বিনিয়োগ হচ্ছে না, এই তথ্য ঠিক নয়। নিশ্চয়ই আরো বেশী হওয়া উচিত। কিন্তু একটু একটু করে এগোচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধী পক্ষের অনেকে বললেন পশ্চিমবংগে শিল্প গড়বার পরিবেশ নেই, ইন্ডাষ্ট্রিয়াল ক্লাইমেট নেই এবং কিছু কিছু শিল্পপতিরাও এই কথা বলেন। কিন্তু আমরা বলি, এটা অপপ্রচার, এটা বিকৃত তথ্য, ইচ্ছাকৃত--ভাবে কিছু মানুষ এই কথা বলছে এবং নিশ্চয়ই কোন কারণে বলছে।

নিশ্চয়ই শিল্পের জন্য প্রথম দরকার বিদ্যুৎ এবং ওঁরা বলছেন, বিদ্যুতের জন্যই নাকি এখানে শিল্প হচ্ছে না। আমি ওঁদের জিজ্ঞাসা করি, এটা কি সারা ভারতবর্ষের কথা নয়? আজকের পত্রিকা, অন্য দিনের কথা নয়, আজকের কাগজে কি আছে? ১০ই এপ্রিলের 'ইকনমিক টাইমস' পাওয়ার পজিসন সম্বন্ধে কি বলছে? 'ফিকি'--র নব--নির্বাচিত সভাপতি রামকৃষ্ণ বাজাজের এক সাক্ষাৎকারের একটি মন্তব্য সম্বন্ধে বলছে, 'হি ওয়াজ্ অফ দি ভিউ দ্যাট দেয়ার ইজ্ পাওয়ার সর্টেজ্ এবং এই জন্য শিল্পে অসুবিধা হচ্ছে।' তিনি কেবল মাত্র পশ্চিমবংগের কথা বলেননি, সারা ভারতবর্ষের কথা বলেছেন। সুতরাং ফিকির সভাপতি রামকৃষ্ণ বাজাজ্ দিল্লীতে বসে বলছেন যে, সারা ভারতবর্ষে শিল্প গড়ে তুলতে বিদ্যুতের জন্য অসুবিধা হচ্ছে। সুতরাং আমি ওঁদের জিজ্ঞাসা করি, সারা ভারতে বিদ্যুতের কি অবস্থা? আমরা এখানে গত ৬ বছরে অবস্থার কিছুটা উন্নতি করেছি। ১৯৭৬-৭৭ সালে সারা পশ্চিমবংগে বিদ্যুতের ইন্সটল্ড ক্যাপাসিটি ছিল ১,৬২৬ মেগাওয়াট, আর ১৯৮৩-৮৪ সালে হয়েছে, ২,৫৫৩ মেগাওয়াট। তাহলে এখানে কি বিদ্যুতের উৎপাদন বাড়েনি? ১৯৮৪-৮৫ সালের মধ্যে আরো কিছু নতুন বিদ্যুৎ পাওয়া যাবে। টিটাগড় চতুর্থ ইউনিট থেকে ৬০ মেগাওয়াট পাওয়া যাবে, কোলাঘাট ১ম ইউনিট থেকে ২১০ মেগাওয়াট পাওয়া যাবে, ফারাক্কা ১ম ইউনিট থেকে ২১০ মেগাওয়াট পাওয়া যাবে এবং দুর্গাপুর প্রজেক্টের ৬ষ্ঠ ইউনিট থেকে ১১০ মেগাওয়াট পাওয়া যাবে। অতএব বিদ্যুতের অবস্থার উন্নতি হচ্ছে, বিদ্যুৎ আসছে। এ ছাড়াও ভুটানের চোখা বিদ্যুৎ কেন্দ্র থেকে আগামী বছরের মার্চ মাসে আরো ১০।১৫ মেগাওয়াট বিদ্যুৎ আসবে এবং দ্বিতীয় বছর থেকে ১৩২ মেগাওয়াট আসবে। সুতরাং বিদ্যুৎ নেই, তা নয়, বিদ্যুৎ আছে, বিদ্যুৎ আসছে, পশ্চিমবংগের বিদ্যুৎ পরিস্থিতি ভাল হচ্ছে এবং এক বছরের মধ্যে অবস্থার আরো উন্নতি হবে।

এখানে পরিকাঠামো বা ইনফ্রা--স্ট্রাকচারের কথা কেউ কেউ বলেছেন। আমি তাঁদের জিজ্ঞাসা করি, আমাদের কি ইনফ্রা--স্ট্রাকচার নেই? কল্যানীতে ইনফ্রা--স্ট্রাকচার তৈরী হয়েছে, হলদিয়াতে হয়েছে, খড়গপুরে হয়েছে, শিলিগুড়ির কাছে ল্যাবচাতে হয়েছে। আমরা অন্যান্য জেলায় আরো তৈরী করছি। ফারাক্কা, বজবজ্, বীরশিবপুর, উলুবেড়িয়া এবং মালদহে করবার চেষ্টা করা হচ্ছে। অবস্থার উন্নতি করা হচ্ছে।

আজকে ওঁরা এখানে বলছেন, শ্রমিক অশান্তি এখানে বাড়ছে, শ্রমিকদের অবস্থা এখানে খারাপ হচ্ছে। এটা ভুল কথা। ভারতবর্ষের কোথায় পশ্চিমবংগের চেয়ে কম শ্রমিক অশান্তি আছে? এখানে কিছু দিন ধরে চট--কল বন্ধ ছিল এবং সে কথা দেওকিনন্দনবাবু উল্লেখ করেছেন। আমি লক্ষ্য করছিলাম তিনি যখন ঐ কথা বলছিলেন তখন সুব্রত বাবু তাঁর পাশে মাথা নীচু করে বসে ছিলেন। কারণ সুব্রতবাবু কি বলবেন, উনি তো একজন চট--কল ধর্মঘটের নেতা। আমি দেওকিনন্দন বাবুকে জিজ্ঞাসা করি, বোম্বাইতে কাপড়--কল কত দিন বন্ধ ছিল? দত্ত সামন্ত কি বলেন? দেওকিনন্দন বাবু এখানে পশ্চিমবংগের শ্রমিক অশান্তিতে হতাশ হলেন! তা শ্রমিকদের ঘাড়ে দোষ চাপিয়ে কি হবে! রিজার্ভ ব্যাঙ্ক, একটা কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান, তাঁরা তাঁদের সার্ভে রিপোর্টে বলেছেন, সারা ভারতবর্ষে কল--কারখানাগুলিতে যে অসুবিধা হচ্ছে তাতে শ্রমিক অশান্তির জন্য কল--কারখানা বন্ধ হচ্ছে মোট বন্ধ হওয়া কল--কারখানার মাত্র শতকরা দু'ভাগ। আর বাকিটা হয় পরিচালনায় ক্রটি, না হয় কাঁচা মালের অভাব, না হয় টাকা পয়সার অসুবিধার জন্য বন্ধ হচ্ছে। পশ্চিমবংগে বর্তমান অবস্থা কি দেখছি? আমরা দেখছি এখানে ধর্মঘট কমছে। ১৯৭৭ সালে ৩৯৭টি ধর্মঘট হয়েছিল এবং তাতে ২৫১.৬ হাজার শ্রমিক সামিল হয়েছিলেন। ১৯৮২ সালে কমে ১৪৬টি ধর্মঘটের ঘটনা ঘটেছিল এবং সে ঘটনার সংগে ১৩০.১ হাজার শ্রমিক যুক্ত ছিলেন। আব ১৯৮৩ সালে ১৭১টি ধর্মঘটের ঘটনা ঘটেছে এবং তাতে ১৩২.৯৬ জন শ্রমিক যুক্ত ছিলেন।

এখানে লে-অফ্ ও কমেগেছে। ১৯৭৭ সালে ৩৬৭টি হয়েছে, আর ১৯৮২ সালে ৫৭টি হয়েছে। সুতরাং এখানে ১৯৭৭ সালের আগে যে প্রতিকূল পরিস্থিতি ছিল, এখন আর তা নেই। তবে আমাদের পশ্চিমবংগে কিছু কিছু কাঁচা মালের অসুবিধা আছে, সেগুলি আমাদেব বাইরে থেকে কিনে আনতে হয়। কিন্তু সামগ্রিক--ভাবে শিল্প গড়বাব মত কাঁচা মাল্ এখানে আছে।

[6-10—6-20 p.m.]

বাজার এখানে আছে। আইন--শৃঙ্খলা সিকিউরিটি--দেওকীনন্দন পোদ্দার বললেন সিকিউরিটিব কথা--এ ব্যাপাবে আমাদের মাননীয় সদস্য দিলীপ মজুমদার মহাশয় পুলিশ বাজেটের দিন বলেছেন -আইন--শৃঙ্খলা দিল্লীতে আছে? পাটনায় আছে? লক্ষ্ণৌতে আছে? আর পশ্চিমবাংলায় আইন -শৃঙ্খলা, ব্যক্তিগত নিরাপত্তা যা আছে -এ জিনিষ আর অন্য কোথাও নেই। পশ্চিমবাংলায় একটাও শিল্পপতি নিগৃহীত হয়েছে? একটাও মারা গেছেন? কাজেই পশ্চিমবাংলার বাইরে এই জিনিষ আর কোথাও নেই। রাজনৈতিক স্থায়িত্ব অর্থাৎ পলিটিক্যাল ষ্টেবিলিটি সত্যিকারের এই পশ্চিমবাংলায় আছে। সরকারী নীতি অত্যন্ত পরিষ্কার। সুতরাং শিল্প গড়বার জন্য যা যা দবকার, ভাল ইন্ডাষ্ট্রিয়াল ক্লাইমেটের জন্য যা যা দরকার সবই আছে। কিছু শিল্পপতি একটা সাবজেকটিভ বায়াস নিয়ে ইচ্ছাকৃত করেছেন এবং এইকথা শিল্পপতিরা বুঝেছেন এবং বুঝেছেন বলেই বলেছেন--আমি দুটি বিবৃতি পড়ছি-দেওকীনন্দন পোদ্দার মহাশয় বলছেন তিনি ইন্ডাস্ট্রি কমার্সের সঙ্গে যুক্ত আছেন। উনি কোন সমিতির সদস্য আমি জানি না তবে প্রধান সমিতি ইন্ডিয়ান চেম্বার অফ কমার্সের নব নির্বাচিত সভাপতি শ্রী আর.এস. লোধা গত মঙ্গলবার সাংবাদিক সম্মেলনে যা বলেছেন সেটা কাগজে

বেরিয়েছে। ইন্ডিয়ান চেম্বার অফ কমার্সের সভাপতি মঙ্গলবার এক সাংবাদিক বৈঠকে বলেন, পশ্চিমবঙ্গে শিল্পায়নের সম্ভাবনা বিরাট, পূর্বাঞ্চলে উন্নয়নে কেন্দ্রের আরোও নজর দেওয়া উচিৎ এবং শিল্প--উন্নয়নের সম্ভাবনাকে কাজে লাগানোর জন্য আরোও অর্থ বরাদ্দ করা উচিৎ। আজকের কাগজে আছে--'বসুমতি' কাগজটা আমি ইচ্ছা করেই আনলাম কারণ অধিকাংশ শিল্পপতি হচ্ছে অবাঙ্গালী। আর.এস. লোধাও অবাঙ্গালী। আর একজন বাঙ্গালী শিল্পপতি সেন পন্ডিতের অভিজিৎ সেন তিনি এক সাক্ষাৎকারে বলেছেন, রুগ্ন শিল্প সংস্থাগুলিকে বেসরকারী প্রতিষ্ঠানের হাতে ফিরিয়ে দেবার ব্যাপারে রাজ্যসরকারের চিন্তা--ভাবনা বাস্তবধর্মী ও প্রকৃত শিল্পোন্নয়নের সহায়ক। তিনি পরিষ্কার বলেছেন, পশ্চিমবঙ্গের শিল্পের অবস্থা ভাল। তারপর তাকে যখন প্রশ্ন করা হয়, অন্য রাজ্যের তুলনায় এই রাজ্যে বর্তমানে শিল্প সম্পর্ক কেমন? তার উত্তরে তিনি বলেছেন, অন্য রাজ্যের তুলনায় অনেক ভাল। এমনকি যারা এ রাজ্যে নতুন লগ্নী করছেন না, তারাও জানেন, পশ্চিমবঙ্গে শিল্প সম্পর্ক বেশ ভাল। এটা বামপন্থী নেতারা বলছেন না, বিশিষ্ট শিল্পপতিরা বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে রাষ্ট্রায়ত্ব শিল্পের লোকসানের কথা বলেছেন। আমি এ ব্যাপারে অস্বীকার করি না। কিন্তু কেন্দ্রীয় সরকারের অধীন রাষ্ট্রায়ত্ব শিল্পগুলিতে কি লোকসান হচ্ছে না? আমি একটা লিষ্ট পড়ি তাহলেই বুঝতে পারবেন। ভারত লেদার করপোরেশানের ১৯৮২-৮৩ সালে লোকসান হয়েছে ৪৩ লক্ষ টাকা। ভারত অপথালমিক গ্লাস লিমিটেডে লোকসান হয়েছে ২ কোটি ১৩ লক্ষ ৪০ টাকা। সাইকেল করপোরেসান অফ ইন্ডিয়ায় লোকসান হয়েছে ৩ কোটি ৪৭ লক্ষ টাকা। হিন্দুস্থান পেপার করপোরেসান লোকসান হয়েছে ১৬৫২.০০ টাকা। ন্যাশনাল ইন্সট্রুমেন্ট লিমিটেডে লোকসান হয়েছে ১ কোটি ৯৯ লক্ষ টাকা। ন্যাশনাল বাই--সাইকেল করপোরেসান অফ্ ইন্ডিয়ায় লোকসান হয়েছে ২ কোটি ৭৩ লক্ষ টাকা। ন্যাশনাল স্মল ইন্ডাষ্ট্রিস করপোরেসানে লোকসান হয়েছে ২০ লক্ষ টাকা। ট্যানারী এ্যান্ড ফুটওয়ার করপোরেসানে লোকসান হয়েছে ৫ কোটি ৪৯ লক্ষ টাকা। ভারত ব্রেকস এ্যান্ড ভালভস লিমিটেডে লোকসান হয়েছে ৮২ লক্ষ টাকা। ভারত ওয়াগান এ্যান্ড ইঞ্জিনিয়ারিং কোম্পানী, ব্রেথওয়েট এ্যান্ড কোম্পানী লিমিটেডে ৫০ লক্ষ টাকা হেভী ইঞ্জিনিয়ারিং করপোরেসানে ৩ কোটি ৯৪ লক্ষ টাকা। এই বকম কত আছে, কত লিষ্ট আর পড়বো। কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠানে এইভাবে লোকসান চলেছে। নিশ্চয়ই এতে আমাদের আত্ম-সন্তুষ্টি থাকার কারন নেই। আমাদের পশ্চিমবাংলায় সবেতেই লোকসান হচ্ছে এটা ঠিক নয়। দুর্গাপুর প্রজেক্ট লিমিটেডে--অন্যতম প্রধান রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থা -- ১৯৮২-৮৩ সালে ৪ কোটি ৩৯ লক্ষ টাকা লাভ হয়েছে। ওয়ার হাউসিং করপোরেসানে লাভ হয়েছে, এগ্রো ইন্ডাষ্ট্রিতে লাভ হয়েছে এবং অন্য প্রতিষ্ঠানগুলি যাতে ভালভাবে চলে সেই চেষ্টা আমরা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রুগ্ন বন্ধ কারখানার কথা এখানে বলেছেন। সারা ভারতবর্ষের অবস্থাটা ইকনমিক সার্ভে যেটা প্রণব বাবু লোকসভায় পেশ করেছেন, ২৮ পাতার ৪.৩৩ তে আছে।

সারা ভারতবর্ষের অবস্থা ইকোনোমিক সার্ভেতে বলা হয়েছে যেটা প্রণব বাবু লোকসভাতে পেশ করেছেন। তাতে ২৮ পাতায় ৪.৩৩ তে আছে Sickness in industries like Textile, Engineering and Steel has continued to be a matter of concern. এটা সারা ভারতবর্ষের চেহারা। আমরা এখানে অন্ততঃপক্ষে এটুকু করেছি যাতে শ্রমিক--কর্মচারীরা বেকার না হয় এবং আমরা অন্ততঃপক্ষে ৫০ হাজার শ্রমিক--কর্মচারীদের বাঁচাতে পেরেছি। এখন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর্থিক সহযোগিতা পেলে আমরা

এগোতে পারি। আমাদের একটা জাতীয়করণ হয়ে গেছে এবং আরও তিনটির জন্য আমরা বিল আনছি। এই কথা ঠিক নয় যে আমরা চিরকাল এগুলোকে সিক্ রেখেই চালিয়ে যাবো। আমরা কেবল এই কথা বলতে পারি যে ভারতবর্ষে এ--ব্যাপারে একটা গাইডলাইন আছে। তারমধ্যে গিয়ে যদি কেউ এগুলো চালাতে চান তাহলে দায়িত্ব দিতে পারি। আমাদের মুশকিল হোল, আমরা এই ১৩টা সংস্থা অধিগ্রহণ করছি। অবশ্য প্রতিটির উৎপাদন বেড়েছে। কিন্তু এ সম্বন্ধে বলার আছে যে এগুলোকে রুগ্ন শিশু করে রেখে চালানো যায় না। এগুলো ভাল করে চালাতে গেলে আদার অল্টারনেটিভ্ হিসাবে যে অর্থের দরকার তা আই.সি.আর.সি. দিচ্ছে না। কিন্তু আমাদের নীতি হচ্ছে শ্রমিক--কর্মচারীদের ছাঁটাই করা চলবে না বা তাঁদের স্বার্থ ক্ষুণ্ণ করা চলবে না। এখনও পর্যন্ত এ সম্পর্কে কোন কিছু ঠিক হয়নি। আমরা এর অল্টারনেটিভগুলি ভেবে দেখেছি। কয়েকটি অভিযোগ উঠেছে, যার জবাব না দিলে অন্যায় করা হবে।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সময় দেবেন। মাননীয় সুনীতি চট্টোরাজ মহাশয় বলেছেন যে কয়লার উৎপাদন কমে যাচ্ছে বিদ্যুতের অভাবে। ঠিক কথা। এরজন্য দায়ী ডি.ভি.সি। কারণ কয়লা উৎপাদনের জন্য শতকরা ৮৩ ভাগ বিদ্যুৎ দেবার কথা ডি.ভি.সির। ডি.ভি.সি আমাদের রাজ্য সরকারের প্রতিষ্ঠান নয়। এই বিদ্যুৎ তাঁরা দিতে পারেননি বলেই আমাদেব শিল্প বিকাশের পথ বাধাপ্রাপ্ত হচ্ছে। গ্লুকোনেটের কথা আগেই বলেছি। মাননীয় সদস্য আনন্দবাবু জয়ন্তীর ডোলোমাইটের কথা বলেছেন। কয়েকদিন আগে আমি জয়ন্তীতে গিয়েছিলাম। আমি জানি, বিশেষজ্ঞরা বলে থাকেন যে জয়ন্তীর পাথর দিয়ে সিমেন্ট হতে পারে। এই ডোলোমাইটের উৎপাদন আমরা বাড়াতে চাই যদি এই ব্যাপারে রেল বিভাগ আমাদের সঙ্গে সহযোগিতা করেন। আমি রেলের সঙ্গে এ--ব্যাপারে কথা বলেছি। ম্যাগনেশিয়াম পাউডার বা ম্যাগনেশিয়াম প্রডাক্ট--এগুলো তৈরী করবার জন্য আমরা চেষ্টা করছি। মাননীয় সদস্য দেওকীনন্দন পোদ্দার ইনসেনটিভ্ ইন্ পেপার সম্বন্ধে বলেছেন। আমরা এগুলোকে কার্যকরী করবার চেষ্টা করে যাচ্ছি এবং অসুবিধাগুলি দূর করবার চেষ্টা করছি। মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় চিনির কথা বলেছেন। রামনগর সুগার মিল, বেলডাঙ্গা সম্বন্ধে আমরা অবহিত আছি। এ সম্বন্ধে পাবলিক এ্যাকাউন্টস্ কমিটি কিছু সুপারিশ করেছে। আমরা চাই বেলডাঙ্গা, রামনগর সুগার মিল, আমেদপুর সুগাব মিল বেঁচে থাক, ভালভাবে চলুক। মাননীয় সদস্য অম্বিকাবাবু পুরুলিয়াতে মিনারেল বেসড় ইন্ডাষ্ট্রি এবং হাওড়াতে একটি কারখানার কথা বললেন। আমরা এ ব্যাপারে চেষ্টা করছি। মাননীয় সদস্য কাশীবাবুর নামে একটি ছাঁটাই প্রস্তাব আছে। ডি.পি.এল.--এর ট্রান্সফরমার খারাপ হয়ে পড়ে আছে বলে তিনি বলেছেন। আমি তাঁর অবগতির জন্য বলি, গত জানুয়ারী মাসেই ওটা সারাণ হয়ে গেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের লক্ষ্য সম্বন্ধে কিছু বলা দরকার। আমরা শিল্প বিকাশের জন্য কিছু করতে চাই। প্রথমতঃ রাষ্ট্রায়ত্ব যেসব শিল্প আছে, সেগুলো ভালভাবে চালাতে চাই। আমরা মনে করি, কিছু কিছু ত্রুটি সংশোধন করলে এগুলো থেকে লাভের মুখ দেখা যায়। রাষ্ট্রায়ত্ব শিল্প ভালভাবে চালান যাবে না এটা আমি বিশ্বাস করি না। শ্রমিক--কর্মচারীদের সহযোগিতায় এগুলো ভাল করে চালান যাবেই। রুগ্ন শিল্পগুলির সমস্যা

ভালভাবে মীমাংসা করতে চাই। আমরা শিল্প সম্প্রাসরণের উদ্যোগ গ্রহণ করেছি। ইলেকট্রনিকস--এর কারখানার ব্যাপারে ভারত সরকার সাহায্য না করলেও এই বছরের বাজেটে এ ব্যাপারে ৫ কোটি টাকা ধরা হয়েছে এবং সল্ট লেকে ১৩৩ একর জমিও আমরা নিয়েছি। আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিচ্ছি যে হলদিয়ায় পেট্রো কেমিক্যালস্ করতে হবে। আমরা খুশী হতাম যদি বিরোধীপক্ষ জাতীয় স্বার্থে হলদিয়ায় পেট্রো কেমিক্যালসের কথা বলতেন। কয়েকদিন আগে কেন্দ্রীয় শক্তিমন্ত্রী লোকসভায় বিরোধীপক্ষের সদস্য শ্রী অমর রায় প্রধানের এক প্রশ্নের উত্তরে বলেছেন যে এটা তাঁবা করবেন। আমরা চাই তাঁদের প্রতিশ্রুতি তাঁরা রক্ষা করবেন। বেসরকারী উদ্যোগকে আমরা আহ্বান জানাচ্ছি। এক্ষেত্রে যেসব সুযোগ--সুবিধা আছে, আমরা তা দিতে চাই। শিল্প বিকাশের স্বার্থে পিছিয়ে পড়া জেলাগুলিতে আমরা শিল্প গড়ে তুলতে চাই। এক্ষেত্রে ভারত সরকারের ইনসেনটিভ আছে, আমাদেরও আছে। দুঃখের কথা, এদিকে কেউ এগিয়ে আসছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গের ৫টি জেলায় স্বাধীনতার পর এই ৩৭ বছরে একটি শিল্পও গড়ে ওঠেনি।

[6-20—6-30 p.m.]

কংগ্রেস তো এতো কাল শাষণ করে এসেছে। ডাক্তার রায়ের আমল থেকে কোন শিল্প এখানে গোড়ে ওঠে নি। আজকে কেন সেখানে বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠবে না বলতে পারেন? আজকে আমরা সেখানে চেষ্টা করছি সেই সব জায়গায় কি করে শিল্প গোড়ে তোলা যায়। আমরা চাই সেখানে শিল্প গোড়ে তুলতে। আমরা প্রায়রিটি কোথায় দেব? আমরা ইলেকট্রনিকসের উপর এবং ড্রাগ এ্যন্ড ফারমাসিউটিক্যালসের উপর প্রায়রিটি দিতে চাই। আমরা প্লাসটিক ইন্ডাস্ট্রির ব্যাপারে বিচার বিবেচনা করছি। খনিজ পদার্থ যেখানে পাওয়া যায় যেমন বাঁকুড়া, পুরুলিয়া, বর্দ্ধমান, বীরভূম এবং উত্তরবংগের দার্জিলিং এবং জলপাইগুঁড়িতে যে সমস্ত খনিজ পদার্থ পাওয়া যায় সেই গুলিকে কেন্দ্র করে যদি শিল্প গোড়ে তোলা যায় তার চেষ্টা করা হচ্ছে। উত্তরবংগে যে সমস্ত মেডিক্যাল প্লান্ট পাওয়া যায়, যেমন কুইনাইন তৈরী করার জন্য যে সমস্ত মেডিক্যাল প্লান্ট সেইগুলি নিয়ে কি করা যায় তার চেষ্টা করা হচ্ছে। সব শেষে আমি একটা কথা বলতে চাই, আমাদের পরিকল্পিত নীতির কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আমি সকল সদস্যের কাছে আবেদন করবো এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের কাছে আবেদন করবো--আমাদের হয়ত রাজনৈতিক মতভেদ থাকতে পারে--আসুন আমরা সকলে মিলে এই পশ্চিমবাংলার জন্য কি ভালো কাজ করতে পারি সেটা দেখি। আমরা এখানে চিরকাল থাকবো না, কিন্তু আমাদের উত্তরসূরীদের জন্য কি রেখে যাবো সেই কথা চিন্তা করি। আসুন এখানে শিল্প গোড়ে তোলার জন্য আমরা সবাই মিলে চেষ্টা করি। আমরা যে নীতি ঘোষণা করেছি, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বারে বারে বলেছেন সেই কথা অনুযায়ী আমরা সবাই মিলে এখানে কি করে কলকারখানা গোড়ে তোলা যায় তার চেষ্টা করি। কি করে আমরা পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যেতে পারি তার কথা চিন্তা করি। এই কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধীতা করে আমার এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন জানানোর আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**DEMAND No. 62**

The motion that the amount of demand be reduced to Re. 1 - was then put and lost.

The motions that the amount of demand be reduced by Rs. 100-were then put and a division taken with the following results :

NOES -108

Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abdul Hasnat Khan, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
De, Shri Bhibuti Bhusan
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Malin
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
M. Ansaruddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bachcha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sattik Kumar
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sailen
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sk. Siraj Ali, Shri
Sur, Shri Prasanta Kumar

AYES—14

Abdul Mannan, Shri
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Bhunia, Dr. Manas
Biswas, Shri Ananda Mohan
Bose, Dr. Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Mandal, Shri Jokhilal
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Subrata
Roy, Shri Sukumar
Sha, Shri Ganga Prosad
Sinha, Shri Atish Chandra

ABSTENTIONS—2

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Probodh Chandra

The Ayes being 14 and the Noes 107 the motions were lost.

The motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 27,78,01,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-communication and Electronics Industries, and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 4,63,02,000 already voted on account in March, 1984), was then put and agreed to

**DEMAND No. 64**

The motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 39,86,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "328—Mines and Minerals".

(This is inclusive of a total sum of Rs. 6,65,000 already voted on account in March, 1984), was then put and agreed to.

## DEMAND No. 82

The motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 4,41,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads : "526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs 73,51,000 already voted on account in March, 1984), was then put and agreed to

[6-30—6-40 p.m.]

## DEMAND No. 24

The motion that the amount of demand be reduced by Rs 100/-, was then put and a division taken with the following results

NOES—110

Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abdul Hasnat Khan, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Malin
Ghosh, Shri Robindra
Goppi, Shrimati Aparajita
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani
Kisku, Shri Upendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sattik Kumar
Roy, Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sailen
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr Haramohan
Sk. Siraj Ali, Shri
Sur, Shri Prasanta Kumar

AYES—14

Abdul Mannan, Shri
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Bhunia, Dr. Manas
Biswas, Shri Ananda Mohan
Bose, Dr. Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Mandal, Shri Jokhilal
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Subrata
Roy, Shri Sukumar
Sha, Shri Ganga Prosad
Sinha, Shri Atish Chandra

ABSTENTIONS—2

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Probodh

The Ayes being 14, and the Noes 110, the motion was lost.

The motion of **Shri Nirmal Kumar Bose** that a sum of Rs 4,38,97,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : **"258—Stationery and Printing"**, was then put and agreed to.

(This is inclusive of a total sum of Rs. 73,16,000 already voted on account in March, 1984.

**DEMAND No. 75**

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 38,50,000 be granted for expenditure under Demand No. 75, Major Heads : "500—Investments in General Financial and Trading Institutions and 700—Loans to General Financial and Trading Institutions, was then put and agreed to.

(This is inclusive of a total sum of Rs. 6,43,000 already voted on account in March, 1984)

**DEMAND No. 81**

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 1,00,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Heads : "523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), was then put and agreed to.

(This is inclusive of a total sum of Rs. 16,68,000 already voted on account in March, 1984).

**DEMAND No. 84**

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 2,90,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings), was then put and agreed to.

(This is inclusive of a total sum of Rs. 48,34,000 already voted on account in March, 1984.)

**DEMAND No. 76**

The motions that the amount of demand be reduced by Rs. 100/-, were then put and a division taken with the following results :

NOES—107

Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abul Hasnat Khan, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Bhowmik, Shri Kanai

Biswas, Shri Hazari
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakraborty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath.
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
De, Shri Bhibuti Bhusan
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Krishna Pada
Ghosh, Shri Robindra
Goppi, Shrimati Aparajita
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sattik Kumar
Roy, Barman, Shri Khitibhusan
Roy, Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sailen
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sk. Siraj Ali, Shri
Sur, Shri Prasanta Kumar

AYES—13

Abdul Mannan, Shri
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Mandal, Shri Jokhilal
Misra, shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Subrata
Roy, Shri Sukumar
Sha, Shri Ganga Prosad
Sinha, Shri Atish Chandra

ABSTENTIONS—2

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Probodh

The Ayes being 13, and the Noes 107, the motion was lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 30,95,20,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "320—Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings) 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 734-Loans for Power Project (Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 5,15,90,000 already voted on acount in March, 1984), was then put and agreed to.

## DEMAND No. 61

The motion that the amount of Demand be reduced by Rs. 100, was then put a division taken with the following results :

NOES—108

Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abul Hasnat Khan, Shri
Adak, shri Gourhari
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Hazari
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar

Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
De, Shri Bhibuti Bhusan
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Krishna Pada
Ghosh, Shri Robindra
Goppi, Shrimati Aparajita
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sattik Kumar
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sailen
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sk. Siraj Ali, Shri
Sur, Shri Prasanta Kumar

AYES—13

Abdul Mannan, Shri
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Mandal, Shri Jokhilal
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Subrata

Roy, Shri Sukumar
Sha, Shri Ganga Prosad
Sinha, Shri Atish Chandra

ABSTENTIONS—2

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Probodh

The Ayes being 13, and the Noes 108, the motion was lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 10,00,81,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads : "320—Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529—Capital outlay on other Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Cosumer Industries (Closed and Sick Industries).

(This is inclusive of a total sum of Rs. 2,66,85,000 already voted on account in March, 1984), was then put and agreed to.

[6-40—6-50 p.m.]

## DEMAND No. 77

**Major Heads :** "282—Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295—Other Social and Community Services (Zoological and Public Gardens) and 313—Forest (Lloyd Botanic Garden, Darjeeling)" on the recommendation of the Governor.

**Shri Bhabani Mukherjee :** Sir,/I beg to move that a sum of Rs. 70,31,000 be granted for expenditure under Demand No. 77, Major Heads : "282-Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295-Other Social and Community Services (Zoological and Public Gardens) and 313-Forest (Lloyd Botanic Garden, Darjeeling)".

(This is inclusive of a total sum of Rs. 11,73,000 already voted on account in March, 1984).

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৭নং দাবির অধীনে মুখ্য খাত "২৮২—জনস্বাস্থ্য, অনাময় (স্যানিটেশন) ব্যবস্থা এবং জল সরবরাহ (বায়ু এবং জল দূষণ নিবারণ)" বাবদ ৩৮,৫৭,০০০ (আটত্রিশ লক্ষ সাতান্ন হাজার টাকা, ইতিপূর্বে ভোট—অন—অ্যাকাউন্ট গৃহীত ৬,৪৩,০০০ টাকা সহ), মুখ্য খাত "২৯৫—অন্যান্য সামাজিক ও সমষ্টি সেবা (চিড়িয়াখানা ও সরকারী উদ্যান)" বাবদ ১৮,৬৪,০০০ (আঠার লক্ষ চৌষট্টি হাজার টাকা, ইতিপূর্বে ভোট—অন—অ্যাকাউন্টে গৃহীত ৩,১১,০০০ টাকা সহ), এবং মুখ্য খাত "৩১৩—বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিঙ)" বাবদ ১৩,১০,০০০ (তের লক্ষ দশ হাজার টাকা, ইতিপূর্বে ভোট—অন—অ্যাকাউন্টে গৃহীত ২,১৯,০০০ টাকা সহ) ব্যয় মঞ্জুর করা হোক।

২। শিল্প দূষণ এবং অন্যান্য ক্ষতিকারক কার্যকলাপের ফলে পরিবেশ সংরক্ষণের সমস্যাটি সাম্প্রতিককালে খুবই উদ্বেগের বিষয় হয়ে দেখা দিয়েছে। পরিবেশ সংরক্ষণ ও পরিবেশগত প্রয়োজনীয়তার সঙ্গে সঙ্গতি রক্ষা করে উন্নয়নের কাজ করা এবং দূষণ প্রশমন সংক্রান্ত ব্যবস্থাবলীর মধ্যে সমন্বয় সাধনের 'কেন্দ্রবিন্দু' হিসাবে ১৯৮২ সালের জুন মাসে পরিবেশ দপ্তর চালু করা হয়। নীতি--নির্ধারক ভূমিকা পালনের প্রথম পদক্ষেপ হিসাবে এই বিভাগ বিভিন্ন বিষয়ের প্রখ্যাত বিশেষজ্ঞদের নিয়ে একটি 'পরিবেশ অনুশীলন উপদেষ্টা কমিটি' গঠন করেছে। পরিবেশ কর্মসূচী বিষয়ক অনুশীলন ও গবেষণা সম্পর্কে রাজ্য সরকারকে পরামর্শ দেওয়াই এই কমিটির কাজ। রাজ্য সরকারের যে সব বিভাগ শিল্প, খনিজদ্রব্য, কৃষি, ভূমি, বন এবং ছোটবড় শহরের বিকাশের সঙ্গে সংশ্লিষ্ট, পরিবেশ দপ্তর বর্তমানে সেই সব দপ্তরের জন্য নির্দেশিকা--নীতি রচনায় ব্যাপৃত।

৩। এই বিভাগ নিম্নলিখিত সংস্থাগুলির কাজকর্মের তত্ত্বাবধান করে থাকে ঃ

(ক) ওয়েস্ট বেঙ্গল পলিউশন কন্ট্রোল বোর্ড

(খ) বেঙ্গল স্মোক ন্যুইস্যান্সেস কমিশন

(গ) জুওলজিক্যাল গার্ডেন

(১) জুওলজিক্যাল গার্ডেন, আলিপুর

(২) পদ্মজা নাইডু হিমালয়ান জুওলজিক্যাল পার্ক, দার্জিলিং

(ঘ) বোটানিক্যাল গার্ডেন

লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং

৪। জল (দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪, বায়ু (দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ এবং জল (দূষণ, নিবারণ ও নিয়ন্ত্রণ) উপকার আইনের (১৯৭৭) ধারাগুলি প্রয়োগের ভার ওয়েস্ট বেঙ্গল পলিউশন কন্ট্রোল বোর্ডের উপর ন্যস্ত। যে সব শিল্প জল ও বায়ু দূষণের মাধ্যমে জনস্বাস্থ্য হানি করছে এবং পরিবেশের ক্ষতিসাধন করছে, সেই সব শিল্পগুলির কার্যাবলী নিয়ন্ত্রিত ও নিয়মানুগ করাই এই পর্যদের প্রধান কাজ। এই পর্যদ যাতে উন্নয়নমূলক কাজকর্মে হাত দিতে পারে, সেজন্য পরিকল্পনা খাতে এদের সাহায্য দেওয়া হয়। বায়ু ও জল দুষণ নিবারণ ও নিয়ন্ত্রণের উদ্দেশ্যে বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য ১৯৮৩-৮৪ সালের পরিকল্পনা ব্যয়--বরাদ্দে ৩৯ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল। সমস্ত কারখানা ও স্থানীয় স্বায়ত্বশাসিত সংস্থার ময়লা জল কোন নদী, কূপ বা ভূগর্ভস্থ পয়ঃপ্রণালীতে ফেলতে গেলে উক্ত কারখানা ও সংস্থাগুলিকে জল (দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণ) আইনের (১৯৭৪) ২৫ ও ২৬ ধারা বলে বোর্ডের অনুমতি নেওয়া বাধ্যতামূলক। ৩১.১২.৮৩ পর্যন্ত এ ধরনের অনুমতি চেয়ে বিভিন্ন শিল্পের কাছ থেকে বোর্ড ১,৩৪৮টি দরখাস্ত পেয়েছে এবং ৬৪১টি শিল্পকে সাময়িক অনুমতি দিয়েছে। অনুমতির পুনর্নবীকরণও এর অন্তর্ভুক্ত। ট্রিটমেন্ট প্ল্যান্ট বসাতে ৩৪টি শিল্পকে বোর্ড ইতিমধ্যেই রাজী করাতে পেরেছে। এই ৩৪টি শিল্পের মধ্যে কয়েকটি ইতিমধ্যেই তাদের ট্রিটমেন্ট প্ল্যান্ট চালু করেছে, আর অন্য কতকগুলি শিল্প প্ল্যান্ট তৈরী করছে বা বোর্ডের অনুমতি পাওয়ার উদ্দেশ্যে নকশা জমা দিয়েছে। দূষণ নিবারণ আইনের বিভিন্ন ধারা লঙঘনের দায়ে বোর্ড ১৯৮২-৮৩ পর্যন্ত ছ'টি শিল্পের বিরুদ্ধে নালিশ করেছে।

৪.১। অনুমতি দান ফলপ্রসূ করার পদক্ষেপ হিসাবে বোর্ড বিভিন্ন শিল্প থেকে পরিত্যক্ত দূষিত পদার্থের গুণ ও গুণগত মাত্রা নিরূপণ করছে। কেন্দ্রীয় জল দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের উদ্যোগে শুরু করা "গঙ্গা নদী অববাহিকার সুসংবদ্ধ দূষণ সমীক্ষা"-র কাজ বর্তমানে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ চালিয়ে যাচ্ছে।

৪.২। ডিসেম্বরের (১৯৮৩) শেষ নাগাদ বোর্ড কর নির্ধারণের আদেশ দিয়ে প্রায় ১৮,৭১,৩১৪ টাকা ১০ পয়সা মত জল উপকর ধার্য করেছে। ডিসেম্বর (১৯৮৩) পর্যন্ত আদায় হয়েছে ২,৮৮,৩৭১ টাকা ৫৭ পয়সা। বোর্ড যাতে নিম্নলিখিত পরিকল্পনাগুলি শুরু করতে পারে, সেজন্য ১৯৮৪-৮৫ সালের পরিকল্পনা বাজেটে প্রারম্ভিকভাবে ২১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে ঃ

(১) জল ও বায়ু দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণের ব্যাপারে বোর্ডের বর্ধিত কার্যভারের সঙ্গে সঙ্গতি রাখতে তাদের সংগঠনের শক্তিবৃদ্ধি;

(২) জল ও বায়ু গবেষণাগারের ব্যবস্থাসহ আঞ্চলিক কার্যালয় উদ্বোধন;

(৩) কলকাতায় কেন্দ্রীয় জল ও বায়ু গবেষণাগারের উন্নতিসাধন;

(৪) যৌথ প্রক্রিয়ণের (ট্রিটমেন্ট) সুযোগ--সুবিধা সংক্রান্ত পরিকল্পনাসমূহ;

(৫) পরিবেশ দূষণ সংক্রান্ত বিভিন্ন বিষয় অনুশীলন ও সমীক্ষা চালু।

৫। **বেঙ্গল স্মোক ন্যুইস্যান্সেস কমিশন**

বায়ু (দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ বলবৎ হয় ১৯৮১-র মে মাসে। রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে এই আইন অনুযায়ী তার কাজকর্ম চালাতে নির্দেশ দেওয়া হয়েছে। বেঙ্গল স্মোক ন্যুইস্যান্সেস আইনে যে সব ধারার সঙ্গে কেন্দ্রীয় বায়ু দূষণ আইনের কোনরূপ অসঙ্গতি নেই সে সব ক্ষেত্রে সেগুলি চালু থাকলেও কেন্দ্রীয় আইনের মূল উদ্দেশ্য এবং দেশের স্বীকৃত পদ্ধতি অনুসারে জল ও বায়ু দূষণ নিয়ন্ত্রণের কাজকর্ম একটিমাত্র রাজ্য পর্ষদই চালিয়ে যাবে। আর সেজন্যই বায়ু দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণের জন্য উন্নয়নমূলক পরিকল্পের প্রস্তাবগুলিকে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের প্রকল্পের অন্তর্ভুক্ত করার জন্য ব্যবস্থা করা হয়েছে।

৫.১। ১৯৭৯ সাল থেকে ১৯৮৪-র জানুয়ারী মাস পর্যন্ত স্মোক ন্যুইস্যান্সেস কমিশন ১২৮৫টি নতুন কারখানাকে তার আওতাভুক্ত করেছে, ৮৪০টি নকশা পরীক্ষা করে দেখেছে আর ৪৫৩টি পূর্ব নকশা অনুমোদন দিয়েছে। তাছাড়া কমিশন বিভিন্ন কারখানাকে অতিরিক্ত ধোঁয়া ছাড়ার জন্য ৫৪০২টি নোটিশও দিয়েছে। এসব ছাড়াও বেঙ্গল স্মোক নুইস্যান্সেস আইন, ১৯০৫টি--এর নানাবিধ ধারা লঙঘনের দায়ে কমিশন চারটি মামলা রুজু করেছে এবং ৪১টি কারখানার বিরুদ্ধে অভিযোগ অনুমোদন করেছে।

৬। **চিড়িয়াখানা**

বর্তমানে আলিপুর চিড়িয়াখানায় স্থান সীমিত। তাই শহরের সন্নিকটে অন্য কোনও উপযুক্ত জায়গায় কোন কোন জাতির পশুকে অনুকূল পরিবেশে এনে রাখার জন্য একটি চিড়িয়াখানা নির্মাণের সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে। আলিপুর চিড়িয়াখানার আকর্ষণ বাড়াবার উদ্দেশ্যে গত ১৯৮৩-৮৪ সালে ত্রিবান্দ্রম চিড়িয়াখানা থেকে বিনিময়ের ভিত্তিতে বিভিন্ন ধরনের পশু সংগৃহীত হয়েছে।

৬.১। আলিপুর চিড়িয়াখানা ও হিমালয়ান জুলজিক্যাল পার্কের বিবিধ উন্নয়নমূলক কাজের জন্য ১৯৮৪-৮৫ সালের পরিকল্পনা বাজেটে ৮ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই সব প্রকল্পের মধ্যে রয়েছে বাড়তি নিরাপত্তা ব্যবস্থা, রাস্তাঘাটের উন্নতি, জল সরবরাহ ও নিকাশী ব্যবস্থার উন্নতি, পশুদের জন্য ঘেরা ব্যবস্থার উন্নয়ন প্রভৃতি।

৬.২। ত্বরান্বিত পাহাড় উন্নয়ন কর্মসূচী অনুযায়ী আর্থিক সহায়তায় পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক বিভিন্ন পরিকল্পনা হাতে নিয়েছে। এগুলি হল তুষার চিতার জন্য প্রজনন কেন্দ্র স্থাপন এবং স্যালাম্যান্ডর (হিমালয়ের গোসাপ) সংরক্ষণ। বর্তমানে এই দুটি জাতির বিলুপ্ত হবার আশঙ্কা রয়েছে।

৭। **বোটানিক্যাল গার্ডেন**

দার্জিলিংয়ের লয়েড্স বোটানিক গার্ডেন--এর কাজকর্মের একটি বড় অংশ হল উদ্ভিদবিদ্যার গবেষক ও ছাত্রদের গবেষণার সুযোগ--সুবিধা দেওয়া। লতাপাতার সংগ্রহ ও সংরক্ষণাগারের বিকাশ এবং উদ্ভিদ ও বিজ্ঞান--বিষয়ক কাজকর্মকে আরো জোরদার করা--যা বহু আগেই করা উচিত ছিল। বোটানিক্যাল সার্ভে অব ইন্ডিয়া এবং ভারত সরকারের পরিবেশ বিভাগের বিশেষজ্ঞদের সাহায্য নিয়ে কি কি করা দরকার তার একটা হিসেবনিকেশ করা হচ্ছে। প্রবেশের রাস্তা আরো ভাল করা, বেড়া দেওয়া ও সুরক্ষার ব্যবস্থা করা, জল সরবরাহ ও জলাধার নির্মাণ এবং লতাপাতা সংগ্রহ ও সংরক্ষণাগারের মেরামতি ও উন্নতি, প্রশাসনিক দপ্তর, কাঁচঘর, সরঞ্জাম প্রভৃতির জন্য ১৯৮৪-৮৫ সালের পরিকল্পনা বাজেটে ৩ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৮। **পরিবেশ গবেষণা ও অনুশীলন**

পরিবেশ দপ্তরের আর একটি বড় দায়িত্ব হলো পরিবেশ সংক্রান্ত গবেষণা ও অনুশীলন। শিল্পপ্রধান বিভিন্ন এলাকায় যে দূষণ ঘটছে তা সহজেই দৃষ্টি আকর্ষণ করে। অন্যান্য এলাকায়ও কিন্তু গুরুতর পরিবেশ সমস্যা রয়েছে। যেমন, গ্রামাঞ্চলে ভূমি জল সম্পদ হ্রাস, বনাঞ্চলের দ্রুত সঙ্কোচন, ভূমি ধস, লবণতা বৃদ্ধি, বায়ু ও সমুদ্রের কারণে উপকূল ক্ষয় ইত্যাদি। পশ্চিমবঙ্গের মত ঘন বসতিপূর্ণ রাজ্যে এ--সব সমস্যা বিশেষ তীব্র হয়ে দেখা দিয়েছে। এসব সমস্যাসঙ্কুল এলাকার প্রতি আগে তেমন নজর দেওয়া হয় নি। পরিবেশ দপ্তরের ভূমিকা হল এসব সমস্যার ক্ষেত্রগুলি চিহ্নিত করা এবং সেগুলি নিয়ে অনুশীলন এবং গবেষণা চালান ও পরবর্তী পর্যায়ে সে সম্পর্কে যথাযথ ব্যবস্থা গ্রহণ। সাধারণতঃ এগুলি হবে একই কার্যকেন্দ্রিক--কিন্তু বহু শাখায় বিভক্ত সমীক্ষা। এগুলি হবে স্বল্পমেয়াদী এবং এমন ধরনের যাতে তার ফলাফল ও সুপারিশ দ্রুত প্রয়োগ করা সম্ভব হয়। উপরোক্ত প্রকল্পগুলি বাবদ ১৯৮৪-৮৫ সালের পরিকল্পনা বাজেটে ৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৯। **পরিবেশ তথ্য ও চেতনা কর্মসূচী**

পরিবেশ অবনতির দীর্ঘদিনের ইতিহাস বিবেচনা করে পরিবেশ সংরক্ষণ ও উন্নতির জন্য সব রকম প্রচেষ্টা জোরদার করা প্রয়োজন। জনসাধারণ বিশেষ করে শিশু ও যুবাদের মধ্যে পরিবেশ চেতনা ও তথ্য ছড়িয়ে দেওয়ার উদ্দেশ্যে আলোচনাচক্র, প্রদর্শনী এবং এ ধরনের অন্যান্য কর্মপ্রয়াসকে উৎসাহ দেওয়ার জন্য এ ব্যাপারে কর্মসূচী প্রণয়নে আগ্রহী

প্রতিষ্ঠান কিংবা সংগঠনকে কিছু কিছু সাহায্য দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। সুতরাং এই উদ্দেশ্যে বর্তমান বছরের পরিকল্পনা খাতে ৩ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**১০। সাধারণ শৌচাগার**

শহর এবং গ্রামাঞ্চলে ময়লা নিষ্কাশনী ব্যবস্থার হাল খুবই খারাপ। বিশেষ করে শহরাঞ্চলে সাধারণ শৌচাগার হয় নাই, নয়তো প্রয়োজনের তুলনায় খুবই কম। এই পরিস্থিতির প্রভাব স্বাভাবিকভাবেই স্বাস্থ্য এবং পরিবেশের উপর পড়ছে। হিসেব করে দেখা গেছে যে, এ রাজ্যে শহরাঞ্চলে স্যানিটারি নয় এ ধরনের ৩ লক্ষেরও বেশী পায়খানা রয়েছে। সি.এম.ডি.এ. এবং বাইরের পুরসভাগুলির অধীনস্থ এলাকার খাটা পায়খানাগুলিকে স্বাস্থ্যসম্মত শৌচাগারে রূপান্তরিত করার জন্য সাম্প্রতিক বছরগুলিতে একটি কর্মসূচী চালু করা হয়েছে। যে সব গ্রামাঞ্চলে ঘন বসতি হয়েছে সেখানেও এ ধরনের রূপান্তরের কাজ শুরু করা হয়েছে। এইসব কর্মসূচী রূপায়ণের জন্য পরিবেশ দপ্তর সংশ্লিষ্ট দপ্তরগুলির সঙ্গে সহযোগিতা করছে। এ ছাড়া জনসাধারণের সুবিধার্থে শহরাঞ্চলে বাস টার্মিনাল কিংবা অন্য কর্মব্যস্ত এলাকার কাছাকাছি "পয়সা দিয়ে ব্যবহার করার" ভিত্তিতে শৌচাগার নির্মাণের জন্য কিছু কিছু সাহায্য করার উদ্দেশ্যে পরিবেশ দপ্তর একটি কর্মসূচী গ্রহণ করেছে। যথাযথ সংস্থার মাধ্যমে এই কর্মপ্রয়াস চালানোর জন্য পরিকল্পনা খাতে ৬ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১১। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দপ্তরটি নতুন। কাজকর্মের পরিধি খুব ব্যাপক হওয়া সত্ত্বেও আমাদের বাজেট বরাদ্দ খুবই সামান্য। আমরা এত ব্যাপকভাবে পরিবেশ সমস্যার সম্মুখীন হচ্ছি যে, কেবলমাত্র এই দপ্তরের পক্ষে সমস্যার মোকাবিলার জন্য প্রয়োজনীয় সব কিছু করা মুশকিল। এই দপ্তরের ভূমিকা হবে অনেকটা অনুঘটকের মতো। বিভিন্ন দপ্তর পরিবেশ সংক্রান্ত যে নির্দেশনামা অনুসরণ করবে তা চূড়ান্ত রূপ দেওয়ার কাজ চলছে। যে উদ্দেশ্যে এই দপ্তর গঠন করা হয়েছে তা পূরণের জন্য এই দপ্তর সীমাবদ্ধ সম্পদ সত্ত্বেও যাথাসাধ্য চেষ্টা চালাবে। জনমত সংগঠিত করার জন্য পরিবেশ সংক্রান্ত বিষয়ে বিধায়কদের নিয়ে একটি কমিটিও গঠন করা হয়েছে। এ রাজ্যের পরিবেশ সমস্যা সমাধানের জন্য এই সমিতির সঙ্গে সক্রিয়ভাবে কাজ করতে আমার দপ্তর আগ্রহী।

এই কথা বলে আমি মুখ্য খাত "২৮২—জনস্বাস্থ্য, ময়লা নিষ্কাশন ও জল সরবরাহ (বায়ু এবং জল দূষণ নিবারণ)", "২৯৫—অন্যান্য সামাজিক ও জনসাধারণের সেবা (পশুপালন ও সরকারী উদ্যান)" এবং "৩১৩—বন (লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং)" নিয়ে গঠিত দাবী নং ৭৭—এর অধীনে মোট ৭০,৩১,০০০ (সত্তর লক্ষ একত্রিশ হাজার) টাকার ব্যয়—বরাদ্দ অমুমোদনের জন্য পেশ করছি।

মাননীয় উপাধক্ষ্য মহাশয়, এই প্রসঙ্গে আমি আরো জানাছি যে একটা ভ্রম সংশোধনের প্রযোজনীয়তা আছে। আমাদের বাজেট পাবলিকেশন নং ৭, ২৭৮ পাতায় ডিমান্ড নং ৭৭, ২৯৫—আদার সোসাল এন্ড কমিউন্যাল সারর্ভিসেস (জুলজিকেল এন্ড পাবলিক গার্ডেনস) এখানে লেখা আছে ১৮,৬৬,০০০ টাকা, যেটা ১৮,৬৪,০০০ টাকা হবে। এটি আজকের বুলেটিন— part II তে দেওয়া আছে।

**Mr. Deputy Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবেশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী ভবানী মুখার্জি মহাশয়, তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দ এই সভায় উত্থাপিত করেছেন। আলোচনায় অংশ গ্রহণ করে এই দপ্তরের বিভিন্ন কার্যপদ্ধতির গুরুত্ব এবং ইদানিং কালে ইন্ডাষ্ট্রি বৃদ্ধির সংগে সংগে প্রাকৃতিক পরিবেশ যে তার ভারসাম্য হারিয়ে ফেলছে, সেই দিকে দৃষ্টি রেখে বলতে হয় যে এই দপ্তরের গুরুত্ব অপরিসীম। কিন্তু বিরোধী দলের একজন সদস্য হিসাবে যে সমস্ত কথাগুলি এবং বক্তব্যগুলি আমার মনের মধ্যে আসছে, তা থেকে বলতে পারি যে এই ব্যাপারে একটা বিশেষ দপ্তর তৈরী করার প্রাথমিকভাবে কোন প্রয়োজনীয়তা ছিল কিনা। মূলত আমাদের এই রাজ্যের ক্ষেত্রে আমরা দেখতে পাই পরিবেশ দূষণ এবং প্রাকৃতিক যে ভারসাম্য, এর সংগে মানুষের বেঁচে থাকার এবং শুধু মানুষের নয়, জীব জন্তুরও বেঁচে থাকার একটা সামঞ্জস্য আছে।

এর সংগে মানুষের বেঁচে থাকা--শুধু মানুষ নয়, জীবজন্তুর বেঁচে থাকার একটা সামঞ্জস্য আছে। বর্তমানে যে সমস্ত দপ্তরগুলো রয়েছে, যেমন ধরুন, আপনি জানেন, যেমন আগে ছিল, স্বাস্থ্য দপ্তর, বন দপ্তর এবং তার সংগে এ্যালায়েড যে সমস্ত ডিপার্টমেন্টগুলো রয়েছে, সেইগুলো বিগত বছরগুলোতে তাদের দায় দায়িত্ব যদি ঠিক ঠিক ভাবে পালন করতেন, তাহলে এই দপ্তরের আলাদা কোন অস্তিত্ব এর কোন প্রয়োজন থাকতো না। আমার মনে হয় শুধু মাত্র একজন সরকারী গরিষ্ঠ দলের সদস্যকে মন্ত্রী পদে বসানোর জন্য এই বিষয়ে একটা দপ্তর করা হয়েছে। যাই হোক দপ্তর যখন হয়েছে, মন্ত্রীও যখন সেই দপ্তরের হয়েছেন, মন্ত্রী মহাশয় যখন তাঁর ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন, সেই পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা বলতে চাই, কারণ সময় অল্প। আমাদের কাছে যা তথ্য আছে তাতে আমরা দেখতে পাই, শুধু কলকাতা নগরী এবং তার পাশের হাওড়াতে যেভাবে এ্যাটমোসফিয়ার পলিউটেড হচ্ছে তা কিন্তু হোতো না যদি আপনার পরিবহণ দপ্তর সজাগ থাকত এবং স্মোকনুইসেন্স এ্যাক্ট যা আছে তা যদি ঠিক ঠিক ভাবে কাজে লাগান হোতো তাহলে এ জিনিষ ঘটত না। আমি জানিনা আপনি স্মোক করেন কি না, তবে আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন আমার কাছে ষ্ট্যাটিসটিকস আছে, শুধু কলকাতা এবং হাওড়ায় একজন ননস্মোকার অর্থাৎ যে ধূমপান করে না--আজকের এ্যাসেম্বলীতে বসে বুঝতে পারছেন না, রাস্তায় বেরুলে বুঝতে পারবেন কি ভাবে আপনি স্মোক কনজিউম করছে--একজন নন্‌স্মোকার স্মোকিং নাইন সিগারেটস এ ডে, অর্থাৎ ইদানীংকালে আপনি জানেন এই যে লাঙের ডিজিজ বাড়ছে হাসপাতালগুলোতে ভীড় বাড়ছে, চিকিৎসার ক্ষেত্রে একটা সাংঘাতিক প্রবলেম হয়ে দাঁড়িয়েছে, এর অন্যতম কারণ হচ্ছে কার্বন পার্টিক্লাস জমছে। সাংঘাতিক ভাবে এয়ার পলিউটেড হয়ে গেছে। তার অন্যতম কারণ পরিবহণ দপ্তরের ব্যর্থতা এবং যে একজিসটিং রুলস এ্যান্ড রেগুলেসন আছে তাকে ইমপলিমেন্ট করতে পারছেন না। তার জন্য যদি ভবানীবাবুর আবির্ভাব হয়ে থাকে, তার জন্য যদি পরিবেশ দূষণ দপ্তরের আবির্ভাব হয়ে থাকে তাহলে আমার বলার কিছু নেই। কিন্তু একজিসটিং ডিপার্টমেন্ট একজিসটিং রুল দিয়ে এইগুলোকে প্রিভেন্ট করা যেত, কিন্তু আপনারা তা করেন না। স্যার, আপনি অবাক হয়ে যাবেন গঙ্গার জল--ভবানীবাবু তো ব্রাহ্মণ মানুষ, উনি একজন কমিউনিষ্ট, উনি তর্পণ টর্পণ করেন কিনা জানিনা, যদি করে থাকেন কখন কখন লুকিয়ে লুকিয়ে, আপনি জানবেন একটা আতঙ্ক সৃষ্টি হয়েছে। গঙ্গার জলে নামলে, হাঁটু

পর্য্যন্তই হোক, বা বুক পর্য্যন্তই হোক আর গলা পর্য্যন্তই হোক এমন ধরণের চর্মরোগের উদ্ভব হচ্ছে, একরকম রেজিট্যান্ট টাইপ অফ স্কীন ডিজিজ হয়ে যাচ্ছে। উনি নিশ্চয়ই জানেন কলকাতা এবং হাওড়ার গঙ্গার দুধারে যত ইন্ডাস্ট্রি গ্রো করেছে সেইসব ইন্ডাস্ট্রিজ ওয়েসটেজ প্রপারলি মেনটেন্ড হচ্ছে না, গঙ্গায় ঢেলে দিচ্ছে। ভবানী বাবু তাঁর বক্তব্যে বলেছেন যে কয়েকটি কোম্পানী, ফ্যাক্টরীকে তিনি নোটিশ করেছেন। কতদূর কি করেছেন তিনি তাঁর বক্তব্যে নিশ্চয়ই বলবেন। এটা শুধুমাত্র আমি সমালোচনা করার জন্য বলছি না, এই সমস্যা শুধু কলকাতায় বা হাওড়ার সমস্যা নয় যেখানেই ইন্ডাস্ট্রিয়েলাইজেসন হয়েছে সেখানেই এ জিনিষ ঘটছে, এটা সারা বিশ্বের সমস্যা, দি পলিউসন ইজ দা প্রবলেম ফর দি ওয়ার্লড। ইন্ডাস্ট্রিয়েলাইজেসন যত বাড়ছে, কনজেসটেড পপুলেসন যত বাড়ছে, প্রপার সাইনটিফিক ওয়েতে যত আমরা তাদের রিহ্যাবিলিটেসন করতে পারছি না, তার প্রায়শ্চিত্ত আজকে সাধারণ মানুষকে করতে হচ্ছে এবং আগামী দিনে মানুষকে আরো দুর্ভোগ ভোগ করতে হবে। তাই বিশেষ গুরুত্বপূর্ণ ভাবে যখন একটা দপ্তর তৈরী হয়েছে এবং ৩৮ লক্ষ কয়েক হাজার টাকা যে ব্যয় বরাদ্দ দাবী এখানে করেছেন, এটা ওঁকে সুনিশ্চিত হতে হবে যে ভবানীবাবু আপনি এটা একা চাইলে হবে না, আপনার সংগে মাননীয় প্রশান্তবাবুকে দরকার। ওঁর দপ্তরের খোলা গাড়ীগুলো সাংঘাতিকভাবে বিকট আওয়াজ তুলে সকাল বেলা বাচ্ছা শিশু থেকে সুরু করে বুড়ো মানুষ পর্য্যন্ত সকলের ঘুম ভাঙ্গিয়ে ধাপার মাঠের দিকে যায় নোংরা ছেটাতে ছেটাতে- শুধু আপনি সজাগ হলেই চলবে না, আপনার দপ্তরকেও দেখতে হবে। কিছুক্ষণ আগে ইন্ডাস্ট্রি মিনিষ্টার বক্তৃতা করে গেলেন, তাঁকেও সজাগ হতে হবে।

[6-50—7-00 p.m.]

ইন্ডাস্ট্রি, হেল্থ এবং মিউনিসিপ্যাল মিনিষ্টার, এরা ৩ জন কালেকটিভলি যদি আপনার ডিপার্টমেন্টের সংগে সহযোগিতা না করেন, এক সংগে না বসেন, আপনার পলিসি ইমপ্লিমেন্ট না করেন তাহলে আপনি শুধু ঐ দপ্তরের মন্ত্রীই থাকবেন, ৩৮ লক্ষ টাকার বাজেট নিয়ে আসবেন, এছাড়া কিছু হবে না। আপনি অফিসার থেকে শুরু করে কি সব নিয়ে একটা কমিটি করেছেন এবং সরকারী দলের কয়েকজন সেখানে আছেন। তাদের পিছনে ঢালা হবে, আপনার লাল বাতিওয়ালা গাড়ী চড়া হবে এছাড়া আর বেশী কিছু হবে না, যদি এই ৩টি ডিপার্টমেন্ট আপনার সংগে সহযোগিতা না করে। তাই আমি এটা আপনাকে একটু চিন্তা করতে আবেদন জানাচ্ছি। এটা না হলে আপনার শুধু কোটা পূরণই হবে, সরকারী দলের কোটা পূরণ হবে, এর বেশী কিছু হবে না। কিছুক্ষণ আগে শিল্পমন্ত্রী শিল্পপতিদের * * করে গেলেন। উনি শিল্পপতিদের একটা কোটেশন কোট করলেন, ইন্ডিয়ান চেম্বার অব কর্মাসের একটা উদ্ধৃতি দিলেন। উনি * * করে চলে গেলেন। আমি আপনাকে অনুরোধ করব টাটাকে কেন জুলজিক্যাল গার্ডেন্সের কাছে জমি দেওয়া হল? আপনি পরিবেশ দপ্তরের মন্ত্রী হিসাবে জুলজিক্যাল গার্ডেন্সের কাছে কেন টাটাকে জমি দেওয়া হল সরকারের এই কাজের প্রতিবাদ করতে পারবেন? ওখানে বিল্ডিং হলে প্রাকৃতিক ভারসাম্য নষ্ট হবে। টাটার এই বিলডিং হলে শীতে যেসব পাখী এখানে উড়ে আসে তারা আর আসবে? ন্যাচারাল ইকলজি মেনটেন্ড হবে? হবে না। ইকলজিক্যাল ডিসব্যালান্স হবে, এটা অস্বীকার করতে পারবেন না। আপনি দপ্তরের মন্ত্রী, আপনাকে তবু জোর করে বলতে হবে, হবে না। আপনি এই যে ৩৮ লক্ষ টাকার বাজেট নিয়ে এসেছেন এই টাকায় কি পরিবেশ দূষণ বন্ধ হবে? আমি তাই আপনাকে অনুরোধ করব বামফ্রন্টের রাজত্বে সার্বিকভাবে মন্ত্রীসভার সদস্যদের মধ্যে যে পরিবেশ দূষণ

হয়েছে সেই পরিবেশ আগে দূর করুন, তারপর অন্য পরিবেশ দূর করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। থ্যাংক ইউ, স্যার।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ভবানি মুখার্জি মহাশয় পরিবেশ সংক্রান্ত যে ব্যয় বরাদ্দ এনেছেন আমি তাকে সমর্থন করে দু একটি কথা বলব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে এই, আমি হাউসে ছিলাম না, বাইরে শুনেছি, মাননীয় কংগ্রেস সদস্য একটু আগে বললেন আমাদের শিল্প মন্ত্রী শিল্পপতি সমাজের দালালি করলেন। মাননীয় সদস্য বয়সে অল্প, উনি জানেন না বক্তৃতা দিয়ে গেলেন—এই দালালি কথাটা বলা যায় না, এটা আনপার্লামেন্টারি কথা। আমি তাই আপনাকে অনুরোধ করছি আপনি এটা এক্সপাঞ্জ করুন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** দি ভেরি ওয়ার্ড দালালি উইল বি এক্সপাঞ্জড্। দালালি কথাটি এক্সপাঞ্জ হবে।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** স্যার, আপনি বোধ হয় জানেন যে, আমরা কি ভয়ংকর অবস্থার মধ্যে আছি এবং পরিবেশ অত্যন্ত ভয়ংকর অবস্থায় এসে দাঁড়িয়েছে। ৫।৭ বছর আগে ইউনেসকোর একটি রিপোর্ট আমি পড়েছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই রিপোর্টে বলা আছে আমরা যখন রাস্তা দিয়ে হাঁটি তখন আমাদের মাথার উপর ২৫০ টনের একটা ভয়ংকর আবহাওয়া দূষণের বোঝা নিয়ে চলেছি এবং যে কোন সময় একটা ব্যাপক ক্যালামিটি বা বিপর্যয় ঘটে যেতে পারে। আমার মনে হয় তার ফলে কলকাতা শহরের হাজার হাজার মানুষ মরে যেতে পারে, এই রকম একটা আতঙ্কের মধ্যে আমরা বাস করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার হয়ত মনে আছে এই রকম একটা পরিবেশ উনবিংশ শতাব্দীতে ইংলন্ডে সৃষ্টি হয়েছিল। সেখানে পরিবেশ ভারসাম্য হারিয়ে ফেলেছিল। যার ফলে স্ত্রী, পুত্র, কন্যা নিয়ে রাতে ঘুমিয়েছে কিন্তু সেই ঘুম থেকে কেউ আর জাগে নি, এমন একটা ঘটনা এক সময় ইংলন্ডে ঘটেছিল এবং সেই সময় ওখানে শিল্পায়ন হচ্ছিল। কলকাতার অবস্থাও বর্তমানে সেই জায়গায় এসে দাঁড়িয়েছে। কিন্তু আশ্চর্য্যের কথা হল এখনো আমরা কি করে বেঁচে আছি-আমরা যে বেঁচে আছি তার সব চেয়ে বড় কৃতিত্ব হচ্ছে—কংগ্রেসীরা ৩০ বছর যে রাজত্ব করে গেছে তাদের কৃতিত্ব নয়, কৃতিত্ব হচ্ছে আমাদের সামনের বিশাল সমুদ্রের এবং কলকাতার পাশে যে বিরাট সুন্দরবন আছে তাদেরই কৃতিত্বে এই ভয়ংকর পরিবেশ দূষণ, আবহাওয়া দূষণ সত্বেও আমরা এখনো বেঁচে আছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর আগে যিনি বক্তব্য রাখলেন সেই ডাঃ মানস ভূঞ্যা, তিনি যে দলে বিলং করেন, আপনি জানেন, সেই দল পশ্চিমবংগে দীর্ঘদিন রাজত্ব করেছিলেন কিন্তু তারা পশ্চিমবংগের পরিবেশ সংক্রান্ত কোন বিষয়ে চিন্তা ভাবনা কোনদিন করেন নি। বামফ্রন্ট সরকার আসার পর আমাদের সরকারের তরফ থেকে এ বিষয়ে যথাযথ গুরুত্ব দেওয়া হয় এবং গত ১৯৮২ সালে পরিবেশ দপ্তর বলে একটি দপ্তর সৃষ্টি করা হয়।

(ভয়েস ঃ কেন্দ্রেও আছে)

কেন্দ্র যে পরিবেশ দপ্তর করেছেন সেটাও প্রায় আমাদের সমসাময়িক, তার আগে এই দপ্তর কেন্দ্রেও ছিল না। কাজেই স্যার, পরিবেশের উপর গুরুত্ব কেন্দ্রীয় সরকার বা কংগ্রেসী

Note [* Expanged as ordered by the Chair]

রাজ্যসরকারগুলি কখনও দেন নি। স্যার, আপনি জানেন, কংগ্রেস দীর্ঘদিন এই পশ্চিমবংগে রাজত্ব করে গিয়েছে এবং সেই সময় আমরা জানি ওরা বনভূমির ব্যাপক ধ্বংস সাধন করে গিয়েছে কিন্তু নতুন করে বন সৃজনের কোন ব্যবস্থা করে নি। আমরা জানি, গোটা উত্তরবংগ ফাঁকা হয়ে গিয়েছে, গাছপালা একদম নেই, বীরভূম, ঝাড়গ্রামও ফাঁকা হয়ে গিয়েছে, সেখানেও কিছু নেই। সেই পাপের বোঝা আমাদের বহন করতে হচ্ছে। আজ নতুন করে যে বনসৃজনের ব্যবস্থা করা হচ্ছে তারজন্য নিশ্চয় বামফ্রন্ট সরকার কৃতিত্ব দাবী করতে পারে, সেটা ওদের স্বীকার করা উচিত কিন্তু তা ওরা করলেন না। স্যার, একদিকে বামফ্রন্ট সরকার নতুন করে বন সৃজনের ব্যবস্থা করছেন অপর দিকে পরিবেশ দপ্তর বলে একটি আলাদা দপ্তর খুলে এই সমস্যার মোকাবিলা করছেন--এরজন্য এই সরকারকে ধন্যবাদ দেওয়া উচিত সেটা ওরা বললেন না। স্যার, আমি যে এলাকা থেকে নির্বাচিত সেই ট্যাংরা, তপসিয়া অঞ্চলে অসংখ্য ট্যানারি আছে--ছোট, বড় নানান রকমের ট্যানারি আছে। সেই ট্যানারিগুলি যে দুষিত জল বের করে দেয় তা পরিশোধনের জন্য কোন পরিকল্পনা কংগ্রেস সরকার কোনদিন করেন নি। স্যার, তার ভয়ংকর পরিনতি ইষ্টার্ন বাইপাসের পাশে যেকানে ট্যানারিগুলি আছে সেখানে গেলেই দেখতে পাবেন। এই এ্যাফ্লুয়েন্ট গিয়ে গোটা পূর্ব কোলকাতার বিস্তৃর্ন অঞ্চলের গাছপ'লা নষ্ট করছে, ফসল নষ্ট করছে এবং যে সমস্ত ভেড়ি আছে তার মাছ নষ্ট করছে। কংগ্রেস সরকার দীর্ঘদিন ধরে এখানে রাজত্ব করার সময় সেগুলি শুধু দেখেই গিয়েছেন কিন্তু তারজন্য কোন ব্যবস্থা করেন নি। আজও কেন্দ্রীয় সরকার এ সম্পর্কে যথোপোযুক্ত ব্যবস্থা করেন নি বা নজর দেন নি। ওরা বলছেন, একটা আইন করা হয়েছে। একটা আইন যে করা হয়েছে কিন্তু সেই আইন ইমপ্লিমেন্ট করা হয় নি. আপনারা (কংগ্রেসীরা) যেমন ভূমি সংস্কার আইন করেও তার ইমপ্লিমেনটেসান করেন নি তেমনি এ সম্পর্কে যে আইন করেছেন তার ইমপ্লিমেনটসান করেন নি। আমরা জানি, আপনারা অনেক বড় বড় এবং ভালো ভালো কথা বলেন কিন্তু সেগুলিকে আপনারা বাস্তবে রূপ দেন না। তারপর স্যার, আমরা দেখছি কোলকাতার বুকে বড় বড় চিমনি থেকে ধোঁয়া ছাড়া হয়। এটা তো বামফ্রন্ট সরকারের আমলে হয়নি। বসতি এলাকার মধ্যে বড় বড় শিল্প কলকারখানা কি করে হ'ল তার উত্তর কে দেবে? এর উত্তর কি কংগ্রেস দেবে না? ওদের আমলে এই সমস্ত বড় বড় শিল্প কলকারখানা বসতি এলাকা থেকে ইন্ডাস্ট্রিয়াল এরিয়ায় শিফ্‌ট করার কোন ব্যবস্থাই ওরা করেন নি। এগুলি যে ওরা এইভাবে চলতে দিয়েছেন তার পেছনে কি কারণ আছে সেটা আমরা জানি। আমি নাম করে বলছি, ঐ মেসার্স সুর এ্যান্ড কম্পানী, তাদের অনেক কারখানা আছে মধ্য কোলকাতায়, আরো অনেক কারখানা আছে--এরা সব হচ্ছে কংগ্রেস দলের নেতা, তাদের পৃষ্ঠপোষক, অর্থপ্রদানকারী, কাজেই তাদের শিল্প কারখানা কোলকাতার আবহাওয়াকে দুষিত করলেও তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেবার হিম্মত এরা দেখান নি।

[7-00—7-10 p.m.]

কোনদিন হিম্মত দেখাতে সাহস পাননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাদের সময়ে যে সুযোগ ছিল পূর্ব কলকাতাকে প্রসারিত করার, সেই সুযোগ এখন আর নেই। আপনি যদি আজকে পূর্ব কলকাতায় যান তাহলে দেখবেন যে বস্তিতে বস্তিতে ভরে গেছে, সেখানে জায়গা খুবই সীমিত। তারা যে পাপ সৃষ্টি করে গেছে সেই পাপকে আজকে বহন করা ছাড়া কোন উপায় নেই। তবে সুখের কথা যে বামফ্রন্ট সরকার পশ্চিমবংগে একটা পরিবেশ নিয়ন্ত্রণ দপ্তর খুলেছেন এবং তার মাধ্যমে পরিবেশ যাতে দুষিত না হয় তার জন্য তারা নজর রাখছেন। যে

*সমস্ত জায়গায় কারখানা আছে সেখানে কি ভাবে পরিবেশকে ভাল রাখা যায় তার জন্য তারা চেষ্টা করছেন। বিভিন্ন জায়গায় ট্রিটমেন্ট প্লান্টের মাধ্যমে কি ভাবে পরিবেশকে ভাল রাখা যায় তার জন্য সরকার চেষ্টা করছেন। কিন্তু এগুলিকে ইমপ্লিমেন্ট করার জন্য যে আইন* আছে, সেই আইনকে কঠোর ভাবে প্রয়োগ করার জন্য ব্যবস্থা করবেন। আমি আশা করবো যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার পরিবেশকে সর্বাধিক গুরুত্ব দিয়ে দেখবেন এবং যাতে পশ্চিমবাংলার আবহাওয়া কলুস মুক্ত হয়, সেই ব্যবস্থা করে মানুষের বসবাসের উপযোগী করে তুলবেন। আমি এই প্রসংগে মাননীয় মন্ত্রী মহাশয়কে আর একটা কথা বলতে চাই। এখনও কিছু কিছু দুর্নীতি এখানে আছে। কিন্তু এই দুর্নীতি হঠাৎ হয়নি। বামফ্রন্ট সরকারের এর জন্য কোন দায়--দায়িত্ব নেই। এই দুর্নীতি কংগ্রেস আমল থেকে চলে আসছে। আপনার দপ্তরে কিছু কিছু অফিসার আছেন, যারা এই আইন চোখের সামনে ভায়োলেট হতে দেখেও কিছু বলেন না। কারখানার মালিকদের সংগে তাদের একটা অবৈধ সম্পর্ক গড়ে উঠেছে এবং তারা সেই ভাবে চলছেন। আমি মন্ত্রী মহাশয়কে বলবো, আপনি এদিকে নজর রাখবেন। দুর্নীতি তাঁর দপ্তরেও আছে, এটা তিনি দুর করার চেষ্টা করবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়--বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন, তাঁকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ সুকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ৭৭ নম্বর ডিম্যান্ডের মাধ্যমে যে ৭০ লক্ষ ৩১ হাজার টাকার যে ব্যয়--বরাদ্দ তাঁর দপ্তরের কাজের জন্য চেয়েছেন, আমি সেটাকে সমর্থন করতে পারছি না। কারণ আমার মনে হয় এই দপ্তরটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর। এই দপ্তরের জন্য যে বরাদ্দ তিনি চেয়েছেন তাতে কাগজ--পত্র কেনা, আর ফাইল--পত্র নাড়াচড়া ছাড়া বিজ্ঞানসম্মত ভাবে পরিবেশকে সুস্থ রাখার কোন কাজ বোধ হয় হবেনা। আমি এই কথা বলতে চাই যে ওয়েষ্ট বেঙ্গল পলিউশান কন্ট্রোল বোর্ড, তার উপরে আপনি পরিবেশ, জল দুষন আইন--কানুনের ভার দিয়েছেন, তারা আইন অনুযায়ী এগুলি দেখাশুনা করবেন। এই ২ বছরে কতটা ইমপ্লিমেন্ট হয়েছে? এর জন্য কোন রিসার্চের দরকার হয়না, কেন্দ্রের দরকার হয়না। এর কোন রিসার্চ সেন্টার তৈরী করা, সায়েন্টিষ্ট এসবের দরকার হয়না। পলিউশানের ব্যাপারে, সাধারণ স্যানিটেশানের ব্যাপারে যাদের জ্ঞান আছে তাদের দিয়েই কাজ চলছিল। সেখানে যে ভাবে তিনি চালাতে চাচ্ছেন তাতে ২ বছরে কতটা ইমপ্লিমেন্ট হয়েছে? ইতিপূর্বে মাননীয় সদস্য গঙ্গা--ভাগীরথীর তীরে পলিউশানের কথা বলেছেন। আমার মনে হয় গঙ্গা--ভাগীরথীর তীরে যে শিল্পাঞ্চল গড়ে উঠেছে এবং সেখানে যে পলিউশান হচ্ছে, সেই পলিউশানের জন্য রিসার্চের প্রয়োজন হয়না। সেখানে নিকাশী জল যে ভাবে যায়, পরিবেশ যে ভাবে দূষণ করা হয় সে জন্য রিসার্চের কোন প্রয়োজন হয়না।

সেখানে আমাদের সাধারণ স্যানিটেসনের জ্ঞান দিয়েই অনেক কিছু করা যায়। আমি আশা করব সেটুকু নিশ্চয়ই মন্ত্রী মহাশয় করবার চেষ্টা করবেন। শুধু এয়ার পলিউসন, ওয়াটার পলিউসনকে প্রতিরোধ করলেই পরিবেশ দূষণ মুক্ত হতে পারে না। কারণ এটা পারিপার্শ্বিক অবস্থার ওপরও অনেকখানি নির্ভরশীল। বড় বড় শহরে এবং ছোট ছোট শহরের হাসপাতাল গুলির পরিবেশ এত খারাপ যে, সেখানে মানুষ স্বাস্থ্য উদ্ধারে গিয়ে আরো বেশী অসুস্থ হয়ে পড়েছে। প্রতিটি হাসপাতালের পরিবেশ আজকে খুবই খারাপ, এমন কি ওয়ার্ডের মধ্যে কুকুর পর্যন্ত ঢুকে যাচ্ছে। মন্ত্রী মহাশয় অত্যন্ত সঠিক ভাবে বলেছেন যে, তাঁর

এই দপ্তর ক্যাটালিস্ট 'এর কাজ করছে। তাঁর এই উক্তি পারফেক্টলি অল রাইট্। অর্থাৎ মন্ত্রী মহাশয়ের একার ইচ্ছেতে পরিবেশ দূষণ মুক্ত হবে না। অন্যান্য দপ্তরে যাঁরা আছেন তাঁরা যদি তাঁকে সাহায্য না করেন, তাহলে তিনি কিছুই করতে পারবেন না। তাঁকে সব চেয়ে বেশী সাহায্য করতে হবে লোকাল সেল্‌ফ্ গভর্ণমেন্টগুলিকে, অর্থাৎ বিভিন্ন পৌরসভা এবং কর্পোরেশন গুলির দায়িত্বে যাঁরা আছেন তাঁদের এগিয়ে আসতে হবে। তারপরেই এগিয়ে আসতে হবে শিল্প সংস্থাগুলিকে। এই দপ্তর শুধু মাত্র কো--অর্ডিনেটিং ওয়ে নির্দেশ করবে। কিন্তু আমরা অত্যন্ত দুঃখের সংগে লক্ষ্য করছি যে, এই দপ্তর এখন পর্যন্ত পরিবেশকে সুস্থ রাখার জন্য, স্বাস্থ্যকর রাখার জন্য কোন রকম ব্লু প্রিন্ট তৈরী করতে পারেনি। কিভাবে কাজ করলে কতটা সুবিধা হতে পারে, তা পর্যন্ত তারা এখনো বলতে পারেনি। পুরুলিয়া হাসপাতালের এমন অবস্থা যে, সেখানে রোগীদের স্বাস্থ্য ভাল হওয়ার বদলে খারাপ হতে বাধ্য। সেখানে অত্যন্ত অস্বাস্থ্যকর অবস্থার মধ্যে রোগীদের রাখা হয়েছে। নিশ্চয়ই সেখানে হসপিটল অথরিটির অনেক গাফিলতি আছে এবং সেগুলি নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয়ের আওতায় পড়ে না। কিন্তু পরিবেশের কথা যখন উঠছে তখন আমরা দেখছি যে, সেখানে পরিবেশ এমনই সৃষ্টি হয়েছে যে, কুকুর এবং পেসেন্ট এক সংগে রয়েছে।

**শ্রী মতীশ রায় ঃ** ওটা পলিউসন নয়।

**ডাঃ সুকুমার রায় ঃ** পলিউসন নয়, পরিবেশ। পলিউসন এবং পরিবেশ দুটি ইন্টার--ডিপেনডেন্ট। সমস্ত আবহাওয়াকে সুস্থ রাখতে গেলে সমস্ত কিছু ইন্টার--ডিপেনডেন্ট হতে হবে। মন্ত্রী মহাশয় এটা স্বীকার করেছেন, হি ইজ্ ক্যারেক্ট, তিনি বলেছেন, আমার দপ্তর হচ্ছে ক্যাটালিষ্ট। এটা স্বীকার করার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তারপরে আমরা দেখছি হাসপাতালের যেখানে মর্গ রয়েছে--লম্বা একটা ঘর--তার এ্যাটাচ্ ইনফেকসাস ডিপার্টমেন্ট। অর্থাৎ মর্গের পাশেই কলেরা বা বসন্ত রোগের রোগীদের রাখা হচ্ছে। রোগীকে স্যালাইন দিয়ে কলেরা হয়ত ভাল করা হলো, কিন্তু সেখানে যে পরিবেশ তাকে রাখা হচ্ছে তাতে দুর্গন্ধে, বিশ্রী আবহাওয়ায় তার স্বাস্থ্যহানী ঘটছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ব্যক্তিগত ভাবে মনে করি এটা একটা গুরুত্বপূর্ণ দপ্তর। চতুরদিকে যেভাবে পরিবেশ দূষণ হচ্ছে তাতে দেরিতে হলেও এই দপ্তর চালু করার জন্য আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে সুমন্ত বাবু যে কথা বললেন সে কথার পরিপ্রেক্ষিতে আমি তাঁকে বলছি যে, আমাদের কাছে যত দূর খবর আছে, কেন্দ্রীয় সরকারের কথা মতই এখানে এই দপ্তর চালু করা হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে কতগুলি কথা বলছি, পরিবেশকে স্বাস্থ্য--কর করার জন্য এই দপ্তর থেকে শুধু কতগুলি বোর্ড বা কয়েকটি রিসার্চ সেন্টার করে দিলেই পরিবেশ দূষণ মুক্ত হয়ে যাবে না। অন্যান্য দপ্তর যদি এই দপ্তরের সংগে সহযোগিতা না করে তাহলে এই দপ্তর তার গুরুত্বপূর্ণ কাজ গুলি কখনই করতে পারবে না। শুধু ঐ কাগজে--কলমেই কাজ হবে। এ বছর ৭০ লক্ষ ৩১ হাজার টাকা খরচ করবেন, পরের বছর হয়ত ৭৫ লক্ষ টাকা খরচ করবেন, কিন্তু তাতে কোন কাজ হবে না। আমার অনুরোধ শুধু মাত্র কাগজে--কলমেই যেন এই দপ্তর না থাকে। অন্যান্য দপ্তরের সংগে একটা সমন্বয় স্থাপন করে পরিবেশ দূষণ মুক্ত করার কাজে এগিয়ে যেতে হবে। সেই পরিপ্রেক্ষিতে আজকে যে পরিমান অর্থ বরাদ্দ করা হচ্ছে এর চেয়ে অনেক বেশী অর্থ বরাদ্দ করা প্রয়োজন। এই যে অল্প ব্যয় বরাদ্দ মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন, এই ব্যয় বরাদ্দ দিয়ে তাঁর দপ্তরের কাজ কখনই ভাল--ভাবে হবে না। সেই জন্য আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারছি না। ধন্যবাদ।

[7-10—7-20 p.m.]

**শ্রী সরল দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবেশ মন্ত্রী ভবানীবাবু যে ব্যয়-বরাদ্দের দাবী এই সভায় পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দু--চারটি কথা বলতে চাই। এখানে মানসবাবু বললেন মন্ত্রীর জন্য আলাদা দপ্তর করা হবে পরিবেশ মুক্ত করার জন্য? আমি জিজ্ঞাসা করি, তিনি যে দলে রয়েছেন সেই দলের নেত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী, তিনি তো কেন্দ্রে পৃথক দপ্তর করেছেন, গুরুত্ব দিয়েই করেছেন। দলের নেত্রীকে তিনি কনট্রাডিকট করছেন। আমাদের বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর এই দপ্তরের প্রতি গুরুত্ব দিয়েছেন। আমরা গঙ্গার সার্ভে করেছি। যে কাজ ওরা করেননি সেই কাজ আমরা করেছি। গঙ্গার দুইধারে দুই পারে অসংখ্য শিল্প গড়ে উঠেছে এবং সেইসব শিল্পগুলি তাদের যে ইন্ডাস্ট্রিয়াল রিফিউজ সেগুলো ডিসচার্জ করছে এবং এতে করে গঙ্গার জল এমনভাবে দূষিত হয়েছে যে কোন লোক রোগে আক্রান্ত হতে পারে। সেইজন্য কিভাবে সেই জলকে দোষন মুক্ত করা যায় তারজন্য চিন্তা--ভাবনা এই দপ্তর করছেন। ১৯৭৪ সালে পরিবেশ দোষন দপ্তর কংগ্রেসীদের হাতে ছিল। তারা এইসব জিনিষ করেনি। তারা কোন নোটিশ করেননি। কিন্তু এই সরকার নোটিশ করেছেন যদিও মামলার সংখ্যা কম, কিন্তু এ পর্যন্ত যারা দরখাস্ত করেছেন এই পরিবেশ দপ্তর তার ৫০ পারসেন্ট ডিসপোজ--আপ্ করেছেন। এটা আরো দ্রুত গতিতে ডিসপোজ--আপ্ করা উচিৎ। তিনি বলেছেন ১ হাজার ৩৪৮ জন দরখাস্ত করেছেন তারমধ্যে ৬৪১ ডিসপোজ আপ্ করেছেন। এটা আরো দ্রুত হওয়ার উচিৎ ছিল। ইতিমধ্যে ট্রিটমেন্ট প্ল্যান্ট করা হয়েছে। পশ্চিমবাংলার শিল্পপতিরা সহযোগিতা মূলক আচরন করছেন না। কিছুদিন আগে বোর্ড কমিটি থেকে গুজরাটে গিয়েছিলাম। সেখানে দেখলাম গুজরাট চেম্বার অফ কমার্সের শিল্পপতিরা ১০ কোটি টাকা দিয়েছে ঐ মাহে নদী বরাবর চ্যানেল কেটে ইন্ডাস্ট্রিয়াল রিফিউজগুলি ফেলবার চেষ্টা করছেন। অথচ পশ্চিমবাংলার শিল্পপতিদের কনস্টান্ট পারসুয়েসান করে দেখা গেল মাত্র ৩৪ জন শিল্পপতি ট্রিটমেন্ট প্লান্ট করেছেন। এগুলি তারা করতে পারতেন। গঙ্গার পারে অবস্থিত টিটাগড় পেপার মিল এবং কেমিক্যাল ফ্যাক্টরীগুলি কিভাবে তারা জল দূষন করছেন। তাছাড়া মন্ত্রী মহাশয় বলেছেন আমাদের নিজেদের যে দপ্তরগুলি আছে, পশ্চিমবঙ্গ সরকারের অধীনে যে সমস্ত ইন্ডাস্ট্রি আছে, সেই সমস্ত ইন্ডাস্ট্রিগুলিতে যে সেস ধার্য করা হয়েছে সেই সেস সকলে দেয় না। এগুলি দেখবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সাজেসান আকারে রাখবো। আপনি সংশ্লিষ্ট মন্ত্রিদের ডেকে বলুন--আপনি আচরী ধর্ম অপরে শেখায়--প্রাইভেট সেকটরের কথা বাদ দিন, পাবলিক সেকটরস আন্ডার দি গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গল যেগুলি আছে সেগুলিকে কমপালসান কেন করতে পারলেন না? মিউনিসিপ্যালিটি, ক্যালকাটা করপোরেসান তারা আজকে যেভাবে পরিবেশ দোষন করে ক্যালকাটা করপোরেসান বামফ্রন্ট সরকারের সময়ে হয়েছে তা তো নয়-ক্যালকাটা করপোরেসান ইজ এ্যান এজ ওল্ড করপোরেসান--দীর্ঘদিন ধরে ময়লা জল ফেলে। সুতরাং একটা সমন্বয় করা দরকার। মাননীয় পৌরমন্ত্রীকে ডেকে বলুন। আজকে প্রাইভেট বাসগুলি যেভাবে স্মোক নুইসেন্স করে সেটাও দেখা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারেও গুরুত্ব দিয়েছেন। এখানে মানসবাবু সঙ্গে একমত নই, তিনি অসংখ্য শিল্প হয়েছে বলে এই জিনিষ হয়েছে বললেন। তাহলে কি দোষন মুক্ত করার জন্য এই শিল্পগুলিকে বন্ধ করে দিতে চান। সেইজন্য বলছি, শিল্প থাকবে এবং তার সঙ্গেসঙ্গে পরিবেশ যাতে দোষন না হয় তারজন্য চেষ্টা করতে হবে। কলকাতা শহরে আজকে যেভাবে সি.এম.ডি.এ, মেট্রো

রেল, এবং চক্ররেল গাছ কাটছে সেটা রক্ষা করার ব্যবস্থা করতে হবে। উলুবেড়িয়ায় যে বোন্ মিল হয়েছে, সেখানে এমন অবস্থা যে গন্ধে মানুষ টিকতে পারে না, সারা পরিবেশ দোষন করছে। অযোধ্যায় গাছ কাটা হচ্ছে। সুতরাং ফরেষ্ট দপ্তরকেও সমন্বয়ের মধ্যে আনতে হবে। চারিদিকে যে গাছ--পালা কেটে ফেলা হচ্ছে সেটা বন্ধ করতে হবে।

আপনি শ্রীরামপুর অঞ্চলের লোক, আপনি জানেন রিষড়ার কেমিক্যাল ফ্যাক্টরীগুলি কিভাবে তাদের ইন্ডাস্ট্রিয়াল রিফিউজগুলি ফেলবার ফলে সমস্ত অঞ্চল দুষিত হচ্ছে। সেই জন্য আমি বলবো সমন্নয় সাধনের আগে আপনার দপ্তরের অধিনে ট্রিটমেন্ট প্ল্যান্টের ব্যবস্থা করুন। তার জন্য সরকারের পক্ষ থেকে একটা সংস্থা করতে হবে। ইতিমধ্যে যেসব মামলাগুলি শিল্পপতিদের বিরুদ্ধে আইন ভঙ্গ করবার জন্য রুজু করেছেন সেগুলো যাতে তরান্বিত হয় সেদিকে আপনার দপ্তরকে সচল হবার জন্য বলুন। এই কথা বলে আপনি যে ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবেশ দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি। কংগ্রেস বন্ধুরা বলছিলেন পরিবেশ দপ্তর কিছুই কাজ করতে পারেনি। আমি সেই সূত্র ধরেই কয়েকটি কথা বলতে চাই। সময় আমার খুবই কম, সংক্ষেপে বলবো। ১৯৭৪ সাল থেকে ওয়েষ্ট বেঙ্গল ওয়াটার পলিউশন কন্ট্রোল বোর্ড প্রতিষ্ঠিত হয়েছে কংগ্রেস আমলে। তখন তাঁরা সর্বসাকুল্যে এই খাতে খরচ করতেন বছরে ৪ লক্ষ টাকা। বামফ্রন্ট সরকার আসার পর খরচের পরিমানটা ওঁরা শুনলেন। ইতিমধ্যে পরিবেশ দপ্তরের অধিন আমরা একটা ল্যাবরেটরি করেছি এবং তার মান উন্নত করেছি। এক্ষেত্রে কাজের পরিধিও বেড়েছে। দুর্গাপুরে একটা জোনাল অফিস করেছি যাতে এই সংক্রান্ত কাজ সুষ্ঠুভাবে হতে পারে তার ব্যবস্থা এবং সিদ্ধান্ত ইতিমধ্যে নেওয়া হয়েছে। এর বাইরে ব্যারাকপুর এবং হলদিয়াতে আরও দুটি রিজনাল অফিস হবে--এই সিদ্ধান্তও আছে এই দপ্তরের। এর দ্বারা আমাদের বামফ্রন্ট সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যে থেকেও যাতে কাজের পরিধি এবং পরিবেশ নিয়ন্ত্রণের ক্ষেত্রে সর্বোচ্চ উদ্যোগ নিয়ে এগোনো যায় সেই কাজে হাত দিয়েছেন। আমাদের আর্থিক সঙ্কট আছে। আমাদের এই দপ্তর আমলাতান্ত্রিক যে ব্যবস্থা, সেই ব্যবস্থা এখনও সঠিকভাবে কাটিয়ে উঠতে পারেনি; যে কথা আমাদের বন্ধু শ্রী সুমন্ত হীরা মহাশয় বললেন : / যে আইন আছে, সেই আইন কাটিয়ে উঠতে হবে।* নিয়ন্ত্রণ ব্যবস্থার মাধ্যমে যে আয়ের পথ আছে সেটা যদি সুষ্ঠুভাবে করতে পারি তাহলে প্রতি বছর এক কোটি সেস্ থেকে আয় করবার উপায় আছে। আজকে সেই কাজ যদি যথাযথভাবে হতে পারে তার ব্যবস্থা করতে হবে। কিন্তু কংগ্রেস বন্ধুরা যে কথা বলছিলেন এই দপ্তর সঠিকভাবে কাজ করতে পারেনি--সেটা ঠিক নয়। ইতিমধ্যে আমরা মানুষকে এ বিষয়ে সচেতন করবার জন্য প্রচার অভিযান সুরু করেছি। এক্ষেত্রে যদি মানুষের চেতনা বাড়াতে পারি তাহলে পরিবেশের কাজটাকে সহজভাবে বাস্তবায়িত করতে পারবো। তাই আমরা প্রচারের দিকটাতে লক্ষ্য রাখছি। মানুষ যাতে পরিবেশ দুষণের হাত থেকে মুক্ত থাকতে পারে সেদিকে এই দপ্তর কাজ সুরু করেছে। শিল্পাঞ্চলের শিল্পপতিদের কাছে আমরা বলেছি যে এককভাবে যদি আপনারা কিছু না করতে পারেন তাহলে সমষ্টিগতভাবে এলাকাভিত্তিক পরিকল্পনা নিন, রাজ্যসরকার--এর এয়ার পলিউশন কন্ট্রোল বোর্ড আপনাদের সাহায্য করবে এবং সেদিকে আমরা ধীরে ধীরে এগোচ্ছি। কিন্তু এই কাজগুলো করতে গেলে কেন্দ্রীয় সরকারের সাহায্যের

পরিমান আরও বাড়া দরকার। ঐ বন্ধুরা বলছিলেন এই পরিবেশ দপ্তরের অধিন কেন্দ্রীয় ল্যাবরেটরি যেটা পশ্চিমবাংলায় হওয়া একান্তভাবে উচিত ছিল, সেটা চলে গেলো গৌহাটিতে। কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিলেন যে পশ্চিমবাংলায় না করে পূর্বাঞ্চলে কেন্দ্রীয় রিসার্চ সেন্টারটি হবে গৌহাটিতে। এই ধরণের মনোবৃত্তি যদি থাকে তাহলে কেন্দ্রের কাছ থেকে যে সহযোগিতা চাচ্ছি পরিবেশ নিয়ন্ত্রণের বিষয়ে, সেটা সম্ভব হবে না। কিন্তু আমার সীমিত ক্ষমতা নিয়ে সেই কাজে দ্রুতগতিতে এগিয়ে যাবার চেষ্টা করছি। তবে এক্ষেত্রে এগোতে হলে শুধু শিল্প দপ্তরেরই নয়, শ্রম দপ্তরের সহযোগিতাও প্রয়োজন, বিচার বিভাগের সহযোগিতা প্রয়োজন, পৌর দপ্তরের সহযোগিতা প্রয়োজন। এই সমস্ত দপ্তরের সহযোগিতায় যদি একটা সমন্বয় গড়ে তুলতে পারি তাহলে পরিবেশ দুষণ প্রতিরোধের কাজ ভালভাবে করতে পারবো। মাননীয় মন্ত্রী মহাশয় এসম্পর্কে কি পরিকল্পনা গ্রহণ করেছেন তা নিশ্চয়ই বলবেন। এই বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[7-20—7-30 p.m.]

**ডাঃ শিশির বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারটা কিছুটা বুঝি বলেই আমাদের কয়েকজন ডাক্তারকে এই ব্যাপারে বলতে বলা হয়েছে। আমি প্রথমেই মাননীয় মন্ত্রী মহাশয়কে যে কথাটা বলতে চাই সেটা হলো তাঁর ভাষণের শেষে যে কথা উল্লেখ করেছেন সেটা দিয়েই শুরু করতে চাই। উনি যেটা বলেছেন সেটা অত্যন্ত সত্য কথা। সেটা হচ্ছে এই যে কাজ--কর্মের পরিধি এত বেড়েছে যে সেই তুলনায় বরাদ্দ খুব কম। এই সম্পূর্ণ সত্য কথা। কিন্তু এই সম্বন্ধে ইতিমধ্যে আর একজন বলে গেছেন বলে এই বিষয়ে বিশেষ কিছু বলতে চাই না। আমার বক্তব্য হচ্ছে এই যে পরিধীর কথা মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন এটা কি বিষদ ভাবে তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেন নি। এই পরিবেশ সংক্রান্ত ব্যাপারটা পরিধীর দিক থেকে কতটা ব্যাপক সেটা কিন্তু ভাষণের মধ্যে প্রকাশ পায় নি। আমি একটা কথা বলি যে আমাদের সময়জ্ঞান কতটা সেটা দৃষ্টান্ত দিয়ে বলি। ইংল্যান্ড উনিষ শতকের আগে ইন্ডাস্ট্রিয়াল রেভলিউসান হয়। সেই সময় তাদের জ্ঞান হয় যে আমাদের দোষেই আমরা ভুগছি, আমাদের কার্যকলাপের ফলেই আমরা ভুগছি। কিন্তু কথাটা পুরোপুরি সত্য নয়। এর বহু দিন পরে--আমরা আর্শ্চয্য হয়ে গিয়েছিলাম--আমরা দেখলাম এই বিষয় নিয়ে আইন হয়েছিল, আমরা জানতে পেরেছি ইংলন্ড ১৩ শতকে আইনটা হয়। এই জ্ঞান আমাদের ছিল। ১২৪৩ সালে কয়লা পুড়িয়ে বায়ু দূষিত হচ্ছে এবং তাতে স্বাস্থ্যের ক্ষতি হচ্ছে। এর জন্য আইন প্রনয়ণ হয়। আইন প্রনয়ণ করে পরিবেশ আয়ত্বে আনা যাবে না। ১৯৫২ সালে আমরা যখন ছাত্র ছিলাম সেই ইংলন্ডে স্মগ অর্থাৎ--স্মোক এবং ফগের সংমিশ্রণে একটা জিনিষ--তৈরী হয়। তার ফলে ৪ হাজার লোক মারা গিয়েছিল। তখন তারা জেগে উঠলো। অর্থাৎ ১২৭৩ সাল থেকে তাদের জেগে উঠতে সময় লাগলো ১৯৫২ সাল পর্যন্ত। আমি আর একটা কথা বলব যেটা আপনার এই আইনের মধ্যে নেই। এই চেতনার অল্প বিস্তর কথা আপনি এই বাজেট বই--এর ২।৩ লাইন লিখেছেন মাত্র। এতে কোন দলের রাজনৈতিক চিন্তার অবকাশ আছে বলে আমি মনে করি না। এই ব্যাপারে আমরা সম্মিলিত ভাবে যদি না এগোই তাহলে এই ব্যাপারে আমরা কিছু করতে পারবো না। এখানে একটা কথা উঠেছে এনভায়ারনমেন্টাল এডুকেশান নিয়ে। এটা একটা ব্যাপক জিনিষ। এখানকার যারা এনভায়ারন মেনটালিষ্ট তাদের একটা কমিটি আছে। তাদের কাছ থেকে কোন রিপোর্ট পেয়েছেন কিনা জানিনা। এই ভাষণের মধ্যে তাদের রিপোর্ট সম্বন্ধে কোন কিছু দেখতে পাচ্ছি না। তারা

নিশ্চই একটা রিপোর্ট আপনাকে দেবে, আপনি নিশ্চই আমাদের সেটা দেবেন। এই পরিবেশ সম্বন্ধে শিক্ষা এটা একেবারে প্রাথমিক স্তর থেকে নয়, প্রাথমিক স্তরের পর থেকে সুরু হতে পারে। তাই তাদের অভিমত। আপনাকে প্রত্যেকটি মন্ত্রক এবং প্রত্যেকটি বিভাগের সাথে সঠিকভাবে কাজ করতে হবে। আমাদের যতদিন গণচেতনা না আনতে পারছি ততদিন এই পরিবেশ উন্নতির গতি আনতে পারবো না। কোনদেশ, কোনদিন গণচেতনা ছাড়া এই জিনিষ আনতে পারেনি, এবং আনা সম্ভব নয়।' আজকে জাপান, ইউরোপ এবং রাশিয়া তাদের এনভায়োরেনমেন্ট এ্যডুকেশানের মধ্যে দিয়ে গণচেতনা আনতে পেরেছে। সেটা আমাদের মধ্যে নেই বলেই এতো সমালোচনা আমাদের। আপনি চিড়িয়াখানা করুন, বোটানিক্যাল গার্ডেন করুন সেটা ভালো। আপনি যে সব ভালো কাজ করছেন সেটা খুবই আনন্দের কিন্তু এরমধ্যে মনে হয় মৌলিক জিনিষ যেটা থাকা দরকার সেটা আপনি আনতে পারেননি। তার কোন রূপরেখা আপনার বাজেটে ভাষণে পেলাম না। এই এনভায়োরেনমেন্টাল স্টাডিস্ এ্যাডভাইসারি কমিটি কিভাবে গঠিত হয়েছিল আমার মনে হয় সেটা বিধানসভায় জানানোর প্রয়োজন। দ্বিতীয়তঃ এই যে ওয়েষ্ট বেঙ্গল পলিউশান কন্ট্রোল বোর্ড প্রস্তুত করা হয়েছে তাতে আমার মনে হয় সর্বদলীয় ভিত্তিতে তার গঠন হওয়া প্রয়োজন। আমি অন্তত মনে করি এই ব্যাপারে উদার মনোভাব নিয়ে অগ্রসর হওয়া প্রয়োজন। আমি জানি কয়েকদিন আগে এখানে একটা সভা হয়েছিল তাতে আমাদের অধ্যক্ষ মহাশয় সভাপতিত্ব করেছিলেন এবং সেই সভায় কেন্দ্র থেকে পরিবেশ মন্ত্রী এসেছিলেন। তাতে প্রস্তাব নেওয়া হয়েছিল লেজিলেচারস্ ফোরাম করা হবে বলে কিন্তু তারপরে আমরা আর এই লেজিসলেচারস্ ফোরাম সম্বন্ধে আর কিছু শুনলাম না।

ভয়েজ......কেন্দ্রে সর্বদলীয় হবে কি?

আমি অন্তত মনে করি এই ব্যাপারে কেন্দ্রের সর্বদলীয় হওয়া উচিত। আমি জানি কতকগুলি রাজ্য লেজিসলেচারস্ ফোরাম করতে চেয়েছিল। কেন্দ্র তাতে কোন আপত্তি করেনি। সুতরাং এখানেও না হওয়ার কোন কারণ নেই। এনভায়েরেনমেন্টাল এডুকেশানের মধ্যে দিয়ে শেখাতে হবে মানুষ এবং প্রকৃতি, মানুষ উন্নয়ণের মধ্যে সামঞ্জস্য বিধান। এটা যদি না এগোতে পারি তাহলে আমাদের সর্বনাশ অনিবার্য। এটা যদি জনগণ হৃদয়ঙ্গম করতে পারে তাহলে এটা অত্যন্ত সহজ হয়ে যাবে। আপনাকে যে রসদ দেওয়া হয়েছে তা অতি সামান্য। এরজন্য অর্থ অন্তত আপনাকে ১০ গুণ দেওয়া দরকার তাহলে আপনি এগোতে পারবেন।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পরিবেশ মন্ত্রী যে বাজেটে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে পূর্ণ সমর্থন করছি। এই বরাদ্দের মধ্যে তিনি নিজেই বলেছেন অর্থের প্রয়োজন যে পরিমাণে সেটা তিনি পাচ্ছেন না এবং সেটা পেলে তার কর্মক্ষেত্রে তার পরিকল্পনা রূপায়ন করতে অসুবিধা হবেনা। তিনি তার বক্তৃতার মধ্যে বলেছেন যে শিশু এবং যুবার ক্ষেত্রে আলোচনা চক্র এবং উন্নয়ন কর্মসূচীর মধ্যে দিয়ে শিক্ষা বিস্তার করতে চেয়েছেন। এই আলোচনা চক্র এবং প্রস্তুতির মাধ্যমে পরিবেশের সহজ রূপ কি ভাবে হবে সেটা আপনাকে বলে দিতে হবে। ১৯৮২ সালে যখন এখানে পরিবেশ মন্ত্রী এবং মন্ত্রণালয় হয়েছে তার আগেই কেন্দ্রে এই দপ্তর হয়েছে। আজকে কংগ্রেস বন্ধুরা যেটা বললেন যে এখানে দপ্তর হঠাৎ হয়ে গেল, এটা কিন্তু ঠিক নয়। ডাঃ মানস ভূঁইয়া বলেছেন

*যেটা সেটা ঠিক নয়। তবে শিশিরবাবু খাঁটি কথা বলেছেন সবাইকে মিলে পরিবেশ ঠিক করতে হবে এবং সেই প্রতিশ্রুতি যদি দেন তাহলে খুব ভালো হয়।*

[7-30—7-40 p.m.]

আমাদের হাসপাতালগুলির পরিবেশ অত্যন্ত জঘন্য। তমলুক মহকুমা হাসপাতালে গেলে দেখবেন সেখানে নানান জায়গায় আবর্জনা পড়ে আছে, পুরানো বেডগুলি ফেলে রাখা হয়েছে এবং গজ, ব্যান্ডেজ সেখানে পড়ে আছে। এর ফলে রুগির রোগ ভাল হয়না। হাসপাতালের পরিবেশ যাতে ভাল হয় সে বিষয়ে আমাদের নিশ্চয় দেখা উচিৎ। গঙ্গার জল বা অন্যান্য যে সমস্ত কথা বলা হয়েছে তাতে যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করলে পরিবেশ পরিশোধিত হতে পারে সেই দিক থেকে আমাদের এই বিভাগকে সর্বত ভাবে সাহায্য করা দরকার। কেন্দ্র থেকেও যাতে যথেষ্ট পরিমাণে অর্থ পাওয়া যায় সে বিষয়ে বিরোধী পক্ষের উচিৎ সমবেত ভাবে কেন্দ্রর কাছে দাবী উত্থাপন করা। আমাদের এই বিভাগের অধীনে যে উপদেষ্টা কমিটি আছে আমি অনুরোধ করবো তাঁদের নাম বিধানসভায় জানানো উচিৎ যাতে আমরা ওকে বিরক্তি না করে সেই সমস্ত সদস্যের সঙ্গে কথা বলতে পারি। ওয়েষ্ট বেঙ্গল ওয়াটার পলিউসন বোর্ড যেটা আছে তার সাফল্য এবং অসাফল্য সেটাও আমাদের সদস্যদের জানানো উচিৎ। এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী ভবানী মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৭৭নং দাবীর ভিত্তিতে পরিবেশ দপ্তরের জন্য যে বরাদ্দ এখানে রাখা হয়েছে সেই বরাদ্দ সম্পর্কে এবং এই দপ্তরে গঠন সম্পর্কে সাধারণ ভাবে আমরা জানলাম যে উভয় পক্ষই এর প্রয়োজন তা স্বীকার করেছেন। এই দপ্তরের অল্প বরাদ্দ দেখে ডাঃ মানস ভুঁইয়ার মনে প্রশ্ন জেগেছে যে এটা লোক দেখানো ব্যবস্থা কিনা? এই দপ্তর গঠিত হয়েছে সামগ্রিক ভাবে একটা নূতন ফিলোজফি নিয়ে। আমাদের দেশে পরিবেশ দূষণ প্রতিরোধ করার জন্য যে সমস্ত আইন তৈরী হয়েছে তা একটা সামগ্রিক চিন্তা থেকেই হয়েছে। ১৯৭২ সালে ষ্টক হলমে যে আন্তজার্তিক সম্মেলন হয়েছিল সেখানে বিজ্ঞানকে কি ভাবে প্রয়োগ করা যায় তা নিয়ে আলোচনা হয়েছিল। যান্ত্রিক সভ্যতা ও শিল্প সভ্যতা গড়ে তোলার জন্য উন্নত দেশগুলিতে বিশেষ করে লন্ডন ইত্যাদি জায়গায় স্মগ হয়েছিল।

লন্ডন শহর ধোঁয়ায় আচ্ছন্ন হয়ে ব্যাপকভাবে মানুষের স্বাস্থ্য হানি ঘটাচ্ছে। শুধু লন্ডনই নয়, পৃথিবীর বিভিন্ন দেশে এরকম ঘটনা ঘটছে, শিল্প প্রধান দেশগুলিতে এই ঘটনা ঘটছে, টোকিও, অ্যামেরিকা, লস্ এঞ্জেলস্—এরকম ঘটনা ঘটছে। বিশিষ্ট বিজ্ঞানী এবং রাজনীতিবিদরা এদিকে বিশেষভাবে দৃষ্টি দিয়েছেন। আমি ইতিপূর্বে যে আন্তর্জাতিক সম্মেলনের কথা বললাম সেই সম্মেলনে ভারতবর্ষ অংশীদার হিসেবে ছিল। সেই সম্মেলন থেকে ফিরে এসে জল দূষণ সম্পর্কে প্রথম সর্বভারতীয় আইন হল ১৯৭৪ সালে এবং তারপর বায়ু দূষণ সম্পর্কে আইন হয়েছে ১৯৮১ সালে। এ থেকেই বোঝা যাচ্ছে এই সমস্যা আমাদের প্রাণী জগতের উপর, প্রকৃতির উপর এবং প্রকৃতির ভারসাম্যের উপর কি বিরাট পরিবর্তন ঘটাচ্ছে। আমরা অনেক আশা নিয়ে দুর্গাপুর গড়ে তুলেছি, কিন্তু এখন দেখাযাচ্ছে পলিউসন সমস্যা সেখানে সাংঘাতিকভাবে দেখা দিয়েছে। সামগ্রিকভাবে আমরা যখন কোন কল কারখানা তৈরী করি, শিল্পের প্রতিষ্ঠা করি বা কোন গঠণমূলক কাজ করি তখন তার অন্যদিক থেকে কি প্রতিক্রিয়া হতে পারে সেটা নিয়ে সামগ্রিকভাবে চিন্তা করে সেক্ষেত্রে হস্তক্ষেপ করাই হচ্ছে এই এনভায়োর্নমেন্ট ডিপার্টমেন্টের কাজ। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে গাইড লাইন আছে

নিশ্চই একটা রিপোর্ট আপনাকে দেবে, আপনি নিশ্চই আমাদের সেটা দেবেন। এই পরিবেশ সম্বন্ধে শিক্ষা এটা একেবারে প্রাথমিক স্তর থেকে নয়, প্রাথমিক স্তরের পর থেকে সুরু হতে পারে। তাই তাদের অভিমত। আপনাকে প্রত্যেকটি মন্ত্রক এবং প্রত্যেকটি বিভাগের সাথে সঠিকভাবে কাজ করতে হবে। আমাদের যতদিন গণচেতনা না আনতে পারছি ততদিন এই পরিবেশ উন্নতির গতি আনতে পারবো না। কোনদেশ, কোনদিন গণচেতনা ছাড়া এই জিনিষ আনতে পারেনি, এবং আনা সম্ভব নয়।' আজকে জাপান, ইউরোপ এবং রাশিয়া তাদের এনভায়োরেনমেন্ট এ্যডুকেশানের মধ্যে দিয়ে গণচেতনা আনতে পেরেছে। সেটা আমাদের মধ্যে নেই বলেই এতো সমালোচনা আমাদের। আপনি চিড়িয়াখানা করুন, বোটানিক্যাল গার্ডেন করুন সেটা ভালো। আপনি যে সব ভালো কাজ করছেন সেটা খুবই আনন্দের কিন্তু এরমধ্যে মনে হয় মৌলিক জিনিষ যেটা থাকা দরকার সেটা আপনি আনতে পারেননি। তার কোন রূপরেখা আপনার বাজেটে ভাষণে পেলাম না। এই এনভায়োরেনমেন্টাল স্টাডিস্ এ্যাডভাইসারি কমিটি কিভাবে গঠিত হয়েছিল আমার মনে হয় সেটা বিধানসভায় জানানোর প্রয়োজন। দ্বিতীয়তঃ এই যে ওয়েষ্ট বেঙ্গল পলিউশান কন্ট্রোল বোর্ড প্রস্তুত করা হয়েছে তাতে আমার মনে হয় সর্বদলীয় ভিত্তিতে তার গঠন হওয়া প্রয়োজন। আমি অন্তত মনে করি এই ব্যাপারে উদার মনোভাব নিয়ে অগ্রসর হওয়া প্রয়োজন। আমি জানি কয়েকদিন আগে এখানে একটা সভা হয়েছিল তাতে আমাদের অধ্যক্ষ মহাশয় সভাপতিত্ব করেছিলেন এবং সেই সভায় কেন্দ্র থেকে পরিবেশ মন্ত্রী এসেছিলেন। তাতে প্রস্তাব নেওয়া হয়েছিল লেজিলেচারস্ ফোরাম করা হবে বলে কিন্তু তারপরে আমরা আর এই লেজিসলেচারস্ ফোরাম সম্বন্ধে আর কিছু শুনলাম না।

ভয়েজ......কেন্দ্রে সর্বদলীয় হবে কি?

আমি অন্তত মনে করি এই ব্যাপারে কেন্দ্রের সর্বদলীয় হওয়া উচিত। আমি জানি কতকগুলি রাজ্য লেজিসলেচারস্ ফোরাম করতে চেয়েছিল। কেন্দ্র তাতে কোন আপত্তি করেনি। সুতরাং এখানেও না হওয়ার কোন কারণ নেই। এনভায়েরেনমেন্টাল এডুকেশানের মধ্যে দিয়ে শেখাতে হবে মানুষ এবং প্রকৃতি, মানুষ উন্নয়ণের মধ্যে সামঞ্জস্য বিধান। এটা যদি না এগোতে পারি তাহলে আমাদের সর্বনাশ অনিবার্য। এটা যদি জনগণ হৃদয়ঙ্গম করতে পারে তাহলে এটা অত্যন্ত সহজ হয়ে যাবে। আপনাকে যে রসদ দেওয়া হয়েছে তা অতি সামান্য। এরজন্য অর্থ অন্তত আপনাকে ১০ গুণ দেওয়া দরকার তাহলে আপনি এগোতে পারবেন।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পরিবেশ মন্ত্রী যে বাজেটে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে পূর্ণ সমর্থন করছি। এই বরাদ্দের মধ্যে তিনি নিজেই বলেছেন অর্থের প্রয়োজন যে পরিমাণে সেটা তিনি পাচ্ছেন না এবং সেটা পেলে তার কর্মক্ষেত্রে তার পরিকল্পনা রূপায়ন করতে অসুবিধা হবেনা। তিনি তার বক্তৃতার মধ্যে বলেছেন যে শিশু এবং যুবার ক্ষেত্রে আলোচনা চক্র এবং উন্নয়ন কর্মসূচীর মধ্যে দিয়ে শিক্ষা বিস্তার করতে চেয়েছেন। এই আলোচনা চক্র এবং প্রস্তুতির মাধ্যমে পরিবেশের সহজ রূপ কি ভাবে হবে সেটা আপনাকে বলে দিতে হবে। ১৯৮২ সালে যখন এখানে পরিবেশ মন্ত্রী এবং মন্ত্রণালয় হয়েছে তার আগেই কেন্দ্রে এই দপ্তর হয়েছে। আজকে কংগ্রেস বন্ধুরা যেটা বললেন যে এখানে দপ্তর হঠাৎ হয়ে গেল, এটা কিন্তু ঠিক নয়। ডাঃ মানস ভূঁইয়া বলেছেন

*Sir, I have concluded my speech. I Oppose all the cut motions.*

*The motions that the Demand be reduced by Rs. 100, were then put and lost.*

The motion of Shri Bhabani Mukherjee that a sum of Rs. 70,31,000 be granted for expenditure under Demand No. 77, Major Heads : "282-Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295 - Other Social and Community Services (Zoological and Public Gardens) and 313 - Forests (Lloyd Botanic Garden, Darjeeling)".

(This is inclusive of a total sum of Rs. 11,73,000 already voted on account in March, 1984.), was then put and agreed to.

## DEMAND No. 10

### Major Head : "239 - State Excise."

**Shri Bimalananda Mukherjee :** Mr. Deputy Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,03,25,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "239-State Excise."

(This is inclusive of a total sum of Rs. 83,88,000 already voted on account in March, 1984).

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৪--৮৫ সালে ১০ নং দাবির অধীনে মুখ্য খাত '২৩৯--রাজ্য অন্তঃশুল্ক' বাবদ ব্যয়নির্বাহের জন্য ৫,০৩,২৫,০০০ টাকা (পাঁচ কোটি তিন লক্ষ পঁচিশ হাজার টাকা) মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট--অন--অ্যাকাউন্টে যে ৮৩,৮৮,০০০ টাকা (তিরাশি লক্ষ অষ্টাশি হাজার টাকা) গৃহীত হয়েছে তাও এর মধ্যে ধরে নেওয়া হয়েছে।

পানযোগ্য কোহল এবং সেই সঙ্গে শিল্প ও ঔষধ ও গবেষণার প্রয়োজনে যে কোহল ব্যবহার করা হয় তাসমেত যাবতীয় মাদক দ্রব্য রাজ্য অন্তঃশুল্কের আওতাভুক্ত। জেলা, রেঞ্জ ও সার্কেল স্তরের সংগঠনগুলি ছাড়াও, অন্তঃশুল্ক বিভাগের অধীনে অন্তঃশুল্ক অধিকার এবং সি ডি ডি, ই আই বি, সি এস এফ--এর মতো ঐ অধিকারের অধীন এজেন্সিগুলি রয়েছে। '২৩৯--রাজ্য অন্তঃশুল্ক' এই খাতে যে বরাদ্দ রাখা হয়েছে তা উপরোক্ত সংগঠনগুলির খরচা মেটানোর জন্য।

২। এখন পর্যন্ত অন্তঃশুল্ক থেকে প্রাপ্ত রাজস্ব রাজ্য সরকারের রাজস্বের দ্বিতীয় বৃহত্তম উৎস। ১৯৮৪--৮৫ সালের রাজস্ব খাত '২৩৯--রাজ্য অন্তঃশুল্ক' বাবদ বাজেট প্রাক্কলনে যে টাকা ধরা হয়েছে তার পরিমাণ ৭৫.৪ কোটি টাকার মতো। ফলে, প্রাক্কলিত ব্যয় প্রাক্কলিত রাজস্বের ৬.৬৭ শতাংশে গিয়ে দাঁড়াচ্ছে। ১৯৮৩--৮৪ সালে সংশোধিত বাজেট মতো এই ব্যয় ছিল ৬.৯৩ শতাংশ।

৩। ১৯৮৩--৮৪ সালে সংশোধিত বাজেট প্রাক্কলনে আয়ের পরিমাণ ছিল ৬৭.৭০ কোটি টাকা। ঐ সালে ৪.৮২ কোটি টাকা বার্ষিক বৃদ্ধি এবং অতিরিক্ত সম্পদ আহরণের জন্য অবলম্বিত ব্যবস্থাদির মাধ্যমে সংগৃহীত আরো ২.৫০ কোটি টাকা এর মধ্যে পড়ছে। পশ্চিমবঙ্গের মহাগাণনিকের দেওয়া হিসাব অনুসারে ১৯৮২--৮৩ সালে আয়ের প্রকৃত

পরিমাণ ছিল প্রয় ৬০.৩৬ কোটি টাকা। অতএব দেখা যাচ্ছে, ১৯৮৩--৮৪ সালের (সংশোধিত) প্রাক্কলিত রাজস্ব সংগ্রহের পরিমাণ ১৯৮২--৮৩ সালের প্রকৃত সংগ্রহের তুলনায় প্রায় ৭.৩৪ কোটি টাকা বেশি। বিভাগীয় হিসাব অনুসারে, ১৯৮৩ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কালপর্বে মোট প্রাক্কলিত সংগ্রহ ১৯৮২--৮৩ সালের ঐ একই কালপর্বের সংগ্রহের তুলনায় প্রায় ৭.১৪ কোটি টাকা বৃদ্ধি পেয়েছে। এই দেশের অন্যান্য অনেক রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে পানযোগ্য কোহলের মাথাপিছু ব্যবহার এবং চালু দোকানের সংখ্যা যথেষ্ট কম হওয়া সত্বেও যে গত আর্থিক বছরে রাজস্ব সংগ্রহে এই উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটেছে তা বাস্তবিকই আমাদের সাফল্যের পরিচায়ক। কর--কাঠামো আরো মজবুত করার উদ্দেশ্যে ১৯৮৩--৮৪ সালে অন্তঃশুল্ক বিভাগের ফেল্ড লেভেল এজেন্সিগুলির কর্মতৎপরতার উন্নতিসাধনের জন্য বেশ কিছু ব্যবস্থা নেওয়া হয়েছিল এবং বে--আইনী মদ তৈরী ও বিক্রি বন্ধ করার জন্য সনিষ্ঠ প্রয়াস চালানো হয়েছিল। বর্ধিত রাজস্ব আদায় এইসব প্রয়াসের সাক্ষ্য বহন করছে।

৪। ১৯৮২--৮৩ কোহল--বর্ষে অর্থাৎ ১৯৮২ সালের ডিসেম্বর মাস থেকে ১৯৮৩ সালের নভেম্বর মাস পর্যন্ত মোট যে পরিমাণ কোহলের প্রয়োজন ছিল তা হলো প্রায় ৬৭০ লক্ষ লিটার। এর মধ্যে ৫৬০ লক্ষ লিটারই ব্যবহার করা হয়েছে পানীয় ছাড়া অন্য উদ্দেশ্যে (৮৩.৫৮ শতাংশ)। ঐ বছরে পশ্চিমবঙ্গের পাঁচটি ডিসটিলারিতে প্রায় ৩৯ লক্ষ লিটার কোহল তৈরী হয়েছে। পূর্ববর্তী কোহল--বর্ষে পশ্চিমবঙ্গের ডিসটিলারিগুলিতে মোট যে ৪০ লক্ষ লিটার কোহল তৈরী হয়েছিল এই পরিমাণ তার থেকে সামান্য কম। ১৯৮২--৮৩ কোহল--বর্ষে ভারত সরকার বাইরের রাজ্যগুলি থেকে পশ্চিমবঙ্গকে ৫৩০ লক্ষ লিটার কোহল বরাদ্দ করেছিলেন। এর মধ্যে, ১৯৮৩ সালের নভেম্বর মাসের শেষ অবধি প্রায় ২৮৯ লক্ষ লিটার কোহল আনা গিয়েছিল। রপ্তানিকারী রাজ্যগুলি উচ্চহারে রপ্তানি পাস ফি আরোপ করায় এবং সময় মতো রেলওয়ে ওয়াগন না পাওয়ায় পশ্চিমবঙ্গের শিল্পক্ষেত্রে কোহল ব্যবহারকারীরা যে অসুবিধার সম্মুখীন হয়েছেন, প্রধানতঃ তার ফলেই সব কোহল আনা যায়নি। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, পশ্চিমবঙ্গ এবং অন্যান্য আমদানিকারী রাজ্যের অনুরোধে রপ্তানিকারী রাজ্যগুলি প্রায় তিন মাস আগে রপ্তানি পাস ফি--র হারের যুক্তিসম্মত পুনর্বিন্যাস করে। ফলে বর্তমানে পরিস্থিতি কিছুটা সহজ হয়ে এসেছে। কোহল যাতে সময়মতো চালান দেওয়া যেতে পারে তা সুনিশ্চিত করার জন্য পশ্চিমবঙ্গের এবং অন্যান্য রাজ্যের ও সেই সঙ্গে রেলওয়ের প্রতিনিধিদের নিয়ে ভারত সরকার একটি মনিটরিং কমিটি গঠন করেছেন। ১৯৮২--৮৩ কোহল--বর্ষে অন্যান্য রাজ্য থেকে আমদানি করা কোহলের পরিমাণ নীচে দেখানো হলো।

| | | লক্ষ লিটার |
|---|---|---|
| উত্তর প্রদেশ | ... | ২০০.৪৬ |
| বিহার | ... | ১৬.৫৪ |
| উড়িষ্যা | ... | ৫.১২ |
| মহারাষ্ট্র | ... | ৫৭.৪০ |
| অন্ধ্র প্রদেশ | ... | ৯.১৪ |

৫। ১৯৮২--৮৩ সালে, ভারত সরকার পশ্চিমবঙ্গের জন্য ৬৬ হাজার মেট্রিক টন গুড় বরাদ্দ করলেও পশ্চিমবঙ্গের বরাদ্দ গ্রহীতারা অন্যান্য রাজ্য থেকে মাত্র ১৫,১৭০ মেট্রিক টন গুড় আনতে পেরেছেন। এ সম্পর্কে রাজ্য--ওয়ারি হিসাব নীচে দেখানো হলো।

| | |
|---|---|
| উত্তরপ্রদেশ | ১৯২৯ টন (আনুমানিক) মূলবরাদ্দ ৩০,০০০ টনের পরিবর্তে |
| মহারাষ্ট্র | ৬৫৮৪ " " ২৫,০০০ " " |
| বিহার | ৬৬৫৭ " " ১১,০০০ " " |

পরিবহণ--সমস্যা এবং সেই সঙ্গে গুড়ের চড়া দামের দরুন অন্যান্য রাজ্য থেকে গুড় আমদানি করতে পশ্চিমবঙ্গের গুড় ব্যবহারকারীদের উৎসাহের কিছুটা অভাবের ফলেই সব গুড় আনা যায়নি। প্রাসঙ্গিকভাবেই এখানে এটাও উল্লেখ্য যে, আলোচ্য বছরে পশ্চিমবঙ্গ যে পরিমাণ গুড় চেয়েছিল, মোট বরাদ্দের পরিমাণ ছিল তার চেয়ে অনেক বেশি।

৬। মোটের উপর ১৯৮২--৮৩ সালে কোহলের কোনো অভাব ছিল না। এবং এর ফলে, বে--আইনী মদ্যপান বহুলাংশে বন্ধ করা সম্ভব হয়েছে। চলতি ১৯৮৩--৮৪ কোহল-বর্ষে কোহলের বর্তমান সরবরাহ ব্যাহত হওয়ার সম্ভাবনা আছে বলে মনে হয় না। বরাদ্দ সংক্রান্ত আদেশনামা অনেক দেরিতে পাওয়া গেলেও চলতি কোহল বর্ষের প্রথম তিন মাসে পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ কোহলের মোট পরিমাণের ৯২ শতাংশেরও বেশি আনা গিয়েছে। চলতি কোহল বর্ষের প্রথম দু'টি ত্রি--মাস কালপর্বে ভারত সরকার পশ্চিমবঙ্গের জন্য ৩৭৮ লক্ষ লিটার কোহল এবং ৪৩৮০০ মেট্রিক টন গুড় বরাদ্দ করেছেন।

৭। পানযোগ্য কোহলের সরবরাহ ও বন্টন সম্পর্কে সাধারণ নীতি হলো, ন্যূনতম ব্যবহারের মাধ্যমে সর্বাধিক রাজস্ব আদায়। নীতিগতভাবে একদিকে যেমন সাধারণভাবে জনগণকে কোহল পানের ব্যাপারে নিরুৎসাহিত করা হয়, অন্যদিকে তেমনই বে--আইনী মদ তৈরী ও বিক্রি বন্ধ করতে এবং বে--আইনী মদ পানকারীদের আইনসঙ্গত উৎসের দিকে আকৃষ্ট করতে সর্বাত্মক প্রয়াস নেওয়া হয়। ভারত সরকারের গৃহীত নীতির সঙ্গে সামঞ্জস্য রেখে পশ্চিমবঙ্গে অবস্থিত কোহল নির্ভর শিল্পগুলির জন্য পর্যাপ্ত পরিমাণ কোহল সরবরাহ ব্যবস্থাকে বিশেষ অগ্রাধিকার দেওয়া হয়।

৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে, আমি মুখ্য খাত '২৩৯--রাজ্য অন্তঃশুল্ক' বাবদ, ১৯৮৪ সালের মার্চ মাসে ভোট--অন--অ্যাকাউন্টে ইতিপূর্বে গৃহীত ৮৩,৮৮,০০০ টাকা (তিরাশি লক্ষ অষ্টাশি হাজার টাকা) সমেত, মোট ৫,০৩,২৫,০০০ টাকা (পাঁচ কোটি তিন লক্ষ পঁচিশ হাজার টাকা) মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra** : Mr. Deputy Speaker, Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1/-.

Sir, I also beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও নিশীথ রাত্রে আমরা একটা অমৃতের সন্ধানে যাচ্ছি, যে অমৃত নিয়ে আমাদের এখানে আলোচনা হচ্ছে--সকাল থেকে আমরা দেখছি পরিবেশ শোধন হয়েছে, খাদ্য পেয়েছি, আমরা বিভিন্নভাবে বিভিন্ন অবস্থায়

এসে এখন দেশের অমৃতের সন্ধান নিয়ে আমাদের অধিবেশন শেষ হবে। অতএব মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর যে কতটা প্রয়োজন তা মন্ত্রী মহাশয়ের বাজেটের মধ্যে উপলব্ধি করা যাচ্ছে। ১৯৮২--৮৩ সালের বাজেটের মধ্যে মন্ত্রী মহাশয় যে বাজেট বৃদ্ধি দেখিয়েছিলেন তার পরিমাণটা তিনি এখানে দেখিয়েছেন ৬.৯৪ কোটি টাকা এবং সরকারী যে হিসেব দেওয়া হয়েছে ১৯৮২--৮৩ সালে তাতে দেখা যাচ্ছে ৬.৪২ কোটি টাকা। এবারে দেখা যাচ্ছে ৮৩--৮৪ সালে ৭.৩৪ কোটি টাকা। সুতরাং আয় বেড়েছে। সুতরাং এই দপ্তর যে সরকারকে সহযোগিতা করছে সেখানে আমাদের কিছুটা সমালোচনা করা দরকার।

[7-50—8-00 p.m.]

কাজেই অপ্রকৃতিস্থ সময়ে এই বাজেটের সমালোচনা করার জন্য এখানে আনা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সুরা সার ওষুধের কারখানার জন্য বেশীর ভাগই প্রয়োজন হয়। ১৯৮৩।৮৪ সালে তিনি ৪০ লক্ষ লিটার দেখিয়েছিলেন। এই সুরা সার উত্তরপ্রদেশ, বিহার, তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশ থেকে তাকে আনতে হয়। তার পরিমান হচ্ছে ৪০ হাজার মেট্রিক টন। ভারত সরকার প্রায় ২৭ হাজার ৩৮৫ মেট্রিক টন তাকে দিয়েছিল। এই সুরা সারের মাধ্যমে ওষুধের কারখানাগুলির উৎপাদন বৃদ্ধি করার চেষ্টা তিনি করেছিলেন। এবারেও তিনি উত্তরপ্রদেশ, বিহার, উড়িষ্যা, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ থেকে কত আমদানি করেছেন তার পরিমানটাও দিয়ে দিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি সরকারের মাদ গুড়ের চাহিদা যথেষ্ট আছে, অথচ সরকারকে এই মাদ গুড় বিহার, মহারাষ্ট্র প্রভৃতি রাজ্য থেকে আমদানি করতে হচ্ছে। সরকার এই মাদ গুড়ের উৎপাদন কেন বৃদ্ধি করছেন না? এখানে আখ চাষের উৎপাদন কেন বৃদ্ধি করছেন না? আখের উৎপাদন বৃদ্ধির জন্য আখ চাষীদের ইনসেনটিভ দেবার ব্যবস্থা করুন। এতে উৎপাদন বৃদ্ধি হবে, চাষীদেরও উপকার হবে। বিভিন্ন ক্ষেত্রে তো ইনসেনটিভ দেওয়া হয়, আখ চাষীদের ক্ষেত্রে ইনসেনটিভ দেবেন না কেন? এদিক থেকে কৃষি দপ্তরের সহযোগিতা নেওয়া প্রয়োজন আছে বলে মনে করি। আপনি যদি উৎপাদন বৃদ্ধি ঘটাতে পারেন তাহলে আপনার বাইরে থেকে মাদ গুড় আমদানি কমে যাবে। এছাড়াও মাদ গুড় আপনার ডিসটিলারির জন্য প্রয়োজন হয়। তার পরিমানও বাড়াতে পারবেন এবং আরো নতুন করে কয়েকটি উৎপাদন কেন্দ্র তৈরী করতে পারবেন। আপনার দপ্তর কিন্তু প্রয়োজন ভিত্তিক কাজ করতে পারে নি। আপনার কাজ করার স্পৃহা আছে। তা নাহলে আপনার রাজস্ব বৃদ্ধি হচ্ছে কেন? এদিকে একটু লক্ষ্য রাখলে আপনার রাজস্ব আরো বৃদ্ধি হত। আপনি চোলাই মদের কারখানা বন্ধ করতে পারছেন না। দেশে মদের চাহিদা আছে, চোলাই মদের জন্য সেটা কমে যাচ্ছে। চোলাই মদে পশ্চিমবাংলা ভরে গেছে। বিভিন্ন স্থানে চোলাই মদ তৈরী হচ্ছে। ব্লাডারে ভরে ট্রেনে করে কলকাতার আশপাশে চোলাই মদ নিয়ে আসছে এবং এদিক সেদিকে পাচার হচ্ছে। আপনি চোলাই মদ বন্ধ করার ব্যবস্থা করুন। আমরা দেখতে পাচ্ছি হাসপাতাল, স্কুল কলেজের সামনে, মন্দির, মসজিদের কাছে এই চোলাই মদ অবাধে বিক্রী হচ্ছে। এটা বন্ধ করতে না পারলে ব্যাপক ক্ষতি হয়ে যাবে। স্যার, দিনের বেলায় দুধের ডিপোগুলিতে দুধ পাওয়া যায়, আর সন্ধ্যাবেলায় সেখানে চোলাই মদ পাওয়া যায়। কিছু লোককে সেখানে চোলাই মদ বিক্রী করতে দেখা যায়। এগুলি তদন্ত করে বন্ধ করা দরকার। শুধু আয় বৃদ্ধির কথা চিন্তা করলে হবে না, এগুলো বন্ধ করার ব্যবস্থা করতে হবে। আমরা মনে করি কোন কমুনিষ্ট কান্ট্রি আবগারি শুল্কের মাধ্যমে আয় বৃদ্ধির কথা চিন্তা করে না। তারা সেটা চিন্তাই করতে পারেন না।

তারা সেখানে নৈতিক দিকে থেকে চিন্তা করতে পারেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঔষধ শিল্পকে বাঁচাবার জন্য তাদের প্রয়োজনীয় যে এ্যালকোহল সেটা ব্যাপকভাবে সরবরাহ করার ব্যবস্থা যদি করা হয় তাহলে সেটা প্রসংশনীয় কাজ হবে কিন্তু আমরা দেখছি সেই কাজ এখানে ব্যাহত হচ্ছে। তা ছাড়া পারিপার্শ্বিক অবস্থার পরিপ্রেক্ষিতে যে অবস্থার এখানে সৃষ্টি হয়েছে তাতে দেখছি এখানে চোলাই মদের কারবার বেড়ে যাচ্ছে এবং নানান ভাবে পরিবেশকে দুষিত করছে। প্রতিহত করা দরকার। কিন্তু আমরা দেখছি, সে দিকে এই দপ্তর বিশেষ কোন ব্যবস্থা গ্রহন করতে পারেন নি। সেই কারনে স্যার, আমার কাটমোশানগুলি মুভ করে এবং আমি যে কথাগুলি বললাম মন্ত্রীমহাশয়ের কাছে তার উত্তর আশা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় আজ যে ব্যয়বরাদ্দের দাবী বিধানসভার সামনে পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, এখানে দেখলাম, বিরোধীদলের মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় সমালোচনা করে কিছু বক্তব্য রাখলেন। স্যার, এখানে বলার সকলেরই একটা গনতান্ত্রিক অধিকার আছে, আমরা সকলেই বলার সুযোগ পাই, বলার সুযোগ আছে তখন আমি মনে করি তার সদ্ব্যবহার করলেই বোধহয় ভালো হয়। উনি এ্যালকোহলের প্রশ্নটা এখানে তুললেন, বললেন, এখানে আখ চাষ হয়না এ্যালকোহল ঠিকমত পাওয়া যায়না, এ্যালকোহল যাতে পেতে পারি এমন একটা ব্যবস্থা পশ্চিমবাংলায় গড়ে তুলতে হবে ইত্যাদি। ওর কাছে আমার জিজ্ঞাস্য, আমরা কি এটা গড়ে তুলতে চাই না? কিছুক্ষন আগে মাননীয় সদস্য শ্রী অমল রায় মহাশয় এখানে বক্তৃতা প্রসঙ্গে কিছু তথ্য উপস্থিত করেছেন এবং তার মাধ্যমে তিনি দেখিয়েছেন পশ্চিমবাংলায় আখ চাষের অবস্থাটা কি পর্যায়ে আছে। তিনি হিসাব দিয়ে দেখালেন যে জমি থাকা সত্ত্বেও সেখানকার কারখানার মালিক--যিনি কংগ্রেস(ই)--র সদস্য-সেখানে আখ চাষ না করে রবিশস্যের চাষ করছেন। এর থেকেই দেখা গেছে আখ চাষ করার সুযোগ থাকলেও সেইভাবে এখানে আখ চাষ করা হয়নি। আখ চাষ আমরা করতে চাই কিন্তু তা করতে গেলে কতকগুলি সরঞ্জাম এবং সুযোগ সুবিধা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দেওয়া দরকার। ইউ.পি'র ক্ষেত্রে যে সব সুযোগসুবিধা এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের দেন পশ্চিমবাংলার ক্ষেত্রে কিন্তু সেই সুযোগ কম। তারপর কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রতি রাজ্যকে এ্যালকোহলের একটি কোটা দেওয়া হয় কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা দেখছি সেটা অত্যন্ত কম, অন্যান্য রাজ্যকে অনেক বেশী দেওয়া হয়। বিরোধীপক্ষের মাননীয় সদস্য যদি দিল্লীর দিল্লীশ্বরীর কাছে গিয়ে বলেন যে এ্যালকোহলের সমবন্টন আমরা চাই এবং সেখানে পশ্চিমবাংলার যতটা প্রয়োজন ততটা সরবরাহ করা দরকার তাহলে আমরা খুশী হব। তিনি যদি এ ব্যাপারে মাননীয় মন্ত্রী ও সরকারের সংগে সহযোগিতা করতেন তাহলে ভালো হ'ত। তারপর পশ্চিমবংগের জন্য যে ঝোলাগুড়ের প্রয়োজন তা আনতে গেলে আমরা দেখেছি ওয়াগন পাওয়া যায় না ফলে সেই গুড় এখানে আনা যায় না পরিবহণের অসুবিধার জন্য। কাজেই এসব দিকে নজর রাখা দরকার।

[8-00—8-10 p.m.]

এবারে ৭০ কোটি টাকার মত এই দপ্তরে শুল্ক সংগৃহীত হয়েছে। তাসত্ত্বেও মাননীয় মন্ত্রী মহাশয়কে আমার সাজেসান হিসাবে কয়েকটি কথা বলবো। মাননীয় সদস্য বলেছেন যে আমাদের দেশের আনাচে—কানাচে বে.আইনী মদ, চোলাই মদ ইত্যাদিতে ভরে গেছে এবং

কলকাতার প্রকাশ্য রাজপথে সেগুলি বিক্রয় হচ্ছে। এই প্রসংগে আমি একটা কথা বলতে চাই, এটা আপনারা সকলেই জানেন। সেটা হচ্ছে, 'একটি শিশুর জন্ম হলে সেই শিশুটা আস্তে আস্তে বাড়তে থাকে।' আমরা পশ্চিমবাংলার মানুষ জানি যে ১৯৭১ সালে আপনারা যারা ওখানে বসে আছেন, তারা এই মদ আনাচে--কানাচে তৈরী করতে সাহায্য করেছিলেন। আপনারা এক হাতে মদের বোতল তুলে দিয়েছিলেন, আর এক হাতে তুলে দিয়েছিলেন গোল গোল জিনিস যার খুব আওয়াজ হয়। শিশু যেমন আস্তে আস্তে বাড়তে থাকে, এটাও সেই রকম ভাবে বাড়তে থাকে। যাই হোক, মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে এই কথা বলবো, যখন এই দপ্তর থেকে আমাদের কোষাগারে প্রচুর অর্থ আসে তখন এই আনাচে--কানাচে মদ তৈরী করতে যারা সাহায্য করছে, এটা যাতে বেড়ে না যায় তার জন্য আপনি কঠোর হাতে এগুলি দমন করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসংগে আমি আর একটা কথা বলবো। সেটা হচ্ছে, মুর্শিদাবাদ জেলার লালবাগে একটা বড় গাঁজার ফার্ম আছে। সেখানে সরকারের ট্যাক্স ফাঁকি দিয়ে বিভিন্ন পথে প্রচুর টাকা উপায় করছে। এইগুলির প্রতি দৃষ্টি দেবার জন্য মননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এখানে যদি দেখা যায় যে তাদের কাজকর্মের মধ্যে ত্রুটি আছে, তারা আইন--কানুন মেনে কাজ করছে না তাহলে তাদের লাইসেন্স বাতিল করে দেওয়া হোক। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়--বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র নাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এখানে বিরোধী পক্ষের সদস্য কাশী নাথ মিশ্র মহাশয় কিছুক্ষণ আগে যে বক্তব্য রেখেছেন, তাতে তিনি সমর্থন করলেন যে বে--আইনী মদ কলকাতার রাস্তাঘাটে আনাচে--কানাচে বিক্রয় হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩০ বছর ধরে এই সব বে--আইনী কাজ কারা চালু করেছে? কাদের চক্রান্তে এগুলি হয়েছে? একটা কথা আছে, 'চোরের মায়ের বড় গলা।' আজকে ওরা এইসব কথা বলছেন। এগুলিতো ওদেরই সৃষ্টি করা জিনিস। আজকে যে সমস্ত লাইসেন্স দেওয়া দোকানগুলি থেকে সরকারের রেভিনিউ আসে, সেই দোকানগুলি আস্তে আস্তে বন্ধ হয়ে যাচ্ছে। ৩০ বছর ধরে ওদের হাতে ক্ষমতা ছিল। আজকে দেশের চারিদিকে শহরে গ্রামের আনাচে--কানাচে এই যে অবস্থার সৃষ্টি হয়েছে এর জন্য দায়ী বিরোধী আসনে যারা বসে আছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে তাঁর বিভাগ সম্বন্ধে কয়েকটি সাজেসন দিতে চাই, আশা করি তিনি সেগুলি বিবেচনা করে দেখবেন। প্রথম কথা হচ্ছে, এই বিভাগের সংগে পুলিশ প্রশাসনের একটা সংযোগ থাকা দরকার। শক্ত হাতে বেআইনী মদ বিক্রি বন্ধ করতে হলে পুলিশ প্রশাসনকে সংগে নিয়ে চলতে হবে। দীর্ঘ ৩০ বছর ধরে কংগ্রেসীরা বেআইনী মদের ব্যবসা রাস্তা--ঘাটে, আনাচে--কানাচে গড়ে উঠতে সাহায্য করেছেন। যারা দিনের পর দিন এই ভাবে মদ বিক্রি করছে, তারা সরকারের কাছ থেকে কোন রকম লাইসেন্স নেয়নি, ফলে এই ব্যবসা থেকে সরকার কোন রেভিনিউ পান না। সুতরাং এদের বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। মদের দোকানের লাইসেন্স দেওয়া এবং বাতিল করার ব্যাপারটা শুধু মাত্র আমলাদের ওপর ছেড়ে না দিয়ে--তাঁদের ওপর নির্ভর না করে--পঞ্চায়েত সমিতির সদস্য, জেলাপরিষদ সদস্য, ব্লক পঞ্চায়েত সমিতির সদস্য, পৌরসভার সদস্য এবং বিধান সভার সদস্যদের সংগে আলোচনা করে ঠিক করা

উচিত। অর্থাৎ জন প্রতিনিধিদের এ বিষয়ে মতামত নেওয়া প্রয়োজন। সেই জন্য এ বিষয়ে প্রতিটি এলাকায় জনপ্রতিনিধিদের নিয়ে কমিটি গঠণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কয়টি কথা বলে, এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন মাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে একসাইস্ মিনিষ্টার যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি ২।৪'টি কথা বলছি। স্যার, আজকে আমরা অত্যন্ত দুঃখের সংগে লক্ষ্য করছি যে, যে পরিমান মদ সরকারী অনুমোদিত দোকান থেকে বিক্রি হচ্ছে, তার চেয়ে অনেক বেশী পরিমাণ মদ রাজ্যের বিভিন্ন স্থানে চোরা পথে বিক্রি হচ্ছে এবং অনেক বেশী সংখ্যক লোক সেই মদ খাচ্ছে। এই যে ব্যাপক বেআইনী মদের ব্যবসা সারা রাজ্যে চলেছে, এই ব্যবসা গুলিকে যদি আইনের মধ্যে আনা যায়, তাহলে অনেক বেশী রেভিনিউ সরকার আয় করতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি, আপনি অবিলম্বে বেআইনী মদ বিক্রি কঠোর হস্তে বন্ধ করুন। আর একটা বিষয় হচ্ছে, আমাদের রাজ্যে এ্যালকোহলের অভাব আছে, মহারাষ্ট্র থেকে আমাদের এ্যালকোহল আমদানী করতে হচ্ছে এবং গুড় আমদানী করতে হচ্ছে। আমাদের রাজ্যে যদি আখ চাষ বাড়ান যায় তাহলে গুড়ের উৎপাদন বৃদ্ধি পেতে পারে। আমাদের রাজ্যে চিনি কলের সংখ্যা খুবই কম, ফলে গুড় এখনো প্রচুর উৎপন্ন হয় এবং আমরা দেখছি সে--সব গুড় পাড়াগাঁয়ে জলের দামে বিক্রি হয়ে যায়। সেই গুড় যদি সংগ্রহ করে সরবরাহ করা যায়, তাহলে এ্যালকোহল আমদানীর পরিমান কমান সম্ভব। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়গুলি ভেবে দেখবার অনুরোধ জানিয়ে, এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপেন্দ্র বর্মণ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আবগারি বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন সে ব্যয় বরাদ্দের দাবীর উপরে আলোচনা শুরু করার আগে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। ধন্যবাদ দিচ্ছি এই কারণে যে, তাঁর এই বিভাগ পশ্চিমবংগ সরকারের এক মাত্র বিভাগ যার আয় ব্যয়ের মধ্যে একটা সমতা আছে এবং ব্যয়ের চেয়ে আয় অনেক বেশী। এটা একটা রেভিনিউ আর্নিং ডিপার্টমেন্ট। অবশ্য আমি বলতে চাই না যে, অন্যান্য বিভাগ রেভিনিউ আর্ণ করে না। কিন্তু রাজস্ব আদায়ের তুলনামূলক বিচারে এই বিভাগের আয় অন্যান্য বিভাগের তুলনায় ব্যয় অপেক্ষা অনেক বেশী। এর ফলে আমরা দেখছি অন্যান্য দপ্তর যখন বিভিন্ন ঘাটতির ফলে পেছনের দিকে হটে যাচ্ছে তখন এই দপ্তর সেখানে আশার আলো জ্বালিয়ে এগিয়ে যাচ্ছে।

[8-10—8-20 p.m.]

সেইজন্য এই দপ্তরের মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাই এবং তিনি প্রশংসার যোগ্য। এই প্রসঙ্গে আমি সমালোচনা করতে চাই বিশেষ করে যারজন্য এই বাজেট বরাদ্দের বিরোধীতা করছি সেটা হলো প্রতি বছর দেখা যাচ্ছে রাজস্ব আদায়ের পরিমান বাড়ছে এবং সঙ্গে সঙ্গে দেখা যাচ্ছে সঠিকভাবে সরকারী নীতি প্রয়োগ না হওয়ার জন্য বে--আইনী ভাবে মাদক দ্রব্য ব্যবহার বাড়ছে। যারফলে আমাদের জাতীয় জীবনে নৈতিকতার দিক থেকে কেমন যেন অধোগতির আভাষ পাওয়া যাচ্ছে। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সাজেসান রাখবো, সরকারের যে প্রোহিবিসান পলিসি সেই পলিসি কঠোরভাবে প্রয়োগ করুন যাতে করে রাজস্বের পরিমান বৃদ্ধি পেতে পারে এবং বেআইনী ভাবে এই সমস্ত মাদক দ্রব্যের কাজ কারবার গুলি হ্রাস প্রাপ্ত হয়। এখানে সরকারপক্ষের মাননীয় সদস্য উল্লেখ করলেন, কোথায়

যেন বেআইনী গাঁজার ফার্ম রয়েছে যেটা সরকারকে কর ফাঁকি দিচ্ছে। গত ২৭ মার্চ মাননীয় মন্ত্রী মহাশয় একটা প্রশ্নের উত্তরে লিখিত জবাবে জানিয়েছিলেন ১৯৭৯--৮০ সাল থেকে গাঁজার চাষ বন্ধ হয়ে গেছে। তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়ের অলক্ষ্যে কি এইসব জিনিষগুলি হচ্ছে। যদি হয়ে থাকে তাহলে এগুলো দেখার দরকার যাতে বে--আইনী ভাবে এইসব জিনিষগুলি না চলে এবং সরকারী রাজস্বের ক্ষতি যেন না হয়। এছাড়া দেখা যাচ্ছে গাঁজার চাষ বন্ধ হওয়ার ফলে রাজস্বের ঘাটতি হচ্ছে। এছাড়া চোরা চালানে গাঁজার আমদানী বৃদ্ধি পেয়েছে যেটা আমাদের সামাজিক জীবনে দুষ্ট ব্যাধির আকার ধারণ করেছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে লক্ষ্য দিতে বলবো, প্রশ্নোত্তরে জানিয়েছিলেন ১৯৮০-৮১, ১৯৮১-৮২, ১৯৮২-৮৩ এবং ১৯৮৩-৮৪ সালে দেখা যাচ্ছে আগে যেভাবে রাজস্ব আদায় হতো সেই রাজস্ব আদায়ের পরিমান ধীরে ধীরে কমে যাচ্ছে। ১৯৮০-৮১ সালে যেখানে ৫৯ লক্ষ টাকা রাজস্ব আদায় হয়েছিল সেই পরিমান কমে গিয়ে ১৯৮৩-৮৪ সালে হয়েছে ১১ লক্ষ টাকা। রাজস্ব আদায়ের ক্ষেত্রে নিশ্চয়ই ক্রটি--বিচ্যুতি আছে। সুতরাং রাজস্ব আদায় যাতে ঠিকমত হতে পারে সেইদিকে মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন এটা আশা করবো। বাইরে থেকে অর্থাৎ নেপাল থেকে এবং অন্যান্য জায়গা থেকে গাঁজা আমদানী হচ্ছে চোরাইপথে সেগুলি যেন বন্ধ হয় তানাহলে সামাজিক জীবনে ব্যাধির শিকড় দৃঢ়ভাবে প্রবেশ করছে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রস্তাব রাখতে চাই, প্রোহিবিসান পলিসি কার্যকরী করার জন্য আপনার আবগারী বিভাগে যে সমস্ত কর্মচারীরা রয়েছেন, সাব--ইন্সপেক্টর, ইন্সপেক্টর অথবা এ্যাসিসটান্ট সাব--ইন্সপেক্টর যারা রয়েছেন তাদের হাতে আর্মস নেই। ফলে যে সমস্ত ইন্টালিজেন্স উইংগুলি রয়েছে তারা যখন ক্রাইম ডিটেকট করতে যান তাদের বহু বাধা--বিপত্তির মধ্যে পড়তে হয়। সুতরাং তাদের কাজের সুবিধার জন্য কোন রকম আর্মস সাপ্লাই করা যায় কিনা সেটা আপনি নিশ্চয়ই দেখবেন। সুতরাং এইসমস্ত ক্রটির জন্য এই বাজেট বরাদ্দকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খুব সংক্ষিপ্ত বক্তব্য করবার প্রয়োজন বোধ করছি। কিন্তু বিরোধী পক্ষের মাননীয় সদস্য কাশী নাথ মিশ্র মহাশয় একটি অঙ্ক ভুলভাবে ধরেছেন। আমরা এখানে বলেছি ১৯৮২।৮৩ সালে প্রকৃত সংগ্রহ আগের বছরের তুলনায় ৭.৩৪ কোটি টাকা বেশী। আর একটি জায়গায় বলা হয়েছে আমাদের খরচ যা হয়েছে তা গত বছরের তুলনায় কমই হয়েছে। সেই অঙ্কটা ৬.৬৭ শতাংশে গিয়ে দাঁড়িয়েছে যেটা ১৯৮৩-৮৪ সংশোধিত বাজেট মতো এই ব্যয় ছিল ৬.৯৩ শতাংশ। এ সম্পর্কে ধারণাগুলো একটু পরিস্কার হওয়া দরকার। এখানে অর্থাৎ পশ্চিমবঙ্গে আঁখের চাষ, ডালের চাষ ইত্যাদি অনেক চাষই কম হয়। এইসব চাষ করতো পূর্ব বাংলার চাষীরা। ঐ বাংলার চাষীরা ধান কাটার পর ধানের জমিতে পাটের চাষ, আখেঁর চাষ করতো। কিন্তু আমাদের এখানে আঁখের চাষ খুব বেশী বাড়া সম্ভব নয়, কিছু বাড়ানো যায় হয়তো। পশ্চিমবাংলায় সামান্য আঁখ চাষ যা হয়, তা থেকে চিনি হবার পর চিঁটে গুড় থেকে যায়। কিন্তু এর পরিমান অত্যন্ত কম বলে অন্য রাজ্য থেকে আনাতে হয়। এখন আমাদের জমিতে যদি আঁখের চাষ বাড়াতে যাই তো ধান, ডাল, পাটের উৎপাদন কমে যাবে। কাজেই সে সম্বন্ধে আরও ভালভাবে বিচার বিবেচনা করতে হবে। এ ব্যাপারে কৃষিবিভাগের সঙ্গে আলোচনা করে দেখতে পারি। আমি আলোচনা করে দেখবো যে কিছুটা বাড়ানো যায় কিনা। কাজেই বলতে হয় যে সামান্য অংশ ছাড়া এটা বাইরে থেকেই আনাতে হয়। এবার গভর্ণমেন্টের সাপ্লাই

পোজিশন ভাল ছিল। একটু অসুবিধা ছিল ওয়াগনের। উত্তরপ্রদেশ চাইছিল বলে ওঁরা ডিউটি বাড়িয়ে দিয়েছে, ফলে একটু অসুবিধা হয়েছিল। তবুও আনানো সম্ভব হয়েছে বলে এক্ষেত্রে অভাব আমাদের হয়নি, দোকানগুলোতে সাপ্লাই পোজিশন ভাল ছিল। সামান্য দু' একটি জায়াগাতে বট্‌লিং ফেসিলিটিজের অভাবের ফলে একটু অসুবিধা সৃষ্টি হয়েছিল। তাছাড়া সাপ্লাই পোজিশন ভালই ছিল। একটি জিনিষ লক্ষ্য করবেন যে চোলাই মদ বন্ধ করা যাচ্ছে না এবং এটা বলা দরকার। ইন্ডাষ্ট্রিয়াল এ্যালকোহল শুধু মেডিসিনের জন্য নয়, মেইনলি এই এ্যালকোহল শিল্পের জন্য দরকার হয়। পলিথিন ইত্যাদি তৈরী করতে এর দরকার হয়। রিষড়াতে যে এ্যালকালি কেমিক্যালস্ আছে যা থেকে নানা এ্যালাইড জিনিষ তৈরী হয়। তারপর মেডিসিনাল পার্পাসে এটা লাগে। খাবার জন্য. পটেবেল—যার এ্যালকোহলের পরিমান শতকরা ১৭ ভাগেরও কম--এবার সেটার সাপ্লাই পোজিশন ভাল ছিল। একটু তুলনা করে দেখুন, আমাদের ৮০০-র মত দেশী মদের দোকান। মাত্র ৯টি গত বছর বেড়েছে। ফরেন লিকার, দিশী জিনিষই যা বাইরে গিয়ে বোতলে করে ঘুরে আসে--এই সপ মিলিয়ে ৩২০টি এবং অন সপ্, অফ্ সপ্ মিলিয়ে ১২১৮টির মত দোকান আছে। অন্ধ্র প্রদেশে এই সংখ্যা প্রায় ১৪,০০০। পাঞ্জাবে ১৫০।২০০ কোটি টাকা এর থেকে অকশান সিষ্টেমে রেভিনিউ আর্ণ হচ্ছে। আমরা রেভিনিউব দিকটা দেখছিনা। কি দেখছি জানেন? আমি একবার হুগলী জেলায় আর্ম ফোর্স দিয়ে রেড্ করিয়েছিলাম এবং তার ফলে সরকারী দোকানগুলির বিক্রি বেড়ে গিয়েছিল।

[8-20—8-30 p.m.]

তার মানে চোলাই মদের উপর যত আঘাত করতে পারছি তত সরকারী দোকানে বিক্রি বাড়ছে। এখন চোলাই মদ বন্ধ করতে গিয়ে দেখা গেল--কয়েক দিন আগে ২৪শে মার্চ সাউথ ২৪ পরগণায় পৈলান বেল্টে ভাল ফোর্স নিয়ে গিয়ে রেড করেছি এবং কয়েকজনকে আমরা এ্যারেষ্ট করেছি এবং অনেক কিছু হয়েছে। এই ধরনের চেষ্টা গুলো আমরা করছি। ধাপাতে আমরা এই ধরনের জিনিষ করেছি। এই গুলো খবরের কাগজে বের হয় না। এই ব্যাপার নিয়ে একজন সম্পাদকীয় লিখে দিলেন যে মদ খাইয়ে রেভিনিউ বাড়ানো হচ্ছে। কাশিবাবু অবশ্য অবশ্য বলেছেন দোকান বাড়ানোর কথা। তিনি বাঁকুড়াতে দোকান খোলার কথা বলেছেন। কিন্তু ওনাদের বক্তব্যের মধ্যে কেউ কেউ বলেছেন যে দোকান এতো খোলা হচ্ছে কেন। সংবাদপত্রে বলা হয় যে বেশী দোকান খোলা হচ্ছে এবং লোককে বেশী করে মদ খাওয়ানো হচ্ছে এবং তার সংগে সংস্কৃতি এবং অপসংস্কৃতির কথা বলা হচ্ছে। ওনারা বলছেন যে বামফ্রন্ট সরকার অপসংস্কৃতির বিরুদ্ধে লড়াই করছে অথচ মদ খাইয়ে রেভিনিউ বাড়াচ্ছেন। আমাদের দোকান কোথায়? এই সংখ্যা তো দিয়ে দিয়েছি, আমাদের দোকান তো কম। ১৪,০০০ হাজার সপ অন্ধ্রে আর আমাদের ১২০০ সপ আছে। তথাকথিত বিদেশী মদ এখানে তৈরী হয় এই সব মদ দিয়ে। আরো কিছু অন্য জায়গায় এই সমস্ত আছে। এখানে আমরা দোকান বাড়িয়েছি কোথায়? ১ বছরে ৯টি মাত্র দোকান বেড়েছে। পলিশীটা কি? অল ইন্ডিয়া প্রহিবিসান কাউন্সিল বলে একটা কথা আছে। গাঁজার কথা আপনারা বলেছেন। আন্তর্জাতিক একটা কনফারেন্স হয়েছিল। ভারত সরকার একটা কমেন্টমেন্ট করেছিল যে ১৯৬৯ সালের পর থেকে গাঁজা চাষ হবে না। আমরা তুলে দিয়েছি। কিন্তু গাঁজা বেআইনী ভাবে আসছে। অল ইন্ডিয়া প্রহিবিসান কাউনসিলের কনফারেন্সে স্থির হয় ১৯৮৩ সালের মার্চ মাসের মধ্যে সারা ভারতবর্ষে প্রহিবিসান সম্পূর্ণ হবে। কি হলো? এটা শুনে নেওয়ার

পর বিহার থেকে উঠে গেল প্রহিবিসান, মহারাষ্ট্র থেকে উঠে গেল প্রহিবিসান, তামিলনাড়ু থেকে উঠে গেল প্রহিবিসান এবং রাজস্থান থেকে উঠে গেল প্রহিবিসান। একমাত্র গুজরাটে আছে। গুজরাটে খোঁজ নিয়ে দেখলাম বাইরে থেকে যাচ্ছে সব রকম দেশী এবং বিদেশী মাল এবং সেখানে প্রোডাকসান হচ্ছে ইলিসিট্ ভাবে। সেখানে বার গুলোতে গিয়ে দেখবেন সব পাওয়া যায়। তাহলে রিয়ালিটিটা দেখতে হবে। আচ্ছা বন্ধ করবেন। প্রহিবিসান কাউনসিলের সেন্ট্রাল গভর্ণমেন্টের তরফ থেকে একজন মন্ত্রী বললেন যে এটা আপনারা বন্ধ করুন। এর থেকে যে রেভিনিউ আদায় হয় তার ৫০ পারসেন্ট আমরা দিয়ে দেব। সেটা ঠিক মতো হয় নি। আমরা জিজ্ঞাসা করেছিলাম যে আপনারা দিয়ে দিলেন এবং আমরা বন্ধ করে দিলাম, কিন্তু বন্ধ হবে কি? বন্ধ করতে গেলে যে ধরনের ব্যবস্থা দরকার, যে আর্মড স্কোয়াড দরকার তার টাকা টা কে দেবে? এর জন্য ৩০০ কোটি টাকার মতো দরকার। আমাদের সামনে মাত্র ৫ কোটি ৩ লক্ষ টাকা আছে, বাকি টাকা কে দেবে? আপনারা সকলেই জানেন যে রেলওয়েতে সেন্ট্রাল গভর্ণমেন্টের জি.আর.পির ব্যবস্থা আছে, ওয়াগেন ব্রেকিং বন্ধ হয়েছে? সমস্তটা সোসাল সিসটেমের উপর নির্ভর করে। সামাজিক সমস্যা এটা। প্রহিবিসানটা সামাজিক সমস্যা। এর রিয়ালিটিটা বুঝতে হবে। রিয়ালিটিটা বুঝে পলিশিটা সেই ভাবে নির্ধারন করতে হবে। আমাদের আর্মড স্কোয়াডের প্রয়োজন দেখা দিয়েছে। এই যে তিলজলায় যে ঘটনা ঘটলো। সেখানে চোলাই মদ ধরতে গিয়ে অনেক কান্ড ঘটেছে। রেসিসটেন্স যদি ভাল না হয় তাহলে ধরবে কে? রেসিসটেন্সটা ঠিক করবে কে? আজ পর্যন্ত আমাদের সাব ইন্সপেক্টর, এ্যাসিসটেন্স সাব ইন্সপেক্টর কারো হাতে অস্ত্র নেই। কাজেই একটা বিশেষ ব্যবস্থা করা হচ্ছে। ক্যাবিনেট এ্যাপরুভ অনুযায়ী ৯টি জেলাতে সশস্ত্র বাহিনী রাখা হবে। একসাসাইজ ডিপার্টমেন্ট তার টাকাটা দেবে। কিন্তু আমরা সেটা রিক্রুট করতে পারবো না। তার অনেক ব্যবস্থা আছে। আরমারির ব্যবস্থা করতে হবে এবং অনেক কান্ড আছে বলে এটা পুলিশ ডিপার্টমেন্ট করবে। ইতিমধ্যে রিক্রুটমেন্ট, ট্রেনিং সুরু হয়ে গেছে। এটার জন্য একটু সময় লাগবে এবং তারপর এটাকে কাজে লাগানো যাবে। ইতিমধ্যে এ্যারেঞ্জমেন্ট আছে। প্রতিটি জেলায় পুলিশ আমাদের প্রয়োজন মতো আমাদের আর্মড স্কোয়াড দেন। এই যে ৬০ জনকে নিয়ে পৈলানে রেড করার কথা বললাম সেটা ওখান থেকে পাওয়া গেছে। এইগুলি করা হচ্ছে। কিন্তু প্রয়োজনের তুলনায় এটা অত্যন্ত কম। সমস্যা অনেক রকমের আছে। এই যে চুল্লু বলে একজন সাংবাদিক খবরের কাগজে লিখে দিলেন। আমাকে সে উদ্দেশ্য করে বলছেন উনি কে? উনি তো নিজে ভয়ংকর মদ খান।

চোলাই, চুল্লু ইত্যাদি এইসব নিয়ে একজন সাংবাদিক খবরের কাগজে লিখেছেন। একদিন আমার কাছে একজন এলেন তিনি এই সাংবাদিক সম্বন্ধে বললেন যে উনি নিজেই তো ভয়ানক মদ খান, আমি তো শুনে--তাজ্জব হয়ে গেলাম। আমি মদটদ খাইনা, মদের নামও জানতাম না, এখন অবশ্যি জানতে বাধ্য হয়েছি। আমি অবাক হয়ে গেলাম যে এসব চুল্লু, চোলাই লিখছেন কেন? চুল্লু, চোলাই এসব জিনিষ রেড হচ্ছে ঠিকই কিন্তু এটা সামাজিক সমস্যা। এর পিছনে ফিনানসিয়াররা রয়েছে। একজন সাউথ ২৪--পরগণায় ২৫টি গাড়ী সিজ করেছে। এবং যেগুলি সিজ করেছে তার পিছনে ফিনানসিয়াররা রয়েছে। এখনো আমাদের এ ব্যাপারে কোর্টে কেস হচ্ছে। আইনের ত্রুটি আছে তবে এর পিছনে ফিনানসিয়াররা টাকা যোগাচ্ছেন। বেকার বাহিনী অনেকক্ষেত্রে বলেছেন যে আমরা করবো কি বিকল্প কোন কর্মসংস্থান আমাদের নেই, তাই এই কাজ করছি। এই বিকল্প কর্মসংস্থান যে কতখানি কঠিন সেটা আপনারা সকলেই জানেন। হাসপাতালের আশেপাশে যেসব মদের দোকানগুলি আছে

সেগুলি তুলে দেওয়ার চেষ্টা করছি। কিন্তু মুশকিল হচ্ছে কি জানেন যে অনেকক্ষেত্রে এই দোকানদাররা পিছনে দিয়ে আর কাউকে ধরে সেখানে আবার বসেন। বারের দোকানে এইসব ইলিসিট দোকান বন্ধ করবার জন্য আমরা বদ্ধ পরিকর এবং এরজন্য আমরা পলিসিও নিয়েছি। যেখানে বেশী চোলাই মদ বিক্রি বেশী সেখানে দোকান করতে পারবেন না। কিন্তু অনেকক্ষেত্রে দেখা যায় ইনফ্লুয়েন্সিয়াল দলের লোকেরা এবং এম.এল.এরা এর পিছনে রয়েছে। তাঁরা অলরেডি এই দোকানগুলি যাতে না উঠে তারজন্য প্রতিবাদ করেছেন এবং এই দোকানদারদের বিক্রি যাতে না কমে তারজন্য মাস পিটিশান করে দিয়েছেন। এরমধ্যে প্রভাবশালী দলের লোকও আছেন। আমি একবার বলেছিলাম ২টি সামনাসামনি দোকান আপনি দিয়েছেন এটা ঠিক করেন নি। কিন্তু সেখানে গিয়ে দেখলাম যে বিশিষ্ট ব্যক্তিরা সেখানে আড্ডা দিচ্ছেন, মদ খাচ্ছেন। আমি অবশ্য তাদের নাম করতে চাই না আমি বেশী কথা তে যাচ্ছি না তবে এটা জানবেন আমি এর প্রহিবিশানের পক্ষে এবং সারা দেশের মানুষ মদ যাতে না খায় এটা আমরা চাই। এর রিয়েলিটি বোঝার চেষ্টা করুন। এটা একটা সোস্যাল সিসটেম, একটা সামাজিক সমস্যা এবং ইট ইজ এ সোস্যাল প্রবলেম। এ্যডুকেশন সমস্যা দেখা দেবে এবং দেশে সমস্যা ক্রমশঃ চাড়া দিয়ে উঠবে। আজকে অর্থনৈতিক একটা ব্যবস্থাপনা না হলে ইনইক্যুলিটি থেকে যাবে। আমরা ইলেকশানের সময়ে ড্রাইডে করি। ২ দিন আগে থেকেই ওই মদের কোন ব্যবস্থাপনা থাকবে না এই নির্দেশ আমরা দিয়ে থাকি। কিন্তু আমরা জানি আলো থেকেই এই সব জিনিষের ব্যবস্থা থাকে এবং বিশেষ বিশেষ দলগুলি আছেন তারা এদের থেকে মদ কিনে চোলাই, হাঁরিয়া খাওয়াবেন। বিশেষ করে এইসব জিনিষ খাওয়াবেন ট্রাইবেল গ্রুপ, তপশীলি জাতিদের যাতে তারা মদ খেয়ে ভোট দিতে না পারেন এবং বামফ্রন্টের পক্ষে ভোট দিতে না পারে তারজন্য এই ব্যবস্থা করবেন। তবে আমরা এরজন্য আরো চেষ্টায় আছি যাতে এগুলি বন্ধ করতে পারি। আইনের অনেকগুলি যে ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি সংশোধন করে নিয়েছি। আমরা আর্মড স্কোয়ড--এর ব্যবস্থা করেছি। কিছু কিছু গাড়ী ঘোড়া করছি। যাইহোক বেশী কথায় গেলাম না। আমার কথাটা এইবার বলি--আমাদের সরকার পক্ষ শুধু নয় বিরোধী পক্ষের সদস্যদের বলছি যে তাঁরা যেন আন্তরিকভাবে সহযোগীতা করেন যাতে চোলাই মদ বন্ধ করতে পারি। অন্ততঃ নিয়ন্ত্রণ করতে পারি এবং কমাতে পারি। তাহলে আপনাকে ধন্যবাদ দেব। এইকথা বলে আরেকবার বাজেট বরাদ্দকে আপনারা সমর্থন করবেন এই আশা রেখে এবং কাটমোশানের বিরোধীতা করে আমার দাবী আরেকবার রাখছি।

**The motions that the Demand be reduced to Re. 1 and that the Demand be reduced by Rs. 100, were then put and lost.**

**The motion of Shri Bimalananda Mukherjee that a sum of Rs. 5,03,25,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "239-State Excise."**

**(This is inclusive of a total sum of Rs. 83,88,000 already voted on account in March, 1984), was then put and agreed to.**

## Adjournment

**The House was then adjourned at 8.30 P.M. till 12.00 Noon on Wednesday the 11th April, 1984 at the Assembly House, Calcutta.**

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 11th April, 1984 at 12.00 noon.

### Present

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 9 Ministers, 11 Ministers of State and 188 Members.

[12.00-12.10 p.m.]

### Obituary

**Mr. Speaker :** Before I take up the business of the day, it is my melancholy duty to refer to the passing away of Shri B.D. Khobragade, President of the Republic Party of India (k) and former member of Rajya Sabha and Shri Golokpati Roy, member of the West Bengal State Committee of the Communist Party of India (Marxist).

Shri Golokpati Roy, member of the West Bengal State Committee of the Communist Party of India (Marxist) died of heart attack in Calcutta on 10th April, 1984. He was 64. He was connected with the teachers' movement since 1940. He was the General Secretary of All Bengal Teachers' Association and a member of the Calcutta University Senate. He was also the Headmaster of Kamala High School. His death has created a void in the educational field.

Shri Khobragade died on the 9th April, 1984 following a cardiac arrest. He was 59. Shri Khobragade served Rajya Sabha as its Deputy Chairman from 1970 to 1972.

Shri Khobragade endeared himself to all whom he came in contact with. His death has created a void in the political arena.

Now, I request the Honourable Members to rise in their seats for two minutes to show respect to the departed.

(Pause)

(At this stage the Members rose in their seats and observed two minutes' silence)

Thank you, ladies and gentleman, Secretary will send the message of condolence to the family members of the deceased.

### Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received two notices of adjournment motion. One is from Shri Kashinath Misra on the subject of alleged murder of the son of a Night Guard of Ramananda College of Bishnupur in Bankura District on 7.4.84 and the other is from Dr, Manas Bhunia on the subject of acute scarcity of drinking water in West Bengal.

The subject matter of the first motion relates to day to day administration. As regards the subject matter of the second motion, the Member will get opportunity to raise it during discussion on the Grant of Health Department tomorrow.

I, therefore, withhold my consent to the motions.

One member of the party may, however, read out the text of the motion, as amended. জলের ' বস্থার জন্য একটা Comprehensive Statement আপনারা দিন যাতে সারা West Bengal - এর কথা থাকবে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আগামীকাল ১২টার সময় আমরা এ বিষয়টা নিয়ে meet করছি তারপর কি হল সেটা জানাব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রস্তাবটি হচ্ছে "জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল--বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে গত শনিবার ৭ ।৪ ।৮৪ তারিখে প্রকাশ্য দিবালোকে রামানন্দ কলেজের নাইট গার্ডের ছেলেকে হত্যা করা হয়। ঐ ঘটনাকে কেন্দ্র করে ছাত্র ধর্মঘট ও প্রতিবাদ দিবস পালিত হয়। অবস্থাকে আয়ত্তে রাখার জন্য ১৪৪ ধারাও জারি করা হয়েছে। কিন্তু উচ্চ-পদস্থ অফিসাররা তাদের সীমিত ফোর্স নিয়ে ঘটনাকে শান্ত করার চেষ্টা করেও বিফল হয়েছেন।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker** : I have received 8 notices of calling attention, namely:

1. Acute scarsity of drinking water in Birbhum from Shri Suniti Chattaraj.
2. Clo• › of Berhampur College of Textile Technology from Shri Jayanta Kumar Biswas and Shri Shish Mahammad.
3. Alleged rape and murder of a girl at Malda from Shri Jokhilal Mondal, Sri Shamsuddin Ahmad and Shri Abdul Wahed.
4. Reported signature of the Deputy Speaker in the fraud will from Shri Shamsuddin Ahmed, Shri Jokhilal Mondal and Shri Abdul Wahed.
5. Physical assault of one Pulin Singh and others followed by an incident of looting from Dr. Manas Bhunia.
6. Decrease in price of Potato from Shri Satya Pada Bhattacharya.
7. Theft of eitht trucks from the Public Health Office under Chinsurah P. S. of Hooghly districts from Shri Kasinath Misra and Shri Abdul Mannan.
8. Alleged attempt to hush up Mehta murder case from Shri Satya Ranjan Bapuli.

I have selected the notice of Shri Jayanta Kumar Biswas on the subject of Closure of Berhampur College of Textile Technology.

The Minister-in-charge may please make a statement on the subject to-day, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 17th Sir.

## Mention Cases

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker Sir, I want to draw your attention to a very urgent matter of public importance about the failure of supply of drinking water to the people of Calcutta particularly to the people residing in the North and Central Calcutta area. The supply of filtered water from Tala-Palta Pumping Station and from the Boosting Station at Subodh Mullick Sq. has totally failed. Now the summer season has started and the poor people living in the bustee area are facing acute scarcity of water. To combat the situation, I would request the Hon'ble Minister of the concerned department, through you, to take steps for digging of at least ten 1" diameter tubewells in the Calcutta Municipal areas, at an early date. This will, to some extent, solve the problem of drinking water in the bustee areas.

শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে মেনসন করতে চাইছি। দার্জিলিং থেকে আজকে এখনই আমি একটা টেলিগ্রাম পেলাম এবং কাগজেও দেখলাম যে দার্জিলিংয়ের চুংতুং এলাকায় যেখানে ছিল মিনিষ্টার শ্রী দাওয়া লামা থাকেন সেখানে টি গার্ডেনে একজন কংগ্রেস ওয়ার্কার খুন হয়েছে। এবং আরও তিন জন সিরিয়াসলি ইনজিওর্ড হয়েছে। আমরা দেখছি এই বামফ্রন্ট সরকার আসার পর দার্জিলিংয়ে প্রায় সমস্ত চা বাগানগুলি বন্ধ হয়ে যাচ্ছে এবং অলরেডি ১৯টি বন্ধ হয়ে গেছে। তা ছাড়া আমরা দেখতে পাচ্ছি প্রায়ই চা বাগানে খুন হচ্ছে এবং এটা একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। গত মাসে আমি জানি এই রকম তিনটি খুন হয়েছে, তার আগেও দু জন খুন হয়েছিল। এই রকম প্রায়ই খুন হচ্ছে জখম হচ্ছে।

[12-10—12-20 p.m.]

এই ব্যাপারে তদন্ত করা হোক, চা বাগান বন্ধ হলো কেন? সেখানে কাকে খুন করা হলো? মিঃ জেফরি জনসন, তিনি একজন খুব ভাল টি প্ল্যান্টার ছিলেন তাকে খুন করা হলো। দার্জিলিং এর সকলে বেকার হয়ে যাচ্ছে, সেখানে বৃষ্টি নেই, চা গাছ হচ্ছে না। বীরেন বাবু এখান থেকে চেঁচাচ্ছেন, তার বিরুদ্ধে তো খুনের অভিযোগ আছে জানি। আমরা আগে দেখতাম, অন্যান্য এলাকাতে খুন হতো, আমাদের ছিল এরিয়া পিসফুল ছিল, কিন্তু দেখতে পাচ্ছি, লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্ট পাওয়ারে আসার পর থেকে আজ পর্য্যন্ত দার্জিলিং-এ মোটামুটি ২০০ লোক খুন হয়ে গেছে। আমি একবার বিধানসভায় খুন নিয়ে ডেমনসট্রেশন করেছিলাম, আপনারা আমাকে এ্যারেস্ট করেছিলেন। কিন্তু এখানে সি. পি. এম. এর মন্ত্রীদের সঙ্গে কথা বলেছিলাম, তাঁরা বলেছিলেন ব্যবস্থা নেবেন, কিন্তু এখনও পর্য্যন্ত দেখছি দার্জিলিং এর অবস্থা খারাপ হয়ে যাচ্ছে। কিছুদিন আগে দার্জিলিং এর সিনেমা হলের সামনে খুন হলো। সেখানে প্রায়ই

লোডশেডিং হয়, যার ফলে সেখানে ছিনতাই হয় নানা রকম রাহাজানি হয়। আমি বলতে চাই, দার্জিলিং হচ্ছে পাহাড়ী এলাকা, পিসফুল এলাকা, সেখানে বিদেশী টুরিষ্টরা বেড়াতে যান, ওটা একটা টুরিষ্ট সেন্টার, কিন্তু এখন সেখানে টুরিষ্টরা ইনসিকিয়োর ফিল করছে। বীরেন বাবুকে বলছি, আমার কথা যদি ঠিক না হয় তাহলে আমার বিরুদ্ধে কেস করুন। সি. পি. এম. এর লোকেরা ওখানে খুন করছে, এই রকম খুন যদি চলতে থাকে তাহলে বাধ্য হয়ে আমাদের ওখানে কিছু করতে হবে। ওখানে পার্টি থেকে ডিরেক্ট করছে এবং তার জন্য এই সমস্ত খুন জখম হচ্ছে। ওখানে খুন বন্ধ করার ব্যবস্থা করুন। ওখানকার চা বাগানগুলোর অবস্থা অত্যন্ত শোচনীয়, হয়তো ১০ বছর বাদে দেখা যাবে, ওখানে একটাও চা বাগান নেই, সব নষ্ট হয়ে গেছে। দার্জিলিং এর যে বিশেষত্ব ছিল, সেটা সি. পি. এম. পার্টি নষ্ট করে দিয়েছে। শিলিগুড়িতে রোজ খুন হচ্ছে, রোজ রেপ হয়। দার্জিলিং-এ খুন হতো না, এই গভর্ণমেন্ট পাওয়ারে আসার পর দার্জিলিং-এ প্রায়ই খুন হচ্ছে। সন্ধ্যা সাতটার পর রাস্তায় বের হতে কেউ নিরাপদ বোধ করেন না। এটা একটা ইন্টার ন্যাশনাল টুরিষ্ট সেন্টার, কিন্তু খুন জখম হও.য়ার ফলে দার্জিলিং-এ বিদেশ থেকে বিদেশী টুরিষ্টরা আসতে চাইছে না।

**ডাঃ হরমোহন সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। বেশ কিছুদিন ধরে লক্ষ্য করা যাচ্ছে যখন হাসপাতালগুলিতে চিকিৎসার ক্ষেত্রে বেডের অভাব, সেই সময় নীলরতন সরকার মেডিকেল কলেজ হসপিটালের চেষ্ট ওয়ার্ডের একটি ফ্লোর একদল ছাত্র দখল করে বসে আছে। স্যার, রোগীরা যখন ভর্তি হতে পারছে না সেই সময় তারা এটা জবর দখল করে বসে রয়েছে। স্যার, সেই সব ছাত্রদের হস্টেলে সিট, এ্যাকোমোডেসন দেওয়া হয়েছে। কিন্তু তা সত্বেও তারা যাচ্ছে না। অবিলম্বে তাদের সেখানে থেকে সরিয়ে দেবার ব্যবস্থা করা দরকার। আর হসপিটালে চিকিৎসার ক্ষেত্রে বেডের ব্যবস্থা যাতে বাড়ান যায় সেদিকে দৃষ্টিটি দেবার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** বীরেনবাবু আপনার পারসোন্যাল এক্সপ্ল্যানেসানটা বলুন।

**শ্রী বীরেন বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া রেণু লীনা সুব্বা বোধ হয় একটি উদ্দেশ্য নিয়ে এই কথাগুলি এখানে বললেন। আগামী ২৭শে যে দার্জিলিং, কার্শিয়াং মিউনিসিপ্যাল ইলেকসান হচ্ছে। সেই ইলেকসানের আগে নিজের পাবলিসিটির জন্য এই সব আজে বাজে কথা বলছেন। স্যার, এই কথাগুলির মধ্যে একটুও সত্যতা নেই। এই ধরণের কথা বলে বিধানসভাকে বিভ্রান্ত করা ঠিক নয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীমতী রেণুলীনা সুব্বা তার যা বক্তব্য তিনি এখানে বলেছেন। কিন্তু মূল ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেই জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই প্ল্যানটেসান ইনড্রাষ্ট্রিটা একটু মোটামুটি ভাল অবস্থায় আছে। প্ল্যানটেসনের পোজিসনটা একটু ভাল। স্যার, এই প্ল্যান্টেসনও যদি একের পর এক নষ্ট হয়ে যেতে থাকে, শ্রমিক অসন্তোষ বাড়তে থাকে তাহলে তো সব সর্বনাশ হয়ে যাবে। আমি তাই বলছি বিশেষ করে সরকারী দলের কিছু মানুষ আছেন যারা পরিকল্পনা মাফিক এই অশান্তি তৈরী করছেন এবং মালিকদের হয়েই তৈরী করছেন। আমি অনুরোধ করছি এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। চা বাগানের এই ঘটনা মালিকদের হয়েই তৈরী করছেন। স্যার, মালিকদের হয়ে সিক ইন্ডাষ্ট্রি তৈরী করে কো-অপারেটিভ করে কেড়ে নিয়ে কিছুলোক চালাবার চেষ্টা করছেন। আমি আজকে একটি টেলিগ্রাম পেয়েছি। আমাদের প্রাক্তন সদস্য দাওয়া নর্বুলা

ওয়ারিড্ হয়ে এই টেলিগ্রাম করেছেন। তিনি ক্যাটিগোরিক্যালি এই আশঙ্কার কথা বলেছেন। একটা ঘটনাকে কেন্দ্র করে এই আশঙ্কা কেবল তরাই অঞ্চলের মধ্যেই সীমাবদ্ধ থাকবে না, এটা নিচের দিকেও চলে আসবে। আমি তাই আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করছি ওখানে শান্তি শৃঙ্খলা রক্ষা করার জন্য যে পার্টিই বিলং করুক সিরিজ খুন যাঁরা করেছে তাদের অবিলম্বে শাস্তির ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার ঃ** সুব্রতবাবু, আপনার মেনসানটা করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, যে কোন সিরিয়াস ইসুতে যে কেউ বলতে পারে এই নজির আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে মেনসানটা দিয়েছি সেটা হচ্ছে এই--ঘটনাটা বললেই আপনারা এখুনি চীৎকার করবেন--গত কয়েকদিন আগে গনিপুর (১) অঞ্চলে সেখানকার সি. পি. এম. প্রধান, উপপ্রধান এবং আরো কয়েকজন, আকবর মোল্লা ইত্যাদি তারা আমাদের সমর্থক অমল ব্যানার্জীর তার বাড়ীতে ভাড়াটে থাকে আর একজন শ্রী ভট্টাচার্য্য তাদের স্ত্রীকে ধর্ষণ করে এবং তাদের সমস্ত বাড়ী ঘর ভেঙ্গে দেয়। থানায় এফ. আই. আর. করা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও এখন পর্যন্ত যাদের গ্রেপ্তার করা হয়েছে তারা সব নিরীহ লোক। এই প্রধান, উপপ্রধানের নামে ক্যাটিগোরিক্যালি এফ. আই. আর. করেছে শ্রীমতী অঞ্জু বিশ্বাস। আমার কথা বিশ্বাস না হলে আপনি হোম দপ্তরকে দিয়ে এনকোয়ারি করতে পাঠান। এই গনিপুরে সন্তোষপুরের কাছে, কলকাতা থেকে মাত্র কয়েক কিলোমিটার দূরে অবস্থিত। সেখানে যদি এই ধরণের নারকীয় অত্যাচার চলতে থাকে, মহিলাদের নিরাপত্তা যদি বিঘ্নিত হতে থাকে তাহলে এই কলঙ্ক শুধু মার্কসবাদী কমুনিষ্ট পার্টির নয়, বাঙালী জাতির কলঙ্ক বলে আমি মনে করি। আমি এর প্রতিবাদ করছি। আমি শুধু এর প্রতিবাদ করছি না, এর ধিক্কার জানাবার ভাষা আমাদের নেই। যারা শেয়াল বিড়ালের মত চীৎকার করছেন তাদের কাছে আমি সনির্বন্ধ আবেদন করছি যে, আসুন, আপনারাও দাবী তুলুন এই ঘটনার সত্যতা প্রমাণ করার জন্য স্পীকার একটি সর্ব দলীয় কমিটি পাঠান গণিপুর ১নং অঞ্চলে। ঘটনা সত্য, অসত্য প্রমাণের জন্য তৈরী আছি। আপনারাও শাস্তির জন্য তৈরী আছেন? উপপ্রধানের বিরুদ্ধে একজন মহিলা এফ. আই. আর. করেছেন। পাটনীলের ঘটনা ওখানে সংক্ষিপ্ত আকারে ঘটে গেছে। তার প্রতিবাদ করার কোন অধিকার কারো নেই? তা সত্ত্বেও যাদের বিনা বিচারে গ্রেপ্তার করা হচ্ছে তারা সম্পূর্ণ নির্দোষ, সম্পূর্ণভাবে অসহায় মানুষদের গ্রেপ্তার করা হয়েছে। লজ্জায় মাথা নিচু হয়ে যায়। এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। আপনার কাছে অনুরোধ জানাচ্ছি আপনি এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে বলুন।

[12.20-12.30 p.m.]

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, এখানে মাননীয়া সদস্যা শ্রীমতী রেণুলীনা সুব্বা একটি অভিযোগ করেছেন এবং তা করতে গিয়ে তিনি বীরেনবাবুর নামটাও টেনে এনেছেন। বীরেনবাবু তাঁর পারসোনেল এক্সপ্লানেসান দিয়েছেন। তারপর মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জীকে আপনি মেনশান করার জন্য ডেকেছেন কিন্তু দেখলাম তিনি তাঁর বক্তব্য রাখার সময় শ্রীমতী সুব্বার বক্তব্যকে টেনে কয়েকটি কথা বললেন--তিনি সে সম্পর্কে সরকারী দলকে অভিযুক্ত করলেন। আমি এটা দেখছি এই সুযোগ আপনি ওদের করে দেন অথচ ওরাই আপনার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনছেন।

**মিঃ স্পীকার ঃ** সে আনুক! That is not relevant.

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** উনি আউট অব অর্ডার কিছু কথাবার্তা বলেছেন। আপনি স্যার, একটি নির্দিষ্ট বিষয়ে বলবার জন্য ওঁকে ডাকলেন অথচ দেখলাম সেই সুযোগ নিয়ে উনি অন্য সব কথাবার্তা এখানে বলে গেলেন। আমি স্যার, তাই আপনাকে অনুরোধ করবো, আপনি সুব্রতবাবুর বক্তৃতার এ' অংশটা এক্সপাঞ্জ করে দিন।

**মিঃ স্পীকার ঃ** না, না, I allowed him to submit it.

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** You allowed opposition to speak anything. They are bringing no-confidence motion against you. That is the tragedy.

**মিঃ স্পীকার ঃ** Please sit down.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিচারমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি জানেন, কোলকাতার বুকে শিয়ালদহ দেওয়ানী আদালত একটি অত্যন্ত কর্মব্যস্ত আদালত এবং জনকীর্ণ আদালত। প্রচন্ড স্থানাভাবের জন্য এই আদালতের কাজকর্ম বিঘ্নিত হচ্ছে। স্যার, এই আদালতের কাজকর্ম বিঘ্নিত হবার ফলে হাজার হাজার সাধারণ মানুষ যথা সময়ে বিচার প্রাপ্তির সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এরজন্য কিন্তু আদালতের বিচারকরা, আইনজীবীরা বা বিচারপ্রার্থীরা দায়ী নয়, এরজন্য দায়ী সরকার। স্যার, আপনি জানেন, এই আদালতের কক্ষগুলি স্বাভাবিক বিচার কার্য পরিচালনার ক্ষেত্রে খুব অনুপোযুক্ত, এগুলি আলো-বাতাস হীন। ১৯৭৮ সালে সি. এম. ডি. এ কর্তৃপক্ষ আদালতের একটি অংশ নিয়ে নেন এবং সেখানে সরকার প্রতিশ্রুতি দেন যে আগামী তিন বছরের মধ্যে নতুন আদালত ভবন নির্মাণ করবেন, আদালতের কক্ষগুলি প্রশস্ত করবেন, আলো বাতাস যুক্ত করবেন অর্থাৎ যাতে বিচারের কাজ সুষ্ঠুভাবে চলে যে ব্যবস্থা করবেন। স্যার, ৬ বছর অতিক্রান্ত হয়ে গেলেও অদ্যাবধি সেই নতুন আদালত ভবন নির্মাণের কোন ব্যবস্থা হ'ল না এবং ওখানকার আইনজীবীদের বসবার স্থায়ী কোন ব্যবস্থা হ'ল না। আমি স্যার, মাননীয় বিচারমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে এ দিকে আকৃষ্ট করে এ সম্পর্কে তাঁকে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলে জানেন যে গত ৩০ বছর ধরে কংগ্রেসের শাসনে হাসপাতালগুলিতে সমাজ বিরোধীদের ঘাটি হয়েছিল এবং বিশৃঙ্খলার চুড়ান্ত হয়েছিল। তাই অবস্থার প্রতিকারের জন্য বামফ্রন্ট সরকার জনসাধারণের অভাব অভিযোগ সম্পর্কে যাতে সুব্যবস্থা হয় তার জন্য হাসপাতালে ধরে ধরে একটা কমিটি করেন। কিন্তু দুঃখের বিষয়, গত ২ বছরে সরকারের যারা মেডিকেল অফিসার আছেন এবং প্রশাসক যারা আছেন, তাদের অনিহা এবং অসহযোগিতার ফলে এই কমিটিগুলি বসেনি। জনপ্রতিনিধি এবং বিশিষ্ট চিকিৎসকদের পরামর্শ নিয়ে হাসপাতালের ব্যবস্থাপনা এবং কাজকর্মের কোন উন্নয়ণের ব্যবস্থা হচ্ছে না। সে জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই কমিটিগুলি অন্ততঃ নিয়মিত সরকারী নির্দেশে বসে এবং কমিটির সুপারিশ অনুযায়ী সেখানে কাজ হয়।

**শ্রী আব্দুল ওয়াহেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ

বিষয়ে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হবিশচন্দ্র থানার ২ নং ব্লকে মহানন্দা এমব্যাংকমেন্টে ই. জি. ডব্লিউ স্কীমে ১ লক্ষ ২৫ হাজার টাকা দিয়ে কাজ করার কথা, যেটা টার্ফিং ওয়ার্ক। এই টাকার মধ্যে ৮২ হাজার ৬৫৫ টাকা ক্যাসে এবং বাকী টাকায় হুইট ছিল এবং যেটা প্রতিটি লেবারকে দেবার কথা ছিল ৪।। টাকা এবং ১ কে. জি. করে হুইট। এটা ১৯।৯।৯৩ তারিখে ট্রেজারী থেকে ওঠান হল এবং ১১।১০।৮৩ তারিখে এই ৮২ হাজার টাকা সমস্ত পঞ্চায়েত সমিতির ওভারসিয়ারদের নামে খবচ দেখান হল এবং ক্যাস বুক থেকে সেটা আউট করে দেওয়া হল। এর পরে আবার ১২।১০।৮৩ তারিখে এই টাকাটা সমস্ত এক্সকিউটিভ অফিসারদের নামে জমা রাখা হল, যার ডি. সি. আর নং হচ্ছে ৭৪০৮৫৭, ডেটেড ১২.১০.৮৩ এবং উক্ত টাকা ১২/৩/৮৪ তারিখে উঠান হল এরং তার মধ্যেও কিছু টাকা রেখে দেওয়া হল। আমার কথা হচ্ছে যে স্কীমে মাষ্টার রোলে কাজ করার কথা ১১/১০/৮৩ তারিখের মধ্যে, সেই টাকা কি করে ডি.সি.আর--য়ে জমা থাকে? এর এক মাত্র উদ্দেশ্য হচ্ছে, এই টাকা দিয়ে কোন কাজ করা হয়নি। যে হুইটটা ছিল, সেই হুইট নাম মাত্র দিয়ে কাজ করে বাকী টাকা পঞ্চায়েতের সমিতির কর্মকর্তারা এবং ২ জন প্রধান--ইসলামপুর অঞ্চল এবং দৌলত নগর অঞ্চলে--তাদের মাধ্যমে এই ৮২ হাজার টাকা সম্পূর্ণ ভাবে আত্মসাৎ করা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে, এটার একটা পূর্ণ তদন্ত করা হোক এবং আসল চিত্রটা বের করা হোক। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েতের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাছে এই বিষয়ে স্থানীয় ২ জন সদস্য যে অভিযোগ করেছিল এবং ডি.এম.-কে তার একটা কপি দিয়েছিল, আমি আপনার মাধ্যমে সেই স্মারকলিপিটি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে পেশ করছি। আশা করবো যে এই বিষয়ে একটা নিরপেক্ষ তদন্ত হবে এবং এর আসল তথ্য বের হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[12-30—12-40 p.m.]

**শ্রীমতী রেণুলিনা সুব্বা ঃ** স্পীকার স্যার, হাউসে একজনও মন্ত্রী উপস্থিত নেই, এই অবস্থায় হাউস চলতে পারে না।

**মিঃ স্পীকার ঃ** মাননীয় মন্ত্রী শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী উপস্থিত আছেন।

**শ্রীকৃপা সিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আপনি জানেন যে সমস্ত সরকারী কর্মচারী এবং শিক্ষকরা দীর্ঘদিন দিন কাজ করার পর অবসর গ্রহণ করেন তাঁরা অবসর গ্রহণের পরে ৫/৬ মাস থেকে ১ বছরের মধ্যেও তাঁদের প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি এবং পেনসন পান না। তাঁদের এই সমস্ত পেতে অনেক দেরি হয়, ফলে তাঁদের প্রচন্ড আর্থিক অসুবিধার সম্মুখীন হতে হয়। একজন কর্মচারী আজকে অবসর গ্রহণ করলে, কাল থেকে তিনি আর বেতন পাবেন না। সুতরাং এই অবস্থায় যদি তিনি পেনসন ইত্যাদি সময় মত না পান, তাহলে তাঁর পক্ষে সংসার চালান অসম্ভব হয়ে পড়ে। আমি তাই বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এই অব্যবস্থার প্রতিকারের জন্য আবেদন করছি।

স্যার, আমার দ্বিতীয় কথা হচ্ছে, যে-সমস্ত সরকারী কর্মচারীরা এবং শিক্ষকরা অবসর গ্রহণ করছেন, তাঁদের পরিবারের যদি কোন উপার্জনশীল সদস্য না থাকেন, তাদের তাঁদের পরিবারের যে কোন একজন সদস্য যাতে চাকরী পান, তার জন্য ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। সুতরাং আমি এই বিষয়টির মন্ত্রীসভাকে ভেবে দেখতে অনুরোধ করছি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অপদার্থ কেন্দ্রীয় সরকারের ডাক ও তার বিভাগ একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিভাগ। কিন্তু আমি সেই বিভাগের অপদার্থতা এবং দুর্নীতির কথা এখানে উল্লেখ করছি।

বর্ধমান জেলার কেতুগ্রাম থানার চাপ্টা গ্রামের শ্রীসতীশ চন্দ্র দাস কৃষি পেনসন পান। তিনি তাঁর পেনসন নেবার জন্য এ গ্রামের পোষ্ট অফিসে গত ১২/১০/৮৩ তারিখে গিয়েছিলেন, কিন্তু পেনসন পাননি। তারপরেও তিনি আরো ২/৩ দিন গিয়ে ফিরে এসেছেন, তাঁকে কৃষি পেনসন দেওয়া হয়নি। টাকার ভাঙানি নেই, এই অজুহাত দেখিয়ে তাঁকে বার বার ফিরিয়ে দেওয়া হয়েছিল। ফলে তিনি এ বিষয়ে পি. এম. জি.', সুপারইনটেনডেন্ট অফ্ পোষ্ট অফিস (বর্ধমান) এবং কৃষিমন্ত্রী মহাশয়ের কাছে দরখাস্ত করেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আজ পর্যন্ত এ বিষয়ে কোন তদন্ত পর্যন্ত হয়নি। উনি পি. এম. জি. অফিসে যে দরখাস্ত করেছিলেন, সেই দরখাস্তের রেজিস্ট্রেসন নং হচ্ছে, ২১৭৭। সুপারিনটেনডেন্ট অফ্ পোষ্ট অফিস (বর্ধমান)-এর কাছে যে দরখাস্ত করেছেন তার রেজিস্ট্রেসন নং হচ্ছে, ২১৭৬ এবং দুটি দরখাস্তই তিনি ১৫/১০/৮৩ তারিখে পাঠিয়েছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আজ পর্যন্ত এ দরখাস্তগুলির বিষয়ে কোন রকম তদন্ত হয়নি। আমি পি. এম. জি. অফিসে গিয়ে জিজ্ঞাসা করে জানলাম যে, তারা এখনো পর্যন্ত ঐ নামে এবং ঐ নং-এ কোন দরখাস্ত পায় নি। তারপরে আমি পোষ্টাল সুপারিনটেনডেন্ট অফিসে খোঁজ নিয়েও জানলাম যে, তারাও কোন দরখাস্ত নাকি পায়নি। মন্ত্রীর কাছে খোঁজ নিয়ে জানলাম যে. তিনি দরখাস্ত পেয়েছেন এবং তা সাব-ডিভিসনাল এগ্রিকালচার অফিসারের কাছে পাঠিয়ে দিয়েছেন তদন্ত করার জন্য। আমি কৃষিমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি তদন্ত করে পোষ্টাল সুপারিনটেনডেন্টকে তদন্ত রিপোর্ট পাঠিয়ে দিন এবং তিনি কেন্দ্রীয় ডাক ও তার বিভাগের কাছে এ ব্যাপারে তদন্তের জন্য দাবী জানান। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি তদন্ত রিপোর্টের একটা কপি যেন শ্রীসতীশ চন্দ্র দাসের কাছে পাঠিয়ে দেন। এই কথা বলে ডাক ও তার বিভাগের এ সমস্ত কার্যকলাপের তদন্ত দাবী করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** বিনয়বাবু, আপনি একটু দেখুন যাতে মেনশন আওয়ারে মন্ত্রীরা উপস্থিত থাকেন। মেনশন আওয়ারে মন্ত্রীদের উপস্থিত থাকাটাই কনভেনসন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি শিক্ষা বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন পশ্চিমবঙ্গে যে চতুষ্পাঠী (টোল) গুলি আছে সেগুলি কিছু কিছু ছাত্রকে সংস্কৃত শিক্ষা দেয় এবং আদ্য মধ্য উপাধীর পরীক্ষা গ্রহণ করা হয়। এ গুলি দীর্ঘদিনের পুরাতন ঐতিহ্যমন্ডিত শিক্ষা প্রতিষ্ঠান। কিন্তু আজকে এই শিক্ষার সঙ্গে যুক্ত যে সমস্ত শিক্ষকরা রয়েছেন--চতুষ্পাঠীর সঙ্গে যুক্ত যে-সমস্ত শিক্ষকরা রয়েছেন--তাঁদের আজকে প্রচন্ড আর্থিক অসুবিধার মধ্যে দিয়ে জীবন কাটাতে হচ্চে। আর্থিক দুরবস্থার জন্য আজকে গোটা পশ্চিমবঙ্গে কয়েক শত টোল বন্ধ হতে চলেছে। তারা কোন রকম গ্রান্ট পায় না যতটুকু সরকারের পক্ষ থেকে তাদের দেওয়ার ব্যবস্থা আছে ততটুকুও তারা সময় মত পায় না।

৩০ মার্চ আনুষঙ্গিক যেগুলি দেওয়া হয় সেই সব ব্যাপারেও কোন রকম ব্যবস্থা আজও পর্যন্ত করা হয়নি। সবচেয়ে দুঃখের বিষয়, কয়েকশত পন্ডিত ব্যক্তি কয়েকদিন আগে বিধানসভা অভিযান করেছিলেন। তাদের দাবী ছিল--তাঁরা যুক্তিসঙ্গত দাবী করেছিলেন--সংস্কৃত শিক্ষার

রতি হোক। ঐচ্ছিক শিক্ষা হিসাবে সংস্কৃত আমাদের শিক্ষার ধারক এবং বাহক। সেই সংস্কৃত ক্ষাকে আজ বিপর্যস্ত করার চেষ্টা হচ্ছে। সংস্কৃত শিক্ষার প্রসারের জন্য সংস্কৃত বিশ্ববিদ্যালয় রার ব্যবস্থা করতে হবে এবং তার সাথে সাথে যে টোলগুলি আছে তাদের আর্থিক সাহায্য তে হবে। এছাড়া আরোও যেটা সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় সেটা হচ্ছে, তৃতীয় শ্রেণীর ঠ্যপুস্তকে "ধর্ম এবং পুরোহিত" যে অধ্যায় পশ্চিমবঙ্গ সরকার তৃতীয় শ্রেণীর ছাত্র ছাত্রীর ঠ্য পুস্তকে যুক্ত করেছেন সেটা তারা বন্ধ করবার জন্য সরকারের কাছে আবেদন করেছিলেন। তরাং এইসব বিষয়গুলি প্রতিকারের ব্যবস্থা করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগে মাধ্যমিক পরীক্ষার প্রশ্ন সম্বন্ধে লেছিলাম। আজকে হায়ার সেকেন্ডারী পরীক্ষা সম্বন্ধে বলতে চাইছি। গত ২-৪-৮৩ তারিখে মগ্র পশ্চিমবঙ্গে কাউনসিল অফ হায়ার সেকেন্ডারী পরীক্ষা আরম্ভ হয়েছিল এবং এখনও পর্যন্ত লছে। ৫ তারিখে ইংরাজী পরীক্ষা হয়েছে। আশ্চর্যের বিষয়, আবার যারা ১৯৮১-৮২ সালের ্যানডিডেট বা পরীক্ষার্থী যাদেরকে স্পেশ্যাল বলে উল্লেখ করা হয়েছে তাদের প্রশ্নোত্তরে ১০ ম্বর ভুল। ২ নম্বর, ৪ নম্বর করে মোট ১০ নম্বর এ্যারেনজমেন্ট অফ ওয়ার্ডস, কমন এররস, াংচুয়েসানের মধ্যে ছিল না। অথচ নিউ সিলেবাস যোগ করে দেওয়া হয়েছে কিন্তু বোর্ড ার্কুলার দেয়নি। আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষন করছি শিক্ষাক্ষেত্রে যদি এই রকম অবস্থা য়--বাচ্ছা বাচ্ছা ছেলে-মেয়েরা যারা পরীক্ষা দেবে তাদের প্রশ্নপত্র নিয়ে যদি ছেলে মানুষী করা য় তাহলে কি রকম অবস্থা দাঁড়ায়, গার্জেনদের কি রকম অবস্থা হয় এবং ছাত্রদের কি রকম মবস্থা হয়। আমি এই ব্যাপারে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি তথা পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি মাকর্ষন করছি যেন আবার স্পেশ্যাল ক্যানডিডেটদের যে ১০ নম্বর মার্ক ভুল করেছে বোর্ড কর্তৃপক্ষ সেটা যেন স্পেশ্যাল ১০ নম্বর দিয়ে দেন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমরা সবাই জানাই, পশ্চিমবঙ্গ সরকারী কর্মচারী যারা তাদের কিছু নিয়ম-কানুন মেনে চলতে হয়। কিন্তু দেখা যাচ্ছে কেউ যদি কো অর্ডিনেশন কমিটির পান্ডা হয় তাহলে তার ক্ষেত্রে ব্যতিক্রম হয়। উলুবেড়িয়া সদর হাসপাতালে বিশ্বনাথ রায় একজন জি. ডি. এ, ক্লাস ফোর কর্মচারী। তিনি ঐ এলাকার নাম করা কো-অর্ডিনেশন কমিটির পান্ডা। তিনি স্কুল ফাইনাল সার্টিফিকেট ফল্‌স দিয়েছেন, মার্ক-শীট ফল্‌স দিয়েছেন। কিন্তু তা সত্বেও তাকে এল. ডি. কার্ল্ক হিসাবে প্রমোশন দিয়েছেন। তার বিরুদ্ধে কমপ্লেন করা হয়েছে এবং এই ব্যাপারে এক্স-অফিসিও ভিজিলেন্স অফিসার, ডি. এম, সি. এম. ও. এইচকে দায়িত্ব দিলেন। সি. এম. ও. এইচ তাকে চিঠি মারফত ডেকে পাঠালেন যার লেটার নাম্বার হচ্ছে ১০/২/৮৩। কিন্তু তিনি সি. এম ও এইচকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখালেন। সি. এম. ও. এইচ আবার তাকে ডেকে পাঠালেন, লেটার নাম্বার হচ্ছে ৯২৫, তারিখ ১৭-৩-৮৩। কিন্তু তিনি আবার বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখালেন সি এম ও এইচকে। তখন ডি. এম., ডি ই. বিকে এনকোয়ারী করতে দিলেন। অধীর ব্যানার্জী, ডি ই. বির একজন অফিসার, তিনি বোর্ডের সঙ্গে যোগাযোগ করলেন। বোর্ডের সঙ্গে যোগাযোগ করে দেখা গেল তারা মার্কশীট ফল্‌স স্কুল ফাইনাল সার্টিফিকেট ফল্‌স। তা সত্বেও জেলা শাসক এই কর্মচারীর বিরুদ্ধে একসান নিতে ভয় পাচ্ছেন যেহেতু তিনি কো-অর্ডিনেশান কমিটির একজন পান্ডা।

[12-40—12-50 p.m.]

আমি সেজন্য এই হাউসে জানাচ্ছি যে, যেহেতু সে কো-অর্ডিনেশন কমিটির পান্ডা সেজন্য ফলস সার্টিফিকেট দিয়ে এল. ডি. ক্লার্ক হয়ে গেল। এ ধরণের কোরাপসন চলছে। তাই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের নিকট দাবী করছি যে এই সম্বন্ধে অবিলম্বে একটি তদন্তের ব্যবস্থা যেন করা হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গুণধর চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্যণ করছি। গত ৫ই এপ্রিলে তারিখে বাঁকুড়া জেলার জোরদা স্কুলের প্রধান শিক্ষক সেই স্কুলের একটি ছাত্রীকে ধর্ষণের চেষ্টা করে, সেই ছাত্রীটি কোন রকমে স্কুল থেকে বেরিয়ে এসে থানায় ডাইরী করে। ইতিপূর্বে এ প্রধান শিক্ষকের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হচ্ছে না বা তাকে সাসপেন্ড করা হচ্ছে না। তারপর স্যার, ঐ স্কুলের যিনি সেক্রেটারী তিনি ঐ হেড মাষ্টার মহাশয়েরই বাবা। কাজেই এই রকম শিক্ষককে অবিলম্বে চার্জশীট দিয়ে সাসপেন্ড করা হয়, এজন্য আমি এই বিষয়টির প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যেন অবিলম্বে ঐ শিক্ষককে সাসপেন্ড করে গ্রেপ্তার করা হয়।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভা এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বিধানসভায় সকলেই জানেন যে গত ১৯৮০ সালে মুর্শিদাবাদ নবাব ষ্টেট বিল অধিগ্রহণ করা হয় তখন মুর্শিদাবাদের মানুষ লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্টকে অভিনন্দন জানিয়েছিল এবং হাজার হাজার মানুষ যারা মুর্শিদাবাদ দেখতে যান তারা একটা আশা করেছিলেন যে এবারে মুর্শিদাবাদের যে সমস্ত দর্শনীয় স্থানগুলি আছে সেগুলি ভাল করে দেখা যাবে, এবং যে সমস্ত কর্মচারী ঐ ষ্টেটে কাজ করে মাত্র ৪ টাকা ৬ টাকা বেতন পায় তারাও একটা আশা করেছিল যে এবারে তাদের কিছু সুরাহা হবে। মুর্শিদাবাদের মানুষ ভেবেছিল এতদিনে এই ষ্টেটের প্যালেসটি একটু মর্য্যাদার আসনে বসবে, কিন্তু তা না হয়ে একটি একটি কড়ি, বরগা ভেঙ্গে পড়ছে। সমস্ত প্যালেস, ইমামবাড়া যতকিছু দর্শনীয় বস্তু আছে সেগুলি সব নষ্ট হয়ে যাচ্ছে। কর্মচারীদের অবস্থা অত্যন্ত সঙ্গীন হয়ে দাঁড়িয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অত্যন্ত তাড়াতাড়ি এর একটা সুরাহা করে প্যালেসটিকে রক্ষা করা যায় তার জন্য এবং এটিকে অধিগ্রহণ করার জন্য। এটা করতে কেন যে এত দেরী হচ্ছে আমি বুঝতে পারছি না। আমি সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যবস্থাটি তাড়াতাড়ি করেন।

**শ্রী জোখিলাল মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ তারিখে মালদহ থেকে একটি এক্সপ্রেস বাস চাচল অভিমুখে যাচ্ছিল, কিন্তু মানিকচক এবং মথুরাপুরের মধ্যবর্তী জায়গায় একটি ট্রাকের সঙ্গে বাসটির ধাক্কা লাগে এবং তার ফলে ৪ জন যাত্রীর হাত দারুনভাবে ক্ষতিগ্রস্ত হয়। আমি এই বাস-এ ছিলাম, আমি দেখেছি ১ জনের হাত বাস থেকে রাস্তায় পড়ে যায় এবং বাকী ৩ জনের হাত কোন রকমে ঝুলছে। তাদের সকলকে মানিকচক প্রাথমিক চিকিৎসা কেন্দ্রে পাঠান হয়েছে। আমি আপনার মাধ্যমে দাবী করছি যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের যথোপযুক্ত ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে আমার বক্তব্য যে ট্রাকের সঙ্গে ধাক্কা লেগেছে তার মালিককে খুঁজে বার করে তার কাছ থেকে এই ক্ষতি পূরণের টাকা আদায় করুন। এই ৪ জনের মধ্যে ১ জন হচ্ছে মথুরাপুরের এগ্রিকালচারাল ফার্মের ডিপ টিউবওয়েল অপারেটর, ২ জন পুলিশ এবং ১ জন ওভারসিয়ার। অবিলম্বে এরা যাতে ক্ষতিপূরণের টাকা পায় তার ব্যবস্থা করুন এই

অনুরোধ আমি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি দুঃখজনক ঘটনা এখানে উল্লেখ করছি। আজ সকাল সাড়ে আটটার সময় ভি আই পি রোডে কৃষ্ণপুরের মোড়ে সঞ্জয় মিত্র নামে একটি ক্লাস থ্রি-র ছেলেকে একটি মাটি ভর্তি লরি চাপা দিয়ে মেরে ফেলে। এই ঘটনার জন্য স্বাভাবিকভাবে কিছুক্ষণের জন্য ভি আই পি রোডে ডিসটার্বেন্স হয়েছে। এখন অবস্থা স্বাভাবিক হয়েছে। আমি এই প্রসঙ্গে দুটি কথা বলতে চাই। ভি আই পি রোডের একটা দিকে রিপেয়ারিং জব হচ্ছে এবং তারজন্য সেখানে নো এনট্রি বোর্ড লাগান রয়েছে। প্রশ্ন হচ্ছে নো এন্ট্রি বোর্ড লাগান সত্বেও কি করে ওই মাটি ভর্তি লরি ওখানে ঢুকল এবং ছেলেটিকে চাপা দিল এটা এনকোয়ারি করে দেখা দরকার। আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, ওই ভি আই পি রোডে কৃষ্ণপুরের মোড়টা একটু সার্প বেন্ড এবং তার ফলে প্রতি বছর দেড় থেকে দুশ লরি ওখানে উল্টে যায় এবং গড়ে প্রায় ৮/১০ জন লোক মারা যায়। এটি পি ডব্লিউ ডি র রাস্তা, কাজেই আমি অনুরোধ করছি এই রাস্তাটা কি করে সোজা করা যায় সেদিকে যারা ভি আই পি রোড দেখাশুনা করেন তারা দৃষ্টিটি দিন। এই সুব্যবস্থাটি হলে আর এ্যাকসিডেন্ট হবার সম্ভাবনা থাকবে না।

**শ্রী শামসুদ্দীন আমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মালদহ জেলায় সেচের জলের অভাবে বোরো এবং অন্যান্য ধানের চাষ বন্ধ হতে চলেছে এবং অন্যদিকে পানীয় জলের অভাব দেখা দেওয়ায় চারিদিকে হাহাকার উঠেছে। অবশ্য এই আলোচনা হাউসে রোজই হচ্ছে, অথচ প্রতিকারের কোন ব্যবস্থা নেই। আমাদের কালিয়াচক ব্লক থ্রি তে প্রতিদিন এই অসুবিধা আমরা ভোগ করছি। ওখানে ১৮টি ডিপ টিউবওয়েল আছে কিন্তু চালু আছে মাত্র ১টি। পাওয়ারের অভাবে ডিপ-টিউবওয়েলের এই অবস্থা। ওটা একটা হাই ইলডিং এরিয়া কিন্তু ডিপ টিউবওয়েল চালু না থাকার ফলে চাষ আবাদ বন্ধ। ক্লাশটার স্যালো প্রায় ৫০টি রয়েছে কিন্তু পাওয়ারের অভাবে তার মাধ্যমে জলসেচ হচ্ছে না। রিভার লিফটেও ওই একই অবস্থা-- বিদ্যুতের অভাবে অচল। মালদহ যেটা খাদ্যের দিক থেকে ঘাটতি এলাকা সেখানে যদি ভালভাবে ফসল উৎপাদন হোত তাহলে মানুষের সুবিধা হোত। কিন্তু সেচের জলের অভাবের ফলে আজকে সেখানকার ফসল শুকিয়ে যাচ্ছে। এই জলাভাবের ফলে বোরো এবং অন্যান্য ধানের চাষও হচ্ছে না। আজকে খরার প্রাদুর্ভাব সুরু হয়েছে কাজেই জলের ব্যবস্থা করা একান্ত দরকার। ওখানে টিউবওয়েল যা আছে তার হাত-পা নেই, এই অবস্থা চলছে। আমি মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ রাখছি ওখানে পানীয় জল এবং সেচের জলের অভাব যা দেখা দিয়েছে তা দূর করার চেষ্টা করুন।

[12.50-1.00 p.m.]

**শ্রী মীর ফকির মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নদীয়া জেলার নাকাশীপাড়া থানার ও. সির কুকীর্তি সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। নাকাশীপাড়া থানার এ ও. সি এবং স্থানীয় ডাকাত দল একসঙ্গে হাত মিলিয়ে এক একটি ঘটনা ঘটাচ্ছে। আমি এ বিষয়ে ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে লিখিতভাবে জানিয়েছি কিন্তু আজ পর্যন্ত ঐ ও. সি-র বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়নি। গত ৯ তারিখে স্থানীয় ডাকাত দল দুইজন কৃষককে মাঠে প্রচন্ডভাবে প্রহার করে এবং ফলে তারা গুরুতরভাবে আহত হয়ে বেড়ুয়া হসপিটালে ভর্তি আছে। এই ঘটনাকে কেন্দ্র করে স্থানীয় ও. সি-র কাছে যাই, কিন্তু ও. সি

**ডাকাত** ধরতে না যাওয়ায় আমরা এস. আই এবং কিছু পুলিশ ফোর্স সহ স্থানীয় কিছু ছেলেদের **নিয়ে** ডাকাত ধরতে যাই। ফলে মাঠের মধ্যে আমরা ২জন ডাকাতকে ধরে ফেলি এবং পুলিশ **ঐ দুইজনকে** গ্রেফতার করে। বাকি ডাকাতরা পালিয়ে যায়। এই ঘটনার পরের দিন ঐ **ডাকাতরা** পরামর্শ করে রাতে গ্রামের উপর চড়াও হয়ে এলোপাথাড়ি গুলি চালায়, ফলে দুইজন **মহিলাসহ** পাঁচজন আহত হয় যারা বর্তমানে শক্তিনগর হাসপাতালে চিকিৎসাধীন আছে এবং **যাদের** দেহ থেকে অপারেশন করে গুলি বের করতে হয়েছে। ঐ ডাকাত দলের সঙ্গে ও. সি-**র যোগসাজোস** দীর্ঘদিন ধরেই চলছে, যার জন্য ওদের কন্ট্রোল করা যাচ্ছে না। আপনার **মাধ্যমে** মাননীয় মুখ্যমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি, দুর্নীতিগ্রস্ত ঐ ও. সি-র বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা **হোক**--অন্যথায় ঐ অঞ্চলে শান্তি শৃঙ্খলা রক্ষা করা যাচ্ছে না।

**মিঃ স্পীকার ঃ** আপনি যে সিট্ থেকে বললেন ওটা আপনার সিট্ নয়। রুল হচ্ছে নিজের **সিট্** থেকে বলা। ভবিষ্যতে রুলমত নিজের সিট থেকে বলবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ **বিষয়ে** মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পশ্চিমবাংলায় যে আলু চাষ **হয়,** তার মধ্যে একটা বিরাট পোরশন্ আলু চাষ হয় আরামবাগ মহকুমার। এবারে আলু চাষের **মরশুমে** বীজ-আলুর দাম অত্যন্ত বেড়ে যাওয়ায় ঐ চাষীদের ঘটিবাটি বিক্রি করে ঐ বীজ কিনে **চাষ করতে** হয়েছিল। যার জন্য আলুর উৎপাদন মূল্য দাঁড়িয়েছিল ৩২ টাকায়। কিন্তু দেখা **গেল আলু** তুলবার সময় তার দাম ২০ টাকায় নেমে গেল। দেখতে পাচ্ছি যে একশ্রেণীর **ব্যবসায়ী** আজকে আলু হোর্ড করছে, চাষীরা আলু স্টোরে রাখতে পারছে না। কোল্ড স্টোরেজে **আলু রাখতে** গেলে বন্ড নিতে হয়। কিন্তু আজকে ঐ বন্ড নিতে গেলে কুইন্টাল প্রতি ৫ টাকা **অতিরিক্ত** দিতে হচ্ছে। ফলে চাষীরা আলু রাখতে পারছে না। একদিকে উৎপাদন মূল্যটুকুও **পাচ্ছে না,** অন্যদিকে অতিরিক্ত টাকা দিয়ে ষ্টোরে আলু রাখতে হচ্ছে--ফলে আলু চাষীরা মার **খাচ্ছে।** আমি এ বিষয়ে আরামবাগ মহকুমার আলু চাষীদের ক্ষতির হাত থেকে বাঁচাবার জন্য **অনুরোধ** করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে চৌকিদার এবং **দফাদারদের সম্পর্কে মাননীয়** পঞ্চায়েত মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে এই **চৌকিদার** এবং দফাদারদের লোন কালেকশন ছাড়াও দারোগাদের সঙ্গে তদন্ত কাজে ব্যাপৃত **থাকতে হয়।** সপ্তাহে একদিন থানায় হাজিরা দিতে হয় এবং বাকি দিনগুলি পঞ্চায়েত অফিসে **কাজ করতে** হয়। কিন্তু তাদের বেতন এখনও অত্যন্ত কম। মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাবো **এদের** বেতন ক্লাশ-ফোর স্টাফদের সমান করে দেওয়া হোক এবং পঞ্চায়েত যারা ট্যাকস্ **কালেকটরের** দায়িত্ব পালন করেন তাদের ক্লাস থ্রি পদে উন্নিত করা হোক। দ্বিতীয় কথা হচ্ছে, **কর্মরত** অবস্থায় মারা গেলে রাজ্যসরকারের নিয়মমত এদের ক্ষেত্রে কিন্তু পবিারের কাউকে **চাকরী** দেওয়া হয় না। এই চাকরী নিয়ম এদের ক্ষেত্রেও যাতে প্রয়োগ করা হয় তার জন্য **বলছি।** আর একটি কথা হচ্ছে এদের মধ্যে কেউ মারা গেলে সেই পদে নতুন লোক আর **নিয়োগ** করা হচ্ছে না। এই রকম শূণ্য পদগুলো যাতে অবিলম্বে পূরণ করা হয় এই অনুরোধ **রেখে সমস্ত** বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেওকী নন্দন পোদ্দার ঃ** মিষ্টার স্পীকার স্যার, আমি আপনার মারফত মাননীয় **স্বরাষ্ট্রমন্ত্রী** তথা মুখ্যমন্ত্রীর ধ্যান আকর্ষণ করছি। বছর দেড়েক আগে তিলজলার ও. সি. গঙ্গ

াধর ভট্টাচার্য্য মারা গিয়েছিলেন। সেই সময়ে সরকাব তাঁর উইডোকে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে সে পেনসান পাবে এবং তার মেয়েব শিক্ষা-দিক্ষা এবং সব কিছু এই সবকার বহন করবেন। কিন্তু দুঃখের কথা আজ অন্তত দেড় বছর হয়ে গেল সেই ভদ্রমহিলা কিছু পায়নি। এই মিথ্যা এবং অসত্য প্রতিশ্রুতি দিয়ে সরকার এই ভাবে পুলিশ ফোর্সের মনোবল ভেঙ্গে দিতে চায় কেন? স্যার, আপনি জানেন যে এই পুলিশ ফোর্সকে কি ভাবে চাকুরী করতে হয়। তাদেব কি ভাবে কাজ করতে হয় তার প্রমাণ হয়ে গেছে। রিসেন্টলী গার্ডেনরীচের হত্যাকান্ডই তা প্রমান করে দেয়।

**মিঃ স্পীকার ঃ** গার্ডেনরীচের কথা এখানে বলা যাবে না।

**শ্রী দেওকী নন্দন পোদ্দার ঃ** আমি একটা উদাহবণ দিচ্ছি মাত্র।

**মিঃ স্পীকার ঃ** গার্ডেনরীচের ঘটনা উল্লেখ করে উদাহরণ দেওয়া যাবে না।

**শ্রী দেওকী নন্দন ঃ** পুলিশ মারা গেলে তার বিধবা স্ত্রীকে মিথ্যা কথা, অস[illegible] [illegible]থা বলা হলো কেন এই হাউসে সেটা আমি জানতে চাই। আমি জানতে চাই এই বিধবারা কি অসত্য প্রতিশ্রুতি নিয়ে বেঁচে থাকবে?

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুতর ঘটনা আপনার মাধ্যমে আমি এই সভায় উপস্থিত করতে চাই। আমি গতকাল এটা কলিং এ্যটেনসানে দিয়েছিলাম, কিন্তু আপনি এটা গ্রহণ করেন নি। আমি যেটা জানাতে চাই সেটা হলো দীর্ঘদিন আগে প্রায় কংগ্রেস রাজত্বের শেষ ভাগে বনগা থানার অধীন এস. পি. ই. সার্টিটিউসানের একজন শিক্ষক কেশব লাল পারিয়া তিনি খুনির হাতে মারা যান। তিনি মারা যাবার পর তার ছেলে সুবোধ পারিয়া চাকুরী পায়। সেই সময় থেকে সে চাকুরী করে আসছে কিন্তু তার চাকুরী রেগুলারাইজ হয় নি। তার ফলে সেটা কোন টাকা পয়সা এবং মাইনে-পত্র কিছুই পাচ্ছে না। তার গোটা পরিবার অনাহারে ভুগছে। কাজেই এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট মন্ত্রী এবং শিক্ষামন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যাতে তার চাকুরী রেগুলারাইজ হয়, সে যাতে মাইনে পা[illegible] তার জন্য ব্যবস্থা নেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং সেই সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী রাম চ্যাটার্জীর মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন হাওড়া ময়দান হলো হাওড়া শহরের কেন্দ্রবিন্দু। হাওড়া ময়দানের আশে-পাশে জেলা ম্যাজিসট্রেট কোর্ট, হাঁসপাতাল, স্কুল, কলেজ এই সব আছে। সেই জন্য এটা হাওড়ার একটা কেন্দ্রবিন্দু। হাওড়া ময়দানে এক সময় পশ্চিমবাংলার কয়েকটি বিশিষ্ট ক্লাব সেখানে খেলাধুলা করতো। কিন্তু এখন সেই হাওড়া ময়দান ধুলোর ময়দানে পরিণত হয়েছে। এই হাওড়া ময়দানে এই অঞ্চলের যাবতীয় মানুষ [illegible]ন মলমূত্র ত্যাগ করে। আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এই কারণে যে তিনি যদি এটাকে মেনটেন করতে না পারেন—যদিও এটা গর্ভনমেন্টের ময়দান—তাহলে এখানে অনেক ক্লাব আছে, বহু প্রতিষ্ঠান আছে, অল ডিসট্রিক্ট এ্যাসোসিয়েশান আছে তারা এটাকে মেনটেন করবে, তারা এই জায়গাকে পরিষ্কার রাখবে এই প্রতিশ্রুতি আমি দিতে পারি। তিনি যদি এটাকে ঘিরে ছেলেদের খেলাধুলা করার জায়গা করে দেন তার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। সেই সঙ্গে সঙ্গে আমি

আর একটা কথা বলতে চাই যে সেখানে রাম চ্যাটার্জী মহাশয়ের একটা সিভিল ডিফেন্স ডিপার্টমেন্ট আছে সেখানে রাতের বেলায় এ্যান্টিসোসালদের আড্ডা বসে, চোলাই মদের আড্ডা বসে। সেই জায়গাটা রাতের বেলায় ব্রথেল ছাড়া আর কিছু মনে হয় না।

1.00-1.10 p.m.]

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করছি বিভিন্ন ব্যাংকগুলি পশ্চিমবাংলার প্রতি বৈষম্যমূলক আচরণ করছেন। আমি এই ব্যাপারে পশ্চিমবাংলার অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে অনুরোধ করছি। এই ব্যাপারে একটা উদাহরণ দিচ্ছি। হলদিয়া শিল্প এলাকা, এখানে ব্যাংকের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। রিজার্ভ ব্যাংক সমস্ত স্টেটব্যাংকের মাধ্যমে আর্থিক লেন-দেন করে এবং ওখানে স্টেট ব্যাংকই অন্যান্য ব্যাংকের সঙ্গে আর্থিক লেনদেন করে। সেখানে প্রায় মাসে ৫ কোটি টাকা প্রয়োজন অথচ রিজার্ভ ব্যাংক দেয় মাত্র ১ কোটি থেকে ২ কোটি টাকার মত। উন্নয়ণমূলক কাজে ব্যাংকের যে ভূমিকা সেই ভূমিকা ব্যাংকের পালন করতে দিচ্ছে না। আমি এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি অর্থমন্ত্রীর। তিনি যে কেন্দ্রীয় সরকারের সাথে এই ব্যাপারে কথা বলেন এবং রিজার্ভ ব্যাংকের সাথেও যেন কথা বলেন যাতে অর্থনৈতিক লেনদেনের ক্ষেত্রে প্রয়োজনীয় অর্থ স্টেট গভর্ণমেন্টে পায় এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০ মার্চ তারিখে আমি শিলিগুড়িতে উত্তরবঙ্গ মেডিকেল কলেজে গেছিলাম। আমার সঙ্গে আমাদের শ্রদ্ধেয় কংগ্রেস পরিষদীয় দলে মুখ্যসচেতক শ্রী সুব্রত মুখার্জীও গিয়েছিলেন ওই উত্তরবঙ্গ মেডিকেল কলেজে। সেখানে গঙ্গাধর ভট্টাচার্য্যের মেয়ের সঙ্গে সাক্ষাৎ করেছিলাম। তিনি আমাদের বললেন মাননীয় মুখ্যমন্ত্রী নিহত ও. সি-র গঙ্গা ভট্টাচার্য্যের স্ত্রীকে তদানীন্তন ডি. আই. জি., সি. আই. ডি. এবং বর্তমানে জয়েন্ট কমিশনার পুরস্কৃত মিঃ বি. কে. সাহার সামনে রাইটার্স বিল্ডিংসে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তার মেয়ের পড়াশুনার চালানোর কষ্ট হবে না রাজ্য সরকার দায়িত্ব নেবে। কিন্তু তাঁর মেয়ে জানালেন যে তাঁর পড়াশুনার খুবই কষ্ট হচ্ছে। প্রতিমাসে তার সহযোগী বন্ধু-বান্ধবদের কাছ থেকে পয়সা ধার করে মেডিকেল কলেজ হোস্টেলের চার্জ দিতে হচ্ছে। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ সকলে মিলে সহানুভুতিশীল হয়ে ওই নিহত অফিসারের মেয়ের যাতে পড়াশুনোর কোন বিঘ্ন না ঘটে সেইদিকে একটু অবিলম্বে দৃষ্টি দেন।

**শ্রী শচীন্দ্র নাথ হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল থানার কারখানা গ্রামে যে সাব-সিডিয়ারী হেল্থ সেন্টার নির্মাণের কাজ আরম্ভ হয়েছে সেখানে কয়েকদিন কাজ আরম্ভ হওয়ার পরে ওই হাসপাতালের কাজ আর হচ্ছে না যার ফলে হাসপাতাল তৈরীর সমস্ত উপকরণ নষ্ট হয়ে যাচ্ছে। আমি এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এন. ভি. এফ এর ক্ষেত্রে ৪৫ বছর দাবী জানাচ্ছি। সেইসঙ্গে এই দাবীও জানাচ্ছি যে রাজ্যসরকারের কর্মচারীদের মত তাদের স্থায়ী করুন এই দাবী জানাচ্ছি। জরুরী অবস্থার সময়ে তাদের সম্পর্কে যে সমস্ত কালা-কানুন ছিল সেগুলি বাতিল করে এন. ভি. এফ**

দের ক্ষেত্রে ঘোষণা করেছিলেন যে তাদের ফায়ার সার্ভিস এবং ফরেষ্ট ডিপার্টমেন্ট নিয়োগ করবেন। কিন্তু সেই ঘোষণা যে করেছিলেন সেটা কার্য্যকরী হচ্ছে না। সুতরাং আপনি এই এন. ভি. এফদের যে দাবী আর প্রতি দৃষ্টি দিন। এই আবদেন আমি অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আপনার কাছে জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলায় দিনের পর দিন খুন হয়েই যাচ্ছে যার উল্লেখ আমি এখানে বহুবার করেছি। কিন্তু তার কোন প্রতিকার হয়নি। গত ৭.৪ তারিখে কালিয়াগঞ্জ থানয় সিঙ্গুল গ্রামে সমাজবিরোধীরা ডাকাত সেজে একটা বিভৎস কান্ড করেছে। ডাকাতরা একটি বাড়িতে চরাও হয়ে প্রথমে তার পুত্রবধূকে ধর্ষণ করে, মারধোর করে এবং তাকে ভোজালি দিয়ে হত্যা করার চেষ্টা করে। সেই পুত্রবধূ তার পর মৃত্যুমুখে পতিত হয়। ডাকাতরা সেই বাড়ীতে তীর মারে, বোমা ফাটায়। দিনের পর দিন সেখানে এই জিনিস চলছে যেন একটা রুটিন মাফিক কাজ হয়েছে। অচিরে এই খুনের রাজনীতি বন্ধ করার জন্য অনুবোধ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্যার, যে সংবাদ সংবাদপত্রে প্রকাশিত হয় না সেটাই এখানে মেনশন করা নিয়ম। কিন্তু আপনি এটা বলে দেওয়া সত্ত্বেও আমরা দেখছি তা মানা হয়না। আমি এখানে এমন একটি সংবাদ দিচ্ছি সেটা সংবাদপত্রে প্রকাশিত হয়নি। বহরমপুরের বি. টি. কলেজে ২রা মার্চ থেকে সমস্ত কর্মচারীরা স্ট্রাইক করে আছে, বেতন পাচ্ছে না। অভিযোগ হচ্ছে এই যে সরকারী প্রাপ্য ৯৭ হাজার টাকা অধ্যক্ষ জমা দেননি। ঐ কলেজে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে ছাত্র ভর্ত্তির জন্য আসন সংখ্যা নির্দিষ্ট আছে ৩০০। প্রতি বছর ভর্ত্তি হয় ৬০০/৭০০। বহরমপুর শহরে সব লোকই জানে যে প্রতিটা ভর্ত্তির জন্য ৫০০ থেকে হাজার টাকা ঘুষ হিসাবে নেওয়া হয়। আমি এ বিষয়ে অনেক রোল নম্বর ও দিতে পারে যে ছাত্র ছিল না ইউনিভার্সিটিকে ভুল তথ্য দেওয়া হয়েছে। আবার এমনও হয়েছে প্রিন্সিপ্যাল বলেছেন ভর্ত্তি হয়ে যাও, ভর্ত্তি হয়েছে ক্লাস করেছে রোল নম্বর আছে, রেজিস্ট্রেশান নাম্বার আছে কিন্তু কর্ত্তৃপক্ষের কারচুপির জন্য তাঁকে ফলাফল জানানো হয়নি। এ বিষয়ে আমি উচ্চশিক্ষা মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে তদন্ত করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্যার, উলুবেড়িয়ার ১ নং ব্লকে কৈজুড়ি গ্রামে একটা ইস্কুল আছে। ১৯৬৭ সালে এটাতে ২ ক্লাস ছিল, ৭১ সালে ৪ ক্লাস ছিল, ৭৯ সালে পঞ্চম থেকে দশম ক্লাস পর্যন্ত হল। ছাত্র সংখ্যা ৩০০। ৭৮ সালে এই স্কুলটি বন্যা ক্লিষ্ট হল। ৪ হাজার টাকা এরা গ্র্যান্ট পেয়েছিল। ইস্কুলের অবস্থা অত্যন্ত শোচনীয়। ঝড়ে পড়ে যাচ্ছে। অনেক ছাত্র আহত হয়ে হাসপাতালে ভর্ত্তি হয়েছে। সভাধিপতির কাছে একটা প্ল্যান এস্টিমেট করে প্রধান শিক্ষক এর মারফৎ আমরা দিয়েছি। সেই ইস্কুল বিল্ডিং যাতে হয় ছাত্ররা যাতে ক্লাসে বসতে পারে শিক্ষকরা যাতে বসার জন্য রুম পায় সে জন্য বিল্ডিং গ্র্যান্ট দেওয়ার অনুরোধ মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে করছি। এবং আশা করছি তিনি শীঘ্র বিল্ডিং এর জন্য টাকা স্যাংশান করবেন।

1.10-1.20 p.m.]

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গাজনের সময় প্রতি বছর লক্ষ লক্ষ পূর্ণার্থী চন্দনেশ্বরে সমবেত হয়। এরা পশ্চিমবঙ্গের অধিবাসী এবং পশ্চিমবঙ্গের ভোটার লিষ্টে এদের নাম রয়েছে। দীঘার কাছে

পশ্চিমবঙ্গের সঙ্গে উড়িষ্যার সংযোগ স্থাপনের জন্য যদি দেড় থেকে দু কিলোমিটার রাস্তা করে দেওয়া যায় তাহলে কোলকাতা থেকে খড়গপুর হয়ে যারা উড়িষ্যায় যাবে তাদের দেড়শ থেকে দুশ কিলোমিটার রাস্তাটা কমে যাবে। এখানে গাজনের সময় প্রচুর পুর্ণার্থী আসেন। উড়িষ্যা সরকার পশ্চিমবাংলার বর্ডারে সংযোগ সংস্থাপন করেছেন কাজেই পশ্চিমবঙ্গ সরকার যদি এই দেড় থেকে দুকিলোমিটার রাস্তা করে দেন তাহলে জনসাধারণের খুবই উপকার হবে। আমি আশা করি মন্ত্রীমহাশয় এদিকে দৃষ্টিটি দেবেন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার উত্তর পশ্চিমাঞ্চলে বিশেষ করে শালতোড়া এলাকায় পানীয় জলের অভাব দেখা দিয়েছে। আপনি জানেন এখানকার পুরো এলাকাটাই পাহাড়ি এলাকা এবং তার ফলে এই পানীয় জলের সমস্যা সেখানকার চিরকালের সমস্যা। বর্তমানে সেখানে এক কলশী জল ৮ আনায় বিক্রি হচ্ছে। আমি আপনার মাধ্যমে গ্রামীন জল সরবরাহ মন্ত্রীর কাছে অনুরোধ করছি ওখানে পাইপ ওয়াটার সাপ্লাই স্কীমের যে কাজ চলছে সেই কাজ শেষ করে ফাস্ট ফেজে যাতে শালতোড়া এলাকায় জল সরবরাহের ব্যবস্থা করা হয় সেদিকে তিনি যেন লক্ষ্য রাখেন।

**শ্রী অরুণ গোস্বামী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আসানসোলে হিন্দুস্থান পিলকিংটন গ্লাস্ ফ্যাক্টরি আজ কিছুদিন যাবৎ বন্ধ হয়ে রয়েছে এবং সেখানে কোন রকম প্রোডাক্শন হচ্ছে না। মালিকপক্ষের ষড়যন্ত্রের ফলেই কারখানা বন্ধ হয়ে রয়েছে। ওখানকার ১৪০০ কর্মচারী আজ ৩ মাস যাবৎ মাইনে পাচ্ছে না সবচেয়ে দুঃখের বিষয় ম্যানেজমেন্টের পক্ষ থেকে কোন স্টাফকেও ওখানে দেখা যাচ্ছে না। ওখানকার ১৪০০ কর্মচারী স্ট্যান্ড রোডে এসেছে এবং তাদের তরফ থেকে প্রতিনিধিরা স্টেট লেবার মিনিষ্টারের সঙ্গে দেখা করতে চায়। আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি তিনি তাদের সঙ্গে একবার দেখা করুন। এই কারখানাটি এশিয়ার মধ্যে সবচেয়ে বড় গ্ল্যাস ফ্যাক্টরি।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বসুমতীতে যে খবর বেরিয়েছে সেটা আমরা আগে থেকেই জানি। পরিকল্পনা কমিশনের রিপোর্ট উদ্ধৃত করে ঔষধপত্র সম্বন্ধে একটা খবর কাগজ বেরিয়েছে। যে সমস্ত ঔষধপত্র ইংল্যান্ড এবং আমেরিকায় ক্ষতিকারক বলে ঘোষণা করা হয়েছে তার একটা বড় অংশ আমাদের দেশে চালান করা হচ্ছে বিক্রি করার জন্য। এই ঘটনার সঙ্গে কেন্দ্রীয় সরকারের কিছু কিছু বড় বড় মন্ত্রী, আমলা এবং ভারতবর্ষের কিছু কিছু ডাক্তার জড়িত রয়েছেন, এবং আমাদের পশ্চিমবাংলার মধ্যে এই ঔষধের বিশেষ করে একটি ঔষধের নাম আছে সেটা হচ্ছে আই সি আই কোম্পানীর ইনভেরান। এই ঔষধটি রক্তচাপের ঔষধ ঐ দিকে নাম আছে। এই ঔষধটি আমেরিকাতে নিষিদ্ধ করা হয়েছে এবং এ ছাড়া আরও কয়েকটি আছে যেমন, সানফিন, পাইরাজোর, আরটিকনান এগুলিও ঐ সব দেশে নিষিদ্ধ করা হয়েছে অথবা অচল করা হয়েছে। কিন্তু আমাদের দেশে সেগুলি খাওয়ানো হচ্ছে এবং এতে দেশের ক্ষতি হচ্ছে। নিতান্ত লাভের আশায় এই কোম্পানীগুলি কেন্দ্রীয় মন্ত্রী এবং কিছু হোমরা চোমরার সঙ্গে করে আমাদের এই সব ঔষধগুলি খাইতে দিচ্ছে। এতে দেশের ক্ষতি হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকার এই ঔষধে কতটা কুফল করছে, সে বিষয়ে যেন সজাগ হন এই অনুরোধ আমি সরকারের কাছে রাখছি।

দের ক্ষেত্রে ঘোষণা করেছিলেন যে তাদের ফায়ার সার্ভিস এবং ফরেষ্ট ডিপার্টমেন্ট নিয়োগ করবেন। কিন্তু সেই ঘোষণা যে করেছিলেন সেটা কার্য্যকরী হচ্ছে না। সুতরাং আপনি এই এন. ভি. এফদের যে দাবী আর প্রতি দৃষ্টি দিন। এই আবদেন আমি অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আপনার কাছে জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলায় দিনের পর দিন খুন হয়েই যাচ্ছে যার উল্লেখ আমি এখানে বহুবার করেছি। কিন্তু তার কোন প্রতিকার হয়নি। গত ৭.৪ তারিখে কালিয়াগঞ্জ থানয় সিঞ্জুল গ্রামে সমাজবিরোধীরা ডাকাত সেজে একটা বিভৎস কান্ড করেছে। ডাকাতরা একটি বাড়িতে চরাও হয়ে প্রথমে তার পুত্রবধূকে ধর্ষণ করে, মারধোর করে এবং তাকে ভোজালি দিয়ে হত্যা করার চেষ্টা করে। সেই পুত্রবধূ তার পর মৃত্যুমুখে পতিত হয়। ডাকাতরা সেই বাড়ীতে তীর মারে, বোমা ফাটায়। দিনের পর দিন সেখানে এই জিনিস চলছে যেন একটা রুটিন মাফিক কাজ হয়েছে। অচিরে এই খুনের রাজনীতি বন্ধ করার জন্য অনুবোধ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্যার, যে সংবাদ সংবাদপত্রে প্রকাশিত হয় না সেটাই এখানে মেনশন করা নিয়ম। কিন্তু আপনি এটা বলে দেওয়া সত্ত্বেও আমরা দেখছি তা মানা হয়না। আমি এখানে এমন একটি সংবাদ দিচ্ছি সেটা সংবাদপত্রে প্রকাশিত হয়নি। বহরমপুরের বি. টি. কলেজে ২ রা মার্চ থেকে সমস্ত কর্মচারীরা স্ট্রাইক করে আছে, বেতন পাচ্ছে না। অভিযোগ হচ্ছে এই যে সরকারী প্রাপা ৯৭ হাজার টাকা অধ্যক্ষ জমা দেননি। ঐ কলেজে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে ছাত্র ভর্ত্তির জন্য আসন সংখ্যা নির্দিষ্ট আছে ৩০০। প্রতি বছর ভর্ত্তি হয় ৬০০/৭০০। বহরমপুর শহরে সব লোকই জানে যে প্রতিটা ভর্ত্তির জন্য ৫০০ থেকে হাজার টাকা ঘুষ হিসাবে নেওয়া হয়। আমি এ বিষয়ে অনেক রোল নম্বর ও দিতে পারে যে ছাত্র ছিল না ইউনিভার্সিটিকে ভুল তথ্য দেওয়া হয়েছে। আবার এমনও হয়েছে প্রিন্সিপ্যাল বলেছেন ভর্ত্তি হয়ে যাও, ভর্ত্তি হয়েছে ক্লাস করেছে রোল নম্বর আছে, রেজিস্ট্রেশান নাম্বার আছে কিন্তু কর্ত্তৃপক্ষের কারচুপির জন্য তাঁকে ফলাফল জানানো হয়নি। এ বিষয়ে আমি উচ্চশিক্ষা মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে তদন্ত করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্যার, উলুবেড়িয়ার ১ নং ব্লকে কৈজুড়ি গ্রামে একটা ইস্কুল আছে। ১৯৬৭ সালে এটাতে ২ ক্লাস ছিল, ৭১ সালে ৪ ক্লাস ছিল, ৭৯ সালে পঞ্চম থেকে দশম ক্লাস পর্যন্ত হল। ছাত্র সংখ্যা ৩০০। ৭৮ সালে এই স্কুলটি বন্যা ক্লিষ্ট হল। ৪ হাজার টাকা এরা গ্র্যান্ট পেয়েছিল। ইস্কুলের অবস্থা অত্যন্ত শোচনীয়। ঝড়ে পড়ে যাচ্ছে। অনেক ছাত্র আহত হয়ে হাসপাতালে ভর্ত্তি হয়েছে। সভাধিপতির কাছে একটা প্ল্যান এস্টিমেট করে প্রধান শিক্ষক এর মারফৎ আমরা দিয়েছি। সেই ইস্কুল বিল্ডিং যাতে হয় ছাত্ররা যাতে ক্লাসে বসতে পারে শিক্ষকরা যাতে বসার জন্য রুম পায় সে জন্য বিল্ডিং গ্র্যান্ট দেওয়ার অনুরোধ মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে করছি। এবং আশা করছি তিনি শীঘ্র বিল্ডিং এর জন্য টাকা স্যাংশান করবেন।

1.10-1.20 p.m.]

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গাজনের সময় প্রতি বছর লক্ষ লক্ষ পূর্ণার্থী চন্দনেশ্বরে সমবেত হয়। এরা পশ্চিমবঙ্গের অধিবাসী এবং পশ্চিমবঙ্গের ভোটার লিষ্টে এদের নাম রয়েছে। দীঘার কাছে

[1.20-1.45 p.m. including adjournment]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** * * * * * * * *

**মিঃ স্পীকার ঃ** এটা গার্ডেনরীচ সংক্রান্ত ব্যাপার কি, তাহলে আমি বলতে দেব না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** আমি যেটা বলছি, সেটা সাব-জুডিস কোন ব্যাপার নয়।

**মিঃ স্পীকার ঃ** হাইকোর্টে এই ব্যাপারে রিট হয়েছে, সুতরাং আমি বলতে দেব না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** হাইকোর্টে ৬টা পয়েন্টে রিট হয়েছে, আমার কাছে কপি আছে, আই হ্যাভ গট দ্যাট কপি। আমি যেগুলো বলছি, সেইগুলোর উপর রিট হয়নি।

**মিঃ স্পীকার ঃ** Please come to my chamber and see the copy and then you decide whether you can mention it or not.

(নয়েজ)

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** সব এফ. আই. আর' এ রিট হয়নি। পুলিশের এনফোর্সমেন্ট ব্রাঞ্চ ইনভেস্টিগেশন করতে পারছে না। আমি যেগুলো বলছি সেইগুলো সাবজুডিস হয়নি।

(নয়েজ)

(সেভারেল মেম্বার রোজ টু স্পিক)

**মিঃ স্পীকার ঃ** Now Legislation. Shri Prasanta Kumar Sur may introduce the Bill.

## Legislation

The Hooghly River Bridge (Amendment) Bill, 1983

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Hooghly River Bridge (Amendment) Bill, 1983.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1983, be taken into consideration.

(Noise)

**Mr. Speaker :** Now, Shri Kashinath Misra.

(Noise)

(Several members rose to speak)

**Shri Suniti Chattaraj :** Why did you then allow Mr. Bapuli to raise his mention case?

(Noise)

**Mr. Speaker :** Please behave yourself, please take your seat. There will be no discussion on this. I have called upon Shri Kashinath Misra to deliver his speech. So, I will not allow any further debate. If anything is recorded in regard to Satya Bapuli's mention case, it will be expunged.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, on a point of order.

**Mr. Speaker :** I will not allow you to raise any point of order.

(Noise)

**Shri Suniti Chattaraj :** Why will you not allow him to raise point of order?

(Noise)

(At this stage Shri Satya Bapuli again rose to speak)

**Mr. Speaker :** Please take your seat. Mr. Bapuli don't force me to take action against you. I have already started the Legislation. So no point of order will be allowed.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, on a point of order.

(Noise)

.....(Several members rose in their seats)......

**Mr. Speaker :** Mr. Bapuli, please take your seat. There is no point of order. Please take your seat. I will not allow any discussion on it. I have called Shri Kashinath Misra to start the debate. Shri Misra, please start the debate.

(Noise)

**Shri Suniti Chattaraj :** স্যার, আমার পয়েন্ট অব অর্ডারটা একটু শুনুন

**Mr. Speaker :** There is no point of order

**Shri Satya Ranjan Bapuli :** আপনি পয়েন্ট অব অর্ডারটা কেন বলতে দেবেন না?

**Mr. Speaker :** Mr. Bapuli and Mr Chattaraj, please do not force me to take action against you. The debate on the Bill has started. I have called Shri Kashinath Misra

---

Note : [*Expunged as ordered by the Chair].

**Shri Satya Ranjan Bapuli :** You take action কিন্তু আমার পয়েন্ট অব অর্ডারটা শুনুন।

(Noise)

**Mr. Speaker :** I will not here you.

**Shri Suniti Chattaraj :** কেন শুনবেন না, আমাদের পয়েন্ট অব অর্ডার?

**Mr. Speaker :** No, nothing, there is no question of point of order. The debate on the Bill has started. Mr. Bapuli and Mr. Chattaraj, I will be compelled to take action against you. Please do not force me to do that.

(Noise)

.....(Several members rose is their seats)......

**Shri Kashinath Misra :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটি নিয়ে এসেছেন আমি তাতে এ্যামেন্ডমেন্ট দিয়েছি।

**Shri Satya Ranjan Bapuli :** আপনি বই দেখিয়ে আমাদের ভয় দেখাচ্ছেন? It is not a good gesture.

**Mr. Speaker :** Mr. Bapuli and Mr. Chattaraj and other members of the House, I tell you that I am fully able to cope with the situation and maintain the order in the House. Mr. Bapuli, please do not try to drag the House into useless arguments. The debate has started. The debate will proceed. Shri Misra please go on.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আমিও কিছু এ্যামেন্ডমেন্ট দিয়েছি, সরকার পক্ষও এ্যামেন্ডমেন্ট দিয়েছেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, আপনি যে ভাবে আচরণ করছেন তাতে আমরা লজ্জা পাচ্ছি, আমাদের দুঃখ হচ্ছে। আপনার এই আচরণের প্রতিবাদে আমি একা বেরিয়ে যাচ্ছি।

(এই সময় মাননীয় সদস্য শ্রীসত্যরঞ্জন বাপুলী একা সভাকক্ষ ছেড়ে চলে যান।)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমার কথা একটু শুনুন। কেন শুনবেন না?

**Mr. Speaker :** Mr. Chattaraj, I warn you for the last time. Please do not force me to take action against you. I warn you for the last time. The debate has already started. Please do not do this. If you do not maintain the decorum of the House I will be forced to take action against you. Please be silent and take your seat.

**Shri Suniti Chattaraj :** আপনি আমার পয়েন্ট অব অর্ডারটা শুনবেন না, কেন শুনবেন না?

(Noise)

.......(Several members rose in their seats).......

**Mr. Speaker :** Mr. Chattaraj, under Rule 347 I ask you to withdraw from the House.

**Shri Suniti Chattaraj :** আমি যাব না, উইথড্র করব না।

**Mr. Speaker :** The House is adjourned for 15 minutes.

(The House was accordingly adjourned for 15 minutes)

[1.45-1.55 p.m.]

**(After adjournment)**

**Mr. Speaker :** Shri Kashinath Misra will continue the debate.

**Dr. Zainal Abedin :** Mr Speaker, Sir, I rise on a point of privilege under Rule 229 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Mr. Speaker :** I will not allow you to raise it.

**Dr. Zainal Abedin :** Sir, I am raising this point of privilege under Rule 229.

**Mr. Speaker :** I will not allow you to raise it Nothing will be allowed. The debate on the legislation will proceed.

**Dr. Zainal Abedin :** This is not fair, Sir, As a mark of protest we are bound to leave the House. It is very unfortunate, Sir, and we walk out.

(Noise)

(At this stage the Members of Congress (I) Bench walked out of the Chamber)

**মিঃ স্পীকার ঃ** কাশীবাবু তো ওয়াক আউট করেছেন, আর কেউ কিছু বলবেন? সুমন্তবাবু, আপনি কিছু বলবেন?

**শ্রীসুমন্ত কুমার হীরা ঃ** এখন আমি বক্তৃতা করছি না, যখন এ্যামেন্ডমেন্ট মুভ করবো তখন কয়েকটি কথা বলব।

The motion of Shri Prasanta Kumar Sur that the Hooghly River Bridge (Amendment) Bill, 1983, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Mr. Speaker :** There are amendments to Clause 1 by Shri Sumanta Kumar Hira and Shri Kashinath Misra. Both the amendments are same. I call upon Shri Hira and Shri Misra to move their amendments.

**Shri Sumanta Kumar Hira :** Mr. Speaker, Sir, I beg to move that in Clause 1, for the figures "1983", the figures "1984" be substituted.

**Shri Prasanta Kumar Sur :** I accept the amendment.

The motion of Shri Sumanta Kumar Hira that in Clause 1, for the figures "1983", the figures "1984" be substituted, was then put and agreed to.

The question that Clause 1, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

Clause 2

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

Enacting Formula

**Mr. Speaker :** There are amendments to Enacting Formula by Shri Kashinath Misra and Shri Sumanta Kumar Hira. Shri Misra and Shri Hira may move their amendments.

**Shri Sumanta Kumar Hira :** Mr. Speaker, Sir, I beg to move that in the enacting formula, for the words "Thirty-fourth Year", the words "Thirty-Fifth Year" be substituted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় আজ যে হুগলী রিভার ব্রীজ এ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। স্যার, এই বিলটা খুব সামান্য বিল কিন্তু যে পারপাসে এই এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেটা আমাদের পক্ষে অত্যন্ত জরুরী। স্যার, আপনি জানেন, এই হুগলী রিভার ব্রীজ এটা অনেকদিন ধরে ইনকম্পলিট হয়ে পড়ে আছে এবং এর পেছনে আমরা সবাই জানি যে কেন্দ্রীয় সরকারের যে অসহযোগিতামূলক মনোভাব সেটা অনেকখানি কাজ করছে। ওরা প্রথম যেটা কমিট করেছিলেন দেবেন বলে সেটা তারা সময় মত দেন নি উপরন্তু যে সমস্ত মেটিরয়ালস্--সিমেন্ট, লোহা ইত্যাদি তার অভাবেও এই কাজটা সময়মত কম্পলিট করা যায় নি। তার ফলে এটা ডিলে হচ্ছে। তা ছাড়া প্রাইস এসকালেসান দারুনভাবে বেড়ে গিয়েছে। এষ্টিমেট করার সময় যে প্রাইস ছিল সেই প্রাইসে ব্রীজ কম্পলিট হবে না, এখন তারজন্য তার বহুগুন টাকা লাগবে। তাছাড়া আরো দুঃখের বিষয়, কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন যে এই ব্রীজ কম্পলিট করার জন্য আর কোন গ্রান্ট দেবেন না। তারা লোন দেবেন রাজ্য সরকারকে। আর এই ব্রীজের দায়-দায়িত্ব রাজ্য সরকারকে পালন করতে হবে। এটা হওয়া উচিত নয়। এই ব্রীজ কলকাতার সংগে সারা ভারতবর্ষের একটা সংযোগ স্থাপন করবে। এই ব্রীজের একটা জাতীয় গুরুত্ব রয়েছে। সুতরাং এই ব্রীজের সমস্ত খরচের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের গ্রহণ করা উচিত। এই ব্রীজের সঙ্গে যারা যুক্ত আছেন, তাদের প্রভিডেন্ট ফান্ড ইত্যাদির সুযোগসুবিধার প্রভিশান যাতে থাকে, এই এ্যামেন্ডমেন্টের মাধ্যমে সেই সুযোগ দেওয়া উচিত। এই কথা বলে এবং সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Prasanta Kumar Sur :** I accept the amendment.

### Enacting formula

The motion of Shri Sumanta Kumar Hira that in the enacting formula, for the words "Thirty-fourth Year", the words "Thirty-fifth Year" be substituted, was then put and agreed to

The question that Enacting formula, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Preamble

**Mr. Speaker :**
There are no amendments in the preamble of the Bill.

The question that Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to

### The West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1984

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1984.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1984, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমার বিশেষ কিছু বলার নেই। আমি শুধু দু'একটি কথা বলে দিতে চাই। এই ন্যাশান্যাল Volunteer Force-এর যারা সদস্য, অফিসার আছেন, অন্যান্য যারা আছেন, তাদের একটা অধিকার ছিল যে তারা নিজেদের সংগঠণ তৈরী করবেন। কিন্তু পরবর্তীকালে আমরা দেখেছি যে ১৯৭৫ সালে একটা সংশোধনী এল অর্ডিন্যান্স করে এবং ১৯৭৬ সালে সেটা আইনে পরিণত হল এবং তাতে এই অধিকারটা কেড়ে নেওয়া হল। যাদের যাদের সংগঠন ছিল তারা হচ্ছেন--W B. N V. F Gazetted Officers Association, W.B.N.V.F. non-gazetted Employees Association, Biswakarma Battalion Employees Association, Fourth Grade Employees Association.

এই অর্ডিন্যান্স এবং পরে সেটা আইনে পরিণত হওয়ার ফলে তাদের সংগঠন করার অধিকার চলে গেল। আমরা মনে করি এই অধিকার তাদের ফিরিয়ে দেওয়া দরকার। সেই হিসাবে আজকের এই এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, আমরা এটাকে সংশোধন করছি।

**শ্রীননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে এ্যামেন্ডমেন্ট এখানে এনেছেন, আমি তাকে সমর্থন করছি এবং সেই সঙ্গে দু'একটি কথা বলছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে এই এ্যাক্ট অনেকদিন আগেকার এবং সেই এ্যাক্ট অনুযায়ী ভলিনটিয়ার...করা

হত। সেই এ্যাক্টের যে এ্যামেন্ডমেন্ট এনে ১৯৭৬ সালে ওরা বলেন যে এদের কোন সংগঠনের অধিকার থাকবে না। এখন এটা ঠিক হয়েছে যে পুলিশকে যখন তাদের সংগঠনের অধিকার দেওয়া হয়েছে, গণতান্ত্রিকে প্রসারিত করা হয়েছে, তখন সেই ভাবে national volunteer force এর মধ্যেও একই ভাবে গণতন্ত্রকে প্রসারিত করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যবস্থা এনেছেন। সেই কারণে এটা অভিনন্দনযোগ্য। আমাদের national volunteer force-এর সদস্যতো বটেই, যারা গণতন্ত্রকে চান, গণতন্ত্রকে রক্ষা করতে চান, তারা সকলেই এই ব্যাপারটাকে অভিনন্দন জানাবেন, এই বিষয়ে কোন সন্দেহ নেই।

[1.55-2.05 p.m.]

অতীতে ডাঃ বিধান চন্দ্র [illegible] আমলে যখন এন. ভি. এফ. তৈরী করা হয়েছিল, তখন এদের শুধু স্ট্রাইক ভাঙার কাজে লাগান হ'ত। কখনও [illegible]ও এদের রাস্তা পরিষ্কার করার কাজে লাগান হ'ত। এরা যে মানুষ, এদের যে ভবিষ্যত আছে, তা তখন ভাবা হ'ত না। পাঁচ বছর নাম থাকত, তারপরে নাম কাটা যেত, বছরের পর বছর এরা ঘুরে বেড়াত। বর্তমানে মাননীয় মুখ্যমন্ত্রী এদের এই অবস্থার কিছুটা অবসানের জন্য ব্যবস্থা নিয়েছেন। ইতি মধ্যেই আইন সংশোধন করে পাঁচ বছর পরে এরা যাতে আরো পাঁচ বছর থাকতে পারে, তার ব্যবস্থা করেছেন। বর্তমানে এদের তার স্ট্রাইক ভাঙার কাজে লাগান হচ্ছে না। সমাজসেবামূলক কাজে পুলিশকে সাহায্য করার জন্য এদের ব্যবহার করা হচ্ছে এবং অন্যান্য উন্নয়ণমূলক কাজে এদের ব্যবহার করা হচ্ছে। আগে এদের যেভাবে কাজে লাগান হ'ত, বর্তমানে সেভাবে এদের কাজে লাগান হচ্ছে না। এখন এদের কাজ-কর্মের অনেক পরিবর্তন হয়েছে। এখন এদের জনগণের পক্ষে কাজে লাগান হচ্ছে। এছাড়াও ইতি মধ্যেই মাননীয় মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছেন পাঁচ বছর ট্রেনিং নেওয়ার পরে ফরেষ্ট গার্ডে, ফায়ার বিগ্রেডে যখন নতুন লোক নিয়োগ হবে তখন এদের থেকে ১৫ ভাগ নিয়োগ করতে হবে। অর্থাৎ এন. ভি. এফ. ছেলেরা যাতে বিভিন্ন সরকারী দপ্তরে উপযুক্ত কাজ পায়, তার জন্য ব্যবস্থা করা হয়েছে। ইতিপূর্বে যে সংশোধনটি হয়েছে তাতে আরো বলা হয়েছে যে, পাঁচ বছর এন. ভি. এফ. হিসাবে থাকার পর যদি দেখা যায় [illegible]জন প্রার্থীর ৪০ বছরের মধ্যে বয়স আছে, তাহলে তাকে আরো পাঁচ বছরের জন্য রাখা যাবে। আইনের এই পরিবর্তনের জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। তবে একটা জিনিষ আমরা লক্ষ্য করছি যে, দ্বিতীয়বার তাদের নিয়োগ করার ক্ষেত্রে অনেক সময়ে অফিসাররা বিভিন্ন কারণে ৩ মাস, ৬ মাস, ৮ মাস দেরি করেন, ফলে বয়স বেশী হয়ে যাওয়ার জন্য অনেকে আর সুযোগ পায় না। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি যে সুযোগ দিতে চাইছেন সেই সুযোগ যাতে তারা পরিপূর্ণ-ভাবে পেতে পারে, তার জন্য তিনি সুনির্দিষ্ট অর্ডার দিন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে সংশোধনীটি এনেছেন তাতে এরা নিজেরা সংগঠন করে তাঁর সঙ্গে নিজেদের বিষয়ে আলাপ-আলোচনা করতে পারবে, তার মধ্যে দিয়ে নিজেদের ভাগ্য পরিবর্তন করতে পারবে। এই সুযোগ আজকে এদের দেওয়া হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এগুলি যাতে সঠিক-ভাবে কার্যকরী হয় তা তিনি একটু দেখবেন। মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এই এ্যামেন্ডমেন্ট এনেছেন ফোর্সের স্বার্থে, জনগণের স্বার্থে, সেই জন্য আমি সকলের পক্ষ থেকে তাঁকে অভিনন্দন জানিয়ে এই এ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্র মহাশয় যে সংশোধনী বিলটি আজকে এখানে এনেছেন তাকে আমি অভিনন্দন জানাচ্ছি। তিনি বিগত সেপ্টেম্বর মাসে এন. ভি. এফ.'দের বয়স সীমা বৃদ্ধি করে আইন সংশোধন করেছেন এবং তিনি তখন এই বিধানসভার চত্বর দাঁড়িয়ে ঘোষণা করেছিলেন, বিভিন্ন সরকারী বিভাগে--বিশেষ করে যখন ফরেষ্ট গার্ড এবং ফায়ার বিগেডে লোক নিয়োগ করা হবে--যখন লোক নিয়োগ করা হবে তখন শতকরা ১৫ ভাগ এদের থেকে নিয়োগ করা হবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, এম্পলয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নিয়োগের জন্য যখন কল করা হচ্ছে, তখন এন. ভি. এফ'দের ডাকা হচ্ছে না। সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি যে, তিনি তাঁর বিভাগকে নির্দেশ দিন যাতে তারা তাঁর ঐ ঘোষণার মর্যাদা রাখে। ১৯৭৫-৭৬ সালে জরুরী অবস্থার সময়ে এন. ভি. এফ.দের যে অধিকার কেড়ে নেওয়া হয়েছিল তা আজকে মাননীয় মুখ্যমন্ত্রী আবার ফিরিয়ে দিচ্ছেন। সেই জন্য আমি জনগণের পক্ষ থেকে তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং তিনি এদের যে সামান্য সুযোগ করে দিচ্ছেন, সেই সুযোগ অফিসারদের আমলাতান্ত্রিক লাল ফিতার বাঁধনের মধ্যে আবদ্ধ না থাকে, তা দেখবার জন্য আমি তাঁকে অনুরোধ করছি। এই অনুরোধ তাঁকে আমি করছি। ১৯৭৫-৭৬ সালে জরুরী অবস্থার সময়ে যাদেরকে ডিসচার্জ করেছিল, যাদের ছাঁটাই করেছিল তাদেরকে যাতে কাজে পুর্নবহাল করা হয় সেই চেষ্টা আপনি করবেন। এই অনুরোধ আমি করছি। আর একটা অনুরোধ রাখবো, বয়স সীমা ৫ বছর বাড়ানো হয়েছে, আরোও বাড়ানো যায় কিনা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেটা দেখবেন এবং এন. ভি. এফদের অতীতে যেমন স্ট্রাইক ভাঙবার জন্য, গণতান্ত্রিক আন্দোলনকে দমন করার জন্য ব্যবহার করা হতো সেটা না করে জনসেবামূলক কাজে নিয়োগ করবার যে সিদ্ধান্ত রাজ্যসরকার নিয়েছেন তাকে অভিনন্দন জানিয়ে এবং এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য শ্রীননী কর এবং শ্রীসরলদেব মহাশয় যা বললেন এই বিষয়ে এটা ঠিকই আমাদের কাছে কিছু কিছু অভিযোগ এসেছে এবং এখনও আসছে। এগুলি খুটিয়ে দেখবার জন্য ডিপার্টমেন্টকে বলেছি। কারণ চাকরীর ব্যাপারে বিশেষ করে জেলাগুলি থেকে কিছু অভিযোগ আসে। তাঁরা বললেন আপনারা সার্কুলার দিলেন, আমাদের সুবিধা যাতে ভোগ করতে পারি তার ব্যবস্থা করলেন, সময় সীমা বাড়িয়ে দিলেন, বয়স সীমা বাড়িয়ে দিলেন বিভিন্ন বিভাগে নেবার জন্য শতকরা ১৫ ভাগ যেটা বাড়িয়ে দিলেন সেটা অনেক জায়গায় মানা হচ্ছে না। আমার মনে আছে, কিছুদিন আগে আমি আবার ওদের মনে করিয়ে দিয়েছিলাম বিশেষ করে জেলাগুলিকে যে তাদের কাছে যে লিস্ট আছে আর আমাদের কাছে যে লিষ্ট আছে সেটা অনেক সময় মিলছে না। যাদের প্রমোশন হবে তাদের জন্য প্রতিনিধিরা দেখা করতে আসেন। আমি তাদেরকে বলেছি আপনারা নির্দিষ্ট কিছু বলুন তানাহলে অনেক সময়ে যা অভিযোগ করেছেন সেটা মিলিয়ে কিছু পাচ্ছি না। তাও বোধ হয় একবার দিয়েছেন, সেগুলি পাঠিয়ে দিয়েছি এটাও বলেছি নিশ্চয়ই বিচার-বিবেচনা করে দেখবো কারণ যখন ট্রেন্ড সম্বন্ধে বলা হচ্ছে যে বিভিন্ন জায়গায়, বিভিন্ন ডিপার্টমেন্টে আমরা নেব তখন সেটা আমাদের মেনে চলা উচিৎ। এ ব্যাপারে আমি আর একবার দেখবো পর্যালোচনা করে এটা পাশ হয়ে যাবার পর। হাজার হাজার ট্রেনিং পেয়েছে বহু বৎসর ধরে। এটা স্বাভাবিক, আমাদের দেশে বেকারের যে অবস্থা, বেকারী যেভাবে বাড়ছে তাতে এইরকম দাবী করা যত ট্রেন্ড আছে যারা ১০ বছর, ১৫ বছর, ২০ বছর ধরে ট্রেনিং নিয়েছে তাদের সবাইকে সরকারী কর্মচারী আমরা করতে পারবো কিনা--এটা সম্ভব নয়, একেবারেই সম্ভব নয়। ভলানটিয়ার ফোর্স মানে স্বেচ্ছায় কাজ

করা, অবশ্য এর আগে ভলানটিয়ার ফোর্সকে বিশ্বকর্মা ব্যাটেলিয়ান যেটা আছে সেখানে সংখ্যা দিয়ে কিছু বাড়ানো হয়েছে, দুটি এখন আছে। এইভাবে আইনের মধ্যে আছে। বিশেষ বিশেষ ক্ষেত্রে আরোও বাড়াতে হবে। পার্মানেন্টে মত সেগুলি আছে। তাছাড়াও আরোও হাজার হাজার আছে। এটা আমরা দেখেছি ট্রেনিং হচ্ছে। আমি বলেছি যারা আছে তাদেরকেই কাজ দেওয়া যাচ্ছে না, কোন কোন ভলানটিয়ারা তো স্বেচ্ছায় কাজ করেন, ওদের কাজের জন্য ডাকি, তাঁরা আসেন। সেইজন্য কিছুদিন আমরা রিক্রুটমেন্ট বন্ধ করে রেখেছি। যারা আছে তাদের আমরা দেখছি, কিছু উপকার হয়েছে। আর এখানে যে কথাটা বললেন, ৪০ বছরের আরোও কিছু বেশী বাড়াতে পারেন কিনা। এটা এমন একটি কাজ, স্বাস্থ্যটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। সুতরাং আমি এই রকম প্রতিশ্রুতি দিতে পারবো না যে ৪০ বছরের বেশী বাড়িয়ে দেবো বা কত বছর বাড়াবো। পশ্চিমবঙ্গের ভলানটিয়ারদের অসুবিধাগুলি বুঝি যদিও ভলানটিয়াররা সাময়িকভাবে কাজ করে। সেইজন্য আমি বলছি আরোও সংগঠন করলে, গণতান্ত্রিক অধিকার যেটা দিয়েছি সেটা করলে, সরকারের সঙ্গে নিবিড় যোগাযোগ করলে সুবিধা হয়, ওদের পক্ষে আমাদের পক্ষে।

[2.05-3.00 p.m including adjourment]

The motion of Shri Jyoti Basu that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

There are no amendments to Clause 1 to 4 and Preamble. The Question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[3.00-3.10 p.m.]

(বিরতির পর)

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** [ * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * ]

**মিঃ স্পীকার ঃ** রুল হচ্ছে খবরের কাগজ থেকে পড়া যায় না। কিছুই রেকর্ড হবে না।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** কেন রেকর্ড হবে না স্যার?

**মিঃ স্পীকার ঃ** কারণ এটা রুলে নেই।

## FINANCIAL

## Budget to the Government of West Bengal for 1984-95 Voting of Demand for Grant

### Demand No. 12

Major Head : 241-Taxes on Vehicles

**Shri Rabin Mukherjee :** Sir, On the recommendation of Governor I beg to move that a sum of Rs. 1,24,88,000 be granted for expenditure under Demand No. 12, Major Head: "241-Taxes on Vehicles". (This is inclusive of a total sum of Rs 20,81,000 already voted on account in March, 1984)

### Demand No. 68

Major Head : 335-Ports, Lighthouses and Shipping

**Shri Rabin Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 61,04,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "335-Ports, Lighthouses and Shipping." (This is inclusive of a total sum of Rs. 10,18,000 already voted on account in March, 1984.)

### Demand No. 69

Major Head : 336-Civil Aviation

**Shri Rabin Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 34,54,000 be granted for expenditure under Demand No. 69, Major Head : "336-Civil Aviation." (This is inclusive of a total sum of Rs. 5,76,000 already voted on account in March, 1984)

### Demand No. 71

Major Heads : 338-Road and Water Transport Services, 538-Capital Outlay on Road and Water Transport Services and 738-Loans for Road and Water Transport Services

**Shri Rabin Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 68,87,94,000 be granted for

---

Note :- * [Expunged as ordered by the chair]

**expenditure** under Demand No. 71, Major Heads : "338-Road and Water **Transport** Services, 538-Capital Outlay on Road and Water Transport **Services** and 738-Loans for Road and Water Transport Services." (This is **inclusive of** a total sum of Rs. 11,48,00,000 already voted on account in **March, 1984.**)

আমার লিখিত বক্তব্য বিলি করা হয়েছে। আমি আলোচনার পর বক্তব্য রাখবো।

(১২নং দাবির লিখিত বক্তব্য)

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা ও জেলাগুলিতে স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের যে 'প্রবর্তন সংস্থা' রয়েছে সে সম্পর্কে ব্যয়নির্বাহের জন্য এই দাবি জানানো হচ্ছে। মোটরযান কর ও ফী ঠিকমত আদায় এই সংস্থার কর্মকুশলতার উপর বহুলাংশে নির্ভর করে। তাছাড়া, সংস্থাটি জেলান্তরের ও কলিকাতা জনযান দপ্তরের বিভিন্ন স্তরের কর্মীদের মাধ্যমে মোটরযান আইন, পশ্চিমবঙ্গ মোটরযান কর আইন ও এই দুইটি আইন অনুসারে প্রণীত নিয়মাবলীর বিধান বলবৎ হচ্ছে কিনা সেদিকে নজর রাখে।

৩। যেসব যানবাহন কর ফাঁকি দেওয়ার চেষ্টা করে তাদের ধরে যাতে কর আদায়ের পরিমাণ বৃদ্ধি করা যায় তার জন্য রাজ্যের সীমান্তগুলির নিকট এবং জাতীয় সড়কগুলিতে যেখানে বর্তমানে প্রবেশকর, বাণিজ্যিক কর চেকপোষ্ট রয়েছে সেখানে সুসংবদ্ধ চেকপোষ্ট স্থাপনের সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন। এ ধরনের একটি চেকপোষ্ট ইতিমধ্যেই ৬নং জাতীয় সড়কে কাজ শুরু করে দিয়েছে।

৪। মহাশয়, এই কথা বলে আমরা সভার বিবেচনার জন্য আমাদের এই দাবি পেশ করছি।

(৬৮ নং দাবির লিখিত বক্তব্য)

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের অন্তর্দেশীয় জলপথ পরিবহণ শাখা সম্পর্কে ব্যয়নির্বাহের জন্যই উল্লিখিত দাবি জানানো হচ্ছে। এই শাখায় পাঁচটি উপশাখা রয়েছে, যেমন, (১) সমীক্ষা ও নিবন্ধন উপশাখা, (২) পুলিং উপশাখা, (৩) পরীক্ষা গ্রহণ উপশাখা, (৪) সরকারী পোতাঙ্গন এবং (৫) অন্তর্দেশীয় জলপথ পরিবহণ নাবিক প্রশিক্ষণ কেন্দ্র।

৩। নাবিকদের পরীক্ষা পরিচালনা এবং অন্তর্দেশীয় জলযানগুলির সমীক্ষা ও নিবন্ধন অন্তর্দেশীয় জলযান আইন অনুসারে রাজ্য সরকারের সাংবিধিক কৃত্য। অন্তর্দেশীয় জলপথ পরিবহণ শাখার অধিকর্তার হেপাজতে কলিকাতায় এবং সংশ্লিষ্ট জেলা আধিকারিকদের হেপাজতে নদীবহুল জেলাগুলিতে যে সমস্ত লঞ্চ ও ডিজেল-চালিত নৌকা রয়েছে সেগুলির রক্ষণাবেক্ষণ, সংস্কার ও সুরক্ষার জন্য হয়েছে পুলিং উপশাখা। সরকারী পোতাঙ্গনটিতে পুলের জলযানগুলির ছোটখাট মেরামতের কাজ করা হয়ে থাকে।

অন্তর্দেশীয় জলপথ পরিবহণ নাবিক প্রশিক্ষণ কেন্দ্রে লগু নাবিকদের প্রাথমিক প্রশিক্ষণ দেওয়া হয়।

৪। এই রাজ্যে স্থায়ীভাবে বসবাসকারী যে সমস্ত ক্যাডেট কলিকাতায় অবস্থিত নৌ-যন্ত্রবিদ্যা প্রশিক্ষণ কলেজে শিক্ষালাভ করছেন এবং বোম্বাইতে প্রশিক্ষণ জাহাজ 'রাজেন্দ্র' তেও শিক্ষালাভ করছেন, তাঁদের বৃত্তিদানসূত্রে রাজ্য সরকার শিল্প ও বাণিজ্য বিভাগ মারফত আর্থিক সাহায্য দিয়ে থাকেন। প্রত্যেক বছর তারাতলার নৌ-যন্ত্রবিদ্যা প্রশিক্ষণ কলেজের ক্যাডেটদের জন্য পাঁচটি এবং বোম্বাই-এর প্রশিক্ষণ জাহাজ 'রাজেন্দ্র'র ক্যাডেটদের জন্য দশটি বৃত্তি মঞ্জুর করা হয়।

৫। মহাশয়, এই কথা বলে আমরা সভার বিবেচনার জন্য আমাদের দাবি পেশ করছি।

(৬৯নং দাবির লিখিত বক্তব্য)

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেহালায় যে বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠান রয়েছে সেটির পরিচালনার জনাই ব্যয়বরাদ্দের এই দাবি জানানো হচ্ছে।

৩। বিমান চালনা প্রতিষ্ঠানটি বিমান চালনা বিষয়ে প্রশিক্ষণ দিচ্ছে। যত ঘন্টা বিমান চালনা এবং যে প্রশিক্ষণ প্রয়োজন, তা সাফল্যের সঙ্গে সমাপ্ত করলে শিক্ষার্থীদের বেসরকারী বিমান চালকের লাইসেন্স এবং বাণিজ্যিক বিমান চালকের লাইসেন্স দেওয়া হয়। প্রতিষ্ঠানটিতে বর্তমানে ১০৭ জন শিক্ষার্থী রয়েছেন। ঘন্টা পিছু বিমান চালনার ব্যয় দ্রুত বেড়ে চলেছে। এর ফলে, সীমিত আয়ের পরিবারভুক্ত তরুণ ও তরুণীদের পক্ষে বিমান চালনাকে ভবিষ্যৎ কর্মক্ষেত্রে হিসাবে গ্রহণ করা সহজসাধ্য নয়। এই ধরণের তরুণ ও তরুণীদের কিছু আর্থিক সাহায্য দানের উদ্দেশ্যে প্রতি বছর এই প্রতিষ্ঠান মেধাবী শিক্ষার্থীদের ছয়জনকে বৃত্তি দিয়ে থাকেন। এই ছয়টি বৃত্তির মধ্যে একটি দেওয়া হয় তপসিলী সম্প্রদায়ভুক্ত শিক্ষার্থীকে। তাছাড়া, কেন্দ্রীয় সরকারও সাতজন তপসিলী সম্প্রদায়ভুক্ত শিক্ষার্থীকে বৃত্তিদান করেন। ১৯৮৩-৮৪ সালে রাজ্য সরকার সাধারণ শিক্ষার্থীদের পাঁচজনকে বৃত্তিদান করেছেন এবং কেন্দ্রীয় সরকার অনুন্নত সম্প্রদায়ভুক্ত শিক্ষার্থীদের দুইজনকে বৃত্তিদান করেছেন।

৪। তরুণ-তরুণীদের যাতে প্রশিক্ষা গ্রহণের বেশী সুযোগ-সুবিধা দেওয়া যায়, সেজন্য রাজ্য সরকার প্রতিষ্ঠানটির উন্নতি-বিধানে কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন। দুইটি নতুন প্রশিক্ষণ বিমান সংগ্রহ, এডমিনিস্ট্রেটিভ বিল্ডিং, ওয়ার্কশপ এবং সরঞ্জাম ও যন্ত্রাংশ ক্রয় করার জন্য প্রয়োজনীয় অর্থ ১৯৮৪-৮৫ সালের যোজনা বাজেটে রাখা হয়েছে।

৫। মহাশয়, এই বলে আমরা সভার বিবেচনার জন্য আমাদের এই দাবি পেশ করছি।

(৭১ নং দাবির লিখিত বক্তব্য)

উপরোক্ত ব্যয় বরাদ্দের দাবী পেশ করে আমরা বলতে চাই যে, সরকারী পরিবহণের উপর নির্ভরশীল জনসাধারণের অসুবিধা সম্পর্কে সরকার সম্যক অবহিত আছেন। তাদের

অসুবিধা লাঘব করার জন্য সরকার ১৯৮৩-৮৪ আর্থিক বছরে কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় সদস্যগণের অবগতির জন্য আমরা আমাদের সড়ক পরিবহণ নিগমসমূহ এবং কলিকাতা ট্রামওয়েজ কোম্পানীর উন্নয়নমূলক কাজকর্মের কিছু সংক্ষিপ্ত বিবরণ দিচ্ছি। এছাড়া, অন্তর্দেশীয় জলযান পরিবহণ ও কলিকাতা ও জেলাসমূহে ব্যক্তিগত মালিকানায় পরিচালিত যাত্রীবাহী পরিবহণের কাজকর্ম সম্পর্কেও কিছু বিবরণ দিচ্ছি।

## কলিকাতা রাজ্য পরিবহণ নিগম ঃ

সমসংখ্যক পুরানো ও অকেজো বাসের পরিপূরক হিসাবে কলিকাতা রাজ্য পরিবহণ নিগম কলিকাতা নগর পরিবহণ প্রকল্পের মাধ্যমে ৫৩০টি নতুন বাস সংগ্রহ করেছে। বিভিন্ন বাস ডিপোতে চাপ কমাবার জন্য উক্ত নিগম সল্ট লেকে নবম ডিপো চালু করেছে। এছাড়া শহর অঞ্চলে তিনটি নতুন বাস সার্ভিস এবং মফঃস্বল অঞ্চলে কলিকাতা হতে রায়দীঘি পর্যন্ত একটি বাস সার্ভিস চালু হয়েছে। প্রত্যহ প্রায় ৮.৪ লক্ষ যাত্রীর প্রয়োজনে উক্ত নিগম বর্তমানে ৬৭টি রুটে প্রায় ৬৬০ খানি বাস চালাচ্ছে। এছাড়া ৫৬টি দূরপাল্লার রুটে প্রত্যহ ১৫০ খানা করে বাস চালানোর জন্য এ নিগমের মোট ২১৫ খানা বাস আছে। বাসের সংখ্যা বাড়াবার জন্য ১৯৮৪-৮৫ সালের পরিকল্পনা খাতে কলিকাতা রাজ্য পরিবহণ নিগমের ২০০টি একতলা নতুন বাস সংগ্রহের কথা আছে। বর্তমান ডিপো গুলিতে চাপ কমাবার জন্য এবং কাজ কর্মের সুবিধার জন্য ব্যারাকপুরের নীলগঞ্জে একটি নতুন ডিপো চালু হতে চলেছে। কসবাতেও একটি ডিপো তৈরী হচ্ছে এবং ১৯৮৪-৮৫ সালে ঐটি চালু হবে বলে আশা করা যায়।

## কলিকাতা ট্রামওয়েজ কোম্পানী

কলিকাতা নগর পরিবহণ প্রকল্পের মাধ্যমে কলিকাতা ট্রামওয়েজ কোম্পানী ইতিমধ্যেই ৭৫টি নতুন ট্রামগাড়ী সংগ্রহ করেছে এবং গাড়ীগুলি যাত্রী পরিবহণের কাজে ব্যবহৃত হচ্ছে। লক্ষ্যমাত্রা ১০৫টি স্থলে উক্ত কোম্পানী ১০৪টি ট্রামগাড়ীকে বিশেষভাবে সংস্কার করেছে এবং বর্তমানের ৬০টি গাড়ীর মধ্যে ৪৭টি গাড়ীকে পুনর্গঠিত করেছে। ১৯৮৩-৮৪ সালে (জানুযারী '৮৪ পর্যন্ত) গড়ে প্রত্যহ ২৯৯টি গাড়ী পথে বেরিয়েছে। পূর্ববর্তী বছরে এই সংখ্যা ছিল ২৮০। চলাচলের সুবিধার জন্য ট্রামের উপরের ৭১.৬৯ কি. মি. ট্রলি তার এবং ৪২ কিলোমিটার বৈদ্যুতিক তারের সংস্কার করা হয়েছে। ২১ কিলোমিটার ট্রাম লাইন সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে এবং ঐ কাজের অর্ধেক সমাপ্ত হয়েছে। ডায়মন্ডহারবার রোড বরাবর বেহালা থেকে জোকা পর্যন্ত প্রায় ৫.৫ কিলোমিটার ট্রাম লাইন সম্প্রসারণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আশাকরা যাচ্ছে যে, ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরের মধ্যে এ লাইনে ট্রাম চলাচল শুরু হবে। মানিকতলা থেকে উল্টাডাঙ্গা পর্যন্ত ট্রাম লাইন সম্প্রসারণের কাজ ও ১৯৮৪-৮৫ সালের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যাচ্ছে।

## উত্তরবঙ্গ রাজ্য পরিবহণ নিগম ঃ

সাধারণ পরিবহণের ক্ষেত্রে উত্তরবঙ্গ রাজ্য পরিবহণের ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ। উত্তরবঙ্গের জেলাগুলিতে রেল যোগাযোগ ব্যবস্থা কম থাকায় সেখানে এই নিগমের গুরুত্ব সর্বাধিক। উক্ত নিগম তার বর্তমান বাস সংখ্যার সহিত ২০টি নতুন বাস সংযোজন করেছে যার

ফলে প্রত্যহ গড়ে ১০ হাজার অতিরিক্ত যাত্রী উপকৃত হয়েছে। কোচবিহার থেকে ধুবড়ি (আসাম) এবং মালদা থেকে আসানসোল—এই দু'টি নতুন রুটে বাস চলাচল করছে। চালু বাসের সংখ্যা আরও বাড়ানোর জন্য ৩৫টি নতুন ইঞ্জিন ক্রয় করা হয়েছে এবং ইঞ্জিনগুলি নতুন বডিতে বসানো হচ্ছে। ১৯৮৪-৮৫ পরিকল্পনা খাতে উক্ত নিগমের ৪০টি সাধারণ মাপের সম্পূর্ণ বাস এবং মাল পরিবহণের জন্য ৫ খানি ট্রাক কেনার প্রস্তাব রয়েছে। বর্তমানে উক্ত নিগমের ৪৬টি ট্রাক আছে। নিগমের প্রাত্যহিক গড়পড়তা আয়ও বেড়েছে। ১৯৮৩ সালের জানুয়ারী মাসে প্রাত্যহিক আয়ের অঙ্ক ছিল ১.৩৭ লক্ষ টাকা, ১৯৮৪ সালের জানুয়ারীতে সেই অঙ্ক বেড়ে দাঁড়িয়েছে ১.৫৭ লক্ষ টাকা।

## দুর্গাপুর রাজ্য পরিবহণ নিগম ঃ

দুর্গাপুর শিল্পাঞ্চল এবং পার্শ্ববর্তী বর্ধমান, বীরভূম, বাঁকুড়া, মেদিনীপুর এবং পুরুলিয়া জেলাসমূহের মানুষকে দুর্গাপুর রাজ্য পরিবহণ নিগম পরিবহণের সুবিধা দিয়েছে। পশ্চিমবঙ্গের ১৪টি জেলার মানুষ এই পরিবহণের দ্বারা উপকৃত হয়। বিহারের টাটানগর এবং উড়িষ্যার পুরী পর্যন্ত এই নিগম বাস চালাচ্ছে। ১৯৮৩-৮৪ আর্থিক বছরে উক্ত নিগম নিম্নলিখিত নতুন বাস রুট চালু করেছে ঃ-

(১) দুর্গাপুর হতে কৃষ্ণনগর, (২) দুর্গাপুর হতে বালুরঘাট, (৩) দুর্গাপুর থেকে বেলিয়াতোড় হয়ে বাঁকুড়া পর্যন্ত।

উক্ত নিগমের মোট বাসের সংখ্যা ১১২টি। তার মধ্যে গড়ে ৮৪টি বাস প্রত্যহ পথে চলে। দুর্গাপুর ইস্পাত নগরীতে গ্যারেজ সমেত ডিপো নির্মাণের কাজ উক্ত নিগম আরম্ভ করেছে। সিউড়িতে একটি সাব ডিপো নির্মাণের কাজ চলছে এবং দুর্গাপুরে গ্যারেজ সমেত ওয়ার্কশপ নির্মাণের কাজ প্রায় শেষ হতে চলেছে। বাসের সংখ্যা বাড়াবার জন্য ১৯৮৪-৮৫ পরিকল্পনা খাতে উক্ত নিগমের ৩৫টি একতলা বাস ক্রয় এবং ৫০টি বাসের পুনর্নির্মাণের প্রস্তাব রয়েছে।

রাজ্য পরিবহণ নিগম সমূহ এবং কলিকাতা ট্রাম ওয়েজ কোম্পানী ছাড়াও, বেসরকারী বাসগুলি কলিকাতা এবং জেলাসমূহের যাত্রী সাধারণের পরিবহণের কাজে বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে। উদাহরণ স্বরূপ বলা যেতে পারে, আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষ (২৪ পরগণা সমেত কলিকাতা অঞ্চল) অতি সম্প্রতি বিভিন্ন রুটে ৫০১টি মিনি বাস এবং ৪১৪টি বেসরকারী বাসের পারমিট প্রদান করেছে। এছাড়াও উক্ত কর্তৃপক্ষ কলিকাতা অঞ্চলে ট্যাক্সির বিকল্প হিসাবে সস্তায় যাতায়াতের জন্য ৮৪৭টি অটোরিক্সার পারমিট প্রদানের অনুমতি দিয়েছে। এর মধ্যে ১৮১টি অটো-রিক্সা ইতিমধ্যেই চলছে। গত এক বছরে ট্যাক্সির সংখ্যা ১৩৩০টি বেড়েছে। পূর্বে এই সংখ্যা ছিল ৬৪৫৫, বর্তমানে এর সংখ্যা ৭,৭৮৫। এই সংখ্যা আরও বাড়তে পারত। কিন্তু মামলা এবং ১৭টি ক্ষেত্রে ইন্‌জাংশন জারীর ফলে ২৬৪টি মিনি বাস, ১৯৭টি বেসরকারী বাস এবং ১৫০০ অটোরিক্সার পারমিট প্রদান অমীমাংসিত আছে। বিভিন্ন জেলাতেও যাত্রীবাহী বাস ও মিনি বাসের চলাচল বেড়েছে। দৃষ্টান্তস্বরূপ বলা যায়, পুরুলিয়াতে ১২৩টি, বাঁকুড়ায় ২১২টি, বর্ধমানে ১৩৪টি এবং কোচবিহারে অতিরিক্ত ৪২টি বাসের পারমিট

দেওয়া হয়েছে। রাজ্য পরিবহণ কর্তৃপক্ষের তরফ থেকে আন্তঃরাজ্য রুটসমূহে চলাচলের জন্য ৬৭টি মিনি বাসের পারমিট প্রদানের ব্যাপারে এবং শিলিগুড়ি ও কলিকাতার মধ্যে ৬টি এয়ার-কন্ডিশন বেসরকারী বাস চলাচল ও বর্ধমান ও বহরমপুরের মধ্যে এবং দীঘা ও হাওড়ার মধ্যে নতুন রুট প্রবর্তনের জন্য সবুজ সঙ্কেত দেওয়া হয়েছে। ভুটান সরকারের অনুরোধে কলিকাতা এবং ফুটসুলিং-এর মধ্যে চলাচলের জন্য নতুন রাসরুট অনুমোদন করা হয়েছে।

বিভিন্ন প্রকার যানবাহনের হাওয়া-হর্ণের ব্যবহার এবং ধুম্র উদগীরণ বন্ধ করার জন্য কলিকাতা পুলিশ এবং এনফোর্সমেন্ট কর্মীদের সহায়তায় এবং পরিবেশ বিভাগের সহযোগিতায় কলিকাতায় একটি বিশেষ কর্মসূচি পালিত হয়েছিল। উক্ত কর্মসূচিতে ২৩টি ক্ষেত্রে মিনি বাস, ২৯টি ক্ষেত্রে বেসরকারী বাস এবং ৩৩টি ক্ষেত্রে ট্রাককে দোষী সাব্যস্ত করা হয়েছে। ২৩টি ক্ষেত্রে সরকারী বাসকেও ধুম্র উদ্গীরণের ব্যাপারে দোষী সাব্যস্ত করা হয়েছে এবং কলিকাতা রাজ্য পরিবহণ সংস্থাকে যথোচিত ব্যবস্থা অবলম্বন করতে বলা হয়েছে। এ ছাড়া, মোটরযান আইন/মোটরযান কর আইন ও নিয়মের অধীনে অপরাধ দমনের জন্য বিশেষ কর্মসূচি পালিত হয়েছে। কলিকাতার জলযান দপ্তর ১২৫০টি ক্ষেত্রে এবং কলিকাতা পুলিশের সদর দপ্তর ৮৫টি ক্ষেত্রে অপরাধীদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছে।

বিধানসভার বর্তমান অধিবেশনে মোটর যান (পশ্চিমবঙ্গ ১ম ও ২য় সংশোধনী) বিল পাশ হয়েছে। উক্ত প্রথম সংশোধনীতে আইনের ৩১-এ (৫-এ) ধারার শর্তাবলী সকল প্রকার যানবাহনের ক্ষেত্রেই সম্প্রসারিত করা হয়েছে। উক্ত শর্তাবলী অনুযায়ী গাড়ীর মালিক অর্থ প্রদানকারীর নিকট হতে 'আপত্তি নাই' এই মর্মে সার্টিফিকেট আনবেন। এই শর্তাদি স্বল্পকালীন পারমিটধারীদের ক্ষেত্রেও প্রযোজ্য। দ্বিতীয় সংশোধনীর দ্বারা আইনের একটি নতুন ধারার (২৩-এ) প্রবর্তন করা হয়েছে। উক্ত নতুন ধারায়, যাত্রী বা মাল পরিবহণকারী সকল প্রকার যান রেজিষ্ট্রেশনের ক্ষেত্রে যানের মালিক মোটর কর্মী আইন, ১৯৬১-এর ৩(৩) ধারা মতে নির্দিষ্ট সার্টিফিকেট দেখাতে বাধ্য থাকবেন। এই সংশোধনীগুলির বলে একদিকে অর্থ প্রদানকারী সংস্থাসমূহ গাড়ীর মালিকের নিকট থেকে অর্থ আদায়ের সুবিধা পাবেন এবং অন্যদিকে পরিবহণ শিল্পে নিযুক্ত কর্মীদের স্বার্থও রক্ষিত হবে।

ট্রাক ভাড়ার সর্বনিম্ন হার নির্ধারণ ও চালু করার জন্য মোটর যান আইনের ৪৩নং ধারা অনুযায়ী অনুরূপ ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। এর উদ্দেশ্য ছোটখাট ট্রাকের মালিক যাতে তার অর্থ লগ্নীর বিনিময়ে ন্যায্য অর্থ লাভ করে সেদিকে লক্ষ্য রাখা এবং দালাল এবং পরিবহণ কোম্পানীসমূহ বুকিং এজেন্টদের উপর নির্ভরশীলতা হ্রাস করা। হাইকোর্টের একটি ইনজাংশনের ফলে যাত্রী পরিবহণ কোম্পানীসমূহ এবং মাল পরিবহণ এজেন্সিগুলির যথেচ্ছাচারের বিরুদ্ধে কোন ব্যবস্থা অবলম্বন করা যায় নি। একথা জোর দিয়ে বলা যায় যে, শহরে পরিবহণ কোম্পানীগুলির গাড়ী চলাচল সমস্যা তীব্রতর হয়ে উঠেছে। এই সমস্যা নিরসনের জন্য সি এম ডি এ তাদের তৃতীয় পর্যায়ের নগর উন্নয়ন পরিকল্পনায় কলিকাতা শহরের বাইরে, কোনা, ডানকুনি এবং অন্যত্র ট্রাকের প্রান্তকেন্দ্রগুলি স্থাপনের বিষয়টি ভেবে দেখছে। কোনায় এবং 'ই,,এম, বাইপাসে' ট্রাকের প্রান্তকেন্দ্র নির্মাণ খুবই জরুরী এবং যতশীঘ্র সম্ভব এই কাজ করতে হবে।

## অন্তর্দেশীয় জলযান পরিবহণ

অন্তর্দেশীয় জলযান পরিবহন পরিকল্পনার উদ্দেশ্য পরিবহনের ক্ষেত্রে বিকল্প নতুন সুযোগসুবিধার সন্ধান। একটি জলযান পরিবহন সমবায় সমিতির মাধ্যমে হাওড়া থেকে আর্মেনিয়ান ঘাট, হাওড়া থেকে চাঁদপাল ঘাট এবং হাওড়া থেকে শোভাবাজার হয়ে বাগবাজার পর্যন্ত--এই তিনটি যাত্রী বাহী ফেরী চলাচল করছে। উক্ত সমবায় সমিতিকে ৮টি ফেরী লঞ্চ তৈরী হচ্ছে এবং অদূর ভবিষ্যতে এগুলি চলাচল করবে। শোভাবাজার ও বাগবাজারে জেটি নির্মাণ সমাপ্ত হয়েছে এবং ঐগুলি যাত্রীসাধারণ ব্যবহার করছেন। হাওড়া ষ্টেশন সংলগ্ন অঞ্চলে যাত্রীসাধারণের ওঠানামার অনুরূপ সুবিধা সৃষ্টির কাজ শেষ হতে চলেছে। কুটিঘাট এবং ফেয়ারলি প্লেস অঞ্চলে অনুরূপ কাজ চলছে। ১৯৮৪-৮৫ সালে হুগলী নদীতে ফেরী সার্ভিস সম্প্রসারণের এবং যাত্রী সাধারণের জন্য অধিকতর সুবিধা সৃষ্টির কাজের পরিকল্পনাও আছে। যাত্রী সাধারণের সুবিধার জন্য এই বিভাগের অন্তর্ভুক্ত অন্তর্দেশীয় জল পরিবহন শাখার নৌ-চলাচল সেল সুন্দরবন অঞ্চলে ৮টি বড় জেটি নির্মাণের কাজ হাতে নিয়েছে। ঐ অঞ্চলে জলযান পরিবহনই যাতায়াতের একমাত্র উপায়। কাকদ্বীপ, কচুবেড়িয়া, চিমাগুড়ি, পাঠানখালি, হিংগলগঞ্জ, সোনাখালি এবং পাথরপ্রতিমায় উক্ত জেটিগুলি নির্মিত হবে। আশা করা যাচ্ছে ১৯৮৪-৮৫ সালে এই জেটি নির্মাণের কাজ সম্পূর্ণ হবে। এই সেল ইতিমধ্যেই রায়দিঘি, হাসানবাদ, ক্যানিং, বাসন্তি, সাতজেলিয়া, গোসাবা এবং নেজাত অঞ্চলে জেটি নির্মাণের কাজ শেষ করেছে। এই জেটিগুলি যাত্রীসাধারণ ব্যবহার করছেন। তাছাড়া সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় অন্তর্ভুক্তির জন্য বিশেষ কতকগুলি কাজের একটি বিরাট প্রকল্প জাহাজ চলাচল ও পরিবহন মন্ত্রকের অধীনস্থ ওয়াকিং গ্রুপের নিকট পাঠানো হয়েছে। এই প্রকল্পের মধ্যে আছে উড়িষ্যার উপকুলবর্তী খাল এবং হিজলী খালের সংস্কার, কৃষ্ণপুর খালের খননকার্য, কলিকাতার চতুঃপার্শ্বে জলযান পরিবহন প্রবর্তনের সম্ভাবনার সমীক্ষা, এবং গঙ্গা-ভাগীরথী-হুগলী জাতীয় জলপথে অবস্থিত ফারাক্কা এবং হলদিয়ায় যাত্রীসাধারণের ওঠা-নামার জন্য প্রস্তাবিত প্রকল্পের কাজ ত্বরান্বিতকরণ। কলিকাতা হতে হলদিয়া পর্যন্ত অতিশয় দ্রুতগামী জলযান পরিবহন প্রকল্প, হুগলী নদীর উপর নির্দিষ্ট কয়েকটি অঞ্চলে ফেরী চালানোর প্রস্তাব, নদীপথে চন্দননগর থেকে বজ বজ পর্যন্ত জল পরিবহন, এবং অন্তর্দেশীয় নৌ-কর্মীদের জন্য উন্নত শিক্ষাদান প্রকল্পও উক্ত ওয়ার্কিং গ্রুপের বিবেচনাধীন আছে।

## বৈমানিক প্রশিক্ষণ প্রতিষ্ঠান

স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের অধীনে বেহালার বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠান এই রাজ্যের তরুণ-তরুণীদের বিমান চালনায় শিক্ষা দেয়। বিমান চালনা প্রশিক্ষণের আধুনিকীকরণের জন্য সরকার অদূর ভবিষ্যতে ২টি 'সেসনা' বিমান সংগ্রহের সিদ্ধান্ত নিয়েছে। রাজ্য সরকারের আন্তরিক প্রচেষ্টা সত্বেও প্রয়োজনীয় বৈদেশিক মুদ্রা মঞ্জুরীর ব্যাপারে কেন্দ্রীয় সরকারের গড়িমসির জন্য এখন পর্যন্ত উক্ত বিমান সংগ্রহ হয়নি। এই একই কারণে মঞ্জুরীকৃত বরাদ্দ অর্থ গত দুই বৎসর ব্যবহার করা সম্ভব হয়নি। এই প্রতিষ্ঠানে ১৯৮৩-৮৪ সালে ১০৭ জন শিক্ষার্থীকে বিমান চালনা শিক্ষা দেওয়া হয়েছে।

কেন্দ্রীয় সরকার এ রাজ্যে 'বায়ুদূত' নামক একটি তৃতীয় স্তরের বিমান চালানোর সিদ্ধান্ত নিয়েছেন। এই সিদ্ধান্ত কার্যকর হলে কুচবিহার কলিকাতার সঙ্গে যুক্ত হবে। তবে তার আগে কুচবিহারের বিমান ক্ষেত্রটি বিমান চলাচলের উপযুক্ত হওয়া চাই। জলপাইগুড়ি এবং

কলিকাতার মধ্যে বিমান চলাচলের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের অসামরিক বিমান দপ্তরের নিকট অনুরোধ জানিয়েছে, এ ব্যবস্থা কার্যকরী হলে উত্তরবঙ্গের মানুষ কলিকাতার সঙ্গে দ্রুততর যোগাযোগ ব্যবস্থার সুযোগ পাবে।

রাজ্যের পরিবহন সমস্যার আশু সমাধানের জন্য 'পাতাল রেল' এবং 'চক্র রেলের' কাজ দ্রুত সম্পূর্ণ হওয়া একান্ত প্রয়োজন। এ বিষয়ে সরকার সম্পূর্ণ সজাগ। ইপ্সিত ফললাভের জন্য রাজ্যসরকার কেন্দ্রীয় রেল মন্ত্রকের সঙ্গে সর্বদা যোগাযোগ রেখে চলছেন এবং কারিগরি পরামর্শ দিচ্ছেন। রাজ্য সরকারের অনুরোধে কেন্দ্রীয় সরকারের অধীনস্থ একটি রেলওয়ে কনসালটেন্সি সংস্থার রিপোর্টের ভিত্তিতে রেলওয়ে মন্ত্রক কাঁকুরগাছি কর্ড বরাবর রেল চালাচ্ছেন। এর ফলে শিয়ালদহ রেল ষ্টেশনে যানজট কিছুটা কমেছে। হাওড়া এবং শিয়ালদহ ষ্টেশনে যাত্রী ও মালবাহী যান চলাচলের গুরুভার লাঘব করবার জন্য রেলওয়ে মন্ত্রক একটি 'টাস্কফোর্স' গঠন করেছেন। উক্ত 'টাস্কফোর্স' এই সমস্যা সমাধানের জন্য সুনির্দিষ্ট পরামর্শ দেবেন। রাজ্য সরকার উক্ত 'টাস্কফোর্সে' অংশ গ্রহণ করেছেন।

## দুর্ঘটনাজনিত ক্ষতিপূরণ পরিকল্পনা

সড়ক দুর্ঘটনায় কবলিত ব্যক্তিদের সাহায্যদানের জন্য রাজ্য সরকার ১৯৮০ সালে "দুর্ঘটনা জনিত ক্ষতিপূরণ পরিকল্পনা" নামে একটি পরিকল্পনা চালু করেছেন। এই প্রকল্প অনুসারে দুর্ঘটনায় নিহত ব্যক্তির আইনসম্মত উত্তরাধিকারী প্রতিক্ষেত্রে দুই হাজার টাকা ক্ষতিপূরণ পান। দুর্ঘটনায় আহত ব্যক্তিরাও অনুরূপ সুবিধা পান। মোটরযান আইনের ধারা অনুসারে দুর্ঘটনায় পতিত গাড়ীর মালিক দুর্ঘটনায় নিহত ব্যক্তির উত্তরাধিকারীকে অতিরিক্ত ১৫ হাজার টাকা এবং চিরকালের জন্য পঙ্গু ব্যক্তিকে অতিরিক্ত ৭,৫০০ টাকা দিয়ে থাকেন। এরূপ ক্ষতিপূরণ দানের জন্য সোলাসিয়াম ফান্ড নামে একটি তহবিল কেন্দ্রীয় সরকার গঠন করেছেন। রাজ্য সরকার এই প্রকল্পের অংশীদার।

## অতিরিক্ত কর্মসংস্থান পরিকল্পনা

১৯৮৩-৮৪ সালে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ এই বিভাগকে ৪২,৬৬,০০০ টাকা দিয়েছিল। সেই বরাদ্দ থেকে এই বিভাগ উক্ত পরিকল্পনায় আবেদনকারী ব্যক্তিদিগকে মঞ্জুরীর জন্য পরিবহণ শাখার কার্যনির্বাহী অফিসারদের মোট ৪২,৬৪,৭২৬ টাকা বরাদ্দ করেছে। এই পরিকল্পনায় উপকৃত ব্যক্তিদের সংখ্যা মোট ২১০ জন, তার মধ্যে আছেন তেরজন তপসিলী শ্রেণীভুক্ত, দুইজন উপজাতি সম্প্রদায়ভুক্ত এবং ছয়জন বিকলাঙ্গ ব্যক্তি। এই বরাদ্দে ১৫০০ জনের কর্মসংস্থান হবে বলে আশা করা যাচ্ছে। এই প্রকল্পে প্রার্থীর সংখ্যা দ্রুত হারে বাড়ছে এবং দুর্বলতর শ্রেণীর মানুষও পিছিয়ে নেই। প্রকল্পটি জনসাধারণ বিশেষভাবে বেকার মানুষদের কাছে আকর্ষণীয় মনে হয়, কিন্তু উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর থেকে অর্থ বরাদ্দের পরিমাণ প্রয়োজনের তুলনায় অনেক কম হবার ফলে সকল আবেদনকারীকে টাকা দেওয়া যাচ্ছে না। বিগত আর্থিক বছরে অর্থের অভাবে অনেক আবেদনকারীকে অর্থ মঞ্জুর করা যায় নি। ঐ সকল আবেদন মঞ্জুর করতে অতিরিক্ত প্রায় ৩৫ লক্ষ টাকা প্রয়োজন।

আমার দপ্তরের কার্যাবলীর বিবরণ দিতে গিয়ে আমরা একথা জানাতে চাই, আমরা এ বিষয়ে সচেতন যে, সকল বিষয়ে অধিকতর উন্নতি বিধানের প্রয়োজন আছে। কলিকাতা শহরের জনবহুল এলাকা সমূহে পরিবহণ ব্যবস্থার উন্নতি সর্বাধিক প্রয়োজনীয়। এ প্রসঙ্গে একথাটি

স্মরণে রাখতে হবে যে, অবস্থার উন্নতির জন্য আমরা যে ব্যবস্থাই গ্রহণ করি না কেন, কলিকাতার রাস্তার অবস্থা আরও কিছুকাল এরকমই থাকবে, এবং আমাদের গৃহীত পরিকল্পনাদি থেকে আকাঙ্খিত ফল লাভে বর্তমান অবস্থা প্রতিবন্ধক স্বরূপ হবে। বিভিন্ন দপ্তর ও ঠিকাদারী প্রতিষ্ঠানের এবং বিশেষ করে পাতাল রেল কর্তৃপক্ষের খোঁড়াখুঁড়ির ফলে রাস্তায় যান চলাচলের উপযোগী স্থান ক্রমশই সংকুচিত হচ্ছে। পাতাল রেল চালুতে বিলম্ব এ সমস্যাকে তীব্রতর করছে। এ সকল কারণবশতঃ বর্তমান পরিবহণ ব্যবস্থা দারুণভাবে বিঘ্নিত হচ্ছে এবং বড় বড় সড়কগুলির মোটা অংশ যান চলাচলের কাজে ব্যবহার করা যাচ্ছে না। এ বিষয়টি অবশ্যই আমাদের অনুধাবণ করতে হবে যে, রাস্তায় সরকারী বাস, ট্রাম এবং বেসরকারী বাসের সংখ্যা বৃদ্ধি করেই বর্তমান পরিবহণ ব্যবস্থার লক্ষণীয় উন্নতিসাধন সম্ভব নয়। স্পষ্টতই গাড়ীগুলিকে ঘন ঘন ট্রিপ দেওয়াতে হলে প্রয়োজন প্রশস্ত ও সুগম রাস্তার। কলিকাতা অঞ্চলে ও রাজ্য থেকে আগত বিশাল সংখ্যক গাড়ীও আছে। রাস্তায় হকারদের জবর দখল, ধীর গতির যান চলাচল, ট্রাফিক নিয়ন্ত্রণে সুব্যবস্থার অভাব, ইত্যাদি কারণেও রাস্তায় গাড়ী চলাচল বিঘ্নিত হয়। তাছাড়া একদিকে শহরের আকৃতি এবং পরিকল্পনার মধ্যে এবং অপর দিকে পরিবহণ পরিকল্পনার সঙ্গে উহার সামঞ্জস্য নেই। এব্যাপারে সমন্বয় সাধনের জন্য একটি প্রতিষ্ঠান আছে, কিন্তু আজ পর্যন্ত সেই প্রতিষ্ঠানের কার্যাবলী এ-ব্যাপারে খুব সহায়ক হয়নি। পাতাল রেল ও চক্র রেল প্রকল্প রূপায়িত হওয়া সাপেক্ষে শহরের পরিবহণ ব্যবস্থার উন্নতিকল্পে স্বল্প মেয়াদী ব্যবস্থা হিসাবে সরকারী ও বেসরকারী বাস এবং ট্রাম রুটের পুনর্বিন্যাসের কাজ সম্পূর্ণ হয়েছে। এই বিভাগের যানবাহণ ও পরিবহণ শাখা লন্ডন ট্রান্সপোর্ট ইন্টারন্যাশনাল সংস্থার সহায়তার এই পুনর্বিন্যাসের একটি সমীক্ষা করেছে এবং এ ব্যবস্থা কার্যে রূপায়িত হচ্ছে।

অধিকন্তু, পরিকাঠামোর উন্নতিসাধন, যথা দমদম রোড, ও বি টি রোডের ন্যায় প্রধান যান চলাচলের সড়কগুলির সম্প্রসারণ, বাস চলাচলের প্রান্তিক কেন্দ্রগুলিতে নির্মাণ কার্য এবং যাত্রী অপেক্ষাগার স্থাপন প্রভৃতি এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। উল্টাডাঙ্গার বাস টার্মিনাসের কাজ শেষ হতে চলেছে এবং বি বা দী বাগ, ব্যান্ড স্ট্যান্ড (ইডেন গার্ডেনস), এবং হাওড়া ষ্টেশনে যাত্রী অপেক্ষাগার নির্মাণের প্রস্তাব রয়েছে। গড়িয়াহাট ও হাজরা রোডের সংযোগ স্থলের উন্নতিসাধন এবং ১১টি স্থানে বাসের প্রান্তকেন্দ্র স্থাপনের কাজ হাতে নেওয়া হয়েছে। যাত্রী সাধারণের সুবিধার জন্য জেলা এবং মহকুমার বাস স্ট্যান্ড নির্মাণের কাজ শেষ হয়েছে এবং তিনকনিয়া (বর্ধমান), কাটোয়া, চুঁচুড়া, আরামবাগ, কৃষ্ণনগর, নবদ্বীপ, রাণাঘাট এবং ঝাড়গ্রামে অনুরূপ নির্মাণ কার্য চলছে। উক্ত দুই প্রকার নির্মাণকার্যে ২০ লক্ষ টাকা খরচ হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আশা করি যে, নানা রকম অসুবিধা সত্ত্বেও আমাদের ঐকান্তিক প্রচেষ্টা এবং জনসাধারণের সমর্থন ও সহযোগিতায় আমরা পরিবহণ ব্যবস্থার উল্লেখযোগ্য উন্নতিসাধন করতে সক্ষম হব।

এই কথা বলে, মহাশয়, আমরা ৭১ নং দাবিভুক্ত ব্যয় বরাদ্দ মঞ্জুরীর আবেদন সভার বিবেচনার জন্য পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ** As the members are not present in the House, the cut motions are not moved.

**শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এই হাউসে উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে দু-

একটা কথা বলতে চাই। আমি কেন এই বাজেটকে সমর্থন করতে চাই সেটা আপনাদের সামনে তুলে ধরতে চাই। আপনারা জানেন যে ১৯৭৭ সালে একখানা ঝরঝরে পরিবহন ব্যবস্থা রেখে কংগ্রেস সরকার চলে যায়। পরিবহন সমস্যা বুঝতে গেলে এটা আগে বুঝতে হবে যে, যে সমস্ত বাস ট্রাম থাকে সেই গুলিকে পরিবর্ত্তন করতে হবে। এটা বুঝতে হলে বাসের সম্বন্ধে অভিজ্ঞতা অর্জন করতে হবে। 'একটা বাস ৭-৮ বছর চলার পর সেটা বসে যায়, তা পরিবর্ত্তন করে নূতন বাস কিনতে হয়। তা না হলে বাসের লংজিবিটি নষ্ট হয়ে যায়। দু-বছরের মধ্যেই সেই বাস বা ট্রাম নষ্ট হয়ে যায়। সেই সময় তারা নূতন নূতন বাস না কিনে ঐ অবস্তাতেই বাস ট্রাম চালাতে থাকে। এই ভাবে পরিবহনের সমস্যা মেটানো যায় না। সেই সময় সি. এস. টি. সির তরফ থেকে যে সমস্ত বাস কেনা হয়েছিল অল্পদিনের মধ্যেই সেইগুলি নষ্ট হয়ে গিয়েছিল। পরিকল্পনা বিহীনভাবে কাজ করা হয়েছিল বলেই পরিবহন সমস্যার সৃষ্টি হয়েছিল। আমরা এসে সেটাকে দূর করার চেষ্টা করছি। ১৯৪৮ সাল থেকে সরকারী বাস চালু হয়। ১৯৪৮ থেকে ১৯৭৬ সাল পর্যন্ত এই ২৯ বছরের মধ্যে আমরা ২ বছর মাত্র ছিলাম এবং বাকি ২৭ বছর ওনারা রাজত্ব করে গেছেন। এই ২৭ বছরে সর্বসাকুল্যে তারা বাস ক্রয় করেছিলেন ২,২৬০টি। এই বাসের মধ্যে ২০০টি বাস আমরা ১৯৬৯ সালে অর্ডার দিয়ে যাই এবং সেটা ১৯৭২ সালে পাওয়া যায়। ওদের আমলে প্রতি বছর গড় যে বাস কেনা হয় তার সংখ্যা হলো ৭৬টি। প্রতি বছর নূতন নূতন যে বাস কেনা হয় তার সংখ্যা হলো ৭৬টি। ওনারা যদি প্রতি বছর ১০০ থেকে ১২৫টি বাস ক্রয় করতেন তাহলে পরিবহনের এতো সমস্যা থাকতো না। ধীরে ধীরে তারা এইভাবে পরিবহন সমস্যার সৃষ্টি করে গেছেন। আমি আপনাদের সামনে এই কথা বলতে চাই যে এই ব্যাপারে আমরা কিছুটা এগোতে পেরেছি। আপনারা জানেন যে বিশ্ব ব্যাংকের তরফ থেকে ৫৩০টি বাস কেনা হয়েছে এবং পুরোনো বাস কিছু সারানো হয়েছে। সর্ব্বসাকুল্যে হিসাব করলে দেখা যায় ১৯৭৭ সাল থেকে ১৯৮৩ সাল পর্যন্ত বাস কেনা হয়েছে ১০৫৯টি। এই হিসাব থেকে দেখা যায় প্রতি বছর গড়ে বাস কেনা হয়েছে ১৫১টি। আগের যে অবস্থা ছিল সেটা সম্পূর্ণভাবে কাটিয়ে উঠতে না পারলেও কিছুটা সমস্যা আমরা কাটিয়ে উঠতে পেরেছি। সেই সময় পুরোনো বাসকে জোর করে চালানো হতো, যার জন্য অনেক বাস রাস্তায় ব্রেক ডাউন হয়ে পড়ে থাকতো। রাস্তায় ব্রেক ডাউন বাস চালানো যায় না। পরিবহন সমস্যা এইভাবে সমাধান করা যায় না। সমস্যার সমাধান করতে গেলে বাস হোক আর ট্রাম হোক প্রতি বছর নূতন নূতন বাস কিনতে হয়। সেই অনেক বছর ধরে একই বাসকে চালাবার ফলে সমস্ত বাস একেবারে অকেজ হয়ে গেছে। তার ফলে কতকগুলি ঝরঝরে বাস. ১৯৭৭ সালে আমাদের সামনে তারা রেখে যায়। সেই সময় পরিবহন সমস্যার সমাধান করার বিন্দুমাত্র চেষ্টা করা হয় নি। আমরা আসার পর চেষ্টা করছি কি ভাবে নূতন বাস কিনে এই পরিবহন সমস্যার সমাধান করা যায়। আপনারা জানেন যে শুধু বাস কিনতে গেলেই হবে না, জিনিষের দাম এতো বেড়ে গেছে যে বাস কেনার ইচ্ছা থাকলেও কিনতে পারা যাচ্ছে না। প্রতি বছর কেন্দ্রীয় সরকার বাজেটে জিনিষের দাম এতো বাড়িয়ে দিচ্ছেন তার ফলে আমাদের এই সামান্য ব্যয় বরাদ্দের দাবিতে সংকুলান হচ্ছে না। সেই জন্য আমাদের ইচ্ছা থাকলেও পরিবহন সমস্যার সমাধান করতে পারছি না। একটা দোতোলা বাসের দাম ১৯৬০-৬১ সালে ছিল ৭৮ হাজার টাকা। আজসে সেই বাসের দাম হয়েছে ৮ লক্ষ ৩৬ হাজার। এতো দাম বেড়ে যাবার জন্য নূতন নূতন বাস কিনতে সমস্যা দেখা দিয়েছে। আগে একটা টায়ারের দাম ছিল ৫৩৪ টাকা এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ২৫৯২ টাকা। আগে কিলোলিটার প্রতি তেলের দাম ছিল ৪৩০

টাকা, এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ৩০৪৬ টাকা। স্বাভাবিক কারণে আমাদের ইচ্ছা থাকলেও সমস্যার সমাধান করতে পারছি না। তাছাড়া স্পেয়ার পার্টস-এর দাম বেড়েছে। ১৯৭১ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত স্পেয়ার পার্টস-এর দাম বেড়েছে ২১১ পারসেন্ট। স্বাভাবিক ভাবে জিনিষ পত্রের নাম বাড়ার জন্য আমাদের বাস কেনার ইচ্ছা থাকলেও বাস কিনতে পারছি না। সি. এস. টি. সির যে সমস্যা আছে সেটা সমাধান করতে সুরু করেছি। এই সমস্যা যতটা দূর করা যায় সেটা আমরা করা চেষ্টা চালিয়ে যাচ্ছি।

[3.10-3.20 p.m.]

আমি স্যার এই ব্যাপারে একটু উল্লেখ করতে চাই। স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায় কলকাতা শহরে সরকারী বাসের প্রবর্তক। তিনি এই বাসের ব্যাপারে কিভাবে চিন্তা-ভাবনা করে সরকারী বাস তৈরী করেছিলেন সে বিষয়ে উল্লেখ করতে চাই। তাহলে আপনারা বুঝতে পারবেন কি দৃষ্টিভঙ্গী নিয়ে সেদিন এই সরকারী বাস চালু হয়েছিল। ডাঃ বিধানচন্দ্র রায় তাঁর বাজেট বক্তৃতায় বলেছিলেন "But as I said before the position of the Government as that of a welfare State, is not for profit. If there be any balance credit balance in a particular year, I would recommend to Government this balance should be utilised not to earn profit but to lower the fare of the passengers on the one hand or increase the wages of the workers on the other." তিনি বাসের প্রফিট করার জন্য বাস করেন নি। ডাঃ বিধান চন্দ্র রায় তার বাজেট বক্তৃতায় আরো বলেছেন "that would be a read approach of welfare state to problem of this character". স্বাভাবিক ভাবে সেই কারণে তিনি আরো বাস করেছেন। এই নিয়ে অনেক সমালোচনা করা হয়েছে, তাতে তিনি বলেছেন "If the state Transport of West Bengal have provided employment to many unemployed, primary function of the enterprise is satisfied. কেবলমাত্র কিছু আনএমপ্লয়েড ইয়থকে চাকুরী দেওয়ার জন্য এই ব্যবস্থা করেছিলেন। কাগজে তখন বেরিয়েছিল যে একটা বাসের পিছনে এত লোক দিলে তাহলে বাসের লাভ হবে কি করে? তার উত্তর ডাঃ রায় বলেছিলেন ওয়েলফেয়ার স্টেটে লাভ করার জন্য বাস তৈরী করা হয় নি। লোকসংখ্যার অনুপাতে চেষ্টা করা হয়েছে বাস কি করে বাড়ান যায়। সেই সমস্যার সমাধান করার জন্য এটা করা হয়েছিল, সেখানে প্রফিট হিসাবে এই বাস তৈরী করার কথা তিনি বলেন নি। স্যার, তা সত্ত্বেও এখন বাসের অগ্রগতি ঘটেছে। ১৯৭৬ সাল থেকে ১৯৭৭ সালের হিসাব যদি দেখেন তাহলে দেখবেন ১৯৭৬ সালে ৪৭টি সিটি বাস ছিল, বর্তমানে সেটা দাঁড়িয়েছে সিটি রুটে ৬৫ তে অর্থাৎ ১৮টি বাস বেড়েছে। সিটি রুটে দুরপাল্লার বাসের ক্ষেত্রে ১৯৭৬ সালে ২৮টি ছিল বর্তমানে সেটা ৫৮তে দাঁড়িয়েছে অর্থাৎ ৩০টি নতুন বাস বাড়ান হয়েছে। ধর্মতলাতে ওয়েটিং রুম হয়েছে, রক্ষণা-বেক্ষণের জন্য নতুন বাস বাড়ান হয়েছে। ধর্মতলাতে ওয়েটিং রুম হয়েছে, রক্ষণা-বেক্ষণের জন্য নতুন নতুন ব্যবস্থা করেছেন। এই হল সি. এস. টি. সির ব্যাপার। এইবার ট্রাম কোম্পানির একটা অংকের হিসাব আপনাদের কাছে উত্থাপন করছি। এই ট্রাম কোম্পানি নিয়ে অনেক লেখা-লেখি হয়েছিল। এই ভি. আই. পি রোড দিয়ে ট্রাম যাবে বলে সি. আই. টি রোডের গাছগুলি কেটে দেওয়া হয়েছে। এই নিয়ে খুব সমালোচনা হয়েছিল। বেশ কিছু গাছ কেটে ট্রাম লাইন করা হচ্ছে বলে কাগজে যে লেখা হচ্ছে এটা না করলে পরিবহন সমস্যা মেটানো যাবে কি করে? সি. এম. ডি. রাস্তা তৈরী করার জন্য যেমন গাছ কেটে তার পরিবর্তে

আবার ডবল করে গাছ লাগিয়ে দেয় বেশী করে। এবং তারা প্রয়োজনের অনুপাতে বেশী করে গাছ লাগানোর চেষ্টা করে। কিন্তু কাগজে এই বিষয়ে খুব লেখা-লেখি হচ্ছে এবং আমাদের সঙ্গে বিরোধীতা করবেন বলেই যা ইচ্ছে লিখবেন না। তাছাড়া এই ট্রাম কোম্পানি সরকারের হাতে এল ১৯৬৭ সাল, সেখান থেকে ১৯৭৬ সাল পর্যন্ত কংগ্রেসী মহাপ্রভুদের রাজত্বকালে একটিও নতুন বাস ক্রয় করলেন না বা তৈরী করলেন না। এই কয়েক বছরের মধ্যে অর্থাৎ ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত ৭৫টি নতুন ট্রাম কিনেছি। কিন্তু ওরা কোন ট্রামই ক্রয় করেন নি। তাছাড়া রাজাবাজারে যখন ১৯৭২ সালে ৪৫টি পুড়লো তখন তারা তার বদলে কোন ট্রাম কিনলেন না। তার বদলে ওই ট্রামের পোড়া অংশ দিয়ে ১৯টি সুন্দরী ট্রাম করা হোল। সুতরাং এইভাবে তার পরিবহন সমস্যার সমাধান করতে চেয়েছেন।

আমরা ৭৫টি নতুন ট্রাম করেছি। ৫২টি ট্রাম সারাই করেছি। ৭২ কিলোমিটার ওভারহেড লাইন টেনেছি। আগে যেখানে ২৮০টি ট্রাম চলতো এখন সেখানে ৩২৫টি ট্রাম চলছে। আমাদের নূতন নূতন যে স্কীম আছে সেগুলি আমরা আস্তে আস্তে রূপায়িত করবো। পরিবহণ সমস্যার সমাধান যদি করতে হয় তাহলে কেবলমাত্র বাস ট্রামের উপর নির্ভর না করে আমরা ওয়াটার ট্রান্সপোর্টের ব্যবস্থা করেছি। অর্থাৎ আমরা স্টিমার সার্ভিস চালু করেছি। হাওড়া স্টেশন থেকে যারা আসেন তারা আর্মেনিয়ান এবং চাঁদপাল ঘাট দিয়ে সোজা আফিসে চলে আসছেন। নূতন নূতন আর যে সব জেটি হচ্ছে সেই সব হলে সরাসরি লোকেরা ফেয়ারলি প্লেস, ডালহৌসিতে চলে আসবেন। আমরা আর. টি. এ-র মাধ্যমে প্রাইভেট বাসের পারমিট দিয়েছি ৪৭০টি, অটো রিক্সা ৮৪৭টি তার মধ্যে ১৮১টি চলছে ট্যাক্সির জন্য ১৩৩০টি পারমিট দেওয়া হয়েছে, মিনি বাসের জন্য দেওয়া হয়েছে ৫০১টি। ১৯৭২ সালে মিনি বাস নিয়ে খুব কেলেঙ্কারী হয়েছিল। আগে দেওয়া হয়েছিল যাদের তারা কেউ ব্যাঙ্কে টাকা ফেরৎ দেয় নি। কিন্তু এখন করা হয়েছে যে তিন মাস অন্তর যদি ব্যাঙ্কে এর টাকা ফেরৎ না দেয় তাহলে পারমিট রিনিউ করা হবে না। পরিবহণ সমস্যার সমাধানে আর একটা দিক হচ্ছে রাস্তা। কলকাতার রাস্তার পরিমাণ হচ্ছে ৬ পারসেন্ট, সেখানে বম্বে, মাদ্রাজ এর রাস্তার পরিমাণ ২৫ পারসেন্ট। নূতন নূতন বাস ট্রাম রাস্তায় নামালেই পরিবহণ সমস্যার সমাধান হবে না - যদি না রাস্তার পরিমাণ বাড়ে কারণ তা না হলে একটা বাসের পিছনে তার একটা বাস লেগে থাকবে। অতএব সত্যিকারের যদি সমস্যার সমাধান করতে হয় তাহলে সার্কুলার রেলের কথা আমাদের প্রথমে চিন্তা করতে হবে। এক্ষেত্রে আমি ডাঃ রায়ের একটি বক্তৃতা এখানে উল্লেখ করবো। রিক্সা, ঠেলা ইত্যাদি যানবাহণ গুলো জ্যামের কারণ। ১৯৫৬ সালে ডাঃ রায় তাঁর বাজেট বক্তৃতায় বলেছিলেন যে রিক্সা, ঠেলা ইত্যাদির বদলে আমাদের অন্য কিছুর চিন্তা করতে হবে এবং সে ক্ষেত্রে তিনি সার্কুলার রেলের কথা বলেছেন। আমাদের বর্তমান রেলমন্ত্রী বলেছেন যে এই বছরের মধ্যে তিনি বাগবাজার থেকে ফেয়ারলি পর্য্যন্ত এই সার্কুলার রেল চালু করবেন। অর্থাৎ এ বছর যেহেতু লোক সভার নির্বাচন হচ্ছে সেহেতু স্টান্ট হিসাবে এই কথা বলেছেন।

[3-20 to 3-30 P.M.]

আজকে বাগবাজার থেকে ফেয়ারলি প্লেসে বহু লোক যাতায়াত করে অথচ চিৎপুরের ট্রাম বন্ধ হয়ে গেছে। হাজার হাজার নিত্যযাত্রীর হাওড়া ষ্টেশন, শিয়ালদহ ষ্টেশন থেকে ডালহৌসী স্কোয়ারের আসে এবং হাওড়া, হুগলীর বহু লোক কাজ কর্ম করার জন্য, ব্যবসা বানিজ্য করার জন্য প্রত্যহ এই কোলকাতায় আসছে। কাজেই সার্কুলার রেল শুধু ওইটুকু করলে হবে না। এতে শুধু ইলেকসন স্টান্ট হবে। আমি মনে করি এই সার্কুলার রেল সম্পূর্ণভাবে

করা উচিত। অর্থাৎ টালিগঞ্জ, বালিগঞ্জ পর্যন্ত এবং উত্তরে দমদম পর্যন্ত একে নিয়ে যেতে হবে যাতে দূরের লোকেরা সরাসরি ডালহৌসী স্কোয়ারে চলে আসতে পারে। আমাদের রেলওয়ে মন্ত্রী গনিখান চৌধুরী যদি কোলকাতাকে ভালবাসেন তাহলে তাকে বলব, বালি এবং বালিখালকে যুক্ত করা দরকার এবং তার ফলে যাত্রীরা দমদম হয়ে একেবারে সরাসরি ফেয়ারলী প্লেসে চলে আসতে পারবে। শুধু তাই নয়, এর ফলে ২৪পরগণা, হাওড়া এবং হুগলীর লোকদেরও সুবিধা হবে। স্যার, কোলকাতার পরিবহনের সঙ্গে তার একটি জিনিস যা যুক্ত রয়েছে সেটা হচ্ছে মেট্রো রেল। অবশ্য আমরা জানিনা এই মেট্রো রেল কবে চালু হবে। কেন্দ্রীয় সরকার যেভাবে টাকা দিচ্ছেন তাতে কবে এটা চালু হবে জানিনা। তবে মাঝে মাঝে শুনি মেট্রো রেল নাকি এসপ্ল্যানেড থেকে রবীন্দ্র সদন এইটুকু রাস্তা চালু হবে। আমি তো বুঝতে পারছি না। এতে আমাদের কি উপকার হবে? আমাদের পরিবহন সমস্যার সমাধান করতে হলে মেট্রো রেল পুরোপুরিভাবে সম্পূর্ণ করতে হবে। মেট্রো রেলের ৩টি ফেজ আছে এবং তার মধ্যে প্রথম ফেজ হচ্ছে--দমদম ষ্টেশন থেকে টালিগঞ্জ পর্যন্ত, দ্বিতীয় ফেজ হচ্ছে, সার্কুলার রোড দিয়ে বরানগর এবং এদিকে বলছে ব্রেজব্রীজ এবং এটা ক্রস করছে রবীন্দ্র সদনের ওখানে সার্কুলার রোডে এবং তৃতীয় ফেজ হচ্ছে, হাওড়া ময়দান থেকে বিবেকানন্দ রোড দিয়ে সল্ট লেক পর্যন্ত। স্যার, এ পর্যন্ত যা দেখা গেছে তাতে দেখছি, সুব্রতবাবুদের আন্দোলনের জন্য আমাদের স্টেট বাস-এর ক্ষতি হয়েছে ১০ লক্ষ টাকার মত। একমাত্র ১৭.১.৮৩ তারিখে একদিনে ক্ষতি হয়েছে ২ লক্ষ ৮১ হাজার ৮৯৭ টাকা। এঁরা সেদিন একটা ঘটনাকে কেন্দ্র করে সমস্ত কোলকাতাকে অচল করবার চেষ্টা করেছিলেন এবং তাতে মাত্র ১ ঘন্টায় ওই পরিমান টাকার ক্ষতি হয়েছে। এছাড়া কসবা মসজিদের ব্যাপারে ওঁদের হরতালের সময়ও বাস-এর ক্ষতি হয়েছে। এঁরা বিভিন্ন ঘটনাকে কেন্দ্র করে ট্রামে, বাসে আগুন ধরিয়ে দিয়েছে এবং লাল রং-এর বাস বেরুবার পর শিয়ালদহ ষ্টেশনের কাছে ওই লাল বাসে আগুন ধরিয়ে দিয়েছিল। স্যার, আমাদের কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্রনববাবু পশ্চিমবাংলার লোক হয়েও নিজেকে অন্য প্রদেশের লোক বলে মনে করেন এবং তিনি অন্য প্রদেশ থেকেই নির্বাচিত হয়ে রাজ্যসভায় গেছেন। একটি দুঃখজনক ঘটনা তাঁর সম্বন্ধে আপনার গোচরে আনছি। পুলিশকে ট্রেনিং দেবার ব্যাপারে এয়ার ক্রাফট কেনার জন্য টাকা বাজেটে ধরা আছে কিন্তু ফরেন মানি পাওয়া যাচ্ছে না বলে এটা কেনা হচ্ছে না একথা প্রণববাবু বলেছেন।

যদি পরিবহণ সমস্যাকে আরও খারাপ করে দেবার যড়যন্ত্র করা হয় তাহলে এই সমস্যা পশ্চিমবাংলায় কোন দিনই সমাধান হবে না। আমরা জানি কারা এই যড়যন্ত্রের সংগে জড়িত। খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে আজকে এই পরিবহন সমস্যা সমাধান করার জন্য আমরা আরও মিনিবাস বিভিন্ন জায়গায় আরও বেশী করে চালু করতে চাইছি। কিন্তু কলকাতা হাইকোর্ট থেকে ২২৫৬টি জায়গায় ইনজাংশন দিয়ে রেখে দিয়েছে। স্যার, আপনি যদি ইতিহাসের দিকে তাকিয়ে দেখেন তাহলে দেখবেন এই বাংলা দেশে বিভিন্ন যুগে বিভিন্ন সময়ে কিছু কিছু দালাল আমাদের মধ্যে ছিল। আকবরের রাজত্বকালে এই বাংলাদেশে ১২ ভূইয়াদের বিরুদ্ধে এখানে দালালী করা হয়েছিল, সিরাজউদ্দৌলার মীর্জাফরের জন্ম হয়েছিল। সুভাষচন্দ্র বসু যখন প্রেসিডেন্ট হবার চেষ্টা করেছিলেন একটা বিরোধী দল তৈরী করেছিলেন তখন তার বিরুদ্ধে দালালী করা হয়েছিল গান্ধীজীর পিছনে গিয়ে সেই সব দালালরা সেদিন দাঁড়িয়েছিল। আবহমান কাল থেকে এই দালালী চলছে এবং এখনও সেই রকম দালাল আমাদের দেশে আছে। কিন্তু আমরা একথা জানি যে জনগণ আমাদের সঙ্গে আছে এবং তাদেরই সহযোগিতায়

আমরা এগিয়ে যেতে পারবো। এই কথা বলে পুনরায় এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় স্বরাষ্ট্র পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয় এখানে যে তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন, এবং তিনি যে বিবৃতি এখানে দিয়েছেন, সেই বিবৃতি পড়ে কিছু বুঝবার চেষ্টা করেছি বটে, কিন্তু এই বিবৃতির মধ্যে দেখতে পেলাম না যে এই পশ্চিমবাংলায় যে পরিবহন ব্যবস্থা সেই পরিবহন ব্যবস্থা ভেঙ্গে পড়ার মত অবস্থায় আছে। পরিবহন ব্যবস্থায় যে সমস্ত সমস্যাগুলি আছে সে সম্বন্ধে কোন কথা এই বিবৃতির মধ্যে স্থান পায় নি। সেই সমস্যাগুলি আজকে খুঁটিয়ে দেখতে হবে। সারা কলকাতায় এবং বিভিন্ন জেলায় বাসের যে অবস্থা, সে কথা আজকে সকলেই জানেন। বিশেষ করে কলকাতার রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা অর্থাৎ বাস এবং ট্রাম দিয়ে জনসাধারণকে যেভাবে যাতায়াত করতে হয় তা আজ কাউকে বলে জানাতে হবে না। আমরা দেখতে পাচ্ছি সরকারী বাসের সংখ্যা দিনের পর দিন হ্রাসপ্রাপ্ত হচ্ছে। আমি এদিকে বিশ্বব্যাঙ্কের ঋণের বোঝা জনসাধারণের উপর বেড়ে যাচ্ছে। অপর দিকে ভরতুকির পরিমাণও বেড়ে যাচ্ছে। কিন্তু সেই সাথে সাথে পরিবহন ব্যবস্থার উন্নতি হচ্ছে না। বরং প্রতি দিন এই সমস্যা আরও প্রকট রূপ নিচ্ছে। আমরা দেখি বিশেষ করে অফিস টাইমে বাস ষ্ট্যান্ডগুলিতে মানুষ বাসের জন্য বহু সময় অপেক্ষা করে থাকে। বাস নিয়মিত সময়ে না পৌঁছাবার ফলে যাত্রী-সাধারণ দারুণভাবে দুর্ভোগ ভোগ করছে। অফিসের সময় মানুষকে অফিস কোর্ট কাছারীতে যাতায়াত করতে হয়। এই সব সমস্যার কথা তিনি না বলে, তিনি তাঁর বিবৃতির মধ্যে তুলে ধরেছেন যে তিনি কতকগুলি নূতন বাস চালু করেছেন, এবং কতকগুলি নূতন বাস আগামী দিনে চালু করবেন। বিশ্ব ব্যাঙ্ক থেকে ঋণ নিচ্ছেন এবং বাসের সংখ্যা বাড়াবার চেষ্টা করছেন। আমার বক্তব্য হচ্ছে আপনি ঋণের বোঝা বাড়াচ্ছেন এবং দেশের মানুষের উপর কর ধার্য করছেন, তাতে আমাদের দুর্দশাই বাড়ছে।

[3.30-3.40 p.m.]

অর্থনৈতিক জীবনে মানুষের অনিশ্চয়তা, তার সঙ্গে সঙ্গে আপনারা সমানতালে বাসের ভাড়া বাড়িয়ে চলেছেন। একদিকে সরকারী কোষাগার থেকে ভর্তুকি দিচ্ছেন লোকসান সামাল দেবার জন্য, অন্যদিকে জনসাধারণের কাছ থেকে ভাড়া বৃদ্ধি বাবদ অর্থ সংগ্রহ করছেন। কিন্তু জনসাধারণ যে তিমিরে সেই তিমিরেই আছে, তাদের কোন সুবিধা হয়নি। এই যে মূল সমস্যা, এই মূল সমস্যার দিকে আপনারা আদৌ দৃষ্টি দেননি এবং আপনার এই বাজেট বিবৃতিতে যদি এই বিষয়টা স্বীকার করতেন তাহলেই বুঝতে পারতাম যে আপনারা মূল সমস্যাটা উপলব্ধি করবার চেষ্টা করছেন, কিন্তু তা না করে এই ভয়াবহ সমস্যার বাস্তব অবস্থাটাকে আড়াল করবার চেষ্টা করছেন। তাই আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলবো, এই যে পরিবহন ব্যবস্থা, সি. এস. টি. সি. সংস্থা, এই সংস্থার মধ্যে দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে বাসা বেঁধেছে, কিন্তু দুঃখের বিষয় সেই সব দুর্নীতির ঘুঘুর বাসাকে ভাঙ্গবার বা সেই সব দুর্নীতিকে বন্ধ করবার জন্য কোন রকম চেষ্টা করা হয়নি এবং এই বাজেটের মধ্যে সেই সম্পর্কে কোন বক্তব্য মন্ত্রী মহাশয় রাখেন নি। তাই আমি বলতে চাই, এই যে ব্যাপক দুর্নীতি পরিবহনের মধ্যে গড়ে উঠেছে, তা বন্ধ করার সদিচ্ছা আপনাদের নেই, এটাই হচ্ছে বাস্তব অবস্থা। যদি সেই সদিচ্ছা থাকতো তাহলে এই অবস্থায় কি কি কার্য্যকর ব্যবস্থা আপনারা নিয়েছেন, তা এই বাজেট বই এর মধ্যে

লিখতেন। আমি এখানে বলতে চাই যে সংখ্যার বাস আমাদের এই সি. এস. টি. সি. সংস্থায় আছে, সেই সংখ্যার বাস কলকাতার পথে নাবে না। যে বাসগুলো আছে, সেই বাসগুলো যদি পথে নাবতো প্রতিদিন, তাহলে যাত্রী সাধারণ সেই বাস ব্যবহার করতে পারতো ফলে জনসাধারণের অসুবিধা খানিকটা লাঘব হতো। কিন্তু সেদিকে আমরা যদি লক্ষ্য করি তাহলে দেখা যাবে, ডিপোগুলোতে যে অকেজো বাসগুলো আছে, যেগুলো অকেজো অবস্থায় রয়েছে, সেইগুলোকে ভাল করে মেরামত করে চালানোর পরিবর্তে, সেইগুলোকে জলের দামে আপনারা বিক্রি করে দিয়েছেন। এই যে দুর্নীতি--কোন বাসগুলো একেবারে অকেজো হয়ে গেছে, কোনগুলো সারানো চলতে পারে, এই রকম পরীক্ষা নিরীক্ষা করার কোন ব্যবস্থা আপনাদের নেই। ফলে আমরা দেখতে পাচ্ছি ১৭০টি অকেজো বাস আপনারা জলের দরে বিক্রি করে দিয়েছেন। তার মধ্যে কিছু সিংগল ডেকার আছে, সেইগুলো বিক্রি করেছেন মাত্র ২৭ হাজার টাকা করে, এবং ডবল্ ডেকার যেগুলো, সেইগুলো বিক্রি করেছেন ৪০ হাজার টাকা করে। অথচ এইগুলোর প্রকৃত মূল্য আরও অনেক বেশী হতে পারতো। কেন এই ভাবে যথাযথ ভাবে পরীক্ষা নিরীক্ষা না করে জলের দামে বাসগুলো বিক্রি করলেন, এটা কাদের স্বার্থে করলেন, এটা জনসাধারণের স্বার্থে কিনা এটাই বিচার্য্য বিষয়। বাসের যে টায়ারগুলো একটু খারাপ হয়ে যায়, সেইগুলো অল্প মেরামত করলেই ব্যবহার করা যায়, সেইগুলোকে মেরামত না করে ঢালাও ভাবে বিক্রি করবার ব্যবস্থা করেছেন, এক একটা টায়ার ২৫/৩০ টাকা দামে আপনারা বিক্রি করেছেন। অপর দিকে ডিজেলের যে ড্রামগুলো, সেই ড্রামগুলোকে ৮০/৮২ টাকায় বিক্রি করে দিচ্ছেন। এই যে অব্যবস্থা, এই অব্যবস্থা যদি বন্ধ না করতে পারেন তাহলে পরিবহন সংস্থা অত্যন্ত ভয়াবহ অলাভজনক অবস্থায় চলবে, এবং দিনের পর দিন একটা শোচনীয় অবস্থায় এসে দাঁড়াবে। পরিবহন ব্যবস্থায় চাপ আছে ঠিক কথা, আপনি বাস বৃদ্ধি করছেন ঠিক কথা, কিন্তু সঙ্গে সঙ্গে যে বাসগুলো আছে, সেইগুলোকে ঠিক মত যদি চালাতে পারেন, যদি দুর্নীতি বন্ধ করতে পারেন তাহলে ঐ বাসের সংখ্যা চালু বাসের সংখ্যাকে বৃদ্ধি করতে পারতো।

এবং পরিবহনের মাধ্যমে লোকের যাতায়াতের সুযোগ সুবিধা বৃদ্ধি করতে পারতেন। কিন্তু আপনি সেদিকে নজর দেন নি। আপনাদের ৭ বছর রাজত্বকালে এই কান্ডকারখানাগুলি চলেছে। অপর দিকে রাত্রি বেলায় পিক-আপ ভ্যানগুলি করে মূল্যবান যন্ত্রাংশ পাচার করা হয়। (ভয়েস ঃ রবীন মন্ডলঃ আগেও ছিল) আগে ছিল, তার জন্য আপনারা এখনো চালিয়ে যাবেন? তাহলে কংগ্রেস রাজত্বের সঙ্গে আপনাদের পার্থক্য কোথায়? আপনারা তো কংগ্রেসের সঙ্গে আপনাদের পার্থক্য করতে চান--এই আপনাদের কনসিডারেসনের ফলে বলার কিছু নেই। আগে এই রকম দুর্নীতি হত, অতএব আমরাও দুর্নীতি করব, এতে বরং দুর্নীতি আরো বেড়ে যাবে। ওরা চুরি করেছিল বলে আপনারা ডাকাতি করবেন? ওরা রাতে ডাকাতি করত, আপনারা দিন দুপুরে ডাকাতি করবেন? অতএব আপনারা পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছে চীৎকার করে বলুন যে কংগ্রেস দুর্নীতি করে গিয়েছিল, আমরা তার থেকে আরো বেশী দুর্নীতি করব। যাই হোক আমি যা বলেছিলাম তা হচ্ছে এই, যে সব পিক আপ ভ্যান রাতে বেরোয় সেগুলি তদারকি করলে চেক করলে অনেক মূল্যবান যন্ত্রাংশ দেখতে পাওয়া যাবে। এখান থেকে মাল বাইরে পাচার করা হয়। এসব চেকিং-এর কোন ব্যবস্থা নেই। আপনারা ৭ বছরের মধ্যে এই সব চেকিং-এর ব্যবস্থা করেন নি। আপনারা দুর্নীতিকে অবাধে প্রশ্রয় দিয়ে চলেছেন। এই সব যন্ত্রাংশগুলি কিন্তু প্রোটেকটেড এরিয়ায় থাকে। প্রোটেকটেড্ এরিয়ায় সিকিউরিটি আছে, অথচ এগুলি বেরিয়ে যাচ্ছে কি করে বেরিয়ে যাচ্ছে? বাইরের কারো সংগে যোগসাজসে এইগুলি

নিশ্চয় যাচ্ছে। সি. এস. টি. সি. কর্তৃপক্ষের সঙ্গে বিভাগীয় এক শ্রেণীর কর্মচারীর যোগসাজসে এই দুর্নীতিগুলি দিনের পর দিন চলেছে এবং এইভাবে ড্রেনেজ হচ্ছে অপচয় হচ্ছে। আর অপর দিকে আপনারা বলছেন পরিবহন ব্যবস্থার উন্নতি হচ্ছে। এই পরিবহন ব্যবস্থায় শতকরা ২৫ ভাগ বাড়তি লোক নিয়োগ করেছেন। কংগ্রেসের সময় এই কাজ করছেন, শতকরা ২৫ ভাগ বাড়তি লোক নিয়োগ করেছেন। প্রত্যেকদিন যে বাস বেরোবার কথা সেই বাস বেরোচ্ছে না। কোটা অনুসারে বাস রাস্তায় নামাতে পারছেন না। এগুলি কেন হচ্ছে? আর যে ক'টি বাস রাস্তায় নামছে তাও আবার ব্রেক ডাউন হয়ে যাচ্ছে। প্রকৃত পক্ষে অর্ধেক বাস থাকে, আর অর্ধেক বাস বেরচ্ছে, বলা যেতে পারে। এই রকম ব্রেক ডাউন অবস্থায় বাস পড়ে থাকছে কেন? একটা মিথ্যা অজুহাতে ব্রেক ডাউন করে ফেলে রেখে দেওয়া হচ্ছে। ড্রাইভার, ইউনিয়ন কর্তৃপক্ষের সঙ্গে একটা হবনব থাকে। এইভাবে ব্রেক ডাউন করে ড্রাইভার অন্য জায়গায় প্রাইভেট বাস চালাতে চলে যাচ্ছে। এই রকম অবস্থা দিনের পর দিন চলেছে। দেখা যাচ্ছে দুপুর বেলায় পথে কম বাস বেরোচ্ছে। রুটের বাস টাইমের সঙ্গে বাসের সংখ্যার বিন্যাস করে নামাতে পারছেন না। যার ফলে দুপুরের দিকে যাত্রী সাধারণের খুব অসুবিধা হয়। সি. এস. টি. সি.র সঙ্গে প্রাইভেট বাস মালিকদের একটা অশুভ আঁতাত রয়েছে। তার জন্য এই রকম দুর্নীতি পরিবহন ব্যবস্থায় চলেছে, সরকারী বাস রাস্তায় নামছে না। সরকারী পরিবহন ব্যবস্থা নড়বড়ে হয়ে পড়েছে। বেসরকারী বাস মালিকদের হাতে সমস্ত পরিবহন ব্যবস্থা তুলে দেবার একটা ফন্দি ফিকির করছেন। ওর্য়াল্ড ব্যাঙ্কের সঙ্গে চুক্তি অনুসারে, তাদের পরামর্শ অনুসারে আপনারা এই কাজ করছেন। আর এর সঙ্গে সমান তালে দূনীর্তির জন্য আপনাদের ঘাটতি চলেছে এবং সেই ঘাটতি মেটাবার জন্য কোযাগার থেকে ভরতুকি দিয়ে যাচ্ছেন। অপর দিকে আপনারা অজুহাত তুলছেন বাসের ভাড়া না বাড়ালে উপায় নেই। যন্ত্রাংশ, পেট্রল, ডিজেলের দাম বাড়ছে, অতএব বাসের ভাড়া বাড়াতে হবে। এই অজুহাতে তিনি বাস ভাড়া যাত্রী সাধারণের উপর চাপিয়ে দিচ্ছেন। পরিপূর্ণ ভাবে প্রাইভেট বাস মালিকদের স্বার্থে গরীব জনসাধারণের উপর এই বোঝাটা চাপিয়ে দিলেন।

3.40-3.50 p.m.]

এই বাড়তি ভাড়ার বিরুদ্ধে দেশের মানুষ প্রতিবাদ জানিয়েছিল। আমাদের দল এস.ইউ.সি.আই-এর নেতৃত্বে যাত্রীসাধারণ এই অন্যায় বাসভাড়া বৃদ্ধির বিরুদ্ধে তীব্র আন্দোলন গড়ে তুলেছিলেন। স্যার, আমরা সেদিন দেখেছি জনসাধারণ যখন এই অন্যায় বাসভাড়া বৃদ্ধির বিরুদ্ধে আন্দোলনে সামিল হলেন তখন ওরা ওদের পুলিশ প্রশাসন এবং ঠ্যাংগাড়ে বাহিনী নিয়ে জনসাধারণের উপর ঝাপিয়ে পড়লেন এবং সেখানে গুলি চালিয়ে মানুষকে হত্যা করলেন। এমন কি মেয়েদের গায়ে পর্য্যন্ত ওরা হাত দিয়ে ওদের হাতকে কলঙ্কিত করলেন। দীর্ঘদিন ধরে সেই আন্দোলন চলেছিল এবং সেই আন্দোলনের পেছনে জনসমর্থন গড়ে উঠেছিল। সেই জনসমর্থনের চাপে পড়ে ওরা পরে স্বীকার করলেন যে বাসের ভাড়া যা বাড়ানো হয়েছে তা সব জায়গায় ঠিকমত হয় নি। তারপর সেটা পুনর্বিবেচনা করার কথা বললেন এবং শেষ পর্য্যন্ত বাধ্য হয়ে সেই ভাড়া কিছুটা কমালেন। কাজেই এখানে জনস্বার্থবিরোধী একটা কাজ আপনারা করলেন। তারপর প্রাইভেট বাসের পারমিট দেবার ক্ষেত্রে আমরা দেখেছি আপনারা দুনীর্তির আশ্রয় নিয়েছেন। সেখানে প্রাইভেট বাসের মালিকদের কাছ থেকে টাকা নিয়ে আপনারা পারমিট দেবার ব্যবস্থা করেছেন। নির্বাচনের আগে আপনারা বলেছিলেন একটি দুর্নীতিমুক্ত

প্রশাসন পশ্চিমবঙ্গের মানুষকে আপনারা দেবেন। গত ৭ বছর ধরে সেই দুর্নীতিমুক্ত প্রশাসনের নজির হিসাবে রাষ্ট্রীয় পরিবহণে যা করেছেন সেটা দেশের মানুষ হাড়ে হাড়ে বুঝেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় দুর্ঘটনাজনিত ক্ষতিপূরণের পরিকল্পনার কথা বলেছেন। এই প্রসঙ্গে আমার বক্তব্য হচ্ছে, ক্ষতিপূরণ দেবার যে ব্যবস্থা আছে সেটা ঠিক সময় মত দেওয়া হয় না এবং তা দেবার সময় নানান রকমের টালবাহানা করা হয়। এক্ষেত্রে মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি বলব, কোন দুর্ঘটনা ঘটলে সেখানে আহত বা মৃত ব্যক্তিদের ব্যাপারে যে সাহায্যদানের ব্যাপারটি আছে তা যাতে দ্রুত দেবার ব্যবস্থা হয় সে দিকে আপনাকে নজর দিতে হবে। তার কারণ, আহত ব্যক্তিদের দ্রুত সাহায্য না দিলে তাদের নানান রকমের অসুবিধায় পড়তে হয় এবং মৃতদের আত্মীয় স্বজনদের দ্রুত সাহায্য না দিলে ভবিষ্যতে তারা বিপদে পড়েন। এরপর স্যার, আমি জলযান সম্পর্কে কয়েকটি কথা বলব। অন্তর্দেশীয় জলযান সম্পর্কে বলতে গিয়ে আমি সুন্দরবন এলাকার কয়েকটি কথা বলব। স্যার, আপনি জানেন, সুন্দরবন এলাকার বহু নদ-নদী রয়েছে এবং এক একটি বিক্ষিপ্ত দ্বীপের মধ্যে সুন্দরবনবাসীরা বাস করেন। এক্ষেত্রে তাদের যোগাযোগের একমাত্র অবলম্বন জলযান। এক্ষেত্রে আপনি যদি কিছু কিছু লঞ্চ সার্ভিস চালু করতে পারেন তাহলে ভালো হয়। আগে কিছু কিছু লঞ্চ সার্ভিস ছিল কিন্তু এখন আর বিশেষ কিছু নেই, সেই রুটগুলি বন্ধ হয়ে গিয়েছে। এর প্রধান কারণ, সুন্দরবন এলাকায় নৌকাগুলিতে পাম্পসেট মেসিন বসানো হয়েছে। এগুলিকে ভটভটি বলে। এগুলির সঙ্গে প্রতিযোগিতায় লঞ্চগুলি পারছে না। লঞ্চগুলির চলাচলের ব্যাপারে একটা নির্দিষ্ট সময় থাকে কিন্তু এই মেকানাইজড বোটগুলির ক্ষেত্রে সেরকম কোন নির্দিষ্ট টাইম নেই। স্যার, আমরা দেখছি, অসংখ্যা এই রকম মেকানাইজড বোট এক প্রান্ত থেকে আর এক প্রান্ত পর্য্যন্ত যাত্রী নিয়ে চলাচল করছে। এগুলিকে যদি পারমিট বা লাইসেন্স দিয়ে আইনসম্মত করেন তাহলে সুন্দরবন এলাকার মানুষের যাতায়াতের সুবিধা হয়। মাঝে মাঝে এই নৌকাগুলি ডুবে যায় এবং পুলিশ গিয়ে সেখানে সেই ফটফটিগুলির মালিকদের কাছ থেকে টাকা নেয় এবং সেখানে অনেক সময় এই ফটফটি চলাচল বন্ধ হয়ে যায়। এগুলির চলাচল বন্ধ হলে সুন্দরবন এলাকার মানুষের যাতায়াতের দারুন অসুবিধা হয়। মাননীয় মন্ত্রী মহাশয় এই মেকানাইজড বোটগুলিকে লাইসেন্স দিতে পারেন কিনা সেটু একটু চিন্তা ভাবনা করে দেখবেন। পরিশেষে আমি এই কথা বলতে চাই, আপনারা ৭ বছর ধরে দুর্নীতিকে বন্ধ করার জন্য চেষ্টা করেন নি, দুর্নীতিকে আরো প্রশ্রয় দিয়েছেন। তাই, বাসের ভাড়া বাড়িয়ে সাধারণ মানুষকে আরো দুর্ভোগের মধ্যে দিয়ে যাবার চেষ্টা করেছেন। সে জন্য এই ব্যয়-বরাদ্দকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্যা সঙ্কুল পশ্চিমবাংলায় পরিবহন একটা বিরাট সমস্যা। আমাদের বিরোধী দলের বন্ধুরা দুর্নীতি থেকে আরম্ভ করে কোন কিছুর বাদ দেননি। আজকে প্রশ্নটা হচ্ছে, আমরা অতীতে বার বার বলেছি যে আমরা বিপ্লব করে এখানে আসিনি। গোটা ভারতবর্ষে যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থা, সেই সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে একটা অঙ্গরাজ্য হিসাবে আমরা পশ্চিমবাংলায় নির্বাচিত হয়েছি। কাজেই দুর্নীতির যে কথা বলা হয়েছে, এই দুর্নীতি রাতারাতি দুর করে দেব, এই রকম কোন প্রতিশ্রুতি তাদের দেওয়া হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু কিছু তথ্য দিয়ে এবং তুলনামূলক ভাবে একথা বলতে পারি যে এই সরকার ক্ষমতায় আসার পরে স্টেট ট্রান্সপোর্টের কিছু গুণগত পরিবর্তন ঘটেছে। তবে মূল সমস্যার সমাধান এখনও [illegible] করতে পারিনি। মাননীয় সদস্য, প্রবোধবাবু নিশ্চয়ই এই বিষয়ে আমার সঙ্গে একমত হবেন যে কলকাতার শহরে এই ঠেলাগাড়ী, রিক্সা, এগুলি ১৯৭৭ সালে

চালু হয়নি। আমরা যখন কিছু কিছু রাস্তায় ঠেলা, রিক্সা বন্ধ করার চেষ্টা করেছিলাম তখন ঐ দিল্লী থেকে ফার্নান্ডেজ সাহেব ছুটে এসেছিলেন এবং একটা গেল গেল রব উঠেছিল। আমরা একথা বলেছি যে, কলকাতায় যদি গাড়ীর গতিকে দ্রুততর করতে হয় তাহলে ঠেলা, রিক্সাকে কলকাতার বুক থেকে সরাতে হবে। ১৯৭৫-৭৬ সালে যেটা কংগ্রেসের কাছে 'গোল্ডেন এরা' ছিল, সেই সময়ে ১৪৮৬ খানা বাস চলতো। ১৯৭৬-৭৭ সালে সেটা কমে ১১৫৯ থানা বাসে দাঁড়াল। মেট্রো রেলের কাজ শুরু হয়েছে। সেটা কবে শেষ হবে ওরা বলতে পারেছন না। এটা একমাত্র ভগবানই জানেন। নির্বাচন আসছে দেখে চক্ররেলে খেলা শুরু করেছেন। সমস্ত মানুষকে ওরা চক্রাকারে ঘোরাচ্ছেন। পাবলিক আন্ডার টেকিং কমিটির পক্ষ থেকে, এস্টিমেটস কমিটির পক্ষ থেকে আমরা দেখেছি যে কনডেমড বাস বিক্রি সম্পর্কে কিছু কিছু ইররেগুলারিটিস হয়েছে। এখন ইররেগুলারিটিস মানে কি দুর্নীতি? অদ্ভুত কথা তারা বললেন। এখানে কিছু কিছু ফরম্যালিটিস তার অবজার্ব করতে পারেন নি। তার মানে দুর্নীতি হয়েছে—একথা বলা যাবে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো যে বাজেট আমাদের সামনে আপনি পেশ করেছেন, সেখানে ১৯৮৩-৮৪ সালে কত কোটি টাকা লোকসান হয়েছে তার একটা তুলনামূলক চিত্র এখানে রাখা উচিত ছিল। সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্য বিশেষ করে কয়েকটি রাজ্যের বাসের কথা ওরা বার বার বলেছেন। রানিং বাস, ইফেকটিভ বাস যেগুলি তাতে পার বাসে কর্মীসংখ্যা বেশী এবং বাসের ভাড়া বাড়ান হয়েছে--এসব কথা ওরা বলেছেন। আমি তাদের এই কথা বলতে চাই যে, সারা ভারতবর্ষে ভাড়ার যে রেট আছে, পশ্চিমবঙ্গে সব থেকে কম। এর আগে ১৯৭৫-৭৬ সালে যেখানে ৫.৯ কিলোমিটার প্রতি ২০ পয়সা ভাড়া কম। এর আগে ১৯৭৫-৭৬ সালে যেখানে ৫.৯ কিলোমিটার প্রতি ২০ পয়সা ভাড়া ছিল, সেখানে আমাদের সময়ে বেড়ে হয়েছে ৪০ নয়া পয়সা। কিন্তু ইতিমধ্যে পেট্রোল, ডিজেল ইত্যাদি দাম কত বেড়েছে সেটা তারা বলবেন কি? আজকে সমস্ত স্পেয়ার্স পার্টস-এর দাম বেড়েছে, পেট্রোল, ডিজেলের দাম বেড়েছে, এ্যাডমিনিষ্ট্রেটিভ প্রাইস বাড়ান হয়েছে পার্লামেন্টকে উপেক্ষা করে, সে কথা তার বললেন না। তারপরে ক্যাপাসিটি ইউটিলাইজেশানের কথা বলা হয়েছে। ১৯৭৫-৭৬ সাল, যেটাকে ওরা 'গোল্ডেন এরা' বলেন, সেই সময়ে ক্যাপাসিটি ইউটিলাইজেশান হয়েছে ৯৭.১৪। আর আমাদের সময়ে সেটা বেড়ে হয়েছে ১৫০.২২। এই শ্রীবৃদ্ধিটা ওরা ভাল চোখে দেখতে পারছেন না। এখন কথা হচ্ছে, চোখে যদি নেবা হয় তাহলে কোন পরিবর্তনই দেখতে পাওয়া যায় না। পশ্চিমবঙ্গে পরিবহণ সমস্যা আছে। প্ল্যানিংয়ের ক্ষেত্রে খানিকটা ত্রুটিও আছে। সেখানে ৫৩০ খানা নতুন বাস যদি আসে তাহলে আমাদের অফিসাররা সেটাকে কিভাবে ট্যাকেল করবেন আমি জানি না।

[3.50-4.00 p.m.]

মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, সারা পশ্চিমবাংলায় কিছু কিছু জায়গায় ইতিমধ্যেই স্ট্যান্ড তৈরী করার ব্যবস্থা করেছেন, তার মধ্যে মাথাভাঙ্গা, বোলপুর, তুফানগঞ্জ, পুরুলিয়া প্রভৃতি আছে। অথচ আমরা দেখছি বামফ্রন্ট মন্ত্রীসভার অন্যতম সদস্য মাননীয় পরিবহণ মন্ত্রী কথা দেওয়া সত্বেও আজ পর্যন্ত বারাসাত বাস স্ট্যান্ডের মাথায় আচ্ছাদন দেওয়ার কোন ব্যবস্থা হয়নি। মাননীয় মন্ত্রী রবীনবাবু এই বিধানসভা চত্বরে দাঁড়িয়ে বার বার বলেছেন যে, তিনি জনগণের দুঃখ দুর্দশা দেখে ২১১ নং রুটে বেসরকারী এবং : ৩ নং রুটে সরকারী বাস চালু করেছিলেন। কিন্তু পরবর্তীকালে আমরা দেখলাম দুটি রুটই বন্ধ হয়েগেছে এবং সে-বিষয়ে তিনি বলেছেন

যে, ক্রমাগত লোকসান হওয়ার জন্য বন্ধ হয়ে গেছে। কিন্তু আমরা জানি পরিবহণ হচ্ছে সোসাল ওয়েলফেয়ারের কাজ, এই কাজ কখনই প্রফিটের মতলবে কবা হয় না।

মাননীয় সদস্য প্রবোধবাবু বিশ্ব ব্যাঙ্কেব টাকার কথা বললেন। বিশ্ব ব্যাঙ্কের টাকায় অপরাপর রাজ্যগুলি যখন পরিবহণের কাজে লাগায় তখন কোন দোষ হয় না, যত দোষ নন্দ ঘোষ, পশ্চিমবঙ্গ বিশ্ব ব্যাঙ্কের টাকায় কাজ করলেই দোষ। অন্ধ্রপ্রদেস, কেরালা, গুজরাট বিশ্বব্যাঙ্কের টাকা পরিবহণের উন্নতিতে নিলে কোন দোষ হয় না, তখন ওঁরা সেখানে কোন কথা বলেন না। ওঁদের যত কথা পশ্চিমবঙ্গের ব্যাপারে।

আমি এই প্রসঙ্গে মাননীয় পরিবহণ মন্ত্রীকে বলতে চাই যে, শুধু বাসের সংখ্যা বাড়ালেই পরিবহণের সুবিধা হবে না, আজকে ইনল্যান্ড ওয়াটার ট্রান্সপোর্টকেও সম্প্রসারিত করতে হবে। একটা প্রপার প্ল্যানিং'এর মধ্যে দিয়ে বাসের সংখ্যা বৃদ্ধি করতে হবে। আমরা বার বার বলেছি, গোটা ভারতবর্ষের মোট জনসংখ্যার শতকরা ৮ ভাগ মানুষ পশ্চিমবঙ্গে বাস করে, সুতরাং আজকে পশ্চিমবঙ্গের প্রতিটি জেলা শহরের সঙ্গে, প্রতিটি সাব-ডিভিশনাল টাউনের সঙ্গে কলকাতা শহরের যোগসূত্র বাসের মাধ্যমে স্থাপন করতে হবে। আজকে পশ্চিমবঙ্গে জমির পরিমাণ সংকুচিত হয়ে আসছে, আজকে মানুষ শহরের দিকে এগিয়ে আসছে রুজি-রোজগারের জন্য, সেই জন্য শহরের সঙ্গে গ্রামের বাসের মাধ্যমে যোগসূত্র স্থাপন করতে হবে। আজকে মানুষ শুধু রেলের ওপর নির্ভর করে থাকতে পারে না, আজকে বাসকে পরিবহণের ক্ষেত্রে প্রধান স্থান দিতে হবে। রেলের ভাড়া দিন দিন যেভাবে বেড়ে চলেছে, খুচরো পাওয়া যাচ্ছে না বলে প্লাটফর্ম টিকিটের দাম পর্যন্ত বাড়ান হয়েছে, এই অবস্থায় ট্রেনে যাতায়াত করা কষ্টকর হয়ে উঠছে, সাধারণ মানুষ আজকে বাসে যাতায়াত করতে চাইছে। সেই জন্য আজকে প্রতিটি জেলা শহর এবং সাবডিভিশনাল টাউনের সঙ্গে কলকাতা শহরের বাসের মাধ্যমে যোগসূত্র স্থাপন করা দরকার। আমি মনে করি এ ব্যাপারে আজকে সরকারকে সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করতে হবে। অফিসাররা আজকে এই কাজ ঠিক মত করছেন না বলেই আমার মনে হয়। যে যেমন চাপ দিতে পারে এই বিভাগ থেকে সে সেরকম কাজ করিয়ে নেয়। এই জিনিস বন্ধ করা দরকার। আমরা দেখেছি বর্ধমান, বীরভূম, হুগলী প্রভৃতি জেলায় প্রাইভেট বাসের ছাদে চেপে মানুষ যাতায়াত করে। সে সমস্ত জায়গায় বাসের সংখ্যা কম থাকার ফলেই এই জিনিস হচ্ছে। বাসের ছাদে চেপে যাতায়াত করতে গিয়ে অন্ডালে বাসের ছাদ ধসে কয়েকজন মানুষ মারা পর্যন্ত গিয়েছে। আমাদের পরিবহণ দপ্তরের ইন্সপেকটররা কি কাজ করেন জানি না!

মানীয় সদস্য প্রবোধবাবু বললেন, আপনারা কমিউনিষ্ট গভর্ণমেন্ট প্রাইভেট বাসের পারমিট কেন দিচ্ছেন? আমি প্রবোধবাবুকে জিজ্ঞাসা করছি, আমাদের দেশে কি সমাজতন্ত্র এসে গেছে? এটা কি কমিউনিষ্ট রাষ্ট্র? এখানে কি সমস্ত বাস রুট ন্যাসনালাইজ হয়ে গেছে? সুতরাং প্রাইভেট বাস কেন থাকবে না? উনি তো অদ্ভুত কথা বলছেন! আমাদের কি সেই সঙ্গতি আছে? সমস্ত প্রাইভেট রাসের রুট গুলিকে ন্যাসনালাইজ করার শক্তি, সঙ্গতি আমাদের নেই। সুতরাং জনগণের দুঃখ-দুর্দশা দূর করবার জন্য ষ্টেট বাসের সঙ্গে প্রাইভেট বাসও থাকবে। আজকে একটা অসুবিধা হচ্ছে, আর. টি. এ. বর্তমানে যে প্রাইভেট বাসের পারমিটগুলি দিচ্ছে তার শতকরা ৫০ ভাগ বাসও রাস্তায় নামছে না। যত লোক এ্যাপ্লাই করছে, তত লোক বাস নিচ্ছে না, শতকরা ৫০ ভাগ লোকও বাসের পারমিট দেওয়া সত্ত্বেও পারমিট নিচ্ছে না।

এ প্রসঙ্গে আমি একটি সমস্যার প্রতি পরিবহণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি

পাইভেট বাস চালাবার ক্ষেত্রে যে আইন করেছেন, সেই আইন ঠিক ঠিক ভাবে প্রয়োগ হচ্ছে না। আমাদের বাংলাদেশে ১২ মাসে ১৩ পার্বন। সুতরাং আমরা দেখছি উৎসবের সময়ে বেশীরভাগ প্রাইভেট বাস রাস্তা থেকে চলে যায়। প্রাইভেট বাসের মালিকরা আইনের চোখে ধুলো দিয়ে রাস্তা থেকে বাস তুলে নেয়। ফলে সাধারণ মানুষের দুঃখের সীমা থাকে না। সুতরাং এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যে আইন করেছেন যে আইন ঠিক ঠিক প্রয়োগ হচ্ছে কিনা তা তাঁর দপ্তরের কর্মচারীদের দেখা উচিত।

যে কোন উৎসবে দেখবেন রাস্তা থেকে ৫০ পারসেন্ট বাস উঠে গেছে। আমি প্রাইভেট বাসের কথাই বলছি। তখন একমাত্র ভরসা সরকারী বাস। বিয়ে বা অন্যান্য পার্বনের সময়ে দেখা যাবে এই জিনিষগুলি ঘটছে। এছাড়া আমি তার একটি বিষয়ের প্রতি নজর দিতে বলছি বিশেষ করে যখন ডিপার্টমেন্টের অফিসাররা আছেন এবং চেয়ারম্যান মহাশয় আছেন, সেটা হচ্ছে সিফটিং ডিউটি প্রসঙ্গে। হাওড়া স্টেশনে গেলে দেখতে পাবেন বেলা ১১টা থেকে ২ অবধি বাসগুলি দাঁড়িয়ে আছে। কেন চলে না জানি না। প্রখর রৌদ্রের মধ্যে লোক দাঁড়িয়ে আছে অথচ বাসগুলি চলে না। সিফ্‌ট ডিউটি হচ্ছে, ১১টা থেকে ২টো অবধি। আমি জানি না বাসগুলি কাদের জন্য দাঁড়িয়ে থাকে। ড্রাইভারদের জন্য, কন্ট্রাকটরদের জন্য না কাদের জন্য দাঁডিয়ে থাকে সেটা আমি জানি না। এ ব্যাপারে নজর দিতে হবে। এছাড়া লঙ রুটে কিছু কিছু উন্নতি হয়েছে ১৯৭৯-৮০ সালে যেখানে ৩৮ ছিল ১৯৮২-৮৩ সালে সেটা গিয়ে দাঁডিয়েছে ৫৮তে। লঙ রুটের ক্ষেত্রে বাস সার্ভিসগুলি আরোও ভাল করা দরকার। এছাড়া বায়ুদূতের কথা বলবো, বিশেষ করে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, পূর্ব ভারতের দিকে চলে যান, অন্ধ্রতে যান, মাদ্রাজে যান ওখানকার ইন্টারন্যাল সার্ভিস কত ভাল। সুতরাং কলকাতার দমদম থেকে রায়গঞ্জ, বালুরঘাট, কুচবিহার এইসব জায়গায় চালু করা যেতে পারে। এছাড়া এখানে বৈমানিকদের শিক্ষ্য ব্যবস্থা অপ্রতুল। বৈমানিক সার্ভিসের ক্ষেত্রে পশ্চিমবাংলার সন্তানেরা কম সুযোগ পাচ্ছেন। এ ব্যাপারে নজর দেবার জন্য বিশেষ করে অনুরোধ করবো। সর্বভারতীয় প্রতিযোগিতায় বৈমানিক সার্ভিসেস ক্ষেত্রে পশ্চিমবাংলার ছেলেরা পিছিয়ে পড়েছে। ব্যাপকতর প্রসার এই ব্যাপারে যাতে ঘটে সেইদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাবো। আমাদের ষ্টেট ট্রান্সপোর্টে ১৭টি ক্যানটিন আছে। এই ক্যানটিনে ৮ পয়সার চা এবং ২৫ পয়সার সিঙ্গল ডিমের মামলেট দেওয়া হয়। কিন্তু সেখানে দেখা যাচ্ছে কর্মচারীরা ছাড়াও অনেক বাইরের লোক এসে খাওয়া-দাওয়া করে। সুতরাং সেই চীপ ক্যানটিন শ্রমিকদের জন্য নয়, সাধারণের ব্যবহারের জন্য ব্যবহৃত হয়। এছাড়া সেই সব ক্যানটিনে ৩০০ মতন কর্মচারী কাজ করেন, সারা ষ্টেট ট্রান্সপোর্ট এরিয়াতে। ঐসব ক্যানটিনে কেউ ১০ বছর, কেউ ১৫ বছর, কেউ ১২ বছর, কেউ ১৪ বছর ধরে কাজ করছেন, কিন্তু তাদের বেতন শুনলে আপনি অবাক হয়ে যাবেন--৭০ টাকা থেকে ৩০০ টাকা পর্যন্ত তাদের বেতন দেওয়া হয়। সুতরাং এদের স্থায়ীকরণের ব্যবস্থা করা উচিৎ বলে আমি সাজেসান আকারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। দ্বিতীয়তঃ মন্ত্রী মহাশয় বলেছেন তাঁর বাজেটের মধ্যে ২৬৪টি মিনিবাস মঞ্জুর করেছেন। কিন্তু মহামান্য হাইকোর্টের দয়ায় সেই মিনিবাসগুলি রাস্তায় বেরোয় না। প্রাইভেট বাস মালিকেরা রুট নিয়ে মামলা রুজু করে দেন। কোর্টে প্রাইভেট বাস মালিকরা তারা পেশকারকে দিয়ে শুরু করেন। কিন্তু আমাদের দপ্তরের কর্মচারী তদ্বিরের অভাবে ঐ ২৬৪টি মিনিবাস চালু হচ্ছে না। হাইকোর্টের ইনজাংসান কতদিন ধরে চলবে? পারমেন্টলি চলবে? তাহলে বাসগুলি

কি অবসোলিট হয়ে যাবে? ইনজাংশান ছাড়ানোর জন্য দপ্তরের যে তদ্বিরের প্রয়োজন ছিল যে গতি সঞ্চার করা উচিৎ ছিল সেটা করা হয়নি। যার ফলে মিনিবাসগুলি এক বছর দেড় বছর ধরে ঝুলে আছে।

সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে সমস্ত প্রাইভেট বাসগুলির রুট পারমিট মঞ্জুর করেছেন তারা কেন তার ফিফটি পারসেন্ট নিচ্ছে না তার একটা তদন্ত করে পুনরায় অন্য রুটে চালু করা যায় কিনা দেখুন, অন্য এ্যাপলিকেশান ইনভাইট করুন, তা না হলে এই ভাবে সমস্যা সমাধান করা যাবে না। তা ছাড়া যে সমস্ত বাস ষ্ট্যান্ডগুলিতে শেডের ব্যবস্থা করেছেন তাদেরও সায়েনটিফিক এ্যানালিসিস থাকা দরকার। সেটা না করে কিছু কিছু জায়গায় খাপছাড়া ভাবে যেটা করেছেন সেটাতে আমার অন্ততঃ আপত্তি আছে। বারাসাত প্রতিদিন দেখছি বারাসাত থেকে অশোক নগর, বারাসাত থেকে আমডাঙ্গা, বারাসাত থেকে হাবড়া বারাসাত থেকে বসিরহাট বাস যাতায়াত করে, অথচ সেখানে কোন প্রপার প্ল্যানিং হয়নি, বারাসাত বাস ষ্ট্যান্ডে কোন শেড নেই, ল্যাট্রিন নেই। অসংখ্য যাত্রী সেখানে ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকে অথচ সেখানে একটা শেড করার পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তব্যের মধ্যে দেখছি না। তা ছাড়া ক্ষতিপূরণের কথা বলেছেন, যিনি ক্ষতিগ্রস্ত হবেন তিনি যাতে তড়িৎগতিতে এটা পান তার জন্য ব্যবস্থা করতে হবে। রেড ট্যাপিজম করতে হবে। যদি কোথাও চালকের দোষে কোন পরিবারের একজন মাত্র ব্যক্তি, অফিস যেতে গিয়ে মারা গেল--তাহলে তার পরিবারের কি হবে, এ সম্বন্ধে বিবেচনা করে কিছু করা সম্ভব কিনা সেটা দেখতে হবে। আমি বাজেটকে সমর্থন করতে গিয়ে আরো দু-একটা কথা বলব। সারা ভারতবর্ষ ঘুরে দেখেছি যে পশ্চিমবঙ্গে প্রিভেনটিভ মেনটেনন্স এর অভাব, সেই প্রিভেনটিভ মেনটেনেন্স যাতে করে ভালভাবে চালু হয় সেজন্য তিনি ব্যবস্থা গ্রহণ করবেন এবং কি করে কলকাতার এই যে লরী, এই লরী জনগণের পথ চলার অনেক অসুবিধার সৃষ্টি করে। মাদ্রাজ, বোম্বে, দিল্লী এসব জায়গায় দেখা যায় যে শহরের বাইরে ষ্ট্যান্ড, অর্থাৎ লরী ষ্ট্যান্ড থাকে। কলকাতা শহরে লরী ষ্ট্যান্ড থাকার ফলে কেউ হয়ত হাওড়ায় ট্রেণ ধরবেন, বা কেউ হাওড়া থেকে শিয়ালদা যাবেন, তাঁদের ঘন্টার পর ঘন্টা বিবেকানন্দ রোডে, তারাদত্ত ষ্ট্রীটে দাঁড়িয়ে থাকতে হয়। কলকাতার মানুষকে জ্যামজটের হাত থেকে যাতে রক্ষা করা যায় তার ব্যবস্থা গ্রহণ করতে হবে। তারপর রিক্সার সম্বন্ধে কি আইন প্রণয়ন করবেন সেটা একটু বিবেচনা করবেন। লরীর জন্য সকাল ১০টা থেকে রাত্রি ৮টা পর্য্যন্ত একটা ব্যবস্থা করতে হবে যাতে যে যাতায়াতের বিঘ্ন না ঘটায়। এই কথা বলে আপনার যে ব্যয় বরাদ্দ তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে আমাদের মাননীয় পরিবহণ বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন সেই বাজেটকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। জব চার্ণকের কলকাতার যে ব্যবস্থা, যে অপ্রশস্ত রাস্তা এতে এর বেশী বাস আর চালান সম্ভব কিনা? সংকীর্ণ রাস্তাই হচ্ছে কলকাতার মূল সমস্যা, তা সত্ত্বেও বলব যে কলকাতার বাসের পরিমাণ বাড়ছে। যখন আগে ষ্টেট বাসে চাপা হোতো তখন ভয় ছিল যে পৌঁছাতে পারা যাবে কিনা, তারপর এম. এল. এ. বাস জানতে পারলে তো আমাদেরই ধরে পিটাবে, কিন্তু এখন সে সব ভয় দূর হয়েছে, কিছু কিছু বাস ভালভাবেই চলছে। একটা কথা এখানে বলার দরকার যে, একমাত্র পশ্চিমবাংলাতেই পরিবহন ভাড়া সস্তা। সহজলভ্য, বোম্বেতে টার্মিনাসে দুজন দাঁড়িয়ে আছি, একজন উঠে গেল, আর একজন পারল না সে লাইনে পড়ে গেছে। কাজেই

ভারতবর্ষের মধ্যে এইখানেই একমাত্র সস্তা পরিবহন এই কথা গর্ব কবে বলতে পারি। তা সত্ত্বেও একটা কথা মন্ত্রী মহাশয়কে জানাতে চাই। একটা আইন এ্যামেন্ডমেন্ট করা হয়েছে, বাসের পারমিট পেতে হলে ওয়ারকারস ইউনিয়ন তাদের পারমিশন আনতে হবে যাতে করে কর্মচারীরা লাভবান হবে। এই আইনটা করেছেন, ধন্যবাদের ব্যাপার, কিন্তু বাস এবং ট্রামের কর্মচারীরা কর্মছেদের পর তাঁদের পেনশন পান না। কর্মরত অবস্থায় মারা গেলে কেউ চাকরি পায় না। আমি এটা ট্রামে দেখেছি, একজন কর্মচারী মারা গেলে তার স্ত্রী চাকরি পান না, কেননা ট্রামে ফিমেল ওয়ারকার নেই। এর একটা ব্যবস্থা করার জন্য আমি আপনার কাছে অনুরোধ জানাব।

আজকে আমি কিছু কিছু জায়গায় দেখেছি, বিশেষ করে নর্থ বেঙ্গল যাবার সময় দেখেছি যে কিছু প্রাইভেট বাস বহরমপুর, মালদা, নর্থ বেঙ্গল যাচ্ছে। এই প্রাইভেট বাসগুলি কন্ট্রাক্ট, ক্যারেজ পারমিটে চলে। এই বাসগুলিতে কোন সিকিউিরিটি নেই। এই বাসগুলি ইনসিওর করা আছে কিনা জানিনা। এই প্রাইভেট বাসগুলি সপ্তাহে সপ্তাহে ষ্টেজ্ ক্যারেজ পারমিটি পায়। কিন্তু কেন যে রুট ডিক্রেয়ার করে এই প্রাইভেট বাসগুলো পারমিট দেওয়া হয় না বুঝতে পাবি না। এই সমস্ত প্রাইভেট বাসের লোকেরা নর্থবেঙ্গল ষ্ট্যান্ডে এসে সরকারী বাসের প্যাসেঞ্জারদের ডাকাডাকি করে এবং সস্তায় নিয়ে যাবার ব্যবস্থা করে। যেখানে সরকারী বাসের বহরমপুর পর্যন্ত ভাড়া ১৪ টাকার মত, সেখানে এরা অনেক কম ভাড়ায় প্যাসেঞ্জার নিয়ে যায়। এ-বিষয়ে লক্ষ্য রাখা দরকার। পার্মানেন্ট রুট ডিক্রিয়ার করে যদি সেই পারমিটগুলি বেসরকারী বাসগুলোকে দেন তাহলে মনে হয় এর চেয়ে ভাল হয়। ষ্টেট ট্র্যান্সপোর্ট অফিসের কাছাকাছি বেসরকারী অফিস চালু করে তারা টাকা পয়সা নিয়ে কন্ট্রাক্ট ক্যারেজ সার্ভিসের পারমিট জোগাড় করে। আমি এই প্রসঙ্গে একটি কথা বলবো। আমাদের মুর্শিদাবাদ জেলায় ৭টি রুটের উপর ইংজাংশন জারি হয়েছে এবং গত পাঁচ বছরের মধ্যে সেই ইংজাংশনের নড়চড় হোল না। তার ফলে নতুন বাস দিতে পারছে না, বাসের মাথার উপর চড়ে প্যাসেঞ্জাররা যাচ্ছেন, বিপজ্জনক অবস্থায় তাঁদের যাতায়াত করতে হচ্ছে। আপনি অন্ততঃ ঐ ইংজাংশনগুলি ভ্যাকেট করার চেষ্টা করুন। একটি লোক দরখাস্ত করার ফলে হাইকোর্ট থেকে আর. টি. এ-কে এবার নির্দেশ দিয়েছে যে এঁকে টেম্পোরারী রুট পারমিট দেওয়া হোক। ৩০ জনের মধ্যে একজন এই সুযোগ পেয়ে গেল! যখনই নতুন রুট খোলা হচ্ছে তখনই দেখছি তার উপর ইংজাংশন চলে আসছে। নতুন রুটে বাস চালানো যাচ্ছে না, ফলে জনসাধারণের অসুবিধা হচ্ছে। যাতে এই সমস্ত ইংজাংশন ভ্যাকেট করা যায় সেদিকে লক্ষ্য রাখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। দিল্লীতে গিয়ে দেখেছি যে স্থানীয় দর্শনীয় স্থানগুলি দেখাবার জন্য লোকাল টুরিষ্ট বাস আছে. কলকাতায় কি এই ধরণের টুরিষ্ট বাস করা যায় না? কারণ টুরিষ্টদের দেখবার মত এখানেও অনেক দর্শনীয় স্থান আছে। কিন্তু কলকাতায় এই জিনিস দেখছি না। অন্যান্য সব শহরে কিন্তু এই ব্যবস্থা আছে। সেই সমস্ত ষ্টেটের স্থানীয় জায়গাগুলি কিন্তু এইভাবে দেখানো হয়।

(এ ভয়েস ঃ কলিকাতাতেও এই ব্যবস্থা আছে)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জানিনা এখানে সেই ব্যবস্থা আছে কিনা, তবে কখনও দেখিনি। আপনাদের দূরপাল্লার বাসের কনডিশন এবং সীটের গদি—অন্ততঃ আমাদের জন্য যে সীট আছে-তাতে ভদ্রলোক বসতে পারে না। এই দূরপাল্লার বাসগুলি সার্ভিস খারাপ দেয় না। কিন্তু আমার চোখে পড়েছে যে পাঁচজন প্যাসেঞ্জারের মধ্যে দুইজন পয়সা দিয়ে বাকি তিনজন বিনা পয়সায় চলে যায়। আবার সামনের দিকে বিরাট বেঞ্চে 'ফর ষ্টাফ' লেখা আছে। এতে ষ্টাফের আত্মীয়-স্বজন বিনা পয়সার চলে যাচ্ছে। এঁদের যদি ফ্রি যেতে হয় তাহলে ফ্রি পারমিট,

ফ্রি পাশ্ দেবেন। দূরপাল্লার প্রতিটি বাসে এইভাবে ৫।৭ জন প্রতিটি ট্রিপেই যায় এটা আমার চোখে পড়েছে। একে তো লোকসান, তার উপর যদি এইভাবে ফ্রি সার্ভিস হয়--তাহলে লোকসান আরও বেড়ে যাবে বলে মনে করি। সে কারণে এদিকে মাননীয় মন্ত্রীকে লক্ষ্য রাখবার জন্য বলছি। আজকে ট্রাক্ একটি সমস্যা হয়ে দাঁড়িয়েছে। কোন রকম ট্যাক্স না দিয়েই অনেক ট্র্যাক্ চলছে। মাঝে মাঝেই রাস্তার মধ্যে খারাপ হয়ে পড়ে থাকছে। কাজেই ট্রাক্ একটি সমস্যা। এ-ক্ষেত্রে যে ট্যাক্স আছে তা পরিপূর্ণভাবে আদায় হয় না। যাতে এই ট্যাক্স আদায় করে মোটর ভিকলস্-এর আয় বাড়ানোর ব্যবস্থা হয় সেদিকে লক্ষ্য রাখুন এবং ট্রাকের ব্যাপারে সচেতন হোন। ঐ যে একটা আইন করেছিলেন কিছুদিন আগে--যাঁরা কনট্রাকটর, এজেন্সীর ব্যবসা করেন স্ট্রান্ড রোডের উপর--তাঁদের উপর ট্যাক্স হবে। কিন্তু আজ পর্যন্ত সেই ট্যাক্স হয়নি। আজ পর্যন্ত সেই ট্যাক্স প্রবর্তিত হোল না। এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন আশা করি।

[4.10-4.20 p.m.]

আমার আর বিশেষ কিছু বলার নেই। শুধু একটা আইনের কথা আপনাকে বলি। আপনি একটা নিয়ম করেছেন যে আর. টি. এ'র রুট কাকে দেওয়া হবে। তাতে বলা আছে বাস ড্রাইভার এ্যান্ড কন্ডাকটাররা এরা প্রেফারেন্স পাবে। আগে ছিল স্বাধীনতা সংগ্রামীদের প্রেফারেন্স দেওয়া হতো। স্বাধীনতা সংগ্রামীদের যে বাস দেওয়া হলো সেই বাসের রুট তারা বিক্রি করে দিল ব্রিটিশের খয়ের খাঁর কাছে। এবং সেখানে যথারীতি নাম ট্রান্সফার হলো। এই আইনের ধারায় আছে যাকে আমি দেব তার নাম ট্রান্সফার করা যায়। এটা যদি হয় তাহলে আমার ইচ্ছা মতো লোককে পারমিট দিতে পারি। যার টাকা আছে তাকে বাস কিনতে দিতে পারি। তাহলে এই আইন রাখার দরকার কি যে স্বাধীনতা সংগ্রামীদের দিতে হবে, বাস ডাইভারকে দিতে হবে? কিন্তু পেছনে মালিকরা এই সব কিনে নিচ্ছে। সেই জন্য আমার মতে বলে পারমিট আর. টি. এ'র মালিককে দেওয়া উচিত। পারমিট ট্রান্সফার যোগ্য নয় এই ব্যবস্থা করা উচিৎ। বাস ট্রান্সফার করা যায় কিন্তু পারমিট ট্রান্সফার করা যায় না। এর ফলে কি হত? কিছু কিছু লোক বাস কিনত এবং সে কিছু দিন চালিয়ে সেই বাসটা পারমিট সমেত বিক্রি করে দিতে এবং যথারীতি এটা ট্রান্সফার হয়ে যেত। এই আইনটা এইভাবে সংশোধন করা যায় কিনা, এই ব্যাপারে আপনি কোন ব্যবস্থা করতে পারেন কিনা সেটা একটু দেখবেন। মটর ভেইকিল এ্যাক্ট সংশোধন করার উপায় নেই, তবুও আমি বলতে চাই আপনি যদি পারেন তাহলে চেষ্টা করে দেখবেন। মুর্শিদাবাদ জেলার একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করবো। বহরমপুরে এবং কাঁদিতে একটা করে স্ট্যান্ড করা হচ্ছে। এখানকার কাজ খুব ধীর গতিতে হচ্ছে। আরো স্ট্যান্ড করার জন্য একজন বেসরকারী বাসের মালিক ৫০ পয়সা থেকে ১ টাকা পর্যন্ত নিয়েছিল। ২ লক্ষের উপর টাকা বাস মালিকের কাছে জমা আছে, সেই টাকা সে দিচ্ছে না। সে যদি হঠাৎ মারা যায় তাহলে তার ছেলে সেই দুই লক্ষ টাকা মালিক হবে। আর. টি. এ'র কোন আইন আছে কিনা জানিনা আপনি যদি টাকাটা নিতে পারেন তাহলে সেই টাকা দিয়ে আমাদের এই বহরমপুরে বাস স্ট্যান্ড হয়ে যাবে। এই কথা বলে আপনার বাজেটকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাবিব মুস্তাফা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবহন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উৎথাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। আপনারা জানেন যে আজ পশ্চিমবাংলার যে পরিবহন সমস্যা সেই সমস্যা সমাধানের জন্য এই বামফ্রন্ট সরকার

আপ্রান চেষ্টা করছে। ১৯৭৭ সালে এই সরকার ক্ষমতায় আসার আগে পরিবহণ ব্যবস্থা যে অবস্থায় ছিল সেই অবস্থা থেকে পশ্চিমবাংলার মানুষকে মুক্তি দেবার জন্য এই সরকার আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছে। রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা যেগুলি আছে সেই রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বাসগুলি চালাবার ক্ষেত্রে লোকসানে হচ্ছে এবং ব্যক্তিগত মালিকানায় যে বাসগুলি এই পশ্চিমবাংলায় চলছে সেইগুলি একটা লাভজনক ব্যবসায় পরিণত হয়েছে। এই কথা আমরা সকলেই জানি। কিন্তু আমরা জানি যে রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার মধ্যে যে সমস্ত কর্মচারী কাজ করছে, অন্যান্য সরকার কর্মচারীদের মতো তাদের সুযোগ সুবিধা বাড়াবার দায়-দায়িত্ব এই বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। রাষ্ট্রীয় পরিবহন করপোরেশানের কর্মচারীদের ব্যয় ভার অত্যন্ত বেশী। তা ছাড়া ডিজেল এবং অন্যান্য তেলের দাম বার বার কেন্দ্রীয় সরকারের মন্ত্রী সভা সিদ্ধান্ত করে বাড়াচ্ছে, তার ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে রাষ্ট্রীয় পরিবহণ পরিচালনার ক্ষেত্রে খরচ বেড়েছে।

আজকে ব্যক্তিগত পরিচালনায় সমস্ত বাস চলছে, প্রাইভেট মালিকদের যে সমস্ত বাস আছে সেই বাসগুলির অস্তিত্ব ১৯৬৬ সালের আগে পর্যন্ত ছিল না। ডাঃ বিধান চন্দ্র রায় এই প্রাইভেট বাসগুলিকে তুলে দিয়েছিলেন। কিন্তু পরবর্তীকালে আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় ব্যক্তিগত পরিচালনায় আবার প্রাইভেট বাস চালু করলেন। প্রাইভেট বাস এবং রাষ্ট্রীয় পরিচালনায় বাসের মধ্যে যে অসামঞ্জস্য সেটা আমাদের চোখে পড়েছে। আজকে এই যে পরিবহণ সমস্যা সেটা কেবলমাত্র বাসের সমস্যার সমাধান করলেই হবে না। এর সঙ্গে অনেক প্রশ্ন জড়িত আছে সেগুলির সমস্যার সমাধান করতে হবে। সেই বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার আপ্রাণ চেষ্টা করছেন। এই যে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট করপোরেশান, দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট করপোরেশান, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট করপোরেশান এগুলি একটা বিশেষ দৃষ্টিভঙ্গী নিয়ে তৈরী করা হয়েছিল, জনসেবার উদ্দেশ্য নিয়ে প্রতিষ্ঠিত হয়েছিল। এটা লাভজনক ব্যবসায় পরিণত হবে, এবং এর থেকে সরকার প্রচুর অর্থ লাভ করবে এই উদ্দেশ্য নিয়ে প্রতিষ্ঠিত হয় নি। সেইজন্য বলি ব্যবসায়িক মনোভাব নিয়ে এগুলি সৃষ্টি হয়নি, জনসেবার উদ্দেশ্য নিয়ে এগুলির সৃষ্টি হয়েছিল। আজকে আমরা যদি নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের দিকে লক্ষ্য করি তাহলে দেখবো সেখানে ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত যে আয় হয়েছে তাতে আগের থেকে আয়ের পরিমাণ বেড়েছে। ১৯৭৮-৭৯ সালে নর্থ বেঙ্গলে স্টেট ট্রান্সপোর্ট করপোরেশানে আয় ছিল ৩ কোটি ৫১লক্ষ ৮৩ হাজার টাকা, সেখানে ১৯৮২-৮৩ সালে আয় বেড়েছে ৪ কোটি ৭২ লক্ষ ২৪ হাজার টাকা। তাছাড়া নর্থ বেঙ্গল ষ্টেট ট্রান্সপোর্ট বাসের সংখ্যা ১৯৭৮-৭৯ যা ছিল তার থেকে বেড়েছে। ১৯৭৮-৭৯ সালে বাসের সংখ্যা ছিল ৩২৩টি, ১৯৭৯-৮০ সালে সেটা দাঁড়িয়েছে ৩৫৪তে এবং ১৯৮০-৮১ সালে সেই বাসের সংখ্যা ৩৭৩ দাঁড়িয়েছে আর ১৯৮২-৮৩ সালে বাসের সংখ্যা ৪৫৫তে দাঁড়িয়েছে। শুধু তাই নয় নর্থ বেঙ্গলে ট্রান্সপোর্ট করপোরেশানে বাস রুটের সংখ্যা বেড়েছে। ১৯৭৮-৭৯ সালে ১৮৩টি বাস রুট ছিল, এখন ১৯৮২-৮৩ সালে ১৯১টি বাস চালু হতে পেরেছে তাছাড়া শর্ট সার্ভিসে এখন ৪৮টি রুটে বাস চলছে। টোটাল আমাদের যে বাস তাতে অনেকটা টোটাল রুট লেংথ কভার করছে। সেখানে ১৯৭৮-৭৯ সালের সঙ্গে যদি ১৯৮২-৮৩ সালের রুট লেংথের তুলনা করা যায় তাহলে এখন অনেক বেশী বেড়েছে। এর মধ্যে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট করপোরেশানের কাজের খানিকটা উন্নতি হয়েছে এবং সেখানকার যাত্রী সাধারণের অনেক সুযোগ-সুবিধা বেড়েছে তাছাড়া আমাদের যা বাস চলে তাতে ১৯৭৮-৭৯ সালে ২৫৩ খানা বাস চালু ছিল আজকে সেখানে

১৯৮২-৮৩ সালে ২৭৮ খানা বাস চালু আছে।

[4-20—4-30 p.m.]

এ বছর গড়ে দৈনিক বাসের সংখ্যা বেড়েছে। ১৯৭৮-৭৯ সালে ২৫০টা বাস ছিল, সেই বাসের সংখ্যা ৮২-৮৩ সালে হয়েছে ২৭৮ খানা। নর্থ বেঙ্গল ট্রান্সপোর্ট কর্পোরেশন দুটি নূতন রুটের অনুমোদন করেছেন--একটা হচ্ছে কুচবিহার থেকে ধুবড়ি পর্য্যন্ত, আর একটা মালদা থেকে আসানসোল পর্য্যন্ত। এই দিক থেকে দেখা যাচ্ছে অনেক উন্নতি হয়েছে এবং সরকারও চেষ্টা করছেন আরও বেশী করে উন্নতি করার। আর্থিক অবস্থার সঙ্গে যাত্রী সাধারণের উন্নতি করার চেষ্টা হচ্ছে। দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন এর তুলনামূলক আলোচনা করে দেখবো ১৯৭৮ ৭৯ সালে সেখানে ১২১ খানা বাস ছিল, এখন সেখান-এ ১৯৮২-৮৩ সালে ৩৩টি, সেটা ১৯৭৯-৮০ সালে হয়েছে ৩৬টা, ১৯৮২-৮৩ সালে হয়েছে ৪৪টি। ডি. এস. টি. সি. চালু বাসের সংখ্যা ১৯৭৮-৭৯ সালে ছিল ৬৪টা, আর ১৯৮২-৮৩ সালে এই সংখ্যা হয়েছে ৮৪টি। তাছাড়া দূরপাল্লা বাসের সংখ্যা ১৯৭৯ ৮০ সালে যা ছিল তার চেয়ে এখন ৪৭ খানা বেড়েছে। ১৯৭৯ ৮০ সালে দূরপাল্লার ক্ষেত্রে আয় হোত ১৫ ১৪ কোটি টাকা, এখন সেটা বেড়ে হয়েছে ১৮.১১ কোটি টাকা এই ভাবে সেখানেও বাসের সংখ্যা, যাত্রী সাধারণের সুখ সুবিধা এবং আমদানি ও বাড়ানো হয়েছে। সামগ্রিক ভাবে দেখলে দেখবো পশ্চিমবাংলায় পরিবহণ ব্যবস্থার যে সমস্যা আছে আছে তার সমাধান কিভাবে করা যায় মন্ত্রি মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় যে দিক নির্দ্দেশ করেছেন তাকে আগামী দিনে পরিবহণ ব্যবস্থার সুষ্ঠ সমাধান হবে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী রেণুলীনা সুব্বা ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি দার্জিলিং জেলার কথাই বিশেষ ভাবে বলব। দার্জিলিং জেলার যে আর. টি. এ. আছে তা নিয়ে আমি শিবেন বাবু এবং রবীন বাবুর সঙ্গে অনেক আলোচনা করেছি। এন. বি. এস. টি. সি.-র বাসের সংখ্যা নিয়ে আলোচনা করায় মন্ত্রি মহাশয়রা আমাকে বলেছিলেন বাস আমরা দিতে পারছি না। ৬ মাস হলো আর. টি. এ. র মিটিং যে হচ্ছে না তা নিয়ে মন্ত্রিকে বলায় তিনি ডি. এম. কে বলায় একটা মিটিং সেদিন হোল।

কিন্তু পরে আমরা জানলাম সেই মিটিং-এ কিছু হল না এবং আমি মনে করি এটা খুবই অন্যায় কাজ হয়েছে। ওখানে যাতায়াতের খুবই অসুবিধা এটা সকলেই জানে। সিংকোনা প্ল্যানটেশন যেখানে সেখানে কোন বাস নেই। ওখানে গরীব লোকেরা থাকে কাজেই তারা জিপ বা ট্যাক্সী ভাড়া করে যেতে পারে না। কংগ্রেস আমলে যে ব্যবস্থা ছিল আজকেও দেখছি সেই অবস্থা--জনসাধারণ সুযোগ সুবিধা কিছুই পাচ্ছে না। আজকে বিশেষ বিশেষ লোকদের কাছ থেকে বেশী বেশী টাকা নিয়ে বাস-এর পারমিট দেওয়া হচ্ছে, পার্টির লোকদের দেওয়া হচ্ছে অথচ এক্স সার্ভিসম্যান, সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবসরা বাস এর পারমিট পাচ্ছে না। বড় বড় লোক যারা পয়সা খরচ করতে পারছে তারাই পারমিট পাচ্ছে এই করাপশন আর কতদিন চলবে? আমি মন্ত্রী মহাশয়কে বলেছিলাম দার্জিলিং আর টি এ--তে ভাল লোক দিন--ভালভাবে কাজ হবে। আপনারা ওখানে দিয়েছেন রতন লাল ব্রাহ্মী, গৌর চক্রবর্তী, এক্স এম. পি. এবং এস্. লেপচা। তাঁরা মানুষের সুবিধা অসুবিধা কি বুঝবেন? কাজেই ওখানে করাপসন দেখা দিয়েছে। তারপর, শিলিগুড়ি থেকে দার্জিলিং পর্যন্ত যে সমস্ত বাস যায় তারা কার্শিয়াং ·

প্যাসেঞ্জার নেয় না। আমরা একথা মন্ত্রীমহাশয়কে এবং ডি. এম--কে বলেছি, কিন্তু কোন ফল হচ্ছে না। দার্জিলিং হচ্ছে ইন্টারন্যাশনাল ট্যুরিস্ট সেন্টার যার জন্য বাইরে থেকে এখানে প্রচুর লোক আসে। কিন্তু আমরা লক্ষ্য করেছি শিলিগুড়ি থেকে যে সমস্ত লোক যায় তাদের কাছ থেকে ১০০ টাকা করে নিয়ে নিচ্ছে এবং এর ফল ট্যুরিস্টরা হ্যারাস্‌ড হচ্ছে। এগুলি সরকারের দেখা দরকার। তারপর, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের যে সমস্ত লোক নেয় তারজন্য ইন্টারভিউ হয় শিলিগুড়ি বা নিউজলপাইগুড়িতে এবং এর ফলে দেখা যায় দার্জিলিং-এর লোক চাকুরীর ক্ষেত্রে কোন সুযোগ পায় না। এইসব চাকুরীর ক্ষেত্রে দেখছি শিবেন বাবুর এবং রবীনবাবুর লোকেরাই সুযোগ পাচ্ছে। এইভাবে চললে অন্যান্য লোকেরা কিভাবে চাকুরী পাবে? দার্জিলিং-এ খুব লিমিটেড বাস আপনারা দিয়েছেন অথচ শিলিগুড়িতে প্রচুর বাস চলছে। দার্জিলিং-এ যেগুলোও বা দিয়ে.ছেন সেগুলি খারাপ বাস। যে অবস্থা দেখছি তাতে বলতে বাধ্য হচ্ছি কংগ্রেস যা করত আপনারাও তাই করছেন। তারপর, এয়ার কন্ডিশন বাস, রকেট বাস শিলিগুড়ি টু ক্যালকাটা এই যে প্রোপোজাল ছিল সেটা নাকি রিজেক্ট হয়ে গেছে। তাহলে তো দেখছি হিল এরিয়া এবং সিংকোনা প্ল্যানটেশন এরিয়ার জন্য আপনারা কিছুই করছেন না।

[4-30—4-40 p.m.]

আমি তো আর টি এ-র মেম্বার নয়, আর মন্ত্রীও নয়, আমি শুধু একজন এম. এল. এ, আমার কি ক্ষমতা আছে? আমি কিছু করতে পারছি না। এই রকম যদি হয় তাহলে কোরাপশন আরও বেড়ে যাবে। আপনি জলপাইগুড়ি নেমে দেখুন, সেখানে প্রচুর ট্যাক্সি পাবেন। কিন্তু দার্জিলিংয়ে যে সব ফরেন টুরিষ্টরা আসে তাদের কি রকম দুর্ভোগ হয়--তারা ঠিকমত কনভেন্স পায় না। আমি এই কথা ডি. সি-কে একবার বলেছিলাম। আমি জানি একজন টুরিষ্টের কাছ থেকে সামান্য পথ নিয়ে যাবার জন্য ৫০০ টাকা চেয়েছিল। আমি সেই ড্রাইভার সম্বন্ধে ডি. সি-কে বলেছিলাম। শিলিগুড়ি থেকে নিয়ে যেতে ৫০০ টাকা চেয়েছিল। এই কথা আমি এমন কি দার্জিলিংয়ের এস. পি.-কে পর্যন্ত বলেছিলাম। টুরিষ্টরা কি রকম হ্যারাস হচ্ছে সে সম্বন্ধে পুলিশ অফিসারকে ফোন করেছিলাম। তার পর সেখানে পুলিশের ব্যবস্থা হোল। কিছুদিন এই রকম চললো, তারপর আবার সেই অবস্থা। এই রকম যাতে না হয় সে সম্বন্ধে আপনাদের চিন্তা করা দরকার। আপনারা নিশ্চয় খবর জানেন যে দার্জিলিংয়ে প্রায় বাস এ্যাকসিডেন্ট হয়ে লোক মারা যাচ্ছে, রোজ রোজ টুরিষ্ট মারা যাচ্ছে এবং এই ব্যাপারে যে সব কোরাপসন আছে তার রিপোর্ট আমার কাছে আছে, আমি আপনাকে দিতে পারি। কিন্তু এই. যে সব পাবলিক হ্যারাস হচ্ছে টুরিষ্ট যে হ্যারাস হচ্ছে এটা আপনারা দেখবেন না? আমি তো আর আর টি এ-র মেম্বার নই। আমার কিছু করার নেই। আপনারা এস পি-কে বলুন এই সব জিনিস লক্ষ্য করতে। কোরাপটেড পারসেনদের আপনারা ধরুন এবং আপনাদের তো তার জন্য লোক আছে। আপনারা এটা করতে পারছেন না? এই দপ্তরে দেখছি দুজন মন্ত্রী, শিবেন বাবু, রবীনবাবু। ওনারা তো রাইটার্স বিল্ডিংসে থাকেন। কোথায় কি হচ্ছে, কি অসুবিধা জনগণের এটা আপনারা দেখেনও না আর বোঝেনও না। সব সময় দেখবেন দার্জিলিংয়ে যাবার গাড়ী নেই। সমস্ত গাড়ী ওভার লোড। এ সম্বন্ধে কি আপনারা কিছু করতে পারেন না। আপনাদের এ সম্বন্ধে কিছু করা উচিত, এই ব্যাপারে এস. পি.-কে বলা উচিত। আপনি কালিংপংয়ে দেখুন দুই কিলোমিটার যেতে ২০।২৫ টাকা চেয়ে বসবে। এগুলি আপনারা ডি এম-কে বলুন--অন্তত মিটার সিসটেম করে দেওয়া হোক। মন্ত্রী মহাশয়দের বলি আপনারা দার্জিলিংয়ে যান দেখে

আসুন কি অসুবিধা সেখানে। আপনাদের প্রচুর গাড়ী আছে, আপনারা জানেন না আজ মানুষ কি অসুবিধার মধ্যে পড়েছে। ওনাদের আমি দার্জিলিংয়ের কথা একটু চিন্তা করতে বলি। আর টি এ-র মিটিং হচ্ছে--কিন্তু বাস বাড়ছে না, রাস্তা সব ফাঁকা। আর যে সব রাস্তা রয়েছে, সেগুলি অত্যন্ত খারাপ বাস চলাচলের পক্ষে। এগুলির আপনারা ব্যবস্থা করুন, তা না হলে পাবলিক এগেনেষ্টে চলে যাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেব ঃ** অন এ পয়েন্ট অব ক্লারিফিকেশন স্যার, আমি একটু আগে যেটা বলেছিলাম যে পাবলিক এ্যাকাউন্টস কমিটি, পাবলিক আন্ডারটেকিং কমিটি যে রিপোর্ট দিয়েছেন তাতে তারা বলেছেন বাস ডিসপোজ আপ করার ব্যাপারে কিছু কিছু ইররেগুলারিটিস--কিছু কিছু দুর্নীতি আছে। সেটা আমাদের আমলের কথা বলি নি--আগেকার আমলের কথা বলেছি।

**শ্রী শিবেন্দ্র নারায়ণ চৌধুরী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ট্র্যান্সপোর্টের বাজেট বক্তৃতায় পরিষ্কার ভাবে, লিখিত ভাবে আমাদের বক্তব্য আমরা রেখেছি, এতত্ সত্বেও কয়েকটি কথা বলার প্রয়োজন আছে, কয়েকজন সদস্য কিছু প্রশ্ন তুলেছেন, যেমন উত্তরবঙ্গের কথা বলি, মাননীয়া সদস্যা শ্রীমতী সুব্বা বলেছেন যে দার্জিলিং আর. টি. এ. ঠিক মত কাজ করছে না, অনেক দুর্নীতি আছে, উনি অবশ্য এই বিষয়টা নিয়ে রাইটার্স বিল্ডিংসে কথা বলেছিলেন, আমি উনাকে পরিষ্কার ভাবে বলেছিলাম, সুনির্দিষ্ট অভিযোগ আমাকে দিন, আমরা প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবো। কিন্তু আজ পর্যন্ত তিনি সুনির্দিষ্ট কোন অভিযোগ আমাদের কাছে লিখিত ভাবে দিতে পারেন নি। কংগ্রেস আমলে তিন চারখানা বাস দার্জিলিং পর্য্যন্ত। কিন্তু এই বামফ্রন্ট সরকার আসার পর অনেক রুট আমরা বাড়িয়েছি এবং অনেক বেশী বাস বেড়েছে। আগামী বছর আরও বাস আমরা বাড়াবো এই পরিকল্পনা আছে, লিখিত বাজেট বিবৃতিতে আমরা সেই কথা জানিয়েছি। এই বছর কলকাতা এবং বিভিন্ন জায়গা থেকে দার্জিলিং-এ বেড়াতে যান যে সমস্ত টুরিষ্টরা, তাদের সুবিধার জন্য আমরা যে ব্যবস্থা করেছি বা যে ব্যবস্থা করতে যাচ্ছি, সেটা হচ্ছে এই, দার্জিলিং মেল এবং কামরূপ এক্সপ্রেসে, এই দুটি গাড়ির সঙ্গে যোগাযোগ রেখে নিউ জলপাইগুড়ি থেকে দার্জিলিং পর্য্যন্ত দুটি বাস আমরা নতুন করে ইনট্রোডিউস করতে যাচ্ছে সিজন টাইমের জন্য। উনি হয়তো জানেন না, সেই ব্যবস্থা হচ্ছে। দ্বিতীয়তঃ হচ্ছে দার্জিলিং আর. টি. এ. যে সমস্ত রুট তৈরী করেছে হিল সেকশনের জন্য, তার কয়েকটা রুটে আমরা বাস দিয়েছি। আরও কয়েকটি রুটে আমরা আগামীদিনে আমরা বাস দিচ্ছি। সেদিক থেকে দার্জিলিং সরাসরি যাবার সুব্যবস্থা হচ্ছে। এই ব্যাপারে আমার বক্তব্য হচ্ছে, দার্জিলিং এবং কালিমপং-এ দুটো বাস ডিপো করার প্রয়োজন আছে, যে জায়গায় আছে, সেই জায়গা অত্যন্ত ছোট। একটু অসুবিধা অবস্থায় কালিমপং বাস ডিপোটা রয়েছে। দাজিলিং-এ একটা ডিপো রয়েছে, সেটাও খুব ছোট। সেই জন্য লেবং-এর ধারে আমরা একটা জায়গা চাইছি, হয়তো সেই জায়গাটা আমরা পেয়ে যাবো, তাহলে লেবং-এ আমরা একটা গ্যারাজ করতে পারবো। যেহেতু দার্জিলিং-এ যাবার বাস সংখ্যা বেড়ে গেছে, সেখানে গাড়ি মেন্‌টিন্যান্সের জন্য একটা গ্যারাজ করা দরকার, সেই রকম একটা পরিকল্পনা আমরা নিয়েছি। তাছাড়া আমি বলতে পারি, কংগ্রেস রাজত্বের পর, বামফ্রন্ট সরকার আসার পর আজ পর্য্যন্ত উত্তরবঙ্গ, দুর্গাপুর এবং কলকাতা এই তিনটি কর্পোরেশনেরই প্রভূত উন্নতি হয়েছে, সাধারণ ভাবে এটা আমরা বলতে পারি। কিন্তু আরও হয়তো সাধারণ মানুষ উন্নতি এক্সপেক্ট করে, যেটা সাধারণ মানুষ আশা করে যে অফিস থেকে বেরিয়েই সোজা বাসে করে বাড়ি চলে যাবে, এই জিনিসটা বর্তমানে করা

সম্ভব নয়। কারণ এত বাস কলকাতায় দেওয়া সম্ভব নয়। যদি আরও বেশী কিছু বাস বাড়ানো যায়, তাহলে রাস্তার যা কনডিশন এবং যে ধরনের রাস্তা কলকাতায় এখন আছে, যে ভাবে ভাঙ্গা হয়েছে, তা রাতারাতি পরিবর্তন করা সম্ভব নয়। সেই অবস্থায় এখন প্রায় ৮/৯ কিলোমিটার বেগে বাস চলছে, আরও যদি নাম্বার অব বাসেস বৃদ্ধি করা যায় তাহলে বাসের গতিবেগ ৪/৫ কিলোমিটারে এসে দাঁড়াবে। তখন মানুষ বলবে বাস না চড়ে হেঁটে বাড়ি যাওয়াই ভাল। ৪/৫ কিলো মিটার হেঁটে বাড়ি যেতে যে সময় লাগবে, সেই একই সময়ে হয়তো সেই বাস গিয়ে পৌঁছবে। সেটা আর একটা সমস্যা হবে। কলকাতা শহর যারা তৈরী করেছেন ঐ ইংরাজ এবং তারপর কংগ্রেস, তারপর থেকে কলকাতার বিশেষ কোন ডেভেলপমেন্ট হয়নি। এখন একটা তৈরী জিনিসকে কাটছাঁট করে নুতন ভাবে তাড়াতাড়ি গড়ে তোলা সম্ভব নয়।

[4-40—4-50 p.m.]

একটা বাস্তব এ্যাপ্রোচ থাকা দরকার। সেদিক থেকে বাস্তব এ্যাপ্রোচ অনেকরই নেই। দ্বিতীয় কথা হচ্ছে ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্ট লং রুট সার্ভিস চালু করেছে, যা কংগ্রেস আমলে কখন ছিল না। এখন রেল না থাকলেও কলকাতার সঙ্গে গ্রামবাংলার বিভিন্ন জায়গায় যোগাযোগ করা সম্ভব। কারণ উত্তরবঙ্গও লং রুট সার্ভিস চালু করেছে। কলকাতা থেকে লং রুট সার্ভিস চালু হয়েছে, দুর্গাপুর থেকেও লং রুট সার্ভিস চালু হয়েছে। সুতরাং সরকারী পরিবহণ ব্যবস্থাকে আমরা একটা বিকল্প ব্যবস্থা হিসাবে চালু করার চেষ্টা করছি। আগামী দিনে সেটাকে আরো সম্প্রসারিত করার পরিকল্পনা আমরা করেছি। সেদিক থেকে নিশ্চিত ভাবে বলা যায় আমাদের অগ্রগতি হয়েছে। লোকসানের কথা বলা হচ্ছে। ভারতবর্ষে এমন কোন রাজ্য নেই যেখানে ষ্টেট বাসে লোকসান হচ্ছে না। এটা কোন নতুন কথা নয়। বরং অন্যান্য কয়েকটি জায়গায় পশ্চিমবঙ্গের চেয়ে লোকসান বেশী হচ্ছে। এখানে যে লোকসান হচ্ছে তার অনেক কারণ আছে। এই লোকসানের অন্যতম কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের তেলের দাম বাড়ান--এর মধ্যে তারা ৩/৪ বার পেট্রল, ডিজেল, আদার লুব্রিক্যান্টসের দাম বাড়িয়েছে, যার জন্য খরচ অনেক বেড়ে গেছে। এছাড়া এক-চেটিয়া মালিকানার হাতে কতকগুলি স্পেয়ার পার্টসের ব্যবস্থা আছে। যেমন অশোক লেল্যান্ড-এর ফুয়েল পাম্প করার একটা লাইসেন্স আছে, এটা তাদের একচেটিয়া ব্যবসা সুতরাং স্পেয়ার পার্টসের দাম বেড়ে গেছে, টায়ার টিউব-এর দাম বেড়ে গেছে। এটা আমাদের নিয়ন্ত্রনে নেই। এই সমস্ত জিনিস কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রন করতে পারেন। কিন্তু তারা তা করছেন না। তারপর রোড কন্ডিশন হচ্ছে একটা বড় জিনিস। ষ্টেট হাইওয়ে, ন্যাশনাল হাইওয়ে যেসব আছে সেই রোড কন্ডিশন যদি খুব ভাল না হয় তাহলে গাড়ীর ক্ষতি হয়, তেল বেশী লাগে এবং স্পেয়ার পার্টস বেশী লাগে। তার জন্য লোকসান বড়েছে। আরো দেখেছি পশ্চিমবাংলার রোড কন্ডিশনের চেয়ে দিল্লী, পাঞ্জাব ইত্যাদি জায়গার রোড কন্ডিশন তুলনামূলক ভাবে অপেক্ষাকৃত একটু ভাল। তবে আমি এটুকু বলতে পারি সেখানেও লোকসান হয়, তাদেরও লোকসানের বহুর বেড়ে যায়। এখানে রোড কন্ডিশন অপেক্ষাকৃত খারাপ এবং ডিজেল, পেট্রল, স্পেয়ার পার্টসের দাম বৃদ্ধি ইত্যাদির জন্য আমাদের খরচ একটু বেড়েছে, তার জন্য লোকসান হয়েছে। প্রশ্ন উঠতে পারে ভাড়াও তো বেড়েছে- আমি এটুকু বলতে পারি আমাদের ভাড়া বৃদ্ধির পরেও ভারতবর্ষের যে কোন রাজ্যের চেয়ে আমাদের ভাড়া কম। এত সস্তায় বাসে উঠে চলাচল করা ভারতবর্ষের আর কোন রাজ্যে সম্ভব নয়। ভাড়া বৃদ্ধির পরে পশ্চিমবাংলার যা পোজিশন হয়েছে সেটা আপনাদের বোঝা দরকার।

ষ্টেট ট্রান্সপোর্ট এমপ্লয়ীদের মাইনে বেড়েছে। কংগ্রেস আমলে যে স্কেল ছিল সেটা আমরা বাড়িয়েছি, ডি. এ. বাড়িয়েছি, আদার এ্যামিনিটিজ বাড়িয়েছি। আমরা যে এ্যামিনিটিজ দিয়েছি প্রাইভেট বাস সিনডিকেট সেই এ্যামিনিটিজ তাদের কর্মচারীদের কখনই দেয় না। তাই লোকে বলে প্রাইভেট বাসের মালিকরা একখানা বাসের পারমিট পেলে ২/৩ বছর পরে আর একটা বাস তৈরী করে। প্রাইভেট বাসের মালিকরা কর্মচারীদের ১২ঘন্টা কাজ করান, ছুটি ছাটা দেন না, দ্বিতীয় লোক নিয়োগ করেন না। আমাদের কর্মচারীদের কিন্তু নানা রকম সুবিধা দেওয়া হয়েছে, যা প্রাইভেট বাসের মালিক বা কোন সিনডিকেটের মালিক সেগুলি দেন না। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন সিন্ডিকেটের মালিকরা ড্রাইভার, কন্ডাক্টরদের এ্যাপয়েন্টমেন্ট লেটার পর্যন্ত দেন না, যখন তখন ছাঁটাই করে দিচ্ছেন। কোন সার্ভিস গ্যারান্টি নেই, অনিশ্চিত অবস্থার মধ্যে তারা ঝুলছে। এই রকম ব্যবস্থার মধ্যে প্রাইভেট বাসের মালিকরা মুনাফা করে। তারা মুনাফা করার জন্য বাস চালু করেছে। কিন্তু ষ্টেট ট্রান্সপোর্ট তো মুনাফা করার উদ্দেশ্য নিয়ে বাস চালু করে নি। এই রকম মালিকানা নিয়ে মুনাফা করতে হবে, সেটা একটু বোঝা দরকার। সমালোচনা এই দৃষ্টিভঙ্গী রেখে করা দরকার, তা না হলে সব উলো পালো হয়ে যাবে। কাজেই প্রাইভেট বাসের সঙ্গে ষ্টেটের তুলনা চলে না।

একটা ওয়েলফেয়ার ষ্টেটের কাজ হিসাবে এটা আমরা করছি। সেটা যদি ওঁরা উল্লেখ করতেন তাহলে ভালো হ'ত। আরো সম্প্রসারণের জন্য, আরো উন্নয়নের জন্য যে পরিমান অর্থের প্রয়োজন তা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। যে অর্থ আমাদের দরকার তা যদি আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেতাম তাহলে আমরা এই সময়ের মধ্যে হয়ত আরো বেশী সম্প্রসারণ করতে পারতাম। তারপর বিভিন্ন আর. টি. একে আমরা বলেছি যে যেখানে সেখানে আমরা ষ্টেট বাস দিতে পারছি না। সেখানে আপনারা প্রাইভেট লোককে রুট দিয়ে দিন বা বাসের পারমিট দিয়ে দিন। শ্রীমতী সুব্বা এটা জানেন না তাই বললেন, আমি তাঁকে বলছি, মন্ত্রীরা কোন পারমিট দেয় না। উনি বললেন, ক্যালকাটা টু শিলিগুড়ি এয়ার কন্ডিশান বাস আমরা দেব বলেছিলাম এবং সে সম্পর্কে এ্যাডভার্টাইজমেন্ট হয়েছিল কিন্তু মন্ত্রীরা দিচ্ছেন না। আমি তাঁকে বলছি, এস. টি. এ একটি বডি, সেই এস. টি. এ এই পারমিট দেয়। এস. টি. এ ভাবলো একটির জায়গায় ৬টি দেবে, সেইজন্য তারা আবার এ্যাডভার্টাইজমেন্ট করে দরখাস্ত নেবে, নিয়ে ৬ জনকে দেবে। একটির জায়গায় ৬টি দিলে ওঁর কোন আপত্তি আছে কিনা জানি না কিন্তু এই হচ্ছে ঘটনা। সেখানে একটির জায়গায় ৬টি দেওয়া হচ্ছে অথচ উনি উল্টো বললেন যে সেটা দেওয়া বন্ধ করা হয়েছে। বন্ধ হয়নি, সেটা দেওয়া হবে। তারপর বিভিন্ন আর. টিয় এ. কাজ করতে গিয়ে কি অসুবিধার সম্মুখীন হচ্ছেন সেই প্রসঙ্গে এবারে আমি আসছি। আর. টি. এ. পারমিট দিতে চায়, এ্যাডভার্টাইজমেন্ট করেছে, দরখাস্ত পেয়েছে কিন্তু দিতে পারছে না। কেন পারছে না? তার কারণ হাইকোর্ট। ঐ ভেষ্টেড ইন্টারেষ্টেড পারসন, মালিকরা, যারা আর বেশী বাস চালু হোক এটা চান না তারা হাইকোর্টের আশ্রয় নিচ্ছেন এবং নিয়ে সেখান থেকে ইনজাংশান নিয়ে আসছেন। সেখানে কেন্দ্রীয় সরকারের যে আইন আছে সেই আইনের সংশোধন যদি না হয় তাহলে হাইকোর্ট থেকে এই রকম ভাবে ইনজাংশান নিয়ে এসে সব একবারে অচল করে দেবে। তারপর বলা হয়েছে টুরিষ্ট বাসের পারমিট নিয়ে শিলিগুড়ি থেকে কোলকাতা এবং কোলকাতা থেকে শিলিগুড়ি অন্যায় ভাবে রেগুলার প্লাই করছে, খুব সস্তায় তারা নিয়ে যাচ্ছে এবং গাড়ীতে ভি. ডি. ও লাগাচ্ছে, ভালো ভালো গাড়ী নিয়ে আসছে এবং এইভাবে ষ্টেট বাসের ক্ষতি হচ্ছে। এটা ঠিকই কথা। আমি শিলিগুড়িতে

গিয়ে নিজে চেক করেছিলাম এবং ৫ টি এই ধরনের বাসকে ধরেছিলাম। সেখানে প্যাসেঞ্জারদের নামিয়ে বাসগুলিকে থানায় পাঠিয়ে দিয়েছিলাম। তাদের টুরিষ্ট বাসের পারমিট অথচ এইভাবে রেগুলার প্লাই করছে। আমি ধরেছি, আমার সেক্রেটারি রুদ্র সাহেব ধরেছেন, ওখানকার ইন্সপেকটাররা ধরেছেন, অনেকবার ধরা হয়েছে কিন্তু তা সত্বেও এই সব কথা হচ্ছে। লাষ্ট যখন আমি ধরলাম তখন একজন ভদ্রলোক, তিনি হাইকোর্টে গেলেন। দেখুন, কি অসুবিধা। হাইকোর্ট বললো,, এই বাস প্লাই করবে, একে ধরে কেউ আটক করতে পারবে না, এই ইনজাংশান তাঁরা দিয়ে দিয়েছেন। এখন এই বাস মহা-আনন্দে চলছে। তারা বেআইনী ভাবে চললেও আমরা সেটা ধরতে পারছি না কারণ হাইকোর্টের ইনজাংশান আছে। তারপর পশ্চিম দিনাজপুর একটা জেলা যেখানে আর. টি. এ. কোন ফাংশান করতে পারছে না। মালিকরা গিয়ে হাইকোর্ট থেকে ইনজাংশান নিয়ে এসেছে এ্যাক্টের বিরুদ্ধে, কন্ট্রাডিকটরি টু এ্যাক্ট। ফলে সেখানে আর. টি. এ কিছু করতে পারছে না। তারা ষ্ট্রাইক করেছিল, আমরা দুর্গাপুর থেকে এবং নর্থ বেঙ্গল থেকে সরকারী বাস চালু করি তারপর ওরা ষ্ট্রাইক ভাঙ্গতে বাধ্য হয়। কাজেই এইসব অসুবিধার সম্মুখীন আমরা হচ্ছি। হাইকোর্ট অনেক অসুবিধার সৃষ্টি করছে। ভেষ্টেড ইনটারষ্টেড সৃষ্টি করছে। এটা জনস্বার্থবিরোধী কাজ বলেই আমরা মনে করি। এই কথা বলে, আমাদের বাজেট বরাদ্দ সবাই সমর্থন করবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[4-50—5-00 p.m.]

**শ্রীরবীন মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এখানে পরিবহন ব্যবস্থার উপরে যে আলোচনা হল, আমি মনে করিনা তার মধ্যে নূতন করে আমার কিছু বলার প্রয়োজন আছে। আমাদের মাননীয় মন্ত্রী শিবেন বাবু প্রধানতঃ নর্থ বেঙ্গল এবং অন্যান্য কতকগুলি সমস্যা সম্পর্কে আলোচনা করেছেন, তার জবাব দিয়েছেন। মাননীয় সদস্য লক্ষ্মী দে, সরল দেব মহাশয়, এঁরা সাধারণভাবে অনেক আলোচনা করেছেন এবং অনেক সমস্যার উত্থাপন করেছেন এবং আজকে কোন পথে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের নেতৃত্বে পরিবহন সমস্যা মোকাবিলা করে কিভাবে অগ্রগতির পথের চলেছে সে সম্পর্কেও তাঁরা বলেছেন। আমি শুধু কয়েকটি বিষয়ে একটু হাই লাইট করতে চাই। প্রবোধ পুরকাইয়েত মহাশয় চলে গেলেন। তাঁর প্রধান কথা ছিল যে পরিবহন সমস্যা সম্পর্কে বিবৃতিতে স্থান পাই নি। আমি তাকে জিজ্ঞাসা করি পরিবহন সম্পর্কে স্থান পাইনি Govt. কি পেয়েছে? তিনি কি এটা পড়ে দেখেছেন। প্রথম পাতা থেকে শেষ পর্য্যন্ত যা লেখা আছে সেটা তাহলে তিনি পড়ে দেখেন নি। আর তা না হলে তিনি জনডিস রোগে ভুগছেন। কিছুই দেখতে পাচ্ছেন না। শুধু বিরোধিতা করতে হবে বলে কতকগুলি কথা বলেছেন। তাছাড়া আমি জানি তিনি বিরোধী মনোভাব পোষণ করেন। সেই জন্য তিনি যা বলেছেন, আমি সেই সম্পর্কে ২/৪টি কথা বলব। হ্যাঁ, আমি জানি অফিস টাইমে বাদুর ঝোলা হয়ে মানুষ চলে। আমি দাবী করছি যে গত কয়েক মাসের মধ্যে কলকাতা শহরের মত জায়গায় বহু পরিমাণ মানুষের দুর্দশা লাঘব হয়েছে। এটা চোখে দেখা যায়। দ্বিতীয়তঃ উনি যে কথা বলেছেন যে সরকারী বাসের সংখ্যা হ্রাস পেয়েছে। আমার লেখা আছে যে সংখ্যা বেড়েছে, আর উনি বলছেন যে সংখ্যা হ্রাস পেয়েছে। এর জবাব আমি কি দেব! তারপরে কি করতে পারি? আমাদের টাকার প্রয়োজন আছে এবং এটা তাদের জানা উচিত যে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে আমরা প্রত্যক্ষভাবে কোন ঋণ গ্রহণ করিনা। এটা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন এবং কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যে দেন এবং আমাদের পশ্চিমবাংলাকেও সেই ঋণের কিছু অংশ

দেন এবং পশ্চিমবাংলার উন্নয়ণের কাজে, পরিবহণের কাজে যাতে ব্যবহার করা যায় সেই জন্য বলেন, কিন্তু আমরা যদি না নিই তাহলে আমরা টাকা কোথা থেকে পাব? কেন্দ্রীয় সরকার দেবেন না, আই. ডি. বি. আই. কে ঋণের ১৫/১৬ পারসেন্ট ইন্টারেষ্ট দিতে হয়। তবে আমরা এখনও মনে করি যে বিশ্বব্যাঙ্কের ঋণ না নেওয়া উচিৎ। এটাও তিনি জানেন কিনা আমি জানিনা যে Start terms বোধ হয় ৩/৪ পারসেন্ট, এক পারসেন্টের মত ইন্টারেষ্ট পড়ে। কিন্তু কেন্দ্রীয় সরকার তার উপরে রাজ্যগুলির উপরে বাণিজ্য করে, ৬/৭ পারসেন্ট রাজ্যগুলির কাছ থেকে সুদ আদায় করেন। বিদেশী প্রতিষ্ঠান গুলির কাছ থেকে নিলে কিছুটা উত্তমর্ণ অধমর্ণের ব্যাপার আসে। নানা রকম চাপ সৃষ্টি হয়। তারা যে কথা বলেন--আমার মনে হয় পশ্চিমবাংলা বা ভারতবর্ষ সম্পর্কে-তারা যে কথা বলবেন, তাদের কথাই শেষ কথা হবে নাকি? আমরা তো আমাদের ভারতবর্ষকে অনেক ভাল করে জানি। কাজেই অনেক কথা যারা বলেন তারা বলুন। আমরা তা গ্রহণ করতে পারি না, এবং গ্রহণ করি না। আমাদের প্রয়োজন হয় টাকার, আমরা সেই টাকার জন্য যে পথ আছে সেই পথ অনুযায়ী কাজ করি।

আর একটা কথা বলেছেন যে, আমরা নাকি কনডেমড্ বাস গুলি জলের দরে বিক্রি করে দিচ্ছি। আমি বলি, এ-সব কথা বলার আগে তো কিছু জানতে হবে এবং সেটা জেনে বললে ভাল হয় না কি? প্রথম কথা হচ্ছে কোন বাস কনডেমড্ হচ্ছে কিনা তা দেখবার জন্য কত গুলি বিধি আছে, সেই বিধি পালন না করে কোন বাসকে কনডেমড্ করা যায় না। তারপরে কনডেমড্ বাস বিক্রি করতে হলেও অনেক গুলি বিধি মেনে তা করতে হয়। এই নিয়ম-কানুন গুলি খুবই কড়া, যার ফলে অনেক সময় বাসগুলি যতটা খারাপ অবস্থায় ছিল, তার চেয়ে অনেক বেশী খারাপ হয়ে যায়। সুতরাং সস্তায় বা জলের দরে বিক্রি করে দেবার কোন সুযোগ নেই। কংগ্রেসী আমলে হয়ত ঐ রকম কিছু কিছু ঘটনা ঘটেছিল কংগ্রেসী অর্গানাজেসনের মাধ্যমে, কিন্তু আমরা এখন স্টিক্টলি রুল ফলো করছি।

তারপরে এখানে যন্ত্রাংশ ইত্যাদি নিয়ে অনেক গুলি চার্জ করা হয়েছে, এই বিভাগের কাজ কর্মের মধ্যে বিভিন্ন কোরাপশন আছে ইত্যাদি বলা হয়েছে। এই প্রসঙ্গে আমাদের দু'একজন বন্ধুও কিছু কিছু কথা বলেছেন। হয়ত তারা তাদের অজ্ঞানতার মধ্যে দিয়ে বক্তব্য রেখেছেন। অবশ্য সরল-বাবু শেষ পর্যন্ত নিজেই সংশোধন করে নিয়েছিলেন, তিনি কনডেমড্ বাস সম্বন্ধে যে কথা গুলি বলেছেন, সেগুলি আমাদের সময়ের নয়, আগের সময় সম্বন্ধে বলেছেন। তবে এই প্রসঙ্গে উনি বলেছেন যে, বিয়ের লগ্নে রাস্তায় প্রাইভেট বাস পাওয়া যায় না। উনি ঠিক কথাই বলেছেন এবং সেটা বন্ধ করার জন্য অনেক রকম চেষ্টা করা হচ্ছে। তাদের ধরা হচ্ছে, ফাইন করা হচ্ছে। কিন্তু এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব যে, তাঁরা যেন বিয়ের লগ্নের সময়ে আমার কাছে না আসেন, ঐ মিনি বাস দেওয়ার জন্য বা বাস দেওয়ার জন্য। অবশ্য আমি কখনই অনুমতি দিই না, যা নিয়ম আছে তাই অনুযায়ী আমি তাদের চলতে বলি। তবুও আমার কাছে অনুরোধ আসে।

তারপরে মাননীয় সদস্য বায়ুদূত সম্বন্ধে সাজেশন দিলেন। তা এই সাজেশন দেবার জন্য, কবে বাজেট এখানে পেশ হবে তবে তিনি সাজেশন দেবেন, এত অপেক্ষার কি আছে? আমি তো এখানেই থাকি, তিনি এ বিষয়ে ইতিপূর্বেই আমার কাছে জিজ্ঞাসা করলেই জানতে পারতেন। বায়ুদূত চালু করবার জন্য আমি লিখেছি। আমি শুনেছিলাম ২রা এপ্রিল থেকে কুচবিহারে চালু হবে, কিন্তু পরে তারা মত বদল করেছেন। উত্তরবঙ্গে বিভিন্ন জায়গায় বায়ুদূত চালাবার জন্য আমরা বার বার কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করেছি। আমরা চাই যোগাযোগ

ব্যবস্থা আরো দ্রুত হোক এবং সেই জন্যই আমরা এই সমস্ত দাবীগুলি করছি। কিন্তু আমরা দাবী করলে কি হবে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন রকম সাড়া পাচ্ছি না।

মাননীয় সদস্য সরল দেব, আর একটা কথা বললেন, ঐ এমপ্লয়ীদের ক্যান্টিনে এসে নাকি কারা সব খেয়ে যায়। আমি এ-বিষয়ে মাননীয় সদস্যকে অবহিত করছি যে, ক্যান্টিন আমরা চালাই না বা সি. এস. টি. সি কোন ক্যান্টিন চালায় না, সেখানে আমাদের কোন এমপ্লয়ী নেই। সুতরাং ওখানে লাভ-লোকসানের ব্যাপারে আমাদের কিছু করণীয় নেই। ক্যান্টিনের কর্মচারীরা আমাদের কর্মচারী নয়, সুতরাং তাদের বেতনের ব্যাপারেও আমাদের কিছু করার নেই। আমার মনে হয় মাননীয় সদস্যের এই তথ্য জানা থাকলে তিনি এই প্রসঙ্গ এখানে উত্থাপন করতেন না।

মাননীয় সদস্য সত্যপদ বাবু যে কথাগুলি বললেন সেগুলি সম্বন্ধে আমার মনে হয় তাঁর আমার সঙ্গে আলোচনা করা উচিত ছিল। কারণ এখানে বলে শুধু বক্তৃতা করা ছাড়া আর কোন লাভ হয় না। উনি বললেন, "বহরমপুরের বাস স্ট্যান্ড এক বছর কেটে গেল এখনো হয়নি।" তা উনি তো এক বছরের মধ্যে এ বিষয়ে আমার সঙ্গে আলোচনা করতে পারতেন। আলোচনা করলে, কোথায় কি অসুবিধা হচ্ছে, তা দেখা যেত এবং অসুবিধা দূর করার ব্যবস্থা করা যেত। আরো অনেক গুলি সাজেশন তিনি রেখেছেন। সেই সাজেশন গুলি সম্বন্ধে আমি তাঁকে বলছি যে, আমাদের শক্তির মধ্যে, অর্থ-সঙ্গতির মধ্যে যদি কোন সম্ভব হয় তো আমরা অবশ্যই করব।

এই সব বক্তব্য ছাড়া আমার প্রধান যে বক্তব্য তা আমি এখানে হাই লাইট করতে চাই। আমি গোড়াতেই বলেছি যে, সরকারের প্রধান নীতি কি, প্রধান নীতি হচ্ছে যাত্রী সাধারণের দুর্গতি লাঘব করা। এখন দেখতে হবে সেই দুর্গতি লাঘব করার দিকে আমরা কত দূর অগ্রসর হয়েছি? আমি দাবী করছি, বেশ খানিকটা অগ্রসর হয়েছি। আমার বক্তৃতার মধ্যে যে সব কাজের উল্লেখ আছে,. সেগুলি ফ্যাকচুয়াল স্টেটমেন্ট। কলকাতা শহরে বাসের সংখ্যা বৃদ্ধি পেয়েছে এবং প্রচুর পরিমাণে বৃদ্ধি পেয়েছে। তবে আমি এ কথা দাবী করছি না যে, কোথাও কোন জায়গায় ত্রুটি নেই। ত্রুটি আছে এবং সে ত্রুটি দূর করতে হবে। যদি এ্যাডমিনিস্ট্রেটিভ জায়গাতেও ত্রুটি থাকে তাহলেও তা দূর করার চেষ্টা করতে হবে। আমি এ কথা দাবী করি না যে, এই বিষয়ের মধ্যে কোথাও বিন্দু মাত্র কোরাপশন নেই। কিন্তু আজকে এগুলিই প্রধান ঘটনা নয় এবং এ-সব সত্বেও আমি দাবী করছি বিভিন্ন জায়গায় রুটের সংখ্যা বেড়েছে, বাসের সংখ্যা বেড়েছে, ট্রামের সংখ্যা বেড়েছে।

[5-00—5-10 p.m.]

বাস্তবে এইকথাটা ভাবতে হচ্ছে যে কলকাতা শহরে বহুদিন আগেই স্যাচুরেশান লিমিট পার হয়ে গেছে। এখানে অনেকে আলোচনা করেন কিন্তু কলকাতা শহরে যে পরিমাণ রাস্তাঘাট আছে এবং রাস্তার যে প্রসস্ততা, তাতে ভারী লোড নিতে পারবে কিনা একটু বিবেচনা করার দরকার। আমরা দেখছি, বাসের স্পীড ৮ কিলোমিটারের উপর ঘন্টায় ওঠে না। এরজন্য শুধু পরিবহন ব্যবস্থা দায়ী নয়, এটা আমরা জানি, তা সত্বেও মানুষের তাগিদ আছে বলেই আমরা বাসের পারমিট দিয়েছি। আমি আগেই বলেছি সরকারী বাসের সংখ্যা বেড়েছে। অনেকে এখানে কিছু কিছু সমালোচনা করেছেন যে সরকারী বাসের ক্ষতি করে প্রাইভেট বাস বাড়ানো হচ্ছে কেন? আমার প্রশ্ন কোনটা প্রধান হবে? মানুষের জন্য বাসের প্রয়োজন আছে। ক্ষমতার সীমাবদ্ধতা স্বীকার করেছি, যারজন্য প্রাইভেট বাস দেওয়া হয়েছে। জনসংখ্যার যে চাপ তাতে

প্রাইভেট বাসকে রিপ্লেস করে সরকারী বাস চালাবার ক্ষমতা নেই এই কথা বলতে কোন অসুবিধা নেই। সুতরাং মানুষের চাহিদা হচ্ছে বাসের, সেইজন্য যান চলাচলের চাহিদা মেটাতে হবে। মানুষকে ব্যবসার স্থলে, চাকরীর স্থলে যেতে দিতে হবে, সেইজন্য প্রাইভেট বাস দিতে হচ্ছে। বাসের জন্য আরোও তাগিদ আছে। ৪০০ উপর বাস নেমে গেছে। আপনারা কোন্ পলিসির কথা বলেন। সাধারণ মানুষের যান চলাচলের ক্ষেত্রে যাতে সুবিধা হয় সেইজন্য এই বাস নামানো হয়েছে। এখানে অটো রিক্সার কথা বলেছেন। হাইকোর্টের কথা পরে আসছি। এই অটো রিক্সা নতুন করে চালাবার চেষ্টা করছি। আমাদের ইচ্ছা ২ হাজার অটো রিক্সা নামানোর, মধ্যবিত্ত মানুষেরা যাতে কিছু পরিমানে যাতায়াত করতে পারে। ৫০০ বেশী আমরা নামাতে পারিনি, ১৫০০ মতন অটো রিক্সা হাইকোর্টের ইনজাংশানে আটকে আছে। সুতরাং আমাদের লক্ষ্যটা কি? যান চলাচলের আরোও একটু উন্নতি সাধন। সুতরাং এটা কি কিছু নয়? গঙ্গায় আমাদের ভাগীরথী হুগলী নদীর দুই ধারে-ওয়াটার ট্রান্সপোর্টের-ফেরী সার্ভিসের যে ব্যবস্থা সেটা নতুন উদ্যোগ নিয়ে করা হয়েছে, এগুলি কি কিছু নয়? আমরা দেখছি, এপাড় ওপার গঙ্গার দুইপারের মানুষেরা ওয়েলকাম করেছে। ৮০ হাজারের মতন লোক দুবেলা পারাপার করছে। আমরা চাই এই সংখ্যা আরোও বাড়াতে। মাননীয় সদস্য উল্লেখ করেছেন ফেয়ারলি প্লেসের কথা। আমরা কয়েকটি জায়গায় চালাচ্ছি। কুটিঘাট থেকে মেটেবুরুজ-বিচালিঘাট পর্যন্ত চালাবার কাজ হাতে নিয়েছি। নতুন ৪টি জাহাজের জন্য অর্ডার দেওয়া হয়েছে। আমরা বোঝাতে চাইছি রোড ট্রান্সপোর্ট-এর অবস্থা এই জায়গায় আছে, শুধু সংখ্যা বাড়িয়ে এগুনো যাচ্ছে না। যেখানে যেমন পরিবর্তন হবে তা করার চেষ্টা করা হচ্ছে। কলকাতার সমস্যার কথা যদি বলতে হয়--অবশ্য এখানে অনেকে উল্লেখ করে বলেছেন— আমাদের যা ক্যাপাসিটি আছে সেই ক্যাপাসিটি অনুযায়ী কাজ করতে পারছি না। এর কারণ ওয়ার্ল্ড ব্যাঙ্ককে বোঝাতে কয়েক বছর লেগেছে। কলকাতার মধ্যবর্ত্তী স্থানে বুক চিরে যে মেট্রোর কাজ হচ্ছে তাতে যান-চলাচল রেসট্রিকটেড হতে বাধ্য। কতদিন সময় লাগবে জানি না। it would be of anybody's guess. যখন সময় হবে কিছুটা সুরাহা হবে। আবার ৫।১০ বছর নতুন সমস্যা হতে পারে। সামান্য জায়গায় মেট্রো রেল চালানো হবে। জগুবাবুর বাজার থেকে ময়দান পর্যন্ত - ঐ পার্ক ষ্ট্রীট পর্যন্ত।

পার্কষ্ট্রীটের ওখানে সমস্যা আছে। সেটা আমাদের পক্ষে একটু অসুবিধাজনক। কিন্তু কি করা যাবে? ওটা যদি একটু এগিয়ে গিয়ে অন্ততঃ হাজরা রোড হোতো, কি অসুবিধা হোতো? কিন্তু ওখানে প্রতি ২০ মিনিটে হাজার হাজার লোক নামছে। আমার জায়গাটা কোথায়? জগুবাবুর বাজারের ওখানে ডিসপারসাল প্রবলেম আছে। আমাকে এটা ভাবতে হবে, নতুন করে বাস রুট করতে হবে। কোথায় অন্যত্র যাওয়া যায় সেটা ভাবতে হবে। জগুবাবুর বাজারের ওখানে তো বসে থাকবে না। কাজেই ঠিক পয়েনটেডলি জায়গায় টার্মিনাল পয়েন্ট করছেন সে সব জায়গায় যদি না চলে? কাজেই সে সমস্যা থাকবে, আমাদের বিধি ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই কথা সবাই স্বীকার করেন যে শুধু ট্রাম বাসের ব্যবস্থার কথা নয়, সার্কুলার রেলের কথা বলা হয়েছে কিন্তু আমি কথা বাড়াতে চাই না। সার্কুলার রেল হচ্ছে, সেটা আরও অনেক বেশী প্রয়োজনীয় ব্যাপার। স্বীকার করি যে কাজ হচ্ছে তা যত তাড়াতাড়ি হয় তত ভাল। সেখানে টার্মিনাস, সেখান থেকে যদি এটা হয় তাহলে অনেক দ্রুত, অনেক ভাল হবে, অনেক বেশী মানুষ উপকৃত হবে। যাতায়াতের ব্যাপারে কলকাতা বহু পরিমাণে মুক্ত হবে। সুতরাং, কলকাতার যানবাহন সমস্যার যদি এই রকম ভাবে চিত্রিত করার চেষ্টা হয়

তাহলে কি হবে? এখন কলকাতার যানবাহনের সমস্যা কি কটা ট্রাম বাস চলছে, ক'টা ট্রাম চলছে, ক'টা প্রাইভেট বাস চলছে সেজন্য? না, কলকাতায় ৩ লক্ষের মত রেজিষ্টার্ড ভেহিকল আছে। কলকাতার ৩ লক্ষ ভেহিকল একসঙ্গে দাঁড় করিয়ে দিন তো, কলকাতার এক প্রান্ত থেকে আর এক প্রান্ত পর্যান্ত দাঁড় করিয়ে দিন, জায়গা ধরবে? এতো ফ্যাক্টস। কাজেই সেই যে ৩ ভেহিকল, আজকে যদি কেউ দিল্লী দেখিয়ে দেন, বোম্বে দেখিয়ে দেন, তাহলে সেটা সময় সাপেক্ষ ব্যাপার। আজকে যদি কলকাতায় লরী গুলোকে বন্ধ করে দিই কালকেই আমাদের সমস্ত বিজনেস বন্ধ হয়ে যাবে। কাজেই একটা পরিকল্পিত ভাবে চলতে হবে। আপনি জানেন আমি আগে ষ্টেটমেন্ট করেছি এবং এখনও করছি যে কোণাতে কাজ হচ্ছে। মেট্রোপলিটন বাইপাশ যেখানে আছে সেখানে কাজ হচ্ছে। আরও ২/৩ জায়গায় যেখানে বাইরে লড়ী গুলোকে রাখা যায়, ট্রাক সার্ভিস সেখানে যাতে করা যায় সেই কাজ আমরা ধরছি। কিন্তু সেগুলো এমন ব্যাপার নয় যে আজকে বললে কালকে হবে। আশা করছি কমপ্লিট হতে ২/৩ বছর লাগবে। সুতরাং কলকাতা যে আমাদের প্রাণ কেন্দ্র সেই প্রাণকেন্দ্র শুধু কয়েকটা বাস ট্রামের উপর নির্ভর করে না। এতগুলি বিধি ব্যবস্থার সঙ্গে জড়িত। এমন কি ক্যালকাটা কর্পোরেশন যদি ১০ তলা বাড়ী তোলেন ৫ জায়গায় -এটা বুঝতে হবে - তার সঙ্গে ৫০ খানা গাড়ী আছে, এক হাজার লোক সেখানে যাতায়াত করবে, কাজেই সমস্ত গুলোকে দেখতে হবে। কলকাতা শহর হ্যাপাজার্ট সিটি। পরিকল্পনা মাফিক এই সিটি তৈরী হয়নি। কাজেই সমস্যা তৈরী হবে, এবং সেই সমস্যা কি তার ভালভাবে দেখে সেটাকে দূরীভূত করার জন্য আমাদের চেষ্টা করতে হবে। আমি দাবী করছি সেই পথে বামফ্রন্ট সরকার অগ্রসর হবার জন্য চেষ্টা করছেন। স্যার, চিরকালের গুটিকয়েক কথা আছে। সেটা একটু উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে লোকসানের কথা। ভাড়া বাড়ানোর কথা। হ্যাঁ, ভাড়া বাড়ছে, কত বেশী বাড়ছে? আজকে ওঁরা নেই। আমার মনে আছে, ১০ পয়সা। ওঁরা গোয়ায় গিয়ে দেখে এসেছেন। আমি মাস দুয়েক আগে গোয়ায় গিয়েছিলাম। ২০ পয়সার নীচে কোন ভাড়া নেই। পথে দাঁড়িয়ে থাকলে ১০ খানা গাড়ী যায় কিনা সন্দেহ। ১০ লক্ষ ১২ লক্ষ পপুলেশন, তার সঙ্গে তুলনা করছেন কলকাতা শহরের? আমি নিজে গিয়েছিলাম সেখানে। ভাড়া বাড়ছে, আমাদের ভাড়া বাড়াবার পরেও দাম বেড়েছে এবং আমি শুনেছি নাকি আরও ৫,৬,৭ পারসেন্ট করে প্রত্যেকটির দাম বাড়ছে। তা, আমি তো তার সঙ্গে সঙ্গে ভাড়া বাড়াতে পারি না, এবং আমি দাবী করছি, এখানে বলছি সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের ভাড়া আজও কম। অনেক অনেক পরিমাণে কম। আজকে ট্রেন সার্ভিসের সঙ্গে একটু তুলনা করে দেখবেন। আমি কয়েকদিন আগে গত রবিবার দিন সরল বাবুদের ওখান দিয়ে বসিরহাট গিয়েছিলাম।

[5.10-5.20 p.m.]

আমি সেখানে গিয়ে লোকজনকে জিজ্ঞাসা করায় সবাই বললেন যে বাস সম্পর্কে আমাদের কোন কমপ্লেন নেই, এক মিনিট অন্তর অন্তর বাস। আমি দাঁড়িয়ে দেখলাম দুটি ট্রেন গেল। একটি যাবার সময় এবং আর একটি ফিরে আসার সময় কিন্তু ট্রেনগুলিতে প্যাসেঞ্জার নেই। কিন্তু আমার এক মিনিট অন্তর অন্তর বাস সার্ভিস, তবুও প্রতিটি বাসেই প্যাসেঞ্জার আছে। এর কারণটা হচ্ছে কলকাতা থেকে বসিরহাটের বাসভাড়া যেখানে ১৯০ পয়সা, সেখানে ট্রেনের ভাড়া ৪ টাকা। ফলে ক্রমে ক্রমে বাসের উপর চাপ বাড়ছে যেহেতু বাসের ভাড়া সব দূরত্বের ট্রেন ভাড়ার প্রায় অর্ধেক। কি করবো বলুন? আমাদের তো সার্ভিস দিতেই হবে। আজকে

এটা মনে রাখা দরকার কম পয়সার জার্নি করা যায় কিসে? এতদিন পর্যন্ত আমরা জানতাম যে সেটা হচ্ছে ট্রেন সার্ভিস। কিন্তু আজকে সেটা ডবল্ হয়ে গেছে অন্যান্য সার্ভিসের তুলনায়। ক্রমে ক্রমে ট্রেনের ভাড়া বাড়ছে, বাসের উপর চাপ বাড়ছে। সে সব খবর তো কখনও বলতে শুনিনি। হ্যাঁ, ভাড়া বেড়েছে খুব সামান্য পরিমানে। আপনারা জানেন প্ল্যানিং কমিশন বলেছে যে একে ইকোনোমিক লেভেলে নিয়ে যেতে হবে। এটাই হচ্ছে তাঁদের সুপারিশ। তার মানে লোকসান চলবে না, ভর্তুকী দিতে দেবে না। আজকে যদি এই সুপারিশ মেনে নিতে হয় তাহলে তিন গুণ ভাড়া বাড়াতে হয়। রাজি আছেন আপনারা প্ল্যানিং কমিশনের এই সুপারিশ মেনে নিতে? পরিকল্পনা কমিশন আরও বলেছে যে আনইকোনোমিক রুট যেগুলো আছে সেগুলো তুলে দিন। আনইকোনোমিক রুটগুলো কি প্রাইভেট বাস সার্ভিস চলবে? মনে করুন, যে সমস্ত লোক রাত ১১টার সময় বাসের অপেক্ষায় দাঁড়িয়ে থাকেন তাদেরকেও ষ্টেট ট্রান্সপোর্ট সার্ভিসে করে পৌঁছে দিতে হয় কিন্তু বাস ভর্তি হয় না। আবার ভোর বেলা ৪টা ৪।। টার সময় যদি বাস চালান হয় তাহলে লোকসান হবেই। আবার এমন রুট আছে যেখানে প্রাইভেট বাস যায় না। সেই সমস্ত রুটে লোকসান হলেও বাস চালাতে হচ্ছে। আমাদের সরকারকে সেটা ওয়েলফেয়ারের কাজ হিসাবে নিতে হচ্ছে, সোসাল সার্ভিস হিসাবে ট্রিট করতে হচ্ছে। সেইজন্য অন্য বাস যদি একটি রুটে না চলে তাহলে সোসাল সার্ভিস আমাদের বজায় রাখতে হবে; রাত্রিই হোক, দিনই হোক বা লোকসানই হোক বাস চালাতে হবে। বলবার সময় বলে গেলাম যে এগুলোতো পরিকল্পনা কমিশনের কথা! কিন্তু এগুলো বাদ দিয়ে যদি করতে হয় তাহলে তো স্বয়ংসম্পূর্ণ ষ্টেট করতে হয়। এগুলো বাদ দিয়ে যাঁরা বলে যাচ্ছেন তাঁদের চক্ষুমুদে বলা ছাড়া আর কি বলবো? এই প্রসঙ্গে বলে দিয়ে যাচ্ছি যে লোকসান হচ্ছে। গতবার বাজেটের সময় দিল্লীতে ট্রান্সপোর্টে লোকসানের পরিমান ছিল ৩০ কোটি টাকা। এবার শুনছি ৭৩ কোটি ১৫ লক্ষ টাকা দিল্লীতে ভর্তুকী দিতে হয়েছে। অন্ধ্রপ্রদেশে...

(শ্রী দেবপ্রসাদ সরকার ঃ বাসের সংখ্যা কত?)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ওরা যে কোন আন্দোলন করবার কথাই চিন্তা করুন না কেন, গুটি কয়েক মহিলাকে ট্রাম রাস্তার উপর বসিয়ে দিয়ে ইঁট-পাটকেল ছুড়লেই তা গণ আন্দোলন হয় না। আর এইভাবে যদি গণ আন্দোলন ওরা করতে যান তাহলে আইন অনুযায়ী জনসাধারণের সহযোগিতায় যে ব্যবস্থা নেবার, সেই ব্যবস্থা আমরা নেবো। ঐভাবে ডিসট্রাপশন-এর কাজ করলে আমরা ব্যবস্থা নেবোই। জনসাধারণ আপনারা মানেন না, কিন্তু আমরা মানি। তার পর স্যার, আজকে মহারাষ্ট্রে লোকসানের পরিমান ৩১.৯৮ কোটি টাকা এবং আমাদের পশ্চিমবাংলায় তিনটি ট্রান্সপোর্ট মিলিয়ে ২৯ কোটি ২২ লক্ষ টাকা। হ্যাঁ, এটা লোকসান হয়েছে।

কোথা থেকে টাকাটা আসবে বলুন না? এটা তো কমনসেন্সের ব্যাপার। আমি যদি ধরেই নিই কোরাপসান হচ্ছে, আপনি বলুন না কত পারসেন্ট কোরাপসান হচ্ছে? ২০ পারসেন্ট? ৩০ পারসেন্ট? বলুন তাতে কি করে ভরতুকিটা কমবে? ভরতুকি না দিয়ে কোন উপায় আছে? তা না বলে বলুন না যে, যে সব জায়গায় বাস থেকে পয়সা আসে না, যেখানে রোজগার হয় না সেই সব বাস রুট বন্ধ করে দিতে হবে। বলুন না, সাহস থাকে তো বলুন না যে আনইকনমিক রুট চলবে না। কোথা থেকে আসবে এই টাকাটা? কাজেই এই সব কথা বলে

বাজার গরম না করে লোকের কাছে গিয়ে বলুন না। আপনারা তো এই সব কথা বলেছেন এবং কি দাঁড়িয়েছে তাতে তা তো আপনারা জানেন। স্যার, আমার বক্তব্য আমি শেষ করে এনেছি। পুনরায় আমি তার একটা কথা বলতে চাই আমাদের মাননীয় সদস্য যে কথা তুলেছেন। কিন্তু এটা একটা ভয়ংকর সমস্যা আকারে দেখা দিয়েছে। একটা কথা একবারও কেউ বললেন না আমাদের যে ফ্লাইং ট্রেনিং ইন্সটিটিউট আছে সেই সম্বন্ধে। আমাদের কিছু টাকা ফেরত যাচ্ছে প্রত্যেক বছর। সামান্য কিছু ফরেন এক্সচেঞ্জ যেটা কেন্দ্রীয় সরকার দিচ্ছে না বলে আমাদের ফ্লাইং ট্রেনিং ইন্সটিটিউট'এ যেখানে পশ্চিমবাংলার ছেলেমেয়েরা বিমান চালক হওয়ার জন্য যে শিক্ষা লাভ করবে সেই টাকা তারা পাচ্ছে না। কোন রকমে কাজ চালিয়ে যাচ্ছে। ২-৩ বছর যাবত ফরেন এক্সচেঞ্জ পাওয়া যাচ্ছে না। বারে বারে জানানো হয়েছে, একটা এক্সিডেন্টও হয়ে গেছে তবুও পাওয়া যাচ্ছে না। কথা প্রসঙ্গে, এই কথা তো ইনজাংশাং হওয়ার জন্য কেউ তুললেন না? আমি পুনরায় আর একটা কথা বলছি ২২৫০ রকম ভেইকিল্‌স্ হাইকোর্টে আটকে আছে। তার মধ্যে মিনিবাস আছে, সাধারণ বাস আছে এবং অটো রিক্সা আছে। প্রতিটি ক্ষেত্রে হাই-কোর্টে পড়ে আছে। হয় হাই-কোর্টটাকে তুলে নিয়ে গিয়ে রাইটার্স বিল্ডিংসএ বসাতে হবে, না হয় তো রাইটার্স বিল্ডিংস'টা হাই-কোর্টে নিয়ে গিয়ে বসাতে হবে। যাবেন কোথায়? কোন ঘটনা ঘটলো তো হাই-কোর্টে চলে গেল। ট্যাক্সি এসোসিয়েশান একটা ইনজাংশান দিল এবং তারা ইনজাংশান পেয়ে গেল। কে ঠিক করবে এই সব? পশ্চিমবঙ্গ সরকার ঠিক করবে না যে কলিকাতার কোন রাস্তা দিয়ে কি বাস চলবে না চলবে? কোন রুটে কি বাস চলবে না চলবে সেটা তো সরকার ঠিক করে দেবে। কোন রাস্তায় রিক্সা চলবে না চলবে সেটা ঠিক করার সমস্ত বুদ্ধিবৃত্তিটা কি তাঁরাই নেবেন? আইন আছে, আইনের আলোচনা করার দরকার আছে। তাঁরা সেটা নিশ্চয়ই করবেন। এটা আইনের ব্যাপারে হলে, আইনের আলোচনার ব্যাপারে হলে না হয় বুঝতাম। কিন্তু আমি বলতে চাই সব একজিকিউটিভ অর্ডার কি হাই-কোর্ট থেকে আসবে? যেখানে হাতে-নাতে চোরকে ধরা হয়েছে সেই চোরকে এই বেঞ্চ থেকে সরিয়ে নিয়ে গিয়ে অন্য জায়গায় বসিয়ে দেওয়া হয়েছে। কারণ হাই-কোর্টের ইনজাংশান পেয়ে গেছে। কি করবেন? এই সম্বন্ধে আমি আর কি বলবো? জানিনা হাই-কোর্ট সম্বন্ধে কতটা কি বলা যায়। এমন একটা ভয়ংকর অবস্থা সৃষ্টি হয়েছে। শুধু আমার ডিপার্টমেন্টে নয়, এই রকম একটা ভয়ংকর অবস্থা রয়েছে প্রতিটি ডিপার্টমেন্টে। সব জায়গায় একজিকিউটিভ অথরিটি নিয়ে বসে আছে হাই-কোর্ট। আমি জানিনা এই অবস্থার কি ভাবে সুরাহা হবে। ৩-৪ বছরের একবার ইনজাংশান পেয়ে গেলেই হয়ে গেল। সবাই যা অভিযোগ করেছেন সেই ব্যাপারে তাঁদের সঙ্গে আমি একমত। আমাদের প্রচেষ্টা থাকা সত্ত্বেও আমরা সব কিছু করতে পারছি না - হয়ত কিছু ত্রুটি থাকতে পারে, এটা আমি অস্বীকার করছি না। হাই-কোর্টের কেসের ব্যাপারে যে সমস্ত জিনিষ আমাদের করতে হচ্ছে তাতে দুর্ভাগ্যক্রমে এই কথা বলতে হচ্ছে অগ্রগতির পথে অন্যতম প্রধান বাধা আজকে হাই-কোর্ট হয়ে দাঁড়িয়েছে। জানিনা এর ফলটা কি হবে, কিন্তু এই কথা বলতে আমি বাধ্য হচ্ছি। কারণ খেসারতটা আমাদেরই গুনতে হচ্ছে। স্যার, আমি আর বেশী সময় নিতে চাই না। আমি শুধু বলতে চাই অগ্রগতির রূপরেখা একটা তৈরী হয়েছে। কলিকাতার অনেক সমস্যা আছে, সেই সমস্যাটাকে সামগ্রিক ভাবে বিবেচনা করে যত গুলি প্রকল্প নিয়োগ করা উচিৎ, যত গুলি পরিকল্পনা আরোপ করা উচিৎ সেটা করে সেই পরিকল্পনা অনুযায়ী আমরা অগ্রসর হচ্ছি। আমি মনে করি এতে সাধারণ মানুষের সমর্থন আমরা পাবো। আমাদের এখানে মাননীয় সদস্য যারা আছেন তাদের মধ্যে বিরোধী পক্ষের সদস্য যারা আছে

অবশ্য আজকে তারা এখানে নেই - একটা জিনিষ লক্ষ্য করলে দেখা যাবে খুব বেশী কাট মোসান তাঁরা দেন নি। সাধারণ সমস্যার ব্যাপারে তারা যদি অবহিত থাকতেন, যদি প্রচন্ড অনুভূতির মধ্যে থাকতো তাহলে বিরোধীপক্ষ এটা জানতো যে, দেশময় একটা ভয়ংকর আলোড়ন হচ্ছে এই পরিবহণকে নিয়ে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 p.m.]

### Demand No. 12

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 1,24,88,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "241-Taxes on Vehicles", (This is inclusive of a total sum of Rs. 20,81,000 already voted on account in March, 1984), was then put and agreed to.

### Demand No. 68

**Mr. Deputy Speaker :** There is no cut motion to Demand No 68.

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 61,04,000 be granted for expenditure under Demand No. 68, Major Head; "335-Ports Lighthouses and Shipping", (This is inclusive of a total sum of Rs. 10,18,000 already voted on account in March, 1984.), was then put and agreed to.

### Demand No. 69

**Mr. Deputy Speaker :** There is no cut motion to Demand No.69.

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs. 34,54,000 be granted for expenditure under Demand No. 69, Major Head; "336-Civil Aviation", (This is inclusive of a total sum of Rs. 5,76,000 already voted on account in March, 1984), was put and agreed to.

### Demand No. 71

The motion of Shri Rabin Mukherjee that a sum of Rs.68,87,94,000 be granted for expenditure under Demand No.71, Major Heads : "338 Road and Water Transport Services, 538--Capital outlay on Road and Water Transport Services and 738--Loans for Road and Water Transport Services". (This is inclusive of a total sum of Rs.11,48,00,000 already voted on account in March, 1984), was put and agreed to.

### Demand No. 45

Mr. Deputy Speaker : Now Discussion was Demand No.45.

**Dr. Sambhu Nath Mandi :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 60,70,83,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "277--Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277--Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277--Education (Excluding Sports and Youth Welfare)

(Tribal Areas Sub-Plan), 280--Medical (Tribal Areas Sub-Plan), 282--Public Health, Sanitation and Water Supply (Tribal Areas Sub-Plan), 288-Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288--Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298--Co-operation (Tribal Areas Sub-Plan), 305--Agriculture (Tribal Areas Sub-Plan), 306--Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307--Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308 Development (Tribal Areas Sub-Plan), 310--Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312-Fisheries (Tribal Areas Sub-Plan), 313--Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 321--Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480-Capital Outlay on Medical (Buildings), (Tribal Areas Sub-Plan), 488--Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498--Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505--Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506--Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 521--Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertaking) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537--Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688--Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698--Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 705--Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 721--Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs. 10,11,97,000 already voted on account in March, 1984.

মাননীয় সদস্যগণ জানেন, বামফ্রন্ট সরকার এ রাজ্যের দেড় কোটি তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত জনগণের সমস্যা ও তার প্রতিবিধানের বিষয় প্রথম থেকেই যথোচিত গুরুত্ব দিয়ে দেখছেন। এই যে বিরাট সংখ্যক মানুষ এদের বহুকালের পুঞ্জীভূত সমস্যার প্রতিকার একদিকে যেমন ব্যয়সাধ্য অপরদিকে তেমনি সময়সাপেক্ষ।

মাননীয় সদস্যদের এটুকু আশ্বাস আমি দিতে পারি যে, সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় যতটুকু করা সম্ভব তা করতে সচেষ্ট আছেন।

শিক্ষাগত, অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক এবং রাজনৈতিক, এক কথায় সামগ্রিকভাবেই আদিবাসী ও তফসিল্লী জাতির জনগণ দেশের অপরাপর অংশের মানুষের থেকে পশ্চাৎপদ। পশ্চাৎপদ এই সমস্ত মানুষের মধ্যে সচেতন অধিকারবোধ জাগিয়ে তোলার জন্য যেমন শিক্ষার প্রসার প্রয়োজন তেমনি সমাধিক গুরুত্ব দেওয়া দরকার অর্থনৈতিক উন্নয়নের বিষয়টির উপর। তাই একদিকে যেমন শিক্ষা সংক্রান্ত কর্মসূচীগুলোতে সঠিকভাবে জোর দেওয়া হচ্ছে, অপরদিকে অর্থনৈতিক উন্নয়নের কর্মসূচীগুলোর রূপায়ণেও সমাধিক গুরুত্ব দেওয়া হচ্ছে। পাশাপাশি এই শ্রেণীর জনগণের সাংস্কৃতিক বিকাশের দিকেও নজর রাখা হচ্ছে।

**শিক্ষাসংক্রান্ত কর্মসূচী**

মাননীয় সদস্যরা জানেন সমাজের যে অংশের মানুষের কথা আমি বলছি সেখানে অধিকাংশ পরিবারের ছাত্র-ছাত্রীই দু'বেলা দু'মুঠো পেট ভরে খেতে পায় না, পড়াশুনার উপযোগী পরিবেশও সেখানে থাকে না। স্বাভাবিকভাবেই ছাত্রাবাসে থেকে পড়াশুনা করার ঝোঁক দিন দিন বেড়ে চলেছে। সরকার এই সীমিত আর্থিক অবস্থাতেও যতটুকু সম্ভব ছাত্রাবাসের ব্যয় মঞ্জুর করছেন। মাধ্যমিক স্তরের আনুমানিক ৪৭,০০০ তফসিলী জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রী এই আবাসিক সুবিধা পাচ্ছেন। ১৯৮৪-৮৫তে এই সংখ্যা বৃদ্ধি পাবে।

শিশু অবস্থাতেই যাতে সুসমঞ্জস পরিবেশে এরা লেখাপড়া করার সুযোগ পায় সেই লক্ষ্যে সরকার আশ্রম-ছাত্রাবাস স্থাপন ও পরিচালনার কর্মসূচী রূপায়ণ করে চলেছেন। এছাড়া মাধ্যমিক ও মাধ্যমিকোত্তর পর্যায়ের ছাত্র-ছাত্রীদের জন্য হোস্টেল নির্মাণে অনুদান দেওয়ার কর্মসূচী অব্যাহত থাকছে। তফসিলী জাতি ও আদিবাসী ছাত্রীদের মধ্যে শিক্ষা প্রসারের বিশেষ গুরুত্বের কথা মনে রেখে সরকারী পরিচালনায় তাদের জন্য কয়েকটি কেন্দ্রীয় ছাত্রী-নিবাস নির্মাণের কাজ সরকার হাতে নিয়েছেন। এর মধ্যে কলকাতার হেস্টিংসস্থিত ছাত্রী-নিবাসীদের নির্মাণের কাজ অবিলম্বে শুরু হবে বলে আশা করা যায়। বাকীগুলি স্থাপিত হবে মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া, জলপাইগুড়ি ও কুচবিহার জেলায়।

বই কেনার জন্য অনুদান, লেখাপড়ার মান উন্নয়নের জন্য বিশেষ কোচিং দেওয়ার কর্মসূচীও পূর্বের মত চালু থাকছে।

নিম্ন আয়ের পরিবারের অনাবাসিক ছাত্র-ছাত্রীদের জন্য ১৯৭৯-৮০ সালে সংরক্ষণ ভাতা দেওয়ার যে কর্মসূচী নেওয়া হয়েছিল আদিবাসী ছাত্র-ছাত্রীদের ক্ষেত্রে তা অব্যাহত থাকলেও আর্থিক অসচ্ছলতার কারণে তফসিলী জাতির ক্ষেত্রে তা কিছুকাল দেওয়া সম্ভব হয় নি। আশা করা যায় এঁদের ক্ষেত্রে বর্তমান বছর থেকে কিছু সংখ্যক গরীব ছাত্র-ছাত্রীদের তা আবার দেওয়া যাবে। এর ফলে ৪০,০০০-এর মত ছাত্র-ছাত্রীর অসুবিধা কিছুটা লাঘব হবে।

মাধ্যমিকোত্তর পর্যায়ের পড়ুয়াদের জন্য বৃত্তিমান কর্মসূচীতে আরও বেশী অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**অর্থনৈতিক উন্নয়ন**

আদিবাসী ও তফসিলী জাতি জনগণের সিংহভাগই কৃষির সঙ্গে যুক্ত। রাজ্যের সামগ্রিক কৃষিব্যবস্থাকে এই শ্রেণীর অনুকূলে বর্তমান সাংবিধানিক কাঠামোতে যতটা পরিবর্তন কর যায় বামফ্রন্ট সরকার সেদিকে সচেষ্ট আছেন। বামফ্রন্ট সরকারের ভূমিসংস্কার কর্মসূচী রূপায়ণে ব্যাপক সংখ্যক তফসিলী জাতি ও আদিবাসী জনগণ উপকৃত হয়েছেন। সর্বশেষ হিসেবে দেখা যায় মোট পাট্টাপ্রাপ্ত জমির প্রাপক সংখ্যা যেখানে ১৪ লক্ষ ৭৭ হাজার ৩২৯ তার মধ্যে তফসিলী জাতি ৫ লক্ষ ৪৭ হাজার ১২০ এবং আদিবাসী ২ লক্ষ ৮৪ হাজার ২২৫। বর্গাদার নথিভুক্তির ব্যাপারে সর্বশেষ হিসেবে দেখা যায় নথিভুক্ত মোট বর্গাদারের সংখ্যা ১২ লক্ষ ৭১ হাজার। এর মধ্যে প্রায় ৬০ শতাংশই তফসিলী জাতি এবং আদিবাসী সম্প্রদায়ভুক্ত।

পশ্চিমবঙ্গ সরকারের বাস্তু জমি গ্রহণ আইনে ১৯৮৩-এর শেষ পর্যন্ত মোট ১ লক্ষ ৭৩ হাজার দরিদ্র পরিবার উপকৃত হয়েছেন। এর মধ্যে এক বিরাট অংশই তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ের।

বিলি করা জমির পাট্টাপ্রাপ্ত তফসিলী জাতি ও আদিবাসী ছোট চাষী ও প্রান্তিক চাষীদের মহাজনদের কবল থেকে মুক্ত করে দারিদ্র্যসীমার উপরে তোলার জন্য "চাষের কাজে আর্থিক সাহায্য প্রদান"-এর একটি ব্যাপক কর্মসূচী রূপায়িত হচ্ছে। তফসিলী জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্তনিগমের প্রান্তিক ঋণ, সরকারী আর্থিক সাহায্য ও ব্যাঙ্কের ঋণ যুক্ত করে এই কর্মসূচী রূপায়িত হচ্ছে। ১৯৮৩-৮৪ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত মোট ১ লক্ষ ৭৬ হাজার ৪৬২ জন তফসিলী জাতি ও ৫৫ হাজার ১৬৬ জন আদিবাসী এই সাহায্য পেয়েছেন। মোট আর্থিক সাহায্যের পরিমাণ দাঁড়িয়েছে ১৪ কোটি ৩০ লক্ষ ৮৭ হাজার টাকা।

'জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প' ও 'গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান প্রকল্প' রূপায়ণের ফলে বহু সংখ্যক তফসিলী জাতি ও আদিবাসী জনগণ উপকৃত হয়েছেন।

তফসিলী জাতি ও আদিবাসীদের অর্থনৈতিক মান উন্নয়নের জন্য রাজ্য পরিকল্পনার পরিপূরক হিসাবে পরিপূরক পরিকল্পনা রূপায়িত হচ্ছে। অর্থনৈতিক মান উন্নয়নের ক্ষেত্রে এই পরিপূরক পরিকল্পনা সর্বাধিক গুরুত্বপূর্ণ বলে পরিগণিত হয়েছে।

**পরিপূরক পরিকল্পনা**

তফসিলী জাতির জন্য বিশেষ কর্মসূচী রূপায়ণকল্পে ১৯৮৪-৮৫ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মোট ১.৮৭০ লক্ষ টাকা কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাবে বলে আশা করা যাচ্ছে। তফসিলী জাতি জনগণের উন্নয়নের জন্য এই পরিকল্পনার অধীনে কৃষি, কুটিরশিল্প, সেচ, মৎস্যচাষ, পশুপালন, সমবায়, বৃত্তিমূলক শিক্ষণ প্রভৃতি খাতে বিভিন্ন কর্মসূচী গ্রহণ করা হয়েছে। অনুরূপভাবে আদিবাসী উপ-পরিকল্পনাতেও কৃষি, কুটিরশিল্প, সেচ, পশুপালন, বন উন্নয়ন, মৎস্যচাষ, সমবায় প্রভৃতি খাতে বিভিন্ন কর্মসূচী গ্রহণ করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আদিবাসী উপ-পরিকল্পনা বাবদ মোট ৫১০ লক্ষ টাকা পাওয়া যাবে বলে আশা করা যাচ্ছে।

আদিবাসী উপ-পরিকল্পনা ও তফসিলীদের জন্য বিশেষ পরিকল্পনায় যে সমস্ত কর্মসূচীতে অর্থ মঞ্জুর করা হয় তা নিম্নরূপ ঃ

**ভূমি সংস্কার**

আদিবাসী ও তফসিলী জাতি বর্গাকার ও পাট্টাদার যাদের এক হেক্টর পর্যন্ত জমি আছে তারা খরিফ ও রবি চাষের জন্য একর প্রতি নিম্নলিখিতরূপ অর্থ সাহায্য পায় ঃ

| | | |
|---|---|---|
| (ক) সরকারী অনুদান | ... | ২৫০ টাকা |
| (খ) ব্যাঙ্ক ঋণ | ... | ২৫০ টাকা |
| (গ) আদিবাসী ও তফসিলী উন্নয়ন ও বিত্তনিগমের মার্জিন মানি | ... | ১০০ টাকা |
| | মোট— | ৬০০ টাকা |

**কৃষি**

(ক) উন্নত ধরনের কৃষি যন্ত্রপাতি প্রদান

(খ) জল উত্তোলক বিতরণ
(গ) জমির পরিচর্যা ও উন্নয়নের অর্থ সাহায্য
(ঘ) পান বরোজ প্রকল্প
(ঙ) মাঠকুয়া ও অগভীর নলকূপ
(চ) ছোট সেচ প্রকল্প (পাম্প মেশিন সহ)
(ছ) ফল ও সব্জীর বীজ ও চারা বিতরণ।

**সেচ**

(ক) রিভার লিফট ও গভীর নলকূপ প্রকল্প
(খ) পুষ্করিণী খনন ও সংস্কার
(গ) মাঝারি সেচ প্রকল্প
(ঘ) বাঁধ প্রকল্প

**পশুপালন**

জীবিকার্জনে সহায়তার জন্য গাভীপালন, ছাগল ও শূকরপালন, মেষপালন, হাঁস-মুরগী পালন প্রকল্পে অর্থ সাহায্য করা হয়। এই প্রকল্পে পশু বা পাখীর মূল্যের অর্ধেক ও আনুষঙ্গিক সকল ব্যয় সম্পূর্ণ অনুদান হিসাবে দেওয়া হয়।

**কুটীর শিল্প**

(ক) গ্রামীণ শিল্প কর্মশালা স্থাপন
(খ) রেশম শিল্পীদের জন্য প্রদর্শনী ক্ষেত্র স্থাপন
(গ) তুঁতচাষে সাহায্য প্রদান
(ঘ) বংশগত পেশা-যেমন চর্মশিল্প, বেতশিল্প, বাঁশশিল্প, তাঁতশিল্প ইত্যাদিতে সাহায্য প্রদান
(চ) ছোট ছোট ব্যবসা-যেমন মুদিখানা, টেলারিং দোকান, পান-সিগারেটের দোকান, জামাকাপড়ের দোকান ইত্যাদির জন্য অর্থ সাহায্য।

**মৎস্য চাষ**

(ক) মৎস্য চাষ সম্বন্ধে শিক্ষা
(খ) জাল ও নৌকা ক্রয়ের জন্য অর্থ সাহায্য
(গ) পুকুরে মৎস্য চাষের জন্য অর্থ সাহায্য
(ঘ) পোনা সংগ্রহ ও রপ্তানীকারকদের অর্থ সাহায্য
(ঙ) মৎস্য চাষীদের সমবায় সমিতিকে অর্থ সাহায্য।

তফসিলী জাতি ও আদিবাসীদের অর্থনৈতিক মান উন্নয়নে এই বিভাগের অধীন পশ্চিমবঙ্গ তফসিলী জাতি ও আদিবাসী উন্নয়ন বিত্তনিগম এবং পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম লিমিটেড-এর ভূমিকাও উল্লেখযোগ্য।

**তফসিলী জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্তনিগম**

"চাষের কাজে আর্থিক সাহায্য প্রদান" ছাড়াও এই নিগম তফসিলী জাতি ও আদিবাসী যুবকদের স্বনির্ভরতা অর্জনের জন্য মধ্যমেয়াদী ঋণ মঞ্জুর করছেন। নিগমের মধ্যমেয়াদী ঋণ কৃষি, পশুপালন, মৎস্যচাষ, ক্ষুদ্র ও কুটির শিল্প, ক্ষুদ্র ব্যবসা প্রভৃতি বিভিন্ন ধরনের আয় বৃদ্ধিকারী কাজের জন্য মঞ্জুর করা হয়। মধ্যমেয়াদী ঋণ প্রকল্পে কোন কর্মসূচীর মোট ব্যয়ের ২০ পারসেন্ট থেকে ২৫ পারসেন্ট (সর্বোচ্চ টাঃ ২,৫০০ পর্যন্ত) প্রান্তিক ঋণ হিসাবে দেওয়া হয়। ৫০ পারসেন্ট পাওয়া যায় সরকারী অনুদান থেকে এবং বাকী অংশ ব্যাঙ্ক থেকে ঋণ হিসাবে পাওয়া যায়।

১৯৮৩-৮৪ আর্থিক বছরে ফেব্রুয়ারী '৮৪ পর্যন্ত নিগম বিভিন্ন মধ্যমেয়াদী ঋণ প্রকল্পে ৪৩ হাজার ৯৭ জন তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ের লোককে ২ কোটি ১৮ লক্ষ ৮৫ হাজার ৬৮২ টাকা প্রান্তিক ঋণসহ মোট ১০ কোটি ১৫ লক্ষ ৯৪ হাজার ৮৭০ টাকায় আর্থিক সাহায্যের সংস্থান করে দিয়েছেন এবং ১৯৮৩-৮৪ সালে ফেব্রুয়ারী মাস পর্যন্ত স্বল্পমেয়াদী ও মধ্যমেয়াদী ঋণের মাধ্যমে মোট ২ লক্ষ ৭৪ হাজার ৭২৫ জন তফসিলী জাতি ও আদিবাসীকে তাদের কর্মসূচীর আওতায় এনেছেন। এ বছর এই সংখ্যা আরও বৃদ্ধি পাবে বলে আশা করা যায়।

**আদিবাসী উন্নয়ন সমবায় নিগম লিমিটেড**

এই নিগম উপ-পরিকল্পনাধীন এলাকাগুলোয় স্থাপিত মোট ৬৮টি বহুমুখী সমবায় সমিতির (ল্যাম্পস) মাধ্যমে আদিবাসীদের মধ্যে কৃষি ও পশুপালন ঋণ সমেত অন্যান্য ঋণের সংস্থান, ন্যায্যমূল্যে ভোগ্যপণ্য ও অত্যাবশ্যক কৃষি-সরঞ্জাম সরবরাহ, উৎপাদিত সামগ্রী বিপণন প্রভৃতি ব্যবস্থা করছে। ন্যায্যমূল্যে ভোগ্যপণ্য সরবরাহের কর্মসূচী আদিবাসী জনগণের মধ্যে বিশেষ জনপ্রিয়তা লাভ করেছে। এই কর্মসূচীতে গত আর্থিক বছরে ২ কোটি ৩৬ লক্ষ টাকা দামে ভোগ্যপণ্য সরবরাহ করা হয়েছে। সরকারের নতুন বন-নীতির ফলে ক্ষুদ্র বনজ সামগ্রীগুলো যেমন শালবীজ, কেন্দুপাতা প্রভৃতি সংগ্রহ ও বিপণনের একচেটিয়া অধিকার এই সমসায় সমিতিগুলোর উপর ন্যস্ত হয়েছে। এর ফলে আদিবাসীরা ন্যায্য সংগ্রহমূল্য পাচ্ছেন এবং বেসরকারী ঠিকাদারের শোষণের হাত থেকে রেহাই পেয়েছেন। কেন্দুপাতা ও শাল বীজ সংগ্রহের মাধ্যমে এবং মহুয়া ফুল, মহুয়া বীজ, হরিতকি, কাজুবাদাম প্রভৃতি সংগ্রহে সহায়ক মূল্য (প্রাইস সার্পোট)-এর মাধ্যমে আদিবাসীদের মধ্যে গত বছর ১০.৭৫ লক্ষেরও বেশী শ্রমদিবস সৃষ্টি করা সম্ভব হয়েছে। বর্তমানে এই নিগম আদিবাসীদের দুরবস্থার কথা চিন্তা করে বিভিন্ন ল্যাম্পস মারফৎ খোরাকী, চিকিৎসা, পুত্র-কন্যার বিবাহ ইত্যাদি কারণেও ঋণ মঞ্জুর করছেন।

এছাড়া নিগম আদিবাসী ভাইদের ছোট ছোট দোকান তৈরী ও পরিচালনার জন্য অথচ্ছু সাহায্য করছেন। আদ্দিবাসী উন্নয়ন ও সমবায় নিগম ল্যাম্পস-এর মাধ্যমে আদিবাসীদের বাজার দর উর্ধ্বকালীন সময়ে ন্যায্যমূল্যে আলু সরবরাহের ব্যবস্থা নিয়েছেন। তদুপরি আদিবাসীদের ন্যায্যমূল্যে রুটি, বিস্কুট ইত্যাদি সরবরাহের উদ্দেশ্যে কতকগুলি আধুনিক রুটি তৈরীর কারখানা স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে। ইতিমধ্যে বীরভূম জেলার রাজনগরে অনুরূপ একটি কারখানার কাজ চালু হয়েছে। নিগমের নির্দেশনা ও তত্ত্বাবধানে বিভিন্ন জেলায় "বায়ো-গ্যাস"

প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। বীরভূম জেলায় রূপায়িত এই প্রকল্প আদিবাসীদের মধ্যে যথেষ্ট সাড়া জাগিয়েছে।

**শিল্প কর্মসূচী**

তফসিলী জাতি ও আদিবাসী জনগণ বংশানুক্রমিকভাবে যে সমস্ত শিল্পের সঙ্গে যুক্ত সেই সমস্ত শিল্পে যেমন : (১) বয়ন, (২) চর্মজাত দ্রব্য, (৩) দারু, (৪) তসর রেশম, (৫) বিবিধ হস্তশিল্প, (৬) লাক্ষা ইত্যাদিতে প্রশিক্ষণ দানের জন্য এবং তফসিলী জাতি ও আদিবাসী মহিলাদের সহায়ক বৃত্তি হিসাবে টেলারিং-এ প্রশিক্ষণ দানের জন্য এই বিভাগের শিল্প শাখা মোট ৭৭টি কেন্দ্রে শিল্প প্রশিক্ষণ কর্মসূচী রূপায়ণ করে চলেছেন। বছরে মোট সর্বাধিক ১,৩২০ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা আছে। শিক্ষণপ্রাপ্ত তফসিলী জাতির লোকদের ও আদিবাসীদের নিজস্ব ব্যবসা আরম্ভের জন্য পাঁচশো টাকা হারে অনুদান দেবার ব্যবস্থা আছে। এই অর্থ এবং তফসিলী জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্তনিগম থেকে প্রয়োজনীয় ঋণ দিয়ে তাদের স্বয়ম্ভর করার কাজও চলছে।

**স্বাস্থ্য, গৃহনির্মাণ, সামাজিক ও অন্যান্য প্রকল্প**

খাদ্য, শিক্ষা ইত্যাদির মত বাসস্থানও মানুষের একটি প্রাথমিক চাহিদা। সাধারণ উন্নয়ন প্রকল্পের অংশ হিসাবে দরিদ্র তফসিলী জাতির লোক এবং আদিবাসীদের গৃহনির্মাণ কর্মসূচীর জন্যও বরাদ্দ রাখা হয়েছে। তফসিলী জাতি ও আদিবাসীদের মধ্যে সাংস্কৃতিক ও শিক্ষামূলক কাজকর্ম করার জন্য স্বেচ্ছাসেবী সংস্থাসমূহকে অনুদান মঞ্জুর করা হয়ে থাকে।

মদ্যপানের অভ্যাস আদিবাসীদের মধ্যে ব্যাপকভাবে প্রচলিত। মদ্যপান তাদের ধর্মীয় রীতিনীতির সঙ্গে সম্পর্কিত। অথচ মদ্যপানের আধিক্য তাদের শারীরিক ও অর্থনৈতিক অবস্থাকে আরও দুর্বল করে তুলছে। সরকার বিভিন্ন দিক বিবেচনা করে মদ্যপান নিয়ন্ত্রণের উদ্দেশ্যে আবগারী নীতির প্রয়োজনীয় পরিবর্তন যেমন করেছেন অপর দিকে আদিবাসী জনগণকে এ ব্যাপারে শিক্ষিত করে তোলার জন্য প্রচার ব্যবস্থাকে জোরদার করেছেন। প্রতি শুক্রবার রেডিওতে এ ব্যাপারে একটি অনুষ্ঠান প্রচার করা হচ্ছে। প্রতি বছর আদিবাসী অধ্যুষিত অঞ্চলে কিছু লোককে ডাইনী নামে অভিহিত করে তাদের ওপর সামাজিক উৎপীড়ন চালানো হয়। এই কু-প্রথা রহিতের উদ্দেশ্যে সরকারীভাবে মানুষকে শিক্ষিত করবার জন্য আলোচনাচক্র এবং অন্যান্যভাবে প্রচার চালানোরও ব্যবস্থা হয়েছে।

**অস্পৃশ্যতা দূরীকরণ**

পশ্চিমবঙ্গে অস্পৃশ্যতা এমন কোন সমস্যা নয়। তবু সামাজিক বৈষম্য থাকার ফলে গ্রামাঞ্চলে এর কিছু কিছু চিহ্ন এখনও বিদ্যমান। এর বিরুদ্ধে প্রচার, আলোচনা ইত্যাদির মাধ্যমে সমস্যা দূরীকরণের প্রয়াস অব্যাহত থাকছে।

**গবেষণা**

এই বিভাগের অধীন সাংস্কৃতিক গবেষণাগার তফসিলী জাতি ও আদিবাসীদের সমস্যা

এবং তার সমাধান প্রভৃতি বিষয়ে গবেষণা চালিয়ে যাচ্ছেন। ১৯৮৩-৮৪ আর্থিক বছরে এই গবেষণাগার কতকগুলি কর্মসূচী মূল্যায়ণের কাজও হাতে নিয়েছে। এ ছাড়াও ক্ষুদ্র এবং অনুন্নত তিনটি আদিবাসী সম্প্রদায়ের (টোটো, বিরহোর ও লোধা) ওপর ভিন্ন ভিন্ন সমীক্ষার মাধ্যমে সার্বিক উন্নয়ন-প্রকল্প রচনার কাজ চালিয়ে যাচ্ছে।

**নিয়োগ শাখা**

মাননীয় সদস্যরা জানেন যে, ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ তফসিলী জাতি ও আদিবাসী (চাকুরীতে পদ সংরক্ষণ) আইনে সরকারী, স্বায়ত্তশাসন, সংস্থা, বিধিবদ্ধ, কর্পোরেশন, সরকারী সংস্থা, সরকারী ও সরকারী সাহায্যপ্রাপ্ত বিদ্যালয় প্রভৃতির চাকুরীতে তফসিলী জাতি ও আদিবাসীদের পদ সংরক্ষণের ব্যবস্থা আছে। বিভাগীয় এমপ্লয়মেন্ট সেল এই আইনের বিধি বিধান সর্বত্র প্রতিপালিত হচ্ছে কিনা সে ব্যাপারে সতর্ক দৃষ্টি রাখছে। সরকারের তৎপরতার ফলে সরকারী চাকুরীতে তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ের প্রতিনিধিত্ব আগের চেয়ে অনেকটা বৃদ্ধি পেয়েছে।

**প্রশাসনিক ব্যবস্থা**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বামফ্রন্ট সরকার তফসিলী জাতি ও আদিবাসীদের মঙ্গলের দিকে লক্ষ্য রেখে গৃহীত কর্মসূচীগুলোর যেমন একদিকে প্রয়োজনীয় সংশোধন, পরিবর্ধন ইত্যাদি করেছেন অপরদিকে সুষ্ঠু রূপায়ণের কথা চিন্তা করে প্রশাসন ব্যবস্থাকে জোরদার করেছেন। তবে তফসিলী জাতি ও আদিবাসী মঙ্গল কর্মসূচী যেভাবে ব্যাপকতা লাভ করছে তার সঙ্গে সঙ্গতি রেখে আগামী দিনে প্রশাসনকে আরো সম্প্রসারিত করা প্রয়োজন।

পরিশেষে আমি মাননীয় সদস্যদের বলতে চাই যে, দেশের সামগ্রিক পরিস্থিতি সম্পর্কে আপনারা সবাই ওয়াকিবহাল। আদিবাসী ও তফসিলী জাতিদের অজ্ঞতার সুযোগে কায়েমী স্বার্থান্বেষীচক্র, প্রতিক্রিয়াশীলচক্র তাদের মধ্যে নানান ধরনের অপপ্রচার চালিয়ে যাচ্ছে। লক্ষ্য করা যাচ্ছে দেশের বিভিন্ন অংশে বিভিন্ন ধরনের দাবীর ভিত্তিতে প্রাদেশিকতাবাদ ও বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠছে। দেশের অখন্ডতাকে এরা আঘাত করতে চাইছে। এ রাজ্যেও এরা সুযোগের অপেক্ষায় আছে। এই পরিস্থিতিতে সদস্যদের কাছে আমার অনুরোধ, আমরা কেউ যেন সাময়িক লাভের আশায় সমস্যাকে আরও জটিল করে না তুলি, বরং আসুন, সীমিত আর্থিক ক্ষমতায় পশ্চাৎপদ এই জনগণের কল্যাণে গৃহীত কর্মসূচীকে বাস্তবায়িত করে তাদের অপরিসীম দুর্গতির কিছুটা লাঘব করি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি যে, তাঁরা যেন শোষিত, বঞ্চিত, সামাজিক নিপীড়ন ও ভৌগোলিক বিচ্ছিন্নতার শিকার পশ্চাৎপদ তফসিলী জাতি ও আদিবাসী জনগণের কল্যাণে গৃহীত কর্মসূচী রূপায়ণে প্রয়োজনীয় সহযোগিতার হাত সম্প্রসারিত করেন এবং ৪৫নং দাবীর ক্ষেত্রে ৬০ কোটি ৭০ লক্ষ ৮৩ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাবটি মঞ্জুর করেন।

**Mr. Deputy Speaker :** As the members are not present in the House, the cut motions are not moved. Now I call upon Shri Prabodh Purkait.

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাঁর উপর কয়েকটি কথা বলতে চাই। সমাজের নিচের তলার মানুষ আদিবাসী ও তপশীলি সম্প্রদায় আজও অবহেলিত, অর্থনৈতিক দিক থেকে বঞ্চিত, অশিক্ষা ও সংস্কৃতির দিক থেকে প্রচন্ড ভাবে অনগ্রসর। তিনি তাদের অর্থনৈতিক জীবনে প্রতিষ্ঠিত করবার জন্য এবং শিক্ষা সংস্কৃতির দিক থেকে উন্নত করবার জন্য যে সমস্ত কর্মসূচী গ্রহণ করেছেন তাঁর মধ্যে প্রথমেই তিনি শিক্ষা সংক্রান্ত কর্মসূচীর কথা উল্লেখ করেছেন। এটা উল্লেখ করতে গিয়ে তিনি বলেছেন যে সমস্ত আদিবাসী এবং তপশীলি সম্প্রদায় ছেলেমেয়েরা লেখা পড়ার সুযোগ পায় না, আর্থিক দিক থেকে প্রচন্ড ভাবে সংকট এর মধ্যে দিন কাটায় তাঁদের জন্য হোষ্টেল - এ থেকে পড়াশুনার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু সেই সমস্ত ছাত্রাবাসে অধ্যয়ণ এর জন্য যে গ্র্যান্ট দেওয়া হয় সেই অর্থে এক মাসে একটি ছাত্রের খাওযা কুলিয়ে উঠে না।

[5-30—5-40 p.m.]

তাতে তাদের চলে না। স্বাভাবিকভাবেই তাদের পিতা মাতাদের ঋণগ্রস্ত হতে হয় এবং এই টাকা দিয়ে তাদের বাকী মাস চালাতে হয়। আর একটা সমস্যা যা আছে সেটা হচ্ছে, জানুযারী মাসে হোস্টেলে ভর্তি করে কিন্তু টাকা দেওয়া হয় তার পরের বছর। যেমন ধরুন, ১৯৮৩ সালের জানুযারী মাসে একটি ছেলেকে হোস্টেলে ভর্তি কর হল কিন্তু তাকে টাকা দেওয়া হচ্ছে ১৯৮৪ সালের মার্চ মাসে এবং তার ফলে এই ছেলের অভিভাবককে সারা বছর টাকা জুগিয়ে যেতে হচ্ছে। ২৪ পরগণার বহু স্কুল এ বছর দেখেছি যে সমস্ত ছাত্রাবাসে থেকে ছেলেরা অধ্যয়ন করছে এখন পর্যন্ত তারা তাদের টাকা পায়নি--সারা বছর নিজেদেরই খরচ করতে হয়েছে। মন্ত্রী মহাশয় বললেন, মার্চ মাসে টাকা রিলিজ করা হয়েছে, তাদের দেওয়া হবে। কিন্তু আমি জানি এখনও পর্যন্ত ওই টাকা দেওয়া হয় নি। এই ক্ষেত্রে আমার অনুরোধ হচ্ছে আপনারা যে টাকা দিচ্ছেন সেটা যদি ৩/৪টি কিস্তিতে দেন তাহলে অভিভাবকদের পক্ষে সুবিধা হয়। বর্তমানে আপনারা যেভাবে দিচ্ছেন তাতে অভিভাবকদের কোন সুবিধা হচ্ছে না-তাদের সারা বছরের এই খরচ চালাবার জন্য সুদে টাকা ধার নিতে হচ্ছে। যে সমস্ত ছেলেরা হোস্টেলে থেকে পড়াশুনা করে তাদের সকলকে তো আপনারা টাকা দিতে পারছেন না--যাদের দিচ্ছেন তাদের একসঙ্গে দিতে না পারলে অন্তত ৩/৪টি কিস্তিতে দেবার ব্যবস্থা করুন এই অনুরোধ আমি রাখছি। অনুরূপভাবে বুক গ্রান্ট যেটা দিচ্ছেন সেটাও সেই বছরে দিচ্ছে না-পরের বছরে মার্চ মাসে দিচ্ছেন। তারপর, আপনি বলেছেন, ১৯৭৯/৮০ সালে সংরক্ষণ ভাতা দেবার যে কর্মসূচী নেওয়া হয়েছে তাতে এটা তপশীল এবং উপজাতি সম্প্রদায়কে দেবার কথা, কিন্তু আর্থিক কারণে আপনি সেটা শুধু আদিবাসী ছাত্রছাত্রীদের দিচ্ছেন। এটা কেন করবেন? যদি দিতেই হয় তাহলে দুই সম্প্রদায়ের ছেলেমেয়েরা যাঁতে এই সুযোগ পায় তার ব্যবস্থা করুন। অর্থনৈতিক উন্নয়নের যে সমস্ত পরিকল্পনা আছে তাতে আপনি বলেছেন, আদিবাসী এবং তপশিলী জাতির বর্গাদার এবং পাট্টাদার যাদের এক হেক্টর জমি আছে তাদের জন্য সেচ, সার, চাষবাস, পুস্করিণী খনন ইত্যাদি বাবদ টাকা ধার্য করেছেন। এক্ষেত্রেও এই একই কথা, কিছু কিছু পরিকল্পনা ব্লকের মাধ্যমে হচ্ছে বটে কিন্তু ঠিক সময় বা সহজলভ্য ভাবে এই পরিকল্পনা রূপায়িত হচ্ছে না বা সাহায্য পাওয়া যাচ্ছে না। এর ফলে দেখা যাচ্ছে চাষবাসের উন্নতির জন্যই হোক বা মৎস্য চাষের পুস্করিণী খননের জন্যই হোক যে টাকা তারা নিচ্ছে সেটা তারা সেই খাতে খরচ না করে তা দিয়ে সংসার চালাচ্ছে এবং আপনার উদ্দেশ্যও ব্যাহত হচ্ছে। আর

একটা কথা আপনি এখানে বলেছেন যে গৃহ নির্মাণের ক্ষেত্রে এখানে দেখতে পাচ্ছি কোন কোন ব্লকে ১ হাজার কোন কোন ব্লকে দেড় হাজার টাকা এই সম্প্রদায়ের জন্য দিয়েছেন। এটা সংখ্যায় এতো নগন্য যে এটা একটা হাস্যকর ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। বর্তমান পরিস্থিতিতে সমস্ত জিনিসপত্রের দাম বেড়ে গেছে। বাঁশ কাঠ পেরেক দড়ি খড় সমস্ত কিছুর দাম বেড়েছে। এই আদিবাসী, তপশীলি সম্প্রদায়কে ঘর তৈরীর জন্য যে টাকা দিচ্ছেন, তাতে একটা কুঁড়ে ঘর তৈরী করতে এই টাকায় কুলাবে না। এ ক্ষেত্রে এই টাকার পরিমাণ না বাড়ান তাহলে এটা একটা উপহাস ছাড়া আর কিছুই হবে না। আপনি বলেছেন এই সব করে এই সমাজকে উন্নত করার চেষ্টা করছেন। আদিবাসী তপশীলি এলাকায় লেখাপড়ার উন্নতির কথা বলেছেন। এই সমস্ত এলাকায় আমরা জানি প্রাইমারী স্কুলের মধ্যে একটা কোটা করে দিয়েছেন এবং এই সব আদিবাসী তপশীলী অনুন্নত এলাকায় প্রাইমারী স্কুল সেচ আপ করার কথাও আছে। কিন্তু গত কয়েক বছর আমরা জানি একটিও প্রাইমারী স্কুল সেখানে স্থাপন করতে পারেন নি।

(কোয়েশ্চেন)

আমাদের শিক্ষামন্ত্রী জেলা স্কুল বোর্ডের মিটিংয়ে খুব্ধ বোধ করেছিলেন। কাগজে কলমে সুযোগ সুবিধার কথা, উন্নতির কথা বলেছেন। কিন্তু বাস্তবে এটা রূপায়িত হচ্ছে না। আমি বলবো মাননীয় মন্ত্রী মহাশয় যে কাজগুলির কথা বলেছেন তা করেও এদের অর্থনৈতিক উন্নতি করতে পারবেন কিনা আমার সন্দেহ। তবুও যতটুকু দিয়েছেন সেটা ঠিক সময়ে সঠিকভাবে যাতে তাদের দেওয়া হয় যথার্থভাবে দেওয়া হয় তার ব্যবস্থা করবেন, তা না হলে এর কোন সার্থকতা থাকবে না। আর একটা কথা উনি উল্লেখ করেছেন যে আদিবাসী সম্প্রদায়ের মধ্যে মদ্যপানের প্রবণতাটা খুব বেশী আছে এবং ব্যাপকভাবে প্রচলিত আছে। এটা বাস্তব সত্য। আমাদের সমাজের এক শ্রেণীর মানুষ আছে যারা এদের সরলতার সুযোগ নিয়ে, তাদের মদ্যপান করিয়ে দিয়ে তাদের নিচে ফেলে রেখে দেবার চেষ্টা করেছে। তাদের অজ্ঞতার সুযোগ নিয়ে কুসংস্কারের মধ্যে ফেলে দিয়ে মদ্যপান করিয়ে নিচের তলায় ঘুম পাড়িয়ে রেখে দিয়েছে।

[5-40—5-50 p.m.]

যার ফলে তাদের মধ্যে উন্নত চিন্তা, চেতনা, ভাবনা, শিক্ষা না প্রবেশ করতে পারে তার জন্য মদ্যপান, মাদক দ্রব্যের ব্যবহার, অন্যান্য কুসংস্কার এর শিক্ষা চালু করে রাখা হয়েছে। এই ক্ষেত্রে আমি বলবো, বামফ্রন্ট সরকার গত সাত বছর ধরে এই রাজ্যে ক্ষমতায় আছেন, কিন্তু এই ক্ষেত্রে কিন্তু আদিবাসী সম্প্রদায়ের মধ্যে থেকে মদ্যপান বর্জন, মাদক দ্রব্যে আসক্তি থেকে কি করে তাদের রক্ষা করা যায়, এই ব্যাপারে কোন অগ্রণী ভূমিকা নিতে পারেন নি বা কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করতে পারেন নি। কংগ্রেস আমলে যেমন এই সব আদিবাসী তপশীল জাতিদের নিয়ে ভোটের রাজনীতি করা হতো মদ্যপানে আসক্ত করে, মদ্যপান করিয়ে কংগ্রেস পার্টি ভোট পরায়। আজও দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকারের মধ্যে এই শরিকদল যারা আছেন, তারাও সেই কাজ করেন। আদিবাসী অধ্যুষিত এলাকায় এই যে সমাজে নিচের তলার মানুষগুলো আছে, তাদের উন্নতি, তাদের শিক্ষাদীক্ষা, আপনারা দিতে চান না, বাজেট বক্তব্যে যা লিখেছেন তা সমস্তই কাগজে কথা। এই সাত বছর ধরে আপনারা সেই একই কাজ করছেন, নিচের তলার এই সব আদিবাসী তপশীলীদের আপনারা ভোটের কাজে ব্যবহার করছেন। আমরা দেখেছি, বহু জায়গায়, যে সমস্ত কম্প্যাক্ট এলাকায় এই সমস্ত আদিবাসীরা বাস করেন, ভোটের সময়

এই সমস্ত এলাকায় ঢালাও মদের ব্যবস্থা করেছেন এবং তাদেরকে আপনারা আপনাদের স্বার্থে ভোটে ব্যবহার করেছেন। তাই আমি বলবো মন্ত্রী মহাশয় নিজে ঐ সম্প্রদায়ের মানুষ, আপনি নিশ্চয়ই ওদের ব্যথা বেদনার কথা বুঝবেন, এর থেকে যদি আপনি ওদের মুক্ত করতে পারেন তাহলে ওরা উন্নত চিন্তা ধারা নিয়ে এগোতে পারবে, কোথায় কে উল্টে বোঝাচ্ছেন, কোথায় সত্যকে গোপন করা হচ্ছে, এই সমস্ত তারা নিজেরাই বুঝতে পারবে, এই দিকে আপনি নজর দিন। সুতরাং যে কথাগুলো বলেছেন, সঠিক ভাবে ঠিক সময়ে সেইগুলো রূপায়ন করুন, তাহলে এই সমাজের মানুষের কিছু কাজে লাগবে, তারা কিছুটা অর্থনৈতিক দিক থেকে সুযোগ সুবিধা করে নিতে পারবে। এই কথা আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী উপেন কিস্‌কু ঃ** স্যার, আপনি জানেন এখানে মন্ত্রী মহাশয় সঠিক ভাবে তাঁর বক্তব্য রেখেছেন, পিছিয়ে পড়া আদিবাসী, তপশীলী সম্প্রদায়, এদের উন্নয়ন ঘটানো যাবে না, এর জন্য অনেক সময় এবং টাকা পয়সার প্রয়োজন। আপনি এও জানেন, আদিবাসী সম্প্রদায়, এরা দীর্ঘদিন ধরে বঞ্চিত এবং স্বাধীনতা লাভের পর এই পশ্চিমবাংলাতে ২৮ বছর ধরে কংগ্রেস রাজত্ব করে গেছে, কেন্দ্রে ২।। বছর বাদ দিলে, এক নাগাড়ে আজ পর্যন্ত কংগ্রেস রাজত্ব করে যাচ্ছে। আদিবাসীদের উন্নয়নের জন্য বিভিন্ন সময়ে, বিভিন্ন গালভরা কথা ওরা বলেছেন, অনেক চোখের জল ফেলেছেন, কিন্তু সত্যিকারের আদিবাসীদের ওরা মানুষ বলে গণ্য করেন না।

ওরা কিন্তু এদের করুণার চোখে দেখে। ছিটেফোঁটা কিছু টাকা পয়সা দিয়ে, চাকরির কিছু সুযোগ সুবিধা দিয়ে আদিবাসীদের উন্নীত ঘটাতে চান। কিন্তু সত্যিকারে আদিবাসীদের উন্নয়ন কিভাবে করা যায় সেই সম্পর্কে এদের কোন পরিকল্পনা নেই। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে যেখানে কংগ্রেসী রাজত্ব চলেছে যেমন বিহার, উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, রাজস্থান ইত্যাদি জায়গায় গ্রাম কে গ্রাম জ্বালিয়ে দেওয়া হচ্ছে, প্রতিদিন কাগজ খুলেই এটা আমরা দেখতে পাচ্ছি না। এদের অপরাধটা কি? কোথাও এরা জমির অধিকার দাবী করছে, কোথাও মজুরীর অধিকার দাবী করছে, কোথাও বন্ডে লেবার হিসাবে থাকতে রাজি হচ্ছে না--এই হচ্ছে এদের অপরাধ। এই অপরাধের জন্য এদের মা বোনেদের ইজ্জত হানি করা হচ্ছে, গ্রাম কে গ্রাম জ্বালিয়ে দেওয়া হচ্ছে। সারা ভারতবর্ষে স্বাধীনতার ৩৭ বছর পরেও আমরা এই জিনিস দেখতে পাচ্ছি। তপসিলী জাতি ও আদিবাসীদের কল্যাণের নামে কংগ্রেসের পক্ষ থেকে, ইন্দিরা গান্ধীর পক্ষ থেকে ২০ দফা কর্মসূচীর মাধ্যমে অনেক কথা বলা হচ্ছে। কিন্তু এদের অবমাননাকর জীবন যাপন থেকে মুক্ত করে সমাজে সত্যিকারে মানুষ হিসাবে স্বীকৃতি দেবার কোন পরিকল্পনা আমরা দেখতে পাই না। মাননীয় সদস্য প্রবোধ পুরকাইত মহাশয়ের বক্তৃতা আমি শুনছিলাম। উনি কয়েকটি কথা বললেন। ঠিক সময় মত আদিবাসী ছেলেমেয়েদের টাকা পয়সা দেওয়া হচ্ছে না, ইত্যাদি বললেন। আমি মনে করি আদিবাসী ছেলে মেয়েরা হোস্টেলের টাকা ঠিক সময় মত পাচ্ছে, এটা ঘটনা নয়। আমরাও মনে করি আগের থেকে অবস্থার অনেক পরিবর্তন হয়েছে। উনি খোঁজ করলে জানতে পারবে, হোস্টেলের টাকা কোয়ার্টারলি দেবার ব্যবস্থা হয়েছে। তবে কোথাও এটা হচ্ছে না, আমি বলতে চাই না। কিন্তু বিগত বছরগুলির তুলনায় গত বছর এবং এই বছর উনি খোঁজ নিলে জানতে পারবেন যে প্রতি ৩ মাস অন্তর অন্তর টাকা দেবার ব্যবস্থা হয়েছে। উনি বললেন সিডিউল্ড কাষ্টস এবং সিডিউল্ড ট্রাইব ছেলে মেয়েদের ম্যাচিং গ্রান্ট হাত খরচের টাকা বন্ধ হয়ে গেছে।

মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন যে, টাকা পয়সার অভাবের জন্য এই তপসিলী উপজাতিদের সাহায্য দেওয়া যাচ্ছে না। আমরা মনে করি সাহায্য দেওয়া প্রয়োজন, এই কথা মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন। কিন্তু উনি বলছেন সবারই বন্ধ করে দেওয়া হোক তপসিলী জাতি এবং উপজাতি এদের সকলের সমান সুযোগ সুবিধা কেন হল না--সবার ক্ষেত্রেই কেন বন্ধ হল না। আমি তাকে স্মরণ করতে বলি তাই যদি হয় তাহলে তো তপশিলী জাতি ও উপজাতি করে দিলেই ল্যাটা চুকে যেত। তপশিলী জাতির থেকে উপজাতিরা আরো বেশী সামাজিক, রাজনৈতিক, অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়ে আছে বলেই তো তপশিলী উপজাতি হয়েছে। তাই মাননীয় মন্ত্রী মহাশয় তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কম টাকার মধ্যে কি করে তপশিলী জাতি ও উপজাতিদের কল্যাণ করা যায় সেদিকে লক্ষ্য রেখেই এই বাজেট তৈরী করেছেন। উনি বলেছেন আগামী দিনে টাকার ব্যবস্থা হলে তপশিলীদের জন্য এই টাকা দেওয়া হবে। উনি কখনই বলেন নি যে, এটা তুলে দেওয়া হবে। উনি আর একটি কথা বলেছেন, কয়েক বছরে নাকি আদিবাসীদের জন্য কোন প্রাথমিক বিদ্যালয় হয়নি। আমি বুঝতে পারছি না উনি কোথা থেকে এই সব তথ্য পেলেন। আমি ওকে সরকারী তথ্যটা দেখতে অনুরোধ করছি। ওনার এলাকা হয়ত আই. টি. ডি. পি. এলাকা নয়। আমি আই. টি. ডি. পি এলাকায় বাস করি। আমি জানি আমাদের ওখানে অনেক প্রাইমারী বিদ্যালয় হয়েছে এবং সেগুলি সব আদিবাসী গ্রামে করা হয়েছে। এই আই. টি. ডি. পি. মৌজাগুলিতে আদিবাসীরা বাস করেন। এইগুলি খোঁজ নেবার জন্য আমি তাকে অনুরোধ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আর একটি জিনিস গর্বের সঙ্গে বলতে পারি যে এখানে সমস্ত সম্প্রদায়ের মানুষ, তপশিলী জাতি, উপজাতি, আদিবাসী, হিন্দু, মুসলমান সকলেই সুখে সম্প্রীতিতে বসবাস করে। ভারতবর্ষের অন্যান্য জায়গায় জাত-পাতের ব্যাপারে দাঙ্গা, মারামারি, খুনোখুনি হচ্ছে, অগ্নি সংযোগ, লুঠ-পাট-এর ঘটনা প্রতিদিনই ঘটছে। কিন্তু সেটা থেকে পশ্চিমবাংলা মুক্ত।

[5-50—6-00 p.m]

বামফ্রন্টের রাজত্বে সব সম্প্রদায়ের মানুষ সমান সুযোগ সুবিধা নিয়ে এবং সম্প্রীতির সঙ্গে যে এখানে বাস করছেন সে কথার উল্লেখ তিনি করলেন না, সেটা উল্লেখ করলে আমরা খুশী হতাম। স্যার, বিহারের পুনপুন, পিপারিয়া, নারায়ণপুর গ্রামের তিক্ত অভিজ্ঞতা আদিবাসীদের আছে, ভারতবর্ষের মানুষ হিসাবে সেকথা আমরা ভুলতে পারি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় ছাত্রছাত্রীদের কয়েকটি সুযোগ সুবিধার কথা বলেছেন। কেন্দ্রীয়ভাবে ৫টি হোস্টেল নির্মানের কথা তিনি বলেছেন যা ইতিপূর্বে হয়নি। এ ছাড়া আরো অনেক সুযোগ সুবিধার কথা তিনি বলেছেন সেগুলি বিস্তারিতভাবে আমি আলোচনা করছি না, আমি পরিশেষে কয়েকটি সাজেসান রাখছি। হোস্টেলের ষ্টাইপেন্ড যেটা কোয়াটারলি দেওয়া হচ্ছে সেটা যদি মাসে মাসে এবং ব্যাঙ্কের মাধ্যমে দেওয়া যায় তাহলে অনেক সুবিধা হয়। আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয়কে চিন্তা করতে বলছি। তারপর চাকরিতে সংরক্ষণের ব্যাপারটি এখন অনেক উন্নত হয়েছে, সেখানে এমপ্লয়মেন্ট সেলটা যাতে আরো কার্যকরী হয় সে দিকে নজর দেওয়া দরকার। তা ছাড়া অনার্স এবং উচ্চ শিক্ষার ক্ষেত্রে সংরক্ষণ নীতিটা যাতে পুরোপুরি কার্যকর হয় এবং যেখানে নেই সেখানে যাতে এটা চালু হয় সে দিকে মন্ত্রীমহাশয়কে নজর দিতে অনুরোধ করছি। এই কয়েকটি সাজেসান রেখে এবং এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীকমলাক্ষী বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় ৪৫নং দাবীর অধীন যে সমস্ত ব্যয়বরাদ্দের দাবী আজ সভায় পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আদিবাসী ও তফশিলী কল্যান বিভাগের মন্ত্রীমহাশয় যে সমস্ত পরিকল্পনার কথা বলেছেন ৭/৮ বছর আগে যারা এখানে সরকারপক্ষে ছিলেন তারা সেগুলি দেখতে পান নি। আজ যে সমস্ত কর্মসূচী সরকার গ্রহন করেছেন সেগুলি সত্যই প্রশংসার যোগ্য। আই. টি. ডি. পি. ল্যাম্প ইত্যাদি প্রকল্পের মধ্যে দিয়ে বিশেষ করে আদিবাসীদের সমস্যার সমাধানের জন্য সরকার চেষ্টা করছেন। বর্তমানে যে সমস্ত সুযোগ সুবিধা সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবসদের লেখাপড়া এবং চাকরি বাকরির ক্ষেত্রে দেওয়া হচ্ছে সেগুলি আগের তুলনায় অনেক বেশী দেওয়া হয়েছে। অনেক আদিবাসীদের গ্রামে যে স্কুলগুলি রয়েছে সেখানে আগে আদিবাসীদের ছেলেরা যেত না কিন্তু আজকে সেখানে সেই আদিবাসী ছেলেরা যাচ্ছে এবং নিয়মিতভাবে লেখাপড়া শিখছে। সেখানে তারা টিফিন পাচ্ছে এবং নিয়মিতভাবে শ্লেট, পেনসিল, বই, খাতা ইত্যাদি পাচ্ছে। তা ছাড়া জলকল্যান মূলক কাজের অঙ্গ হিসাবে সেই সমস্ত জায়গায় খেলাধূলা এবং গান বাজনার সাজ সরঞ্জাম পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে সময় মত দেওয়া হচ্ছে। এছাড়া মাঝে মাঝে ভ্রমণের জন্য তাদের কিছু কিছু পয়সা কড়িও দেওয়া হচ্ছে। এগুলি ৭/৮ বছর আগে যারা এখানে সরকারে ছিলেন তারা করেন নি। এই যে সমস্ত কাজগুলি করা হচ্ছে এগুলি সত্যিই প্রশংসার যোগ্য। স্যার, আমরা জানি, বর্ডার পেরিয়ে যে সমস্ত উদ্বাস্তুরা বাংলাদেশ থেকে এসেছেন তাদের অধিকাংশই সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস্ ভুক্ত। এদের পরিচয়পত্র পাবার ব্যাপারে প্রশাসনের কর্তা যারা আছেন—ডি. এম. এস. ডি. ও, তাদের বিভিন্ন রকমের কাগজপত্র তারা দেখাতে পারেন না। তারা এখানে দীর্ঘদিন আগে এসেছেন এবং বাস করছেন এবং ৫/৬টা নির্বাচনে অংশ গ্রহণ করেছেন এবং কেউ কেউ সদস্য হয়েছেন কিন্তু তারা সিডিউল কাষ্ট বা সিডিউল ট্রাইবস্ কিনা সেই পরিচয়পত্র পাবার ক্ষেত্রে নানান অসুবিধা হচ্ছে। এরা যাতে ঠিকমত পরিচয়পত্র পায় সে দিকে নজর দিতে মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

কতকগুলি ক্ষেত্রে প্লানিং ফর সিডিউল্ড কাষ্টস এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস্--এ ওয়েষ্ট বেঙ্গ ল প্রসপেকটিভ--এই বই-এর মধ্যে কিছু কিছু সুযোগ দেওয়া হয়েছিলয কিন্তু কতকগুলি সম্প্রদায় আছে যেমন--অসুর, বৈগা, বীরহর, বীর্জা, চেরো, গেরহাট ইত্যাদি তারা এখনও স্কুল-কলেজে যেতে পারে না। তাদের কোন ঘরবাড়ী নেই, বনে জঙ্গলে তারা বাস করে। এই রকম আরো কিছু কিছু সম্প্রদায় আছে যারা বনের কাছে বাস করে। অনেক সময়ে তারা সাপের কামড়ে মারা যায়। কাজেই গ্রামের মধ্যে তাদের জন্য বাড়ীঘর করে যদি একটা পার্মানেন্ট ব্যবস্থা করে দেওয়া যায় তাহলে তাদের খুব উপকার হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই বিষয়ে একটা ব্যবস্থা করার জন্য। আর একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই। আমাদের সংবিধানে যে অধিকার দিয়েছে, আইনগত যে সমস্ত সুযোগ-সুবিধা সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে আছে, সেই সুযোগ তারা ঠিক মত পায় তার জন্য আপনাকে নজর রাখতে হবে। চাকরীর ক্ষেত্রে রিজার্ভেশনের যে আইন আছে, সেই আইন যাতে সঠিক ভাবে কার্যকরী হয় তার জন্যও আপনাকে অনুরোধ করবো। আরো কতকগুলি বিষয়ে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস্ ছাত্ররা সুযোগ পাচ্ছে না। যেমন--বিভিন্ন টেকনিক্যাল স্কুল, বিভিন্ন কলেচে রিজার্ভেশনের ক্ষেত্রে দেখা যায় যে ভর্ত্তির ক্ষেত্রে অনেক

বেশী মার্কস থাকে। তার ফলে অনেক ছেলেকে ফিরে যেতে হয়। কাজেই এই মার্কসটা যদি কমিয়ে দেওয়া যায় তাহলে অনেক ছেলে ভর্তি হতে পারে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে এই বিষয়ে আপনি একটু চিন্তা করে দেখবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগনেশ চন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় তপশিলী জাতি এবং উপজাতি সম্প্রদায়ের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপিত করেছেন, আমি তাকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ভারতবর্ষে এক ঐতিহাসিক পটভূমিকায় তপশীলি এবং আদিবাসী সম্প্রদায়ের জন্য সুযোগ-সুবিধা দেওয়া হয়েছিল। আমাদের যে রাজনীতি, সেই রাজনীতিতে অর্থনৈতিক শোষণ এবং অর্থনৈতিক শ্রেণী বিন্যাস ছাড়া এই রকম বিশেষ সম্প্রদায়ের প্রতি কোন গুরুত্ব দেওয়া হয়নি। ভারতবর্ষের বর্তমান বাস্তব অবস্থার উপরে দাঁড়িয়ে বিভিন্ন রাজ্যের তপশিলী জাতি এবং আদিবাসী সম্প্রদায় এবং অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ের লোক যারা আছে তাদের কথা যদি আলোচনা করতে হয় তাহলে সেই আলোচনার পরিপ্রেক্ষিতে এই কথা বলতে হয় যে দীর্ঘদিন ধরে সামাজিক, অর্থনৈতিক এবং শিক্ষার দিক থেকে এই অনগ্রসর শ্রেণীর যারা বঞ্চিত হয়ে আসছিল, তারা ধীরে ধীরে এগিয়ে যাচ্ছে এবং বিশেষ করে শিক্ষার ক্ষেত্রে যে ষ্টাইপেন্ড-এর ব্যবস্থা আছে তার ফলে এই শ্রেণীর বহু অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর পরিবারের উপকার হচ্ছে। ১৯৪৭, ১৯৪৭ সালের পরে এদের মধ্যে শিক্ষার হার অনেক খানি বেড়েছে। এই সরকার আসার পরে যাতে তাদের ভালো করা যায় তার জন্য বিশেষ দৃষ্টি দিয়েছেন। কংগ্রেস আমলে আমি শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে জড়িত ছিলাম। সেই সময়েও মেরিটোরিয়াস ষ্টাইপেন্ড, বুক গ্রান্ট ইত্যাদি দেওয়া হয়েছে। কিন্তু স্কুলের কোন ছেলে সেই টাকা পেয়েছে বলে আমার জানা নেই। আমার যা জানা আছে সেটা হচ্ছে, গোপন ভাবে সেটা আসতো এবং গোপনভাবে সেগুলি ডিসকাস করে সেইভাবে খাতা-কলমে লেখা হত।

[6-00—6-10 p.m.]

বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে সর্ব প্রথম এই দিকে দৃষ্টি দিয়েছিলেন এবং যথাযথভাবে বুক গ্রান্ট ও অন্যান্য সুযোগ সুবিধা যাতে স্কুলের ছেলেরা পায় তার জন্য ব্যবস্থা করেছেন। অবশ্য বর্তমানেও কিছু কিছু ত্রুটিবিচ্যুতি থাকতে পারে, কিন্তু সামগ্রিক ভাবে সরকারী কোযাগার থেকে এ বিষয়ে যে অর্থ বরাদ্দ করা হয় তা বিভিন্ন স্কুল যথাযতভাবে পায়।

এখন আমি কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি পোষ্ট-ম্যাট্রিকের ক্ষেত্রে এক হাজার টাকা পর্যন্ত যাদের মাসিক আয় তাদের ক্ষেত্রে টাকা পাওয়ার কোন বাধা নেই। কিন্তু রাজ্য সরকারের পক্ষ থেকে বুক গ্রান্ট বাদ দিয়ে অন্যান্য যে গ্রান্ট গুলি দেওয়া হয় সেগুলির ক্ষেত্রে মাসিক আয় যাদের ৩০০ টাকা পর্যন্ত তাদের মধ্যেই সমস্ত কিছু সীমাবদ্ধ রাখা হয়েছে। আজকে যেখানে অর্থের অবমূল্যায়ণ হয়েছে এবং যেখানে এক জন সরকারী কর্মচারীর সর্বনিম্ন আয় ৫০০ টাকা সেখানে এটাকে ৩০০ টাকার মধ্যে সীমাবদ্ধ রাখার ফলে অনেক নিম্ন আয়ের ব্যক্তিই এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই সীমাটা অন্ততঃ ৫০০ টাকা যাতে করা হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি।

আমি আর একটি বিষয়েব প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। তিনি তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন বিভিন্ন স্কুলের তপশিলী ও উপজাতি সম্প্রদায়ের ছাত্রদের জন্য যে হোস্টেলগুলি নির্মাণ করা হচ্ছে সেগুলির ক্ষেত্রে সরকারী দপ্তর থেকে ৪০,০০০ টাকা পর্যন্ত দেওয়া হচ্ছে। কিন্তু আমরা দেখছি এছাড়া শিক্ষা দপ্তর থেকে স্কুলগুলির জন্য কেবল শিক্ষকদের বেতন দেওয়ার জন্য অর্থ বরাদ্দ করা হয়, আর অন্য কোন রকম অর্থ বরাদ্দ করা হয় না। এই অবস্থায় আমরা দেখছি যে, হোস্টেল নির্মাণের জন্য ৪০,০০০ টাকার ওপরে যে টাকার প্রয়োজন হয় সেই টাকা স্কুলগুলির পক্ষে বহণ করা সম্ভব হয় না। কেবল মাত্র যে সব স্কুলের ফান্ড পজিশন ভাল তারাই এই সুযোগটা নিতে পারে, অন্যেরা এই সুযোগ নিতে পারে না। তাছাড়াও এই ডিপার্টমেন্ট থেকে যে সমস্ত টাকা ববাদ্দ করা হচ্ছে সে সমস্ত টাকা ঠিক ঠিক ভাবে পাওয়া যায় না, ফলে ঠিক ভাবে কাজ করা সম্ভব হচ্ছে না। সেই জন্য আমি এই বরাদ্দ আরো বৃদ্ধি করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বনমালী রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তপশিলী জাতি এবং উপজাতির মানুষদের শিক্ষা এবং অর্থনীতি, এই দুটি বিষয়ে বাজেটের মধ্যে আমাদের বক্তব্য পরিষ্কার- ভাবে উল্লেখ করা আছে। মূলতঃ এই দুটি বিষয়ে তাদের কিভাবে অগ্রসর ঘটান যায়, তা এখানে পরিষ্কার-ভাবে আলোচনা করা হয়েছে। এটা ঠিকই যে, বর্তমান সমাজ ব্যবস্থায় তাকেই মানুষ বলা হয় যার শিক্ষা আছে অথবা অর্থ আছে। যার শিক্ষা নেই বা অর্থ নেই তাকে প্রকৃত পক্ষে এই সমাজ ব্যবস্থায় মানুষ বলে ধরা হয় না। আমরা জানি দীর্ঘদিনের কংগ্রেসী দলের শাসনের ফলেই এই অবস্থা সৃষ্টি হয়েছে। তাঁরা এটাকে একটা কৌশল হিসাবে নিয়েছিলেন যে, দেশের এক শ্রেণীর মানুষকে শিক্ষা এবং অর্থনৈতিক দিক থেকে খুব ছোট করে রাখতে হবে রাজনৈতিক কারণে। তা না হলে তাদের ওপর মাতব্বরি করা যাবে না। যদি তারা শিক্ষা এবং অর্থনৈতিক দিক থেকে দুর্বল থাকে তাহলেই তাদের ওপর মাতব্বরি করা যাবে। সুতরাং এই হিসাবেই কংগ্রেসীরা এটা করে গেছেন। বামফ্রন্ট সরকার আসার পর থেকে পশ্চিমবাংলায় সুপরিকল্পিতভাবে তপশিলী এবং উপজাতির মানুষদের শিক্ষার আলো দেওয়া হচ্ছে এবং অর্থনৈতিক দিক থেকে তাদের এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে।

আমরা বলতে পারি এর মধ্যে শিক্ষার দিক থেকে কতকগুলি জিনিষ যেগুলি তপশিলী জাতি এবং তপশিলী উপজাতিদের জন্য দেওয়া হয়ে থাকে যেমন ধরুন, বই কেনার জন্য অনুদান, হোষ্টেল খরচের জন্য অনুদান, ভরন-পোষন ভাতা যেটা প্রবোধ পুরকাইত মহাশয় বললেন আবার সেটা চালু হচ্ছে এই বৎসর থেকে, আমাদের বাজেটের মধ্যে ধরা হয়েছে। এছাড়া ছাত্রাবাসের খরচ, তারপর বিভিন্ন জেলায় ছাত্রীদের জন্য কেন্দ্রীয় ছাত্রী নিবাস -- ৪।৫ জেলায় করছি। সুতরাং এইসব করে আমরা ছাত্র-ছাত্রীদের বিশেষ করে আমরা যাদের কথা বেশী করে ভাবি তপশিলী জাতি এবং উপজাতিদের নীচে মারা পড়ে আছে ক্ষেতমজুর এবং চাষী যাদের ব্যক্তিগত ইনকাম, মাসিক ইনকাম একেবারেই কম। আজকে গ্রামে গঞ্জে গেলে দেখা যাবে প্রতিটি স্কুলে তপশিলী জাতির ছেলেমেয়েরা শিক্ষার জন্য এগিয়ে আসছে এবং গ্রামে গ্রামে সাড়া পড়ে গেছে। অপরদিকে আমরা তাদের অর্থনৈতিক দিকের কথা বলেছি। তপশিলী জাতির জন্য বিশেষ উন্নয়ন পরিকল্পনা নেওয়া হয়েছে। এই পশ্চিমবাংলায় তপশিলী জাতির জন্য সিডিউল্ড কাষ্টস এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস্ ডেভেলপমেন্ট কো-অপারেটিভ করপোরেশানের

মাধ্যমে বিভিন্ন ধরনের সাহায্য দেওয়া হচ্ছে এবং এর সাথে ব্যাঙ্ক লোন দেওয়া হচ্ছে। এছাড়া আরোও কতকগুলি জিনিষ যেমন, কৃষি, সেচ, পশুপালন, কুটিরশিল্প মৎস্য চাষ ইত্যাদি ব্যাপারে বিভিন্নভাবে ওদেরকে করপোরেশান থেকে প্রান্তিক ঋণ, ব্যাঙ্ক লোন এবং সরকারী অনুদান এই দিয়ে দারিদ্রসীমার নিচে যারা বসবাস করছেন তাদের দারিদ্রসীমার উপরে যাতে নিয়ে আসা যায় তারজন্য চেষ্টা চলছে। এই সব করে এই পরিকল্পনায় এ পর্যন্ত যতগুলি পরিবার উপকৃত হয়েছে তার একটা ছোট হিসাব দিচ্ছি। ১৯৮২-৮৩ সালে উপকৃত পরিবারের সংখ্যা হচ্ছে ২ লক্ষ ৪১ হাজার ৫৭২ আর ১৯৮৩-৮৪ সালে উপকৃত পরিবারের সংখ্যা (ফেব্রুয়ারী পর্যন্ত) ২ লক্ষ ১২ হাজার ৫০০ আর মার্চ মাস পর্যন্ত হিসাব আসার পর হবে ২ লক্ষ ৭৮ হাজার ৪৭০। আর ১৯৮৪-৮৫ সালে লক্ষ্য মাত্রা হচ্ছে ৩ লক্ষ ১৭ হাজার ৪৩৯। সুতরাং এইভাবে প্রতিটি দারিদ্রসীমার নিচের পরিবারকে আমরা আরো বেশী বেশী করে একটি পরিবারকে একাধিক প্রকল্প দিয়ে কি করে তাদেরকে দারিদ্রসীমার উপরে নিয়ে আসা যায় সেই চেষ্টা করা হচ্ছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-10—6-20 p.m.]

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য প্রবোধবাবু কয়েকটা কথা বলেছিলেন। আপনি বলেছিলেন হোষ্টেল চার্জ মাম্বলি যা দেওয়া হয় তাতে ওদের চলে না। কথাটা আপনি ঠিকই বলেছেন। বর্তমানে যে হারে জিনিসপত্রের দাম বাড়ছে আপনি নিশ্চয়ই সে সম্বন্ধে ওয়াকিবহাল আছেন। তার জন্য কাদের দায়ী করবেন? আপনি এর জন্য দায়ী করতে পারেন তাঁদের যাঁরা কেন্দ্রে আছেন। কেন্দ্রে কংগ্রেস সরকার, এবং আমাদের রাজ্যের অর্থের পরিস্থিতি অনুকুল নয়। যেদিন অনুকুল পরিস্থিতি আসবে সেদিন আমরা নিশ্চয়ই হোস্টেল গ্রান্ট বাড়াব। আপনি আবার বলেছেন যে,. জানুযারী মাসে ভর্তি হয় আর পেতে পেতে বছর শেষ হয়ে যায়। আপনি জানেন যে আমাদের বাজেট মার্চ মাসে হয় আর শিক্ষার বছর ১৫ই জানুয়ারী থেকে ডিসেম্বর পর্য্যন্ত। এখন জানুয়ারী মাসে ভর্ত্তি হয়, জানুযারী, ফেব্রুয়ারী থেকে মার্চ পর্যন্ত ভর্ত্তি হওয়া চলতে থাকে। এখন সেখানে তাদের ষ্টাইপেন্ডের ব্যাপারে যে ফর্ম ফিল আপ করতে হয় সেগুলি আসতে দেরী হয়ে যায়। আপনি জানেন তবুও আমরা চেষ্টা করছি। আর যেটা আপনি বলেছেন যে বছরে দু-তিন কিস্তিতে যদি ছাড়া হয় তো ভাল হয়। আমি দু-তিন কিস্তিতে আমার জেলাতে টাকা দিচ্ছি সেটা আপনি যদি খোঁজ করেন তাহলে নিশ্চয় জানতে পারবেন। আর যে হোষ্টেল বা স্কুল পায়নি আপনি যেটা বলেছেন ২৪ পরগণায় হয়েছে সেটা যদি নির্দিষ্ট করে লিখে দেন তাহলে যাতে পায় আমরা খোঁজ করে তার ব্যবস্থা করব। আপনি আবার মেনটিনেনস কথা বলেছেন। আদিবাসীরা যদি পায় তাহলে তপশিলীরা পাবে না কেন? আগে আমাদের আর্থিক অবস্থা প্রতিকূল ছিল। সেজন্য আমাদের পক্ষে সম্ভব ছিল না। তাই তপশিলী জাতির ক্ষেত্রে সম্ভব হয় নি। আর আদিবাসীরা লিমিটেড, সংখ্যায় একটু কম। তাদের টাকা কড়ি কম লাগে, তাই ওদের ব্যাপারটা চালু রেখেছিলাম। আপনি বোধ হয় জানেন এ বছর থেকে আমরা প্রায় ৪০ হাজার তপশিলী ছাত্র-ছাত্রীদের মেনটিনেনস দিতে পারব বলে আশা করছি। এ বছর থেকে সেটা আমরা চালু করেছি। তারপর বর্গা বা পাট্টাদারদের ব্যাপারটার কথা বলেছেন আমরা কুটিরশিল্পের জন্য যদি বর্গা বা পাট্টাদারদের টাকা দিই, ওরা সেটা ঠিমকত খরচ করে না, ঋণ গ্রস্ত হয়ে যায়। আমরা তো তাদের ভালোর জন্য দিচ্ছি। যেহেতু বর্গাদারদের শুধু জমি দিলেই হবে না, যাতে তারা চাষ

করতে পারে তার ব্যবস্থা করা দরকার। উপজাতিদের জন্য খুব ভাল যে পরিকল্পনা নেওয়া হয়েছে সেটা আপনি জানেন না। আপনি যদি একটু ভাল করে খোঁজ করেন তাহলে দেখবেন এদের খুব উপকার হচ্ছে। সারা ভারতবর্ষে এজন্য পশ্চিমবাংলার খুব সুনাম আছে। অন্যান্য রাজ্যে যান খবর পাবেন। ওদের গৃহনির্মাণের জন্য এক হাজার টাকা দেওয়া উপহাস বলছেন, আমি আবার বলছি যে আমাদের আর্থিক অবস্থা খুব খারাপ। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করেছি, ওঁরা যা দেন তাতে হয় না। আমাদেরও ইচ্ছা যে ওরা যাতে পাকাবাড়ীতে ভালভাবে বাস করতে পারে। কিন্তু সেই তুলনায় আমাদের টাকা নাই। যেটুকু আছে সঠিকভাবে অন্ততঃ যাতে বসবাস করতে পারে সেজন্য টাকাটা দিচ্ছি। তবে আমরা তো বিপ্লব করে আসিনি। যেদিন আমরা বিপ্লব করে আসব সেদিন চেষ্টা করব, যেটা আপনারা আশা করে আছেন। আর আপনারা প্রাইমারী স্কুলের কথা বলেছেন, প্রাইমারী স্কুল নিশ্চয়ই হচ্ছে। আপনি দেখবেন, যে প্রাইমারী স্কুলগুলো হচ্ছে--আর যে জেলাগুলোতে হচ্ছে না -যদি একটু খবর দেন তাহলে কেন হচ্ছে না সেটার খবর নেবার চেষ্টা করব। আমাদের মাননীয় সদস্য উপেনবাবু বলেছেন ব্যাঙ্কের মাধ্যমে মাঝে মাঝে যাতে ছাত্রদের দেওয়া যেতে পাবে তার ব্যবস্থা করতে। আমরা আলোচনা করে চেষ্টা চালাচ্ছি কিভাবে দেওয়া যেতে পারে। তবে দেওয়া যেতে পারে কিনা সেটা ব্যাঙ্কের উপর নির্ভর করছে। তারপর চাকরির ব্যাপার বলেছেন আমরা সেটার উপরও নজর দিচ্ছি যাতে প্রত্যেকটি দপ্তরে রিজার্ভ সিট পূরণ হয় সেটা করবার চেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। তবে এখন কোন খবর পাইনি। আমরা ১৯৮০ সাল পর্য্যন্ত যা খবর পেয়েছিলাম, ১৯৭৭ এ যেখানে আদিবাসীদের ক্ষেত্রে ১.৫৯ ছিল ১৯৮০ সালের খবর আমি পেয়েছি তাতে ২.৫৯ হয়েছে। সরকারী চাকরিতে ১৯৮১-৮২, ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ র কোন খবর জোগাড় করতে পারি নি। আমার মনে হয় ভালই অগ্রগতি হয়েছে। তবে সাথে সাথে একটা খবর বলে দিই, ১৯৭৯ সালে একটা যে কমিশন বসে সেই কমিশনারের রিপোর্টে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের একটা দপ্তরের কথা উল্লেখ ছিল। সেখানে আমি দেখেছিলাম যে স্বয়ং প্রেসিডেন্টের সেক্রেটারিয়েটে--আপনাদের শুনে খুব দুঃখ হবে--তৃতীয় শ্রেণীর কর্মচারীদের যেখানে ১০ জন নিয়োগ করা হয় সেখানে আমাদের ট্রাইবাল একটিও নেই। আবার চতুর্থ শ্রেণীতে দেখছি ৫ জন নেওয়া হয় প্রেসিডেন্ট সেক্রেটারিয়েট, দিল্লীতে সেখানে ৯৫ জন চতুর্থ শ্রেণীতে, সেখানে ট্রাইবাল একটিও নেই। আবার ভাইস-প্রেসিডেন্টের অফিসে দেখেছি তৃতীয় শ্রেণীতে একজন ট্রাইবালও নেই, চতুর্থ শ্রেণীতে ১০ জনের জায়গায় একজনও নেই। সেই রকম মন্ত্রীদের একটা হিসাব আছে সেখানে ট্রাইবালদের স্থান দেওয়া হয় নি।

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, অপোজিশন বেঞ্চ খালি দেখছি এখানে। আমার কিছু বলবার ইচ্ছা ছিল, কিন্তু কংগ্রেসীরা নেই। বিগত ৩০ বছরে তপশিলী আদিবাসীদের জন্য কত উন্নয়নমূলক কাজ করেছেন ওঁরা সে কথাই শুনাতাম। কিন্তু মনে হচ্ছে ওঁদের সে কথা শোনার মত ধৈর্য্য নেই। গত ৩০ বছরের শেষ বছর অর্থাৎ ১৯৭৪।৭৫ সালে তপশিলী আদিবাসীদের কল্যাণমূলক কাজের জন্য ওঁরা যে ব্যয়-বরাদ্দ করেছিলেন আমি সে সম্পর্কে একটি তথ্য দিচ্ছি। এক্ষেত্রে ১৯৭৪।৭৫ সালে বরাদ্দ করেছিলেন ৪ কোটি ৫ লক্ষ ২৬ হাজার টাকা, ১৯৭৫।৭৬ সালে এর পরিমান ছিল ৫ কোটি ৩৩ লক্ষ ৭ হাজার টাকা, ১৯৭৬-৭৭ সালে ছিল ৬ কোটি ৭৬ লক্ষ ৮৮ হাজার টাকা। এই হিসেব হোল ওঁদের ৩০ বছরের রাজত্বের শেষ তিন বছরের হিসাব। আমরা এসে সেটা বাড়িয়েই চলেছি। ১৯৮০।৮১ সালে আমরা এই খাতে বরাদ্দ করেছিলাম ১৩ কোটি ৫৯ লক্ষ ৩৬ হাজার টাকা, ১৯৮১।৮২ সালে ২৫ কোটি ৭২ লক্ষ ২৪

হাজার টাকা, ১৯৮২।৮৩ সালে ৩৩ কোটি ৮৫ হাজার টাকা আমরা এই খাতে খরচ করেছি। এর থেকেই বুঝতে পারা যায় যে আমরা ওঁদের চেয়ে কত বেশী গুরুত্ব দিয়েছি এই ক্ষেত্রে। আমাদের এই ডিপার্টমেন্টের জন্য একজন পুরো মন্ত্রী আছেন, মিনিষ্টার অফ ষ্টেট আছেন একজন, সেক্রেটারী আছেন এবং সেক্রেটারিয়েট আছে। বিগত ৩০ বছরে কংগ্রেস সরকার যা করেছেন এই ক্ষেত্রে, আমরা সেই রেকর্ড খুঁজে পাচ্ছি না। তবুও ১৯৭৭ সালে এসে খোঁজাখুঁজি করে ওঁদের কাজের খতিয়ান যা খুঁজে পেয়েছি, তাতে দেখেছি মাধ্যমিক স্কুলে বৃত্তির আওতাধীন ছাত্রসংখ্যা ছিল ১ লক্ষ ৮৪ হাজার ১০৬ জন। আমরা এখন ১৯৮৩।৮৪ সালে বৃত্তি দিয়ে সাহায্য করছি এই রকম ছাত্রসংখ্যা হচ্ছে ৩ লক্ষ ৮৭ হাজার তপশিলী এবং আদিবাসী ছাত্র সংখ্যা হচ্ছে ৬০ হাজার। মাধ্যমিকোত্তর স্তরের বৃত্তিপ্রাপ্ত মোট ছাত্র সংখ্যা ওঁদের সময়ে ছিল ৩৪ হাজার ৫৪জন, আমরা এসে ১৯৮৩।৮৪ সালে সেটা বাড়িয়ে করেছি ৪০ হাজার। প্রাক-পরীক্ষা শিক্ষণ কেন্দ্রের অধীন ডব্লু.বি.সি.এস কেন্দ্র তাঁরা একটি করেছিলেন। আমরা এসে এই কেন্দ্র দুটি করেছি। সর্টহ্যান্ড-টাইপরাইটিং সেন্টার ওঁদের সময়ে ছিল না, আমরা টাইপরাইটিং সেন্টার একটা খুলেছি। পি.এস.সির ক্লার্কশীপ পরীক্ষা শিক্ষণ-কেন্দ্র ওঁদের আমলে ছিলনা। আমরা একটা করেছি। বই কেনার জন্য অনুদান দিয়েছিলেন ওঁরা ১৯৭৬।৭৭ সালে ৯৮ হাজার ৪৭৮ জন ছাত্রছাত্রীকে। এক্ষেত্রে আমরা দিয়েছি ৩ লক্ষ ৮৭ হাজার ছাত্রকে। হোষ্টেল খরচের জন্য ঐ একই সালে ওঁরা দিয়েছিলেন ১১ হাজার ৬০০ ছাত্রকে অনুদান। আমরা ৪৭ হাজার ছাত্রকে হোষ্টেল গ্র্যান্ট দিয়েছি। ভরণপোষণ বাবদ আদিবাসী ছাত্রদের ওঁরা কিছু দিত না। আমরা আদিবাসী ২৯ হাজার ২০০ জন ছাত্রকে এই বাবদ ভাতা দিয়েছি। আমরা ৪০ হাজার তপশিলী ছাত্রদের এই ভাতা দেবার কথা ভাবছি। ছাত্রাবাস নির্মাণের জন্য অনুদানের হিসাব ছিলনা ওঁদের। আমরা এসে সেটা হিসাব করেছি। ওঁরা ছাত্রাবাস নির্মাণের জন্য ১৯৭৬।৭৭ সালে ৩২২টি ক্ষেত্রে অনুদান দিয়েছিলেন। বর্তমানে এই সংখ্যা দাঁড়িয়েছে ৭৯৫-টিতে। বিভিন্ন জেলার ছাত্রীদের কেন্দ্রীয় ছাত্রী নিবাসের জন্য অর্থ মঞ্জুর ওঁরা একটি ক্ষেত্রে করেছিলেন। বর্তমানে আমরা ৮টি ক্ষেত্রে অর্থ মঞ্জুর করেছি।

[6-20—6-30 p.m.]

তফশিলী জাতি এবং উপজাতি এবং আদিবাসীদের দারিদ্র সীমার উর্দ্ধে তোলবার জন্য ৯০ হাজার জনের মধ্যে বাস্তু জমি বিতরণ করা হয়েছে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এই ডিবেটের জন্য যে টাইম ফিক্সড করা ছিল সেটা ৬.২৩ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। আমি দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাবী ভাষন দিতে কিছু সময় লাগবে। সেই জন্য আমি হাউসের কাছ থেকে ১০ মিনিট সময় চেয়ে নিচ্ছি। আশা করি এই ব্যাপারে হাউস অনুমতি দেবে। সো, টেন মিনিট্‌স টাইম ইজ এক্সটেন্‌ডেড।

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** তফশিলী জাতি এবং আদিবাসীদের দারিদ্রসীমার উর্দ্ধে তোলবার জন্য তাদের আর্থিক সাহায্য দেওয়া পূর্বে ছিল না। আমরা ১৯৮৩-৮৪ সালে ২,৭৪,৭২৫ জনকে আর্থিক সাহায্য দিয়েছি। বহুমুখী বৃহৎ আয়তন সমবায় সমিতি আগে ৩৪টি ছিল, আমরা এসে সেটা ৬৮টি করেছি। ক্ষুদ্র বনজ সম্পদ সংগ্রহের মাধ্যমে আদিবাসীদের জন্য শ্রম দিবস সৃষ্টি করেছি। এই ১৯৮৩-৮৪ সালে ১০ লক্ষ ৭৫ হাজার শ্রম দিবস সৃষ্টি হয়েছে। আদিবাসীদের মধ্যে ন্যায্য মূল্যে ভোগ্য সামগ্রি বিক্রয় কেন্দ্র আগে ছিল না। এবারে আমরা

সেটা করেছি। ২ কোটি ৩৬ লক্ষ টাকার দ্রব্য সামগ্রি ন্যায্যমুল্যে বিক্রয় করা হয়েছে। আদিবাসীদের দুরবস্থার হাত থেকে বাঁচাবার জন্য আর্থিক সাহায্য দেওয়া বা ঋন মঞ্জুর করার কোন ব্যবস্থা আগে ছিল না। আমরা আদিবাসীদের জন্য ঋন মঞ্জুর করার ব্যবস্থা করেছি। আপনারা জানেন স্বল্প মেয়াদী ঋন বা ফাইনান্স করপোরেশান আমাদের আছে, আগে এটা ছিল না। এবারে আমরা স্বল্প মেয়াদী ঋন ২,৩১,৬২৮ জনকে দিয়েছি। মধ্য মেয়াদী ঋন আগে ছিল না। এবারে আমরা ৪৩ হাজার ৯৭ জনকে এই ঋন দিয়েছি। আমাদের একটা টি.ডি.সি.সি. আছে সেই টি.ডি.সি.সির মাধ্যমে দোকান প্রতিষ্ঠা করেছি। আদিবাসীদের জন্য ৪৫টি দোকান আমরা করেছি। আপনারা নিশ্চয়ই শুনেছেন যে বিড়ির পাতা, কেঁন্দু পাতা আমরা টি.ডি.সি.সি'র মাধ্যমে কালেকশান করি। বিড়ির পাতা এবং সাল সিডের জন্য সাল বীজ সংগ্রহ করার জন্য ১ কোটি ১৭ লক্ষ টাকা এই বারে আমরা ব্যয় করেছি। খোরাকি, চিকিৎসা এবং বিবাহ ইত্যাদি পরিপূরক ঋন হিসাবে আমরা ৪ কোটি ৩১ লক্ষ টাকা দিয়েছি। এই ব্যবস্থা আগে ছিল না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমার আরো কয়েকটি কথা আছে। সেটা হচ্ছে এই যে তফশিলী জাতি এবং আদিবাসীদের কল্যানের জন্য কেন্দ্রীয় সরকারের আলাদা কোন দপ্তর নেই। স্বরাষ্ট্র দপ্তর থেকে এটা দেখাশোনা করা হয়। বিগত আর্থিক বছরে এই রাজ্য সরকার তফশিলী জাতির জন্য স্পেশাল কমপোনেন্ট প্লানে ১৩ কোটি টাকা বাজেট বরাদ্দ করেছিল এবং এই টাকা পরিকল্পনা কমিশান অনুমতি দেন কিন্তু এই টাকা তাঁরা দেন নি। কেন দেন নি তার কারণ কিন্তু আমাকে জানান নি। তফশিলী জাতির জন্য আমাদের রাজ্যে বিভিন্ন বিভাগ আলাদা ভাবে দেখানো হয়। যত দূর জানি কেন্দ্রীয় সরকারের এই রকম কোন বিভাগ নেই। এই ব্যাপারে আমরা প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং কেন্দ্রীয় মন্ত্রীদের কাছে চিঠি লিখেছিলাম। চিঠি দেওয়ার তারিখ ছিল ১২ই মার্চ ১৯৮০। কিন্তু এর কোন ফল হয় নি। আমাদের তফশিলী জাতি এবং আদিবাসীদের উন্নয়নের জন্য একটা দ্বিস্তর নিগম আছে। সেই দ্বিস্তর নিগমে আমরা আদিবাসীদের ঋণ দিই এবং সেই টাকা রাজ্য সরকার দেয়। কিন্তু এই আদিবাসী এবং তফশিলীজাতি উন্নয়ন দ্বিস্তর নিগমে আদিবাসীদের জন্য কেন্দ্রীয় সরকার কিছু দেন না। আদিবাসী উপপরিকল্পনা এলাকায় রাজ্যের মোট আদিবাসীর মাত্র ৪০ শতাংশ উপকৃত হয়। অর্থাৎ যে টাকা দিল্লী দেয় আদিবাসীদের সাহায্যের জন্য তা থেকে মাত্র ৪০ শতাংশ আদিবাসী উপকৃত হয়। কিন্তু বাকি বেশীর ভাগ অংশ অর্থাৎ টি.টি.ডি.পির বাইরে যে সমস্ত আদিবাসী আছে তাদের জন্য দেন না। এই ব্যাপারে আমরা অনেক বার চিঠি লিখেছি, কিন্তু কোন জবাব পাই নি। যাতে এটা উপপরিকল্পনাব মধ্যে আনা হয় তার জন্য সাজেশান দিয়েছি। কিন্তু তথাপিও তাঁরা দেন নি। পোষ্ট মেট্রিক'এ কেন্দ্রীয় সরকার কিছু সাহায্য দেন। আমাদের পশ্চিমবাংলায় প্রি-মেট্রিকের জন্য তাঁরা কোন সাহায্য করেন না। আপনারা জানেন যে প্রি-মেট্রিকের দরজা না খোলা থাকলে পোষ্ট মেট্রিকে যাওয়া যায় নি। আমি যখন তথ্য দিয়েছিলাম শিক্ষার ক্ষেত্রে যে আমাদের পশ্চিমবাংলায় যেখানে সব মিলে ৩০.২০ ভাগ লেখাপড়া জানেন, তফশিলী জাতি এবং উপজাতি ক্ষেত্রে সেখানে যখন দেখতে পাচ্ছি আদিবাসীদের মেয়েরা পড়াশোনা জানে তার সংখ্যা হলো শতকরা ০৩ ভাগ।

এখানে আদিবাসী ছেলে ১০০ জনের মধ্যে ৮ থেকে ১০জন আর সিডিউল কাষ্ট মেয়েরা ৯জন। তার মধ্যে নিরক্ষরতার সংখ্যা বাদ দিয়ে, আমি যে পরিসংখ্যান দিলাম তাতে পৃথিবীর যত নিরক্ষর আছে তার অর্ধেকের থেকে বেশী ভারতবর্ষে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ভারতের প্রধানমন্ত্রী এই নিরক্ষরতার দিক থেকে নোবেল পুরস্কার পাবেন বলে

আমি মনে করি। এই কথা বলে সমস্ত কাটমোশানের বিরোধিতা করে, এই বাজেটকে সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Sambhu Nath Mandi that a sum of Rs. 60,70,83,000 be granted for expenditure under Demand No. 45, Major Heads : "277--Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277--Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280--Medical (Tribal Areas Sub Plan), 282--Public Health, Sanitation and Water Supply (Tribal Areas Sub Plan), 288--Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288--Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298--Co-operation (Tribal Areas Sub-Plan), 305--Agriculture (Tribal Areas Sub-Plan), 306--Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307--Soil and Water Conservaion (Tribal Areas Sub-Plan), 308--Area Development (Tribal Areas Sub-Plan), 310--Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312--Fisheries (Tribal Areas Sub-Plan), 313--Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 321--Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480-Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plan), 488--Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498--Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505--Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506--Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 521--Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537--Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688--Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698--Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 705--Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) and 721--Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)."

(This is inclusive of a total sum of Rs. 10,11,97,000 already voted on account in March, 1984) was then put and agreed to.

### Demand No. 57

**Mr. Deputy Speaker** : Now, discussion on Demand No.57. Shri Kiranmoy Nanda, Please.

**Shri Kiranmoy Nanda** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,02,78,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : "312-Fisheries, 512-

Capital Outlay on Fisheries and 712-Loans for Fisheries."

(This is inclusive of a total sum of Rs. 1,67,17,000 already voted on account in March, 1984).

২। মৎস্যচাষ এবং সমুদ্রে ও অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্য শিকার পশ্চিমবঙ্গের বহু পুরানো প্রথা। প্রধানতঃ মৎস্যচাষ লাভজনক হওয়ায় এবং বিশেষত তার সমাজ কল্যাণকর ভূমিকার জন্য সাম্প্রতিক কালে মৎস্যচাষ উন্নয়নকে সার্বিক গ্রামীণ উন্নয়নের কর্মসূচীর অঙ্গীভূত করার প্রয়োজনীয়তা সম্পর্কে সচেতনতা বাড়ছে। মৎস্যচাষের সমাজ কল্যাণকর দিকগুলির মধ্যে আছে, অপেক্ষাকৃত সুলভমূল্যের প্রোটিন খাদ্য স্বল্প ক্রয় ক্ষমতার অসংখ্য সাধারণ মানুষের নাগালের মধ্যে আনা, অধিকতর কর্মসংস্থানের ব্যবস্থা এবং উন্নয়নের কাজকে ব্যাপকতর অঞ্চলে প্রসারিত করার কাজে উৎসাহ দান।

৩। তাই আজ মৎস্য দপ্তরের চিন্তা শুধু দরিদ্র মৎস্যজীবীদের অবস্থার উন্নতি এবং মাছের উৎপাদন বৃদ্ধির মধ্যেই সীমাবদ্ধ নয়। মৎস্য চাষ এবং মৎস্য শিকারের মাধ্যমে দরিদ্র জনসাধারণের আর্থ সামাজিক অবস্থার উন্নতি এবং তাঁদের শারীরিক পুষ্টি সাধনের সহায়তা করাও মৎস্য দপ্তরের লক্ষ্য। এ রাজ্যে মাছের উৎপাদনের সম্পর্কে বলা যায় যে, ১৯৮৩-৮৪ সালে ৪৪,০০০ মেট্রিক টন সামুদ্রিক মাছ ধরা সম্ভব হবে বলে আশা করা যায় যদিও এই বৎসরের জন্য লক্ষ্যমাত্রা ছিল ৩৯০০০ মেট্রিক টন। ১৯৭৯-৮০ সালে সমুদ্র থেকে মাছ ধরার পরিমাণ ছিল ২২,০০০ মেট্রিক টন। ১৯৮৩-৮৪ অন্তর্দেশীয় জলাশয় থেকে ৩.০৬ লক্ষ মেট্রিক টন মাছ উৎপন্ন হবে বলে আশা করা যায় যদিও উক্ত বৎসরের লক্ষ্যমাত্রা ৩.৭৫ লক্ষ মেট্রিক টন। পূর্ববর্তী বৎসরগুলির খরা গত বৎসর মৎস্য উৎপাদনকে দারুণভাবে ক্ষতিগ্রস্ত করেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সর্বপ্রথমে আমি অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্য চাষ সম্বন্ধে বলব।

**অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্যচাষ**

৪। বৈজ্ঞানিক প্রথায় মৎস্যচাষের প্রাথমিক অতি প্রয়োজনীয় উপকরণ হ'ল মৎস্যবীজ। এই সভাকে আমি অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি যে সমগ্র ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে বিরাট সাফল্য অর্জন করেছে। বর্তমানে পশ্চিমবঙ্গে বৎসরে ৪০০ কোটি মৎস্যবীজ উৎপন্ন হয়—যা সমগ্র ভারতবর্ষের মৎস্যবীজ উৎপাদনের ৭০ শতাংশেরও বেশী। এছাড়া আমরা প্রামাণ করতে সক্ষম হয়েছি যে প্রতি বছর মার্চ মাসে দেশী পোনা (Indian Major Carps) এবং বিদেশী পোনা (Exotic Carps) কে প্রজনন করানো যেতে পারে যদিও ইতিপূর্বে প্রচলিত পদ্ধতি অনুসারে জুন মাস থেকেই মাছ গুলি প্রজননের সময় বলে ধার্য ছিল। এটা সম্ভব হয়েছে বৈজ্ঞানিক উপায়ে প্রজননক্ষম মাছের লালনের পদ্ধতি অবলম্বন করে, উন্নত প্রথায় 'বাঁধ ব্রীডিং' এবং 'চাইনীজ টাইপ ইকো হ্যাচারী' ও বহনযোগ্য হ্যাচারীতে ডিম ফোটানোর সম্প্রতি উদ্ভুত উন্নত প্রথার সাহায্যে।

৫। মৎস্য দপ্তরের প্রযুক্তিগত তত্ত্বাবধানে গত কয়েক বৎসরে বিভিন্ন মৎস্যজীবী সমবায় সমিতি, মৎস্য উৎপাদক গোষ্ঠী (Fish Production Group) এবং ব্যক্তি এবং সরকার কর্তৃক স্থাপিত ৫৪টি বহনযোগ্য হ্যাচারী এবং ৪টি বৃহদাকার ইকো হ্যাচারীর সাহায্যে মৎস্যবীজ উৎপাদনের

কাজ হচ্ছে।

৬। গ্রামীণ জনসাধারণের মধ্যে বৈজ্ঞানিক পদ্ধতিতে মৎস্য বীজ উৎপাদনের প্রক্রিয়াকে প্রচার করার জন্য সুদূর গ্রাম্য এলাকায় মৎস্য বিভাগ ধানি পোনা উৎপাদন ও ধানি পোনা থেকে চারাপোনা উৎপাদনের যে সমস্ত প্রদর্শন ক্ষেত্র স্থাপন করেছিল মৎস্য বীজ উৎপাদনের ক্ষেত্রে বিরাট সাফল্যের পিছনে সেগুলিরও প্রচুর অবদান আছে।

৭। মৎস্য বীজ উৎপাদনের ক্ষেত্রে এই যে উল্লেখযোগ্য সাফল্য তা সম্ভব হয়েছে মৎস্য দপ্তরের বিভিন্ন স্তরের অফিসারদের অনলস ও সম্মিলিত প্রচেষ্টার ফলে এবং মৎস্যজীবী সমবায় সমিতি, মৎস্য উৎপাদক গোষ্ঠীর মত বিভিন্ন সংস্থাকে মৎস্যবীজ উৎপাদনের কাজে যুক্ত করার ফলে।

**ফিস সিড্ ডেভলপমেন্ট কর্পোরেশন**

৮। আমি এই সভাকে জানাতে চাই যে, এই রাজ্যে মৎস্যবীজ উপাদান বৃদ্ধির জন্য বিশ্বব্যাঙ্কের সহায়তাযুক্ত ইন্‌ল্যান্ড ফিশারীজ প্রজেক্ট অনুসারে ওয়েষ্ট বেঙ্গল ফিস সিড্ ডেভলপমেন্ট কর্পোরেশন স্থাপন করা হয়েছে। এই প্রকল্প অনুসারে নয়টি ইনডোর হ্যাচারী স্থাপন করার কথা। এর মধ্যে যমুনাদীঘি এবং মানিকপাড়া হ্যাচারীতে ১৯৮৪ সালের মাঝামাঝি সময়ে মৎস্যবীজ উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়। সুতরাং মৎস্য চাষের জন্য অতিপ্রয়োজনীয় প্রাথমিক উপকরণ অর্থাৎ মৎস্যবীজ সম্বন্ধে আমাদের আপাততঃ কোন সমস্যা নেই।

মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে এও জানাচ্ছি যে ফেব্রুয়ারী-মার্চ মাসে মৎস্যবীজ উৎপাদনের প্রযুক্তিগত সাফল্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবদানের জন্য ভারত সরকার পশ্চিমবঙ্গে মৎস্যবীজ উৎপাদন সংক্রান্ত জাতীয় ওয়ার্কশপ অনুষ্ঠিত করার প্রস্তাব করেন। এই প্রস্তাবানুসারে ভারত সরকারের আর্থিক সহায়তায় ২৪ এবং ২৫ মার্চ কলিকাতায় এই ওয়ার্কশপ অনুষ্ঠিত হয়। ভারতবর্ষে এই ধরনের ওয়ার্কশপ ইতিপূর্বে অনুষ্ঠিত হয় নি। কারিগরী বিষয়ে তিনটি অধিবেশন অনুষ্ঠিত হয়। ভারত সরকার, বিভিন্ন রাজ্য সরকার ও গবেষণা প্রতিষ্ঠানের প্রতিনিধিবৃন্দকে একটি মৎস্যবীজ উৎপাদন কেন্দ্রেও নিয়ে যাওয়া হয় এবং মার্চ মাসেই রুই, কাতলা, মৃগেল, সিলভার কার্প ও গ্রাসকার্প-এর প্রজনন প্রক্রিয়ার সঙ্গে তাঁদের সাক্ষাৎ পরিচিত ঘটানো হয়। মৎস্যবীজ উৎপাদনের জন্য পশ্চিমবঙ্গে যে ধরণের কাজ হয়েছে প্রতিনিধিবৃন্দ তার ভূয়সী প্রশংসা করেন।

**প্রশিক্ষণ এবং সম্প্রসারণ**

৯। বৈজ্ঞানিক প্রথায় মৎস্য চাষের পরবর্তী গুরুত্বপূর্ণ বিষয় হ'ল মৎস্যচাষের আধুনিক প্রযুক্তি সম্বন্ধে মৎস্যচাষীদের অবহিত করে তোলা। এতদিন পর্যন্ত শুধু মাত্র জেলা স্তরেই মৎস্য চাষীদের প্রশিক্ষণ প্রদানের ব্যবস্থা করা হ'ত কিন্তু আধুনিক বৈজ্ঞানিক প্রথায় মৎস্য চাষের পদ্ধতি সম্বন্ধে জনসাধারণকে সচেতন করে তোলার জন্য বর্তমানে আমরা আরও বেশী বিকেন্দ্রিত কেন্দ্রে প্রশিক্ষণ প্রদানের ব্যবস্থা করেছি। দারিদ্র্যসীমার নীচে অবস্থানকারী জনসাধারণের জন্য এই প্রশিক্ষণ প্রকল্পকে 'ট্রাইসেম'—প্রকল্পের সঙ্গে যুক্ত করা হয়েছে। পঞ্চায়েতের সদস্য, বিভিন্ন গ্রামীন উন্নয়ন সংস্থা যেমন ডি আর ডি এ, ওয়েষ্ট বেঙ্গল সিডিউল্ড কাষ্ট এ্যান্ড সিডিউল্ড ট্রাইব ডেভলপমেন্ট এ্যান্ড ফিনান্স কর্পোরেশন, বাণিজ্যিক, গ্রামীণ ও সমবায় ব্যাঙ্ক গুলির অফিসারগণকে

এই প্রশিক্ষণ প্রকল্পের সঙ্গে যুক্ত করা হয়েছে। মৎস্যচাষের আধুনিক প্রযুক্তি গ্রহণের ব্যাপারে সংশ্লিষ্ট সকলের সার্বিক আত্মনিয়োজন সুনিশ্চিত করার জন্যই এটা করা হয়েছে।

১০। আমার গত বৎসরের বাজেট ভাষণে আমি উল্লেখ করেছিলাম যে মৎস্য দপ্তরের সম্প্রসারণ শাখা যত বৃহৎ হওয়া উচিত তত বৃহৎ নয়। যদিও সম্প্রসারণ শাখাকে আমরা আরও বিস্তৃত করতে পারিনি তথাপি আমি এই সভাকে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে আমাদের ক্রমাগত প্রচেষ্টার ফলে বিভিন্ন স্তর তথা ব্লক স্তরে নিয়োগের জন্য আমরা বেশ কিছু সংখ্যক মৎস্য সম্প্রসারণ আধিকারিক প্রভৃতির শূন্য পদে নিয়োগের প্রাথমিক ব্যবস্থা নিতে পেরেছি। পাব্লিক সার্ভিস কমিশন কর্তৃক বাছাই করা ৯৩ জন বর্তমানে আমাদের কল্যাণী ও বহরমপুর প্রশিক্ষণ কেন্দ্রে প্রশিক্ষণ নিচ্ছেন। এই প্রশিক্ষণ শেষ হ'লে এদেরকে যে সমস্ত ব্লকে বর্তমানে মৎস্য সম্প্রসারণ আধিকারিক নেই সে সমস্ত ব্লকে নিয়োগ করা হবে। আশা করা যায় এই ব্যবস্থা গ্রহণের ফলে মৎস্যচাষের কৃৎকৌশলকে সাধারণের মধ্যে ছড়িয়ে দেওয়ার কাজে অতীব গুরুত্বপূর্ণ যে সম্প্রসারণ কাজ তা আরও জোরদার করা যাবে।

১১। সংবাদপত্র ও রেডিওর মাধ্যমে প্রচার ছাড়াও মাছ চাষের বিভিন্ন বিষয়ে পুস্তিকা বিনামূল্যে বিতরণ করা হয়। গ্রামের সাধারণ মানুষকে মাছ চাষের বিভিন্ন বিষয় সহজে বোঝানোর জন্য প্রতিটি জেলায় প্রজেক্টর দেওয়া হয়েছে। মাঝে মাঝেই রাজ্য, জেলা ও ব্লক স্তরে বিভিন্ন আলোচনা চক্রের ব্যবস্থা করা হয়ে থাকে। এছাড়া জনসাধারণের মধ্যে মাছ চাষ সম্বন্ধে সচেতনতা সৃষ্টির উদ্দেশ্যে বিভিন্ন স্তরে অনুষ্ঠিত প্রদর্শনীতেও অংশ গ্রহণ করা হয়ে থাকে।

**ফিস ফার্মার্স ডেভলপমেন্ট এজেন্সী**

১২। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে পরবর্তী গুরুত্বপূর্ণ বিষয়টি হ'ল মৎস্য চাষীদের আর্থিক সহায়তা প্রদান।

এ রাজ্যে মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য বিশ্ব ব্যাঙ্কের সহায়তাযুক্ত ইনল্যান্ড ফিশারীজ প্রজেক্ট-এর অধীনে ১২টি ফিস ফার্মার্স ডেভলপমেন্ট এজেন্সী স্থাপন করা হয়েছে ১২টি বিভিন্ন জেলায়। এছাড়া কুচবিহার ও জলপাইগুড়ি জেলায় আরও দুটি এজেন্সী স্থাপন করা হচ্ছে। দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমার মৎস্যচাষ উন্নয়নের কাজেও জলপাইগুড়ির এজেন্সীটি সাহায্য করবে। এই প্রকল্প অনুসারে ৩৪,০০০ হেক্টর পরিমাণ চাষযোগ্য, হাজামজা ও প্রায় হাজামজা জলাশয়ের উন্নতি সাধন করা হবে এবং মাছ চাষের উপকরণ সরবরাহ করে আধুনিক মিশ্র মৎস্যচাষ পদ্ধতির সাহায্যে সেখানে মাছ চাষ করা হবে। এই প্রকল্প অনুসারে মোট প্রকল্প ব্যয়ের ২৫ শতাংশ অনুদান হিসাবে দেওয়ার ব্যবস্থা আছে--অবশ্য অনুদানের একটি সর্বোচ্চ সীমারেখাও স্থির করা আছে। প্রকল্প ব্যয়ের বাকী ৭৫ শতাংশ ব্যাঙ্ক ঋণ হিসাবে পাওয়া যাবে অথবা মৎস্যচাষী নিজেই বহন করতে পারেন। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ক্ষেত্রে এই অনুদানের পরিমাণ ৫০ শতাংশ করার জন্য ফিস ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সী কর্তৃক দেয় অনুদানের সঙ্গে আই আর ডি পির অনুদান যুক্ত করা হয়েছে। এছাড়া এই প্রকল্পে দরিদ্র শ্রেণীর তপশীলি জাতি ও উপজাতির মৎস্য চাষীদের জন্য ওয়েষ্ট বেঙ্গল সিডিউল্ড কাষ্ট এ্যান্ড সিডিউল্ড ট্রাইব ডেভলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন থেকে প্রকল্প ব্যয়ের ২৫ শতাংশ প্রান্তিক অর্থ ঋণ (Margin Money Loan) দেওয়ার ব্যবস্থাও আছে।

১৩। বিশ্ব ব্যাঙ্কের সহায়তাযুক্ত ইনল্যান্ড ফিসারীজ় প্রজেক্টটি ১৯৮০-৮১ সালে শুরু হয়। কিন্তু বিভিন্ন বাধা যেমন পুকুরের বহু মালিকানা, ঋণ মঞ্জুরির জন্য ব্যাঙ্কে পাঠানো স্কীমগুলি মঞ্জুর করতে বিলম্ব ইত্যাদির দরুণ প্রকল্পটির আশাব্যঞ্জক অগ্রগতি ইতিপূর্বে হয়নি। তবে, সাম্প্রতিক মাসগুলিতে বিশেষ এবং ব্যাপক প্রচার কার্য সংগঠিত করা এবং সমগ্র জেলা প্রশাসন ও পঞ্চায়েতগুলিকে এই প্রকল্পের সঙ্গে যুক্ত করার ফলে প্রকল্পটি রূপায়নের ক্ষেত্রে যথেষ্ট অগ্রগতি হয়েছে।

১৪। আমি এখানে উল্লেখ করতে চাই যে ক্রমাগত শহরের আয়তন বৃদ্ধি, কলকারখানার প্রসার ও জনবসতির চাপের দরুণ মাছ চাষের জন্য প্রয়োজনীয় জলাশয় দিনের পর দিন সঙ্কুচিত হয়ে আসছে। অনেক বৃহৎ এবং ক্ষুদ্র জলাশয় শুকিয়ে আসছে বা পলি জমে মাছ চাষের পক্ষে অনুপযুক্ত হয়ে পড়ছে। মৎস্য উৎপাদনের উপযোগী স্থান রূপে পরিগণিত অনেক বিল, বাঁওড় ও অন্যান্য জলাশয় শুকিয়ে গেছে। বিশ্ব ব্যাঙ্কের সহায়তার ইনল্যান্ড ফিসারীজ প্রজেক্ট-এর কর্মসূচী অনুসারে এই সমস্ত জলাশয়কে পুনরায় খনন এবং সংস্কার করে সেখানে বৈজ্ঞানিক উপায়ে মৎস্যচাষ করার প্রচেষ্টা চালানো হচ্ছে! এ রাজ্যের বিভিন্ন জেলায় এ ধরনের জলাশয়কে চিহ্নিত করা হয়েছে। এদের পুনরায় খনন এবং সংস্কার করার জন্য প্রয়োজনীয় স্কীম তৈরী করা হচ্ছে। যে সব ক্ষেত্রে খনন এবং সংস্কারের জন্য খরচ এফ এফ ডি এ পরিকল্পনার অধীনে করা সম্ভব হচ্ছে না সে সব ক্ষেত্রে এই কাজ রুরাল ল্যান্ডলেস এমপ্লয়মেন্ট গ্যারান্টী প্রোগ্রাম অনুসারে করার চেষ্টা হচ্ছে।

১৫। মাননীয় সদস্যদের আমি এও জানাতে চাই যে, ১৯৮২-৮৩ এবং ১৯৮৩-৮৪ সালের খরা ত্রাণ প্রকল্পের অধীনে পুরোনো পুকুর খনন এবং নতুন নার্সারী ও রিয়ারিং ট্যাঙ্ক স্থাপনের কাজ মৎস্য দপ্তরের পক্ষ থেকে করা হয়েছিল। এর জন্যে ১৯৮২-৮৩ সালে ৭৯-৯৯ লক্ষ টাকা এবং ১৯৮৩-৮৪ সালে ৪৯-০৫ লক্ষ টাকা খরচ হয়েছিল।

১৬। এফ এফ ডি এ পরিকল্পনার অধীনে মৎস্যচাষীদের প্রয়োজনীয় অর্থ যোগান দেওয়ার জন্য বাণিজ্যিক, গ্রামীণ, সমবায় ও ল্যান্ড ডেভলপমেন্ট ব্যাঙ্ক গুলিকে অর্থ লগ্নীর কাজে সামিল করার প্রচেষ্টা চালানো হয়েছে। কেন্দ্রীয় মৎস্যজীবি সমবায় সমিতি এবং প্রাথমিক মৎস্যজীবি সমবায় সমিতির অধীনস্থ বৃহৎ এবং ক্ষুদ্র জলাশয়গুলি এই পরিকল্পনার আওতায় আনার চেষ্টা করা হচ্ছে। ফিশ প্রোডাকশন গ্রুপ, বিভিন্ন শিক্ষা ও অন্যান্য প্রতিষ্ঠানের আয়ত্বাধীন জলাশয় গুলিতেও এই প্রকল্প অনুসারে মাছ চাষের ব্যবস্থা করা হচ্ছে।

বিশ্ব ব্যাঙ্কের সহায়তা যুক্ত ইনল্যান্ড ফিসারীজ প্রজেক্টকে এখন মৎস্য উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে এক বিশেষ আন্দোলন রূপে গ্রহণ করা হয়েছে।

**ঝোরা ফিশারী**

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দার্জিলিং জেলার ঝোরা গুলিকেও মৎস্য চাষে ব্যবহার করার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। এর জন্য ১৯৮১-৮২ সাল থেকে একটি সুসংহত প্রকল্প গ্রহণ করা হয়েছে। মৎস্য দপ্তরের পক্ষ থেকে প্রমান করা হয়েছে যে সমুদ্রপৃষ্ঠ থেকে ৪,৮০০ ফুট উচ্চতায় অবস্থিত মিরিক লেকেও দেশী এবং বিদেশী পোনা মাছের চাষ করা যায়।

১৯৮২-৮৩ সাল থেকে মিরিকে একটি প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। উৎসাহী মৎস্যচাষীদের পাহাড়ী এলাকার মাছের চারার সঙ্গে দেশী এবং বিদেশী মাছের চারাও বিনামূল্যে সরবরাহ করা হচ্ছে। ঝরনার জল আবদ্ধ করে ঝোরা ফিশারী স্থাপনের কাজে মৎস্যচাষীদের উৎসাহিত করা হয়েছে। এ কাজের জন্য মৎস্য দপ্তরের পক্ষ থেকে প্রচুর আর্থিক সহায়তা দেওয়া হয়। পরিকল্পনাটি রূপায়ণের কাজে পঞ্চায়েতগুলির সক্রিয় সাহায্যও পাওয়া যাচ্ছে।

**লোনা জলে মাছ চাষ**

১৮। এ রাজ্যে লোনাজলে মাছ চাষের ক্ষেত্রটি খুবই গুরুত্বপূর্ণ কারণ এটি খরার প্রকোপ প্রতিহত করতে পারে এবং এই ক্ষেত্রে উন্নয়নের বিশেষ সুযোগ রয়েছে। বর্তমানে এ রাজ্যে প্রায় ২৭০০০ হেক্টর পরিমিত এলাকায় লোনাজলের মাছ চাষ করা হচ্ছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় এই পরিমাণ সর্বাধিক। এই মৎস্য চাষ কেন্দ্রগুলির অধিকাংশই সুন্দরবনের উত্তরাংশে অবস্থিত। অবশ্য লোনা জলে মৎস্য চাষ উন্নয়নের জন্য মৎস্য দপ্তর সুন্দরবনের দক্ষিনাংশে অবস্থিত এলাকাগুলিতে, যেখানে লোনা জলে মাছ চাষের প্রভূত সম্ভাবনা বর্তমান, সেখানে নতুন নতুন মৎস্য খামার স্থাপনের জন্য ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের উৎসাহিত করছে। বিপুল সংখ্যক মৎস্যবীজ সংগ্রকারীকে তাদের সরঞ্জাম পেতে সাহায্য করা হয়েছে।

১৯। জুনপুট, আলমপুর, দীঘা এবং হেনরী আইল্যান্ডে সরকারী ব্যবস্থাপনায় লোনাজলে মৎস্যচাষ খামার স্থাপন করা হয়েছে। আলমপুর, দীঘা এবং হেনরী আইল্যান্ড-এর খামারগুরি ব্যবস্থাপনা আছে ষ্টেট ফিশারীজ ডেভেলপমেন্ট করপোরেশন লিমিটেড।

২০। একটি কেন্দ্রীয় প্রকল্পের অধীনে বনবিভাগের কিছু বৃক্ষশূন্য স্থানে এবং সুন্দরবনের অন্যান্য স্থানে লোনাজলের মৎস্য খামার স্থাপনের চেষ্টা করা হচ্ছে। নির্মাণ কার্য শেষ হয়ে গেলে এই খামারগুলি দরিদ্র চাষীদেরকে ইজারা দেওয়া হবে। লোনাজলের মৎস্য খামার স্থাপন এবং সেখানে দরিদ্র চাষীদের পুনর্বাসন দেওয়ার জন্য এরূপ এলাকা চিহ্নিতকরার জন্য জোরদার প্রচেষ্টা চালানো হচ্ছে।

**পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্য খামার (সুয়েজ ফেড ফিশারীজ)**

২১। অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্যচাষের আর একটি গুরুত্বপূর্ণ ক্ষেত্র হ'ল কলকাতার কাছে পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্য চাষ খামারগুলি। এই খামার গুলি যে শুধু মাত্র কলকাতা বাজারে মাছ সরবরাহ করে তাই নয়, প্রচুর পরিমাণে অক্সিজেন উৎপন্ন ক'রে পরিবেশ বিশোধনে যথেষ্ট সহায়তা করে। পয়ঃপ্রণালীর জল মৎস্য চাষের মাধ্যমে পুনর্ব্যবহার করে প্রাণীজ প্রোটিন উৎপাদনের ব্যাপারটি এই রাজ্যের পক্ষে বিশেষ তাৎপর্যপূর্ণ এবং নগর পরিকল্পনা ও উন্নয়নে এই বিষয়টির যথাযথ স্থান পাওয়া উচিত।

বর্তমানে কলিকাতার পূর্ব প্রান্তে ৪০০০ হেক্টর এলাকা নিয়ে ১৩২টি পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্য খামার আছে। এই খামার গুলির মধ্যে যে গুলিতে বৈজ্ঞানিক প্রথায় মৎস্য চাষ করা হয় সেগুলিতে গড় উৎপাদন বছরে হেক্টর প্রতি ৫০০০ কেজি মত। এই এলাকার খামারগুলি থেকে বর্তমানে বছরে ৮০০০ মেট্রিক টনের মত মাছ পাওয়া যায়।

২২। কলিকাতার কাছাকাছি অবস্থিত জলাভূমি গুলিকে বস্তুতঃ সোনার খনি বলে অভিহিত করা যেতে পারে। কারণ এগুলি শহরের আবর্জনা থেকে গ্রামের সম্পদ সৃষ্টি করে। এই জলাভূমি থেকে প্রায় ১৭০০০ মৎস্যজীবী পরিবারের জীবিকা অর্জিত হয়। একদিকে অধিকতর মৎস্য উৎপাদনের জন্য পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্য খামার গুলির ব্যবস্থাপনাকে প্রযুক্তিগত ভাবে উচ্চতর পর্যায়ে উন্নীতকরণ এবং অপরদিকে পরিবেশের ভারসাম্য রক্ষা এই দ্বিবিধ কাজের জন্য মৎস্য দপ্তরের পক্ষ থেকে বৈজ্ঞানিক পরীক্ষা নিরীক্ষার কাজ চালানো হ'চ্ছে।

**দরিদ্র তপশিলী জাতি / উপজাতি পরিবারের পুনর্বাসন**

২৩। স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান ও ট্রাইব্যাল সাব প্লানের অধীনে মাছ চাষের মাধ্যমে দরিদ্র তপশিলী জাতি / উপজাতির লোকদের পুনর্বাসনের এক বিশেষ ধরণের প্রকল্প গ্রহণ করা হয়েছে।

এই প্রকল্প অনুসারে মেদিনীপুর জেলার মোহনপুরে ২৩টি, জলপাইগুড়ি জেলার কুমলাইয়ে ২২টি, পুরুলিয়া জেলার কোনায় ৭টি, এবং পশ্চিম দিনাজপুর জেলায় ৩টি আদিবাসী পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। এই পরিবারগুলিকে পরিবার পিছু ১টি ঘর, মাছ চাষের জন্য উপযোগী করে তোলা এক একর পরিমিত জলাশয় এবং মাছ চাষের উপযুক্ত উপকরণ দেওয়া হয়েছে। অন্যান্য জেলায়ও এই প্রকল্প রূপায়ণের চেষ্টা করা হচ্ছে। এই বিশেষ প্রকল্প ছাড়াও ট্রাইব্যাল সাবপ্ল্যানের অধীনস্থ অন্যান্য প্রকল্পের মাধ্যমে তপশিলী উপজাতির লোকদের দারিদ্রসীমা অতিক্রম করার জন্য সহায়তা প্রদান করা হচ্ছে। তপশিলী জাতি ও উপজাতির লোকদের কল্যাণার্থে আমরা ক্রমাগত ব্যয় বরাদ্দ বাড়িয়ে চলেছি।

২৪। অন্যান্য কতকগুলি বিশেষ প্রকল্পও আমরা রূপায়ণ করছি। এর মধ্যে উল্লেখযোগ্য হ'ল দরিদ্র মৎস্যচাষীদের মধ্যে 'মিনিকিট' বিতরণ। ১৯৮৩-৮৪ সালে ৬,০০০ মিনিকিট বিতরণ করা হয়েছে। এই মিনিকিটে দেওয়া হয় মাছের চারা, চুন ও সুপার ফসফেট।

**সামুদ্রিক মৎস্য শিকার**

২৫। আমি এখন সামুদ্রিক মৎস্য শিকারের সম্পর্কে বলব। অন্তর্দেশীয় মৎস্য চাষের দিকে সব সময়েই বেশি নজর দেবার ফলে, সামুদ্রিক মৎস্য শিকারের বিষয়টিতে অতীতে যথাযথ গুরুত্ব দেওয়া হয়নি। কিন্তু আমরা সম্প্রতি এ-ব্যাপারেও মনোনিবেশ করেছি।

২৬। **দরিদ্র মৎস্যজীবিদের আর্থিক পুনর্বাসন :** সমুদ্র থেকে মৎস্য আহরণের পরিমাণ বৃদ্ধি এবং উপকূলবর্তী এলাকায় মৎস্য শিকারে নিয়োজিত দরিদ্র মৎস্যজীবিদের আর্থিক পুনর্বাসনের উদ্দেশ্যে মৎস্য বিভাগ ১৯৮২-৮৩ সাল থেকে এদের গ্রুপ ভিত্তিক উন্নতমানের নৌকা ও জাল সরবরাহ করার একটি প্রকল্প চালু করেছে। এই প্রকল্প অনুসারে সমুদয় খরচের শতকরা ২৫ ভাগ পর্যন্ত মৎস্য বিভাগ অনুদান হিসাবে দিয়ে থাকেন। দারিদ্রসীমার নীচের মৎস্যজীবীরা খরচের আরও শতকরা ২৫ ভাগ অনুদান হিসেবে পান তপশিলী জাতির জন্য স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান বা আই আর ডি পি প্রকল্প থেকে। ওয়েষ্ট বেঙ্গল সিডিউল্ড কাষ্ট এ্যান্ড [illegible] ট্রাইব ডেভলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন তপশিলী জাতি ভুক্তদের প্রান্তিক অর্থ [illegible] প্রকল্প ব্যয়ের শতকরা ২০ ভাগ দেন এবং বাকি টাকা ব্যাঙ্ক ঋণ হিসাবে পাওয়া

যায়।

২৭। এই প্রকল্পের সবচেয়ে উল্লেখযোগ্য এবং গুরুত্বপূর্ণ বিষয়টি হচ্ছে যে সুবিধাভোগী তপশিলী জাতির সব মৎস্যজীবীই দারিদ্রসীমার নীচে ছিলেন এবং তাদেরকে গ্রুপে সংঘবদ্ধ করে সামুদ্রিক মৎস্য শিকার বৃদ্ধি ও তাদের সামাজিক এবং অর্থনৈতিক অবস্থার উন্নতির ব্যবস্থা করা হয়েছে।

প্রকল্পটির দারুন সাফল্য এবং এই প্রকল্প উপকূলবাসী দরিদ্র মৎস্যজীবিদের মধ্যে প্রবল আলোড়ন সৃষ্টি করার দরুণ প্রকল্পটির কাজের পরিধি ১৯৮৩-৮৪ সালে বৃদ্ধি করা হয়েছে।

১৯৮২-৮৩ সালে বিভিন্ন ব্যাঙ্ক ১৩ লক্ষ ৯৬ হাজার টাকার মোট ৬৯টি প্রকল্প মঞ্জুর করেন। মেদিনীপুর জেলার উপকূলবর্তী অঞ্চলের ৬৯টি গ্রুপের ৩২০ জন তপশিলী জাতিভুক্ত মৎস্যজীবী এবং ৬ জন তপশিলীজাতি ভুক্ত নন এমন মৎস্যজীবী এই প্রকল্পের সুবিধা পেয়েছিলেন। উক্ত বছরে ৫টি যন্ত্রচালিত নৌকা এবং ৩১টি দেশী নৌকা প্রবর্তন করা সম্ভব হয়েছিল। তার জায়গায় ১৯৮৩-৮৪ সালে মেদিনীপুর জেলার উপকূলের ১২৮১ জন তপশিলীভুক্ত মৎস্যজীবী এবং ১৮২ জন অন্য মৎস্যজীবীর উপকারের জন্য মোট ১৩৬ লক্ষ ৯২ হাজার টাকার ২৫০টি প্রকল্প ব্যাঙ্কে পাঠানো হয়েছিল। বিভিন্ন ব্যাঙ্ক প্রকল্পগুলি পর্যায়ক্রমে মঞ্জুর করছেন। এই সমস্ত প্রকল্পগুলি মঞ্জুর হলে নতুন ৫৯টি যন্ত্রচালিত নৌকা, ১৬৪টি সাধারণ নৌকা এবং ৮৭৬টি জাল সামুদ্রিক মৎস্য শিকারের কাজে লাগানো যাবে। অনুরূপ ভাবে ২৪-পরগণার উপকূল এলাকার সামুদ্রিক মৎস্যজীবীদের সুবিধার জন্য ৪৯ লক্ষ ১০ হাজার টাকার মোট ৯১টি প্রকল্প মৎস্য বিভাগের আনুকুল্যে ১৯৮৩-৮৪ সালে ব্যাঙ্কের মঞ্জুরি পায়। এতে ৫৩টি যন্ত্রচালিত নৌকা, ৩৮টি সাধারণ নৌকা এবং ৯১টি বিভিন্ন ধরণের জাল ১৯৮৪-৮৫ সালে মৎস্য শিকারের কাজে লাগানো যাবে এবং এর দ্বারা ৫৮৬টি তপশিলী জাতিভুক্ত মৎস্যজীবী পরিবার ও ১৬টি অন্যান্য মৎস্যজীবী পরিবার উপকৃত হবে।

২৮। আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে, আর্থিক অনটনের জন্য ১৯৮৩-৮৪ সালে এই প্রকল্পটি রূপায়ণে আমরা অসুবিধার সম্মুখীন হয়েছিলাম। তাই ১৯৮৪-৮৫ সালের বাজেটে এই প্রকল্পের জন্য আরও অধিক অর্থ সংস্থানের প্রস্তাব করা হয়েছে। আমি আনন্দের সঙ্গে সভাকে জানাতে চাই যে, এই প্রকল্পের সুবিধাভোগী মৎস্যজীবীগণ কর্তৃক ব্যাঙ্কের ঋণ পরিশোধের অবস্থাও অত্যন্ত উৎসাহব্যঞ্জক।

**প্রশিক্ষণ**

২৯। এই সকল দরিদ্র মৎস্যজীবীদের দুটি প্রশিক্ষণ কেন্দ্রে ইঞ্জিন রক্ষণাবেক্ষণ, যান্ত্রিক নৌকা চালনা, আধুনিক জাল ব্যবহারের উপযুক্ত প্রশিক্ষণের জন্য মৎস্য বিভাগ একটি প্রকল্প গ্রহণ করেছে। এ ছাড়াও, উপযুক্ত ব্যক্তিদের উচ্চ প্রশিক্ষণের জন্য ভারত সরকারের পরিচালনাধীন বিভিন্ন সংস্থায় পাঠানো হচ্ছে।

**উপ-কাঠামো**

৩০। উপকূল এলাকার দরিদ্র মৎস্যজীবীদের দারিদ্রসীমা অতিক্রমনে সাহায্য করার জন্য

সরাসরি অনুদান ও ব্যাঙ্ক ঋণ পাওয়ার ব্যবস্থা করা ছাড়াও ল্যান্ডিং প্ল্যাটফর্ম, সংযোগকারী রাস্তা ইত্যাদি প্রয়োজনীয় উপকাঠামো গড়ে তোলার জন্য প্রকল্প গ্রহণ করা হয়েছে। মৎস্যজীবীদের সুবিধার জন্য মেদিনীপুর এবং ২৪-পরগণা জেলার উপকূল এলাকার বিভিন্ন জায়গায় গত ৩ বছরে ১৭টি 'গাইড লাইট' বসানো হয়েছে। অনেকগুলি নলকূপ বসানো হয়েছে এবং অনেক রাস্তাঘাটা ও একটি 'কমিউনিটি হল' তৈরী করা হয়েছে।

৩১। সমুদ্রে মৎস্য শিকার অত্যন্ত বিপদসঙ্কুল হওয়ায় ১৯৮২-৮৩ সাল থেকে Group Personnel Accident Insurance এর জন্য একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প চালু করা হয়। এই প্রকল্প অনুসারে ৫০ হাজার মৎস্যজীবীর বীমা করা হয়েছে।

৩২। সামুদ্রিক মৎস্য শিকারে নিয়োজিত মৎস্যজীবীদের পরিবারের মহিলাদের সুবিধার জন্য তাদের জাল তৈরীর ব্যাপারে প্রশিক্ষণ দেওয়ার একটি প্রকল্প ১৯৮২-৮৩ সাল থেকে রূপায়িত করা হচ্ছে।

৩৩। এখন আমি ষ্টেট ফিশারীজ ডেভলপমেন্ট কর্পোরেশন এবং মৎস্যজীবি সমবায় সমিতিগুলির কর্মতৎপরতা সম্বন্ধে পর পর বলব।

কর্পোরেশনের কার্যধারা সম্বন্ধে একটি অর্থনৈতিক বিশ্লেষণে দেখা যায় যে, ১৯৬৬-৬৭ সালে কর্পোরেশন স্থাপনের পর থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত এর ক্ষতির পরিমাণ ছিল ২০ লক্ষ ২৭ হাজার টাকা। কেবলমাত্র ১৯৭৬-৭৭ সাল ছাড়া কর্পোরেশন প্রতি বছরই ক্ষতি স্বীকার করে আসছিল। ১৯৮২-৮৩ সালের প্রবল খরা সত্বেও এই সংস্থায় প্রাক-নিরীক্ষণ লাভের পরিমাণ দাঁড়ায় ১ লাখ ৬৩ হাজার টাকা। ১৯৮৩ সালের ১লা এপ্রিল থেকে ডিসেম্বরের শেষ পর্যন্ত কর্পোরেশন প্রায় ৬ লক্ষ টাকা লাভ করতে সক্ষম হয়। এখানে উল্লেখ করা যেতে পারে যে, ১৯৭৩-৭৪ সালে কর্পোরেশন যেখানে ১৭ মেট্রিক টন মৎস্য উৎপাদন করেছিল, ১৯৮২-৮৩ সালে সেই উৎপাদন বেড়ে হয় ৬২৬ মেট্রিক টন। এ বছরের প্রবল খরা সত্বেও এই পরিমাণ উৎপাদন সম্ভব হয়েছিল।

৩৪। মিঠাজল এবং লোনাজল এলাকায় রাজ্য মৎস্য উন্নয়ন কর্পোরেশনের মোট ১৪টি মৎস্য প্রকল্প আছে। ক্রেতাদের কাছে ন্যায্য মূল্যে মাছ সরবরাহের জন্য কর্পোরেশন ২০টি খুচরো মৎস্য বিক্রয় কেন্দ্র স্থাপন করেছে। কলিকাতাব মৎস্য ক্রেতাদের মৎস্য সরবরাহের উদ্দেশ্যে মধ্যপ্রদেশ থেকে মাছ আমদানি করার ব্যাপারে কর্পোরেশন মধ্যপ্রদেশ মৎস্য বিকাশ নিগমের সঙ্গে চুক্তিবদ্ধ হয়েছে।

৩৫। গভীর সমুদ্রের মৎস্য ভান্ডারকে কাজে লাগানোর উদ্দেশ্যে ১৯৭৬-৭৭ সালে মেক্সিকান ট্রলার কেনা হয়েছিল। এই ট্রলারগুলির ব্যবহারের জন্য এবং বেসরকারী উদ্যোগের মাছ ধরা জাহাজগুলিকে পশ্চিমবঙ্গের উপকূল এলাকায় মাছ ধরার কাজে আকৃষ্ট করার জন্য ১৯৮২ সালে রায়চক মৎস্য বন্দরের উদ্বোধন করা হয়েছিল। বর্তমানে ৮টি ট্রলার এই মৎস্য বন্দর ব্যবহার করছে।

৩৬। মেদিনীপুর জেলার উপকুলবর্তী এলাকায় যন্ত্রচালিত নৌকাগুলির স্বচ্ছন্দ যাতায়াতের জন্য শঙ্করপুরে ছোট মৎস্য বন্দর স্থাপনের একটি প্রকল্প ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে। যত শীঘ্র সম্ভব এর কাজ শেষ করার প্রচেষ্টা চালানো হচ্ছে। সুন্দরবনের যে সমস্ত পতিত জমি কৃষিকার্যের অনুপযুক্ত সে সব জমিতে লোনা জলের মৎস্য খামার স্থাপনের কাজ কর্পোরেশন গ্রহণ করেছে। হেনরী দ্বীপের প্রকল্প ছাড়াও চন্দনপিড়িতে একটি নতুন খামার স্থাপনের প্রকল্পও গ্রহণ করা হয়েছে।

**মৎস্যজীবি সমবায় সমিতি**

৩৭। যদিও বেশীর ভাগ মৎস্যজীবী সমবায় সমিতির অবস্থা ভাল এবং তাদের কাজ কর্ম স্বচ্ছন্দ গতিতে এগিয়ে চলেছে, কতকগুলি সমবায় সমিতির অবস্থা খুবই সঙ্কটাপন্ন। আমরা এরূপ সমবায় সমিতিগুলিকে উজ্জীবিত করে তোলার চেষ্টা করছি যাতে এগুলির দরিদ্র মৎস্যজীবী সভ্যদের অবস্থার উন্নতি সাধন করা যায়। আগেই উল্লেখ করা হয়েছে, যে সমস্ত বৃহৎ এবং ক্ষুদ্র জলাশয়গুলি মৎস্যজীবী সমবায় সমিতিগুলির অধিকারভুক্ত বা যে জলাশয়গুলি রাজ্য অথবা কেন্দ্রীয় সরকারের মালিকানাধীন কিন্তু বর্তমানে প্রাথমিক মৎস্যজীবী সমবায় সমিতিকে ইজারা দেওয়া হয়েছে, সেই সব জলাশয়গুলিতে মৎস্য উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে জলাশয় গুলিকে বিশ্বব্যাঙ্কের সহায়তা যুক্ত ফিস ফার্মার্স ডেভলপ্‌মেন্ট এজেন্সীর প্রকল্পের আওতাভুক্ত করা হচ্ছে।

৩৮। এ প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, আর্থিক এবং অন্যান্য বিবিধ বাধার দরুণ মৎস্যজীবী সমবায় সমিতিগুলি কর্তৃক নিয়ন্ত্রিত জলাশয়গুলিতে মাছের উৎপাদন আশানুরূপ হয়নি। আমি আন্তরিকভাবে বিশ্বাস করি এই সমস্ত জলাশয়ে পর্যাপ্ত মৎস্যবীজ ও অন্যান্য উপকরণ ব্যবহারের মাধ্যমে নিবিড় মৎস্য চাষ পদ্ধতি অবলম্বন করলে মাছের উৎপাদন অনেক বেড়ে যাবে এবং এতে করে দরিদ্র মৎস্যজীবীদের আর্থ সামাজিক অবস্থার প্রভূত উন্নতি হবে।

৩৯। পূর্বতন বৎসরগুলির ন্যায় বর্তমানে ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ফিশারমেন্স কো-অপারেটিভ ফেডারেশন লিঃ নিজে এবং প্রাথমিক ও কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতিগুলির মাধ্যমে মৎস্যজীবীদের মধ্যে ন্যায্য মূল্যে মৎস্য চাষের উপকরণ এবং সরঞ্জাম যেমন খইল, চুন, জাল ইত্যাদি সরবরাহের কাজে রত আছে।

৪০। পরিশেষে আমি জানাতে চাই যে, মৎস্য চাষের ক্ষেত্রে দ্রুত উন্নয়নের জন্য মৎস্য বিভাগ সর্বতোভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে এবং মৎস্য চাষের উপকারিতা সম্বন্ধে জনসাধারণকে অবহিত করার জন্য চারটি শ্লোগান জনপ্রিয় করে তোলার চেষ্টাও চালিয়ে যাচ্ছে। এই শ্লোগানগুলি হ'লঃ--

(১) স্ব-নিযুক্তির মাধ্যমে কর্মসংস্থান বৃদ্ধি,
(২) গ্রামীণ অর্থনীতির উন্নয়ন,
(৩) সস্তা প্রোটীন খাদ্যের উৎপাদন বৃদ্ধি,
(৪) পরিবেশের দূষণ প্রতিরোধ।

এই বলে আমি ব্যয় বরাদ্দের দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Deputy Speaker :** There is no cut motion on this demand. Now, I call upon Shri Probodh Purkait.

[6-30—6-40 p.m.]

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সরকার পক্ষের মাননীয় সদস্যদের খুব অসুবিধা হচ্ছে বলে আমি এই ব্যয় বরাদ্দের উপর খুব বেশি বলতে চাই না। মন্ত্রিমহাশয় বলেছেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করেছে। আপনারা অনেক কিছু করেছেন কিন্তু মৎস্য আজ দুষ্প্রাপ্য এবং তাও অত্যন্ত প্রচন্ড দামে মেলে। বাঙালীর খাদ্য তালিকার মধ্যে অবশ্যপ্রয়োজনীয় বস্তু মাছ। কিন্তু তাও আজকাল সকলের হয়ে উঠছে না। লোনা জলে মৎস্য চাষ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণবঙ্গে লোনা জলে আজকাল সোনা জন্মাচ্ছে। এর ফলে সুন্দরবন এলাকায় সেচ বিভাগে যে নদী বাঁধ আছে তার পরে নদীগুলি মজে গিয়ে যে চর জেগে উঠছে সেই সমস্ত জায়গায় গরীব মানুষ যেমন আছে তেমনি প্রভাবশালী লোকেরা বাঁধ দিয়ে মাছ চাষ করছে। প্রথম দিকে তাঁরা চাষ বাস করবে এ রকম একটা ভাব দেখাত কিন্তু চৈত্র, বৈশাখ জ্যৈষ্ঠ্য, আষাঢ় মাসে চিংড়ি এবং অন্যান্য যে মাছ হয় সেটা ধান চাষ এর চেয়েও অনেক বেশি লাভজনক। এই রকম অসংখ্য মানুষ সুন্দরবন এলাকা জুড়ে আছে যারা লোনাজলে ফিসারী করছে। ১০০।২০০।৩০০ বিঘা জুড়ে এই মাছ চাষ হচ্ছে। এই সমস্ত জায়গাগুলি ধীরে ধীরে ভেড়ীর মালিকদের হাতে চলে যাচ্ছে। মালিকরা এই সমস্ত জায়গাগুলো লিজ নিয়ে নিচ্ছে এবং সমস্ত অসামাজিক কাজ সেই সমস্ত জায়গায় চলছে।

আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম অনেক জায়গায় দেখা যাচ্ছে ধান চাষ লাভজনক হচ্ছে না বলে সেখানে নোনা জল ঢুকিয়ে মাছ চাষ করা হচ্ছে এবং এক্ষেত্রে লক্ষ্য যারা বড় বড় জমির মালিক বা যেখানে খাল রয়েছে তার মালিকরাই এই ব্যাপারে বেশী করে উদ্যোগী হচ্ছে। এইভাবে নোনা জল ঢুকিয়ে দেবার ফলে পার্শ্ববর্তী ছোট ছোট জমিতে ওই নোনা জল চলে যাচ্ছে এবং ছোট ছোট জমির মালিকদের অসুবিধা হচ্ছে। শুধু তাই নয়, বড় জমির মালিকরা আবার ছোট জমির মালিকদের বলছে ধান চাষ করে কি হবে, একশ/দেড়শ টাকা দিচ্ছি আমাকে জমিটা ছেড়ে দাও। নোনা জল ঢুকিয়ে দেবার ফলে অনেক ধানের জমি নষ্ট হয়েছে। বড় জমির মালিকরা নোনাজল ঢুকিয়ে দিয়ে মাছের চাষ করছে এবং ছোট জমির মালিকদের ধান চাষের যে ক্ষতি করছে আমি তার তীব্র বিরোধিতা করছি। ফিসারী ডিপার্টমেন্টের তরফ থেকে লাইসেন্স ফি নিয়ে তাদের যে লাইসেন্স দিচ্ছেন তার ফলে এই জিনিস আরও বেড়ে যাচ্ছে। লাইসেন্স ফি বাবাদ সরকার হয়ত টাকা পাচ্ছেন, কিন্তু এতে সাধারণ মানুষের ক্ষতি হচ্ছে। এই ব্যাপারে পুলিশকে বলেও আমরা কোন ফল পাচ্ছি না। আমরা যারা সুন্দরবন অঞ্চলের এম এল এ আছি আমরা এই সমস্ত প্রশ্ন মিটিং-এ তুলেছিলাম কিন্তু কোন প্রতিকার পাইনি। আমি দেখেছি আমাদের কুলতলি এলাকার পূর্ব শ্যামনগর মৌজায় কয়েক বছর ধরে এই কান্ড চলছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি চর জমিগুলিকে ধান জমিতে রূপান্তরিত করুন এবং সরকারী জমিতে পর্যন্ত যে নোনা জল ঢোকাচ্ছে সেটা বন্ধ করুন। মৎস্যমন্ত্রী লাইসেন্স দিয়ে উৎসাহ দিচ্ছেন মাছ চাষ কর, আবার সেচমন্ত্রী বলছেন, ধান চাষ কর। এতো দেখছি উভয় সংকট। বাঁধ কেটে নোনা জল ঢুকিয়ে দিয়ে যেভাবে মাছ চাষ করার ব্যবস্থা হচ্ছে তাতে দারুণ সংকটের সৃষ্টি হয়েছে। আমি সাজেসন

রাখছি, ভূমি রাজস্বমন্ত্রী, সেচমন্ত্রী এবং মৎস্য দপ্তর একসঙ্গে বসে ঠিক করুন সুন্দরবন অঞ্চলের এই সমস্ত চর এলাকায় কিভাবে ধান চাষ হতে পারে। আপনারা যদি লাইসেন্স ফি আদায় করবার জন্য মাছ চাষের ব্যবস্থা করেন তাহলে কিন্তু বিরাট সংঘর্ষের সৃষ্টি হবে।

[6-40—6-50 p.m.]

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর দপ্তরের যে ব্যয় বরাদ্দ এখানে রেখেছেন, আমি তাকে সমর্থন করে, এই সম্পর্কে কিছু বলবো । স্যার, আপনি জানেন বিগত দিনের কংগ্রেস সরকার এবং তার দল এই মৎস্যজীবীদের কিভাবে দেখতো, এবং আমরাও সকলে জানি। সেই সময়ে মৎস্যজীবীদের ঐ জোতদার এবং জমিদার যাদের জলাশয় ছিল জল ছিল, তাদের ভৃত্যের মত ব্যবহার করতো। সামান্যতম মজুরী দিয়ে তাদের শ্রমলব্ধ ফল তারা গ্রহণ করতো এবং যারা প্রকৃত মৎস্যজীবী তারা ধুঁকে ধুঁকে মরতো। এই ছিল তখনকার সরকারের ব্যবস্থাপনা। এবং সেদিনের সরকার যে পুঁজিপতিদের প্রতিভূ এবং তাদের রক্ষা করবার যে নীতি গ্রহণ করতো, তারই পরিণতি হিসাবে এই মৎস্যজীবীরা ফল ভোগ করতো এবং তারা শুকিয়ে শুকিয়ে মরার দিকে এগিয়ে যেতো। আমি ১৯৭২ সাল থেকে ১৯৭৪ সালের প্রসিডিংস পড়ছিলাম। ১৯৭২ সালে কংগ্রেস যখন সরকার চালাচ্ছিলেন তখন এই দপ্তরের মন্ত্রী ছিলেন তদানীন্তন শ্রী সন্তোষ রায় মহাশয়। তাঁরই বক্তব্যে দেখলাম যে তিনি অত্যন্ত দুঃখের সঙ্গে বলেছেন যে এই দপ্তর এবং মৎস্যজীবী সমাজ দীর্ঘ দিন যাবৎ অবহেলিত এবং এই অবহেলিত থাকার ফলে তারা সাংঘাতিকভাবে দারিদ্রসীমার নিচে নেমে গিয়েছে এবং তারা কোন রকম রোজগারের পন্থা খুঁজে পায় না। হাজা মজা পুকুরগুলোর কোন রকম সংস্কার নাই। আজকে মহারাষ্ট্র এবং কেরলে এই দপ্তরের যে রকম ব্যয় বরাদ্দ দেওয়া হয়, পশ্চিমবঙ্গ সেদিক থেকে পিছিয়ে আছে। আজকে দীর্ঘ দিন অবহেলিত থাকার ফলে হঠাৎ এদের উন্নতিসাধন করা সম্ভব নয়। তাই আমি আপনার মাধ্যমে এই সভাকে বলতে চাই বিগত সরকারের কী দৃষ্টিভঙ্গি ছিল, বিশেষ করে এই মৎস্যজীবীদের ক্ষেত্রে এবং সেটা আমরা প্রমান করতে পারি সন্তোষবাবুর বক্তব্য থেকে। আমরা বলে দিতে পারি বিগত দিনের সরকার কাদের স্বার্থে ব্যবহৃত হতো। এটা সেদিনের মন্ত্রীর বক্তব্য থেকে বোঝা যায়। আমি আপনার মাধ্যমে বলতে চাই যে আমাদের বর্তমান বামফ্রন্ট সরকার একটা সংসদীয় গণতান্ত্রিক কাঠামোর মাধ্যমে এই সরকারে এসেছে। আমরা সকলেই জানি যে আমরা বিপ্লবের মাধ্যমে আসি নি। আমাদের এই রাজ্য সরকার অর্থনৈতিক সীমিত ক্ষমতার মধ্যে থেকেও ঐ সব পিছিয়ে পড়া মানুষ বিশেষ করে মৎসজীবী মানুষদের অর্থনৈতিক উন্নতিকল্পে আমরা প্রতিশ্রুতিবদ্ধ। এবং সেইজন্য এই দপ্তর একটা নূতন কর্মসূচী খাড়া করেছেন। বিগত দিনে কংগ্রেস আমলে সে লক্ষ্যই তাদের ছিল না। এই দপ্তর একটা উন্নয়ন পরিকল্পনা এই মৎস্যজীবীদের জন্য করেছেন যাতে তাদের গ্রাসাচ্ছাদানের ব্যবস্থা হয়, অর্থনৈতিক উন্নতি হয়, কর্মসংস্থানের ব্যবস্থা হয় তার জন্য একটা পরিকল্পনা নেওয়া হয়েছে। বিগত সরকারের সার্বিক কোন কর্মসূচীই ছিল না, কোন পরিকল্পনাই এদের জন্য ছিল না। তারা ৫০ লক্ষ টাকার দুটি পরিকল্পনা করেছিলেন। কিন্তু তার দ্বারা এই সমাজের কোন উন্নতি সাধন করা যায় না--তাদের গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করা যায় না। কিন্তু বর্তমান সরকার বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে তাদের অবস্থার উন্নতি করবার জন্য বদ্ধপরিকর। তাই স্পেশ্যাল কম্পোনেন্টের মাধ্যমে, এফ এফ ডি-র মাধ্যমে এবং সিডিউল্ড কাষ্ট ও সিডিউল্ড ট্রাইবস কর্পোরেশনের মাধ্যমে বিভিন্ন পরিকল্পনা

গ্রহণ করা হয়েছে। এবং ব্যাঙ্কের মাধ্যমে প্রভূত পরিমাণে অনুদানের মাধ্যমে আজকে মৎস্যজীবীদের জীবনযাত্রার মানকে উন্নত করবার জন্য এই সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে থেকেও বদ্ধ পরিকর। তাই আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে বিভিন্ন প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। বিশেষ উন্নত মানের পোনা আজকে ঐ সমস্ত সোসাইটিগুলিকে দেওয়া হচ্ছে। সেটা সংস্থাগতভাবে হোক আর ব্যক্তিগতভাবেই হোক তাদের মাছ চাষ করবার জন্য তাদের জীবনযাত্রার মানকে উন্নত করবার জন্য এগুলি ব্যবস্থা করা হয়েছে। এবং আমি বলতে চাই বিশেষ ভাবে পাইলট প্রোজেক্ট যা গ্রহণ করা হয়েছে ১৯৭২ সালে, সেই প্রোজেক্টের মধ্যে আজকে বিভিন্ন সংস্থা থেকে যে সমস্ত টাকা আসছে, বিশেষ করে বিশ্ব ব্যাঙ্কের সাহায্যের মাধ্যমে এই পাইলট প্রোজেক্ট এই দপ্তর গ্রহণ করেছে সেটা যদি আমরা সুষ্ঠুভাবে চালু করতে পারি তাহলে পশ্চিমবঙ্গে যে প্রায় ৫ লক্ষ মৎস্যজীবী আছে তাদের আর্থিক অবস্থা সচ্ছলতার দিকে যাবে। আমি বলতে চাই আর একটা যে সাফল্য হয়েছে--আজকে গ্রুপ ইনসিওরেন্স করা হয়েছে যা একটা অকল্পনীয় ছিল এই সমাজের কাছে, এই মৎস্যজীবীদের কাছে। তাদের নিরাপত্তার প্রশ্ন, তাদের জীবন জীবিকার প্রশ্ন তাদের উত্তরাধিকারদের প্রশ্নে কি যে হবে সেই সম্পর্কে তাদের কোন ধারণা ছিল না। বর্তমানে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে, এই দপ্তর চিন্তা ভাবনা করে গ্রুপ ইনসিওরেন্স করেছে। এ্যাকসিডেন্ট হলে, কেউ অকালে মারা গেলে এই ইনসিওরেন্স স্কীমে তার পরিবারবর্গ দাঁড়াতে পারবে এবং তারা বেঁচে থাকার ব্যবস্থা গ্রহণ করতে পারবে। কো-অপারেটিভ গুলোকে সুষ্ঠুভাবে চালানোর জন্য প্রশংসনীয় ব্যবস্থা করা হয়েছে। এইভাবে বিভিন্ন কর্মসূচীর মাধ্যমে এই সরকার এগিয়ে চলেছে। আমি কয়েকটি সাজেসান রাখতে চাই। এই দপ্তর ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট, কো-অপারেটিভ ডিপার্টমেন্টের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে যুক্ত। তাদের সহায়তা ছাড়া, সমন্বয় ছাড়া এই দপ্তর সুষ্ঠুভাবে চলা সম্ভব নয়। তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট, কো-অপারেটিভ ডিপার্টমেন্ট এবং আপনার ডিপার্টমেন্ট এই তিনটি ডিপার্টমেন্টের সমন্বয় সাধন করে আপনার এই কর্মসূচীকে শক্তিশালী করবার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। তার কারণ হচ্ছে কি ম্যানুয়েলে এই জিনিস আছে। এই কথা আমি আগেই বলেছি, কি ম্যানুয়েলে আছে শতকরা ১০ ভাগ অমৎস্যজীবী এই মৎস্যজীবীদের মধ্যে থাকবে। কিন্তু দেখা যাচ্ছে যারা অমৎস্যজীবী তারা এই সোসাইটির মধ্যে ঢুকে প্রকৃত মৎস্যজীবীদের স্বার্থকে ক্ষুন্ন করছে এবং সমস্ত মৎস্যজীবীদের সর্বনাশ করে দিচ্ছে। আর একটি কথা বলতে চাই সেটা হচ্ছে এই মৎসাজীবীদের সঙ্গে চাষীদের দ্বন্দ্ব। আমরা জানি কি ম্যানুয়েলে আছে যে জল যতদূর পর্য্যন্ত উঠবে মৎস্যজীবীরা শুধু সেইখান থেকেই মাছ ধরতে পারবে। কিন্তু জল যখন নেমে যায় তখন চাষীরা ধান লাগাতে সুরু করে। এই ব্যাপারে চাষীদের সঙ্গে মৎস্যজীবীদের একটা দ্বন্দ্ব হয়। সেখানে আমি সাজেসান রাখতে চাই এই সমস্ত জমিগুলো যদি ডিপার্টমেন্ট কিনে নেন এবং মৎস্যজীবীদের লীজ দেন তাহলে এই সংঘর্ষ এড়ানো যেতে পারে। আমি আর একটি কথা বলতে চাই, বহু গ্রামে বৈজ্ঞানিক ভিত্তিতে চাষ হচ্ছে কিন্তু প্রাকৃতিক পর্য্যায়ে যে মাছগুলো পাওয়া যেত আজকাল তা পাওয়া যায় না। কোটি কোটি যে মাছের ডিম নষ্ট হয়ে যাচ্ছে, গরীব মানুষ আমরা যারা আছি, সাধারণভাবে যারা মাছ খাই সেই মাছ আমরা পাই না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব মাছের উৎপাদন বাড়ানোর জন্য যদি ডিম ধরা বন্ধ করা যায় তাহলে আজকে মাছের উৎপাদন বৃদ্ধি করা যাবে। এই সম্পর্কে আমি আইন আনার জন্য আবেদন করব। তাহলে পরে মাছের ব্যাপারে সুরাহা হবে। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে

ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশিব প্রসাদ মালিক** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মৎস্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন কৃষককে বাদ দিয়ে যেমন কৃষির উন্নতি করা সম্ভব নয় তেমনি মৎস্যজীবীদের বাদ দিয়েও মৎস্য উন্নয়ন করা সম্ভব নয়। আপনি জানেন গত ৩০ বছর যেভাবে মৎস্যজীবীরা উপেক্ষিত হয়েছে তাদের কথা স্মরণ করে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই মৎস্যজীবীদের কথা ভেবে যে উন্নয়নমূলক কর্মসূচী গ্রহণ করেছেন সেই কর্মসূচীকে ত্বরান্বিত করার জন্য আজকে মৎস্যজীবীদের ব্যাপকভাবে উৎসাহিত করা হচ্ছে। যারা মাছ সরবরাহ করে এবং যারা মাছ উৎপাদন করে তাদের ব্যাঙ্ক থেকে লোন দেওয়ার ব্যবস্থা করা হয়েছে আধুনিক যন্ত্রপাতি, মাছ ধরার সাজ-সরঞ্জাম, ট্রলার এবং নৌকা করে সমুদ্রে মাছ ধরতে উৎসাহ দেবার জন্য আর্থিক সাহায্য করা হচ্ছে।

[6-50—7-00 p.m.]

এছাড়া বাইরের রাজ্য থেকে বিশেষজ্ঞদের নিয়ে এসে প্রশিক্ষণ দেবার চেষ্টা করা হচ্ছে এবং সারা রাজ্যের ৬টি ব্লককে ফিসারি ব্লকে পরিণত করা হয়েছে। একজন করে ফিসারি অফিসার নিয়োগ করা হয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে মৎস্য প্রশিক্ষণকেন্দ্রে মৎস্য সংক্রান্ত ব্যাপারে আলোচনার ব্যবস্থা করা হয়েছে। রাজ্যের মজা পুকুরগুলি সংস্কার করার জন্য বিশ্ব ব্যাঙ্কের সাহায্যে সংস্কার করার চেষ্টা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন দার্জিলিং জেলায় মৎস্য উন্নয়নের জন্য মিরিকে মৎস্য গবেষণাকেন্দ্র স্থাপন করা হয়েছে এবং মিরিক থেকে মৎস্য চাষ করার চেষ্টা করা হয়েছে। কালিম্পঙে একটি প্রদর্শনী তথ্য কেন্দ্র খোলা হয়েছে। সুন্দরবন এলাকার হেনরী দ্বীপে নোনা জলের মাছ চাষ করার ব্যবস্থা করেছেন। সর্বশেষে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব হ্যাচারীগুলিতে যাতে আরো বেশী মাছ উৎপাদিত হতে পারে সেদিকে নজর দেবেন। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা** : মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মৎস্য দপ্তরের মন্ত্রী দার্জিলিং জেলার জন্য কি কাজ করেছেন এবং কি কাজ করেন নি, এই বিষয় নিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। আগে ভক্তিবাবু মৎস্য মন্ত্রী ছিলেন। বুড়ো মন্ত্রী, অসুস্থ ছিলেন। দার্জিলিং-এ হাঁটার অসুবিধা ছিল, তাই উনি যেতে পারেন নি। দার্জিলিং-এ একটি মিটিংও করলেন না। আমরা পরে দেখলাম কিরণবাবু মৎস মন্ত্রী হলেন। উনি যখন অপোজিসনে ছিলেন তখন আমরা এক সঙ্গে কত চেঁচামেচি করেছি। পরে উনি রুলিং পার্টির মন্ত্রী হয়ে গেলেন। একটা যুবক মন্ত্রীর কাছে আমরা আশা করেছিলাম উনি খুব ভাল কাজ করবেন, দার্জিলিং-এ মাছ চাষ করবেন। উনি চাষ করেছেন। উনি মিরিকে গিয়েছিলেন। একটা মিটিং-ও ডেকেছিলেন জেলাপরিষদের সভাধিপতি, এম. এল. এ. পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানদের নিয়ে। আমি ওনাকে একবার বলেছিলাম আপনারা তো সব প্রোগ্রামই করতে যাচ্ছেন, আই. আর. ডি. পি থ্রু পঞ্চায়েত করতে যাচ্ছেন, গ্রামে গ্রামে লোকদের উৎসাহিত করছেন, কিন্তু ৩ বছর হয়ে গেল এক্সটেনশন অফিসার নেই, অফিসার দেবার ব্যবস্থা করুন। আপনি জানেন অফিসার না হলে পাহাড়ী এলাকায় কাজ

করার অসুবিধা হয়। দার্জিলিং জেলার ব্লকে ফিসারিজ ডিপার্টমেন্টের এক্সটেনশন অফিসার নেই। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, এই বিষয়ে আমি তাকে রিকোয়েষ্ট করে চিঠি দিয়েছিলাম, রাইটার্স বিল্ডিংসে গিয়ে তার সঙ্গে কথাও বলেছিলাম। কিন্তু এখন পর্যন্ত দার্জিলিং জেলার একটি ব্লকেও এক্সটেনশন অফিসার এ্যাপয়েন্ট করতে পারলেন না। কেন করতে পারলেন না, কি অসুবিধা আছে, তার জবাবী ভাষণে বললে ভাল হয়। কালিম্পঙে গিয়ে ফিসারি ডিপার্টমেন্টের বাড়ীর জন্য ফাউনডেশন ষ্টোন বসিয়ে এসেছেন। ডিপার্টমেন্টের বাড়ী হবে, বিরাট অফিস হবে, খুব খরচ হবে, মিটিং হবে, ভাল ভাবে মাছ খাওয়া দাওয়া হবে, কিন্তু কাজ কিছু হবে না। ফিসারিস ডিপার্টমেন্টের সারকুলার বেরোল, পঞ্চায়েতের মিটিং ডাকা হল। গ্রামে গ্রামে গিয়ে বক্তৃতা করে বললাম খুব ভাল মৎস্য মন্ত্রী এসেছেন, নাম কিরণবাবু। আমরা আশা করেছিলাম ওনার নামটা যখন কিরণ তখন উনি নিশ্চয় কিরণ দেবেন। কিন্তু কিরণবাবুর কিরণ কোথায় চলে গেল আমরা জানতেও পারলাম না। প্রত্যেক পঞ্চায়েত সমিতি থেকে গ্রামে গ্রামে বলে দেওয়া হল, এ্যাপ্লিকেশন আনা হল, কিন্তু কিছু কাজ হচ্ছে না। ঝোরা ফিসারির কাজ কিছু হচ্ছে না। জনতা, পাবিলক খুব এ্যাজিটেটেড্ হয়ে গেছে।

মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, দার্জিলিং এবং কালিম্পং-এর পাহাড়ী এলাকায় যদি মাঁছ চাষের ব্যবস্থা করতে পারেন তাহলে ভালো মাছ চাষ সেখানে হতে পারে এবং তা হলে সেখানকার গরিব লোকেদের কিছু অর্থনৈতিক সুবিধা হবে। তা ছাড়া দার্জিলিং-এ এক্সটেনশান অফিসার তাড়াতাড়ি নিয়োগ করুন। এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রীমহাশয় কেন বিলম্ব করছেন তা আমি বুঝতে পারছি না। ঝোরা ফিসারী এবং এক্সটেনশান অফিসারের ব্যাপারটি তাঁকে দেখবার জন্য আবার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীঅবিনাশ প্রামাণিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মৎস্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। সময় খুব কম তাই আমি সংক্ষেপে কয়েকটি কথা বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, পশ্চিমবঙ্গে এই মাছের সমস্যা এটা একদিনে হয়নি, স্বাধীনতার পর থেকে ধীরে ধীরে এই মাছের সমস্যা বেড়েছে এবং সংকট দেখা দিয়েছে। সেই হিসাবে আজকে মাননীয় মৎস্য মন্ত্রীমহাশয় মাছ চাষের সমস্যা নিয়ে যে চিন্তা ভাবনা করছেন এবং পরিকল্পনা করছেন সেটা অভিনন্দনযোগ্য। গত ৩০ বছর ধরে কংগ্রেস সরকার যারা এ রাজ্যে ক্ষমতায় ছিলেন তারা পশ্চিমবঙ্গের এই মাছের সমস্যা নিয়ে কোন চিন্তা ভাবনা করেন নি এবং এই মাছের সমস্যার সমাধানের জন্য কোন পরিকল্পনাও করেন নি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে তাদের সীমিত আর্থিক এবং সীমিত অন্যান্য ক্ষমতা নিয়ে সর্বপ্রথম পশ্চিমবঙ্গে মাছের সমস্যার সমাধানের জন্য পরিকল্পনা করেছেন। আজকে বাজেট বক্তৃতার মধ্যে মাননীয় মৎস্য মন্ত্রীমহাশয় সেই সমস্ত পরিকল্পনার কথা রেখেছেন--অন্তর্দেশীয় জলাশয়ে মৎস্যচাষ, ফিস সিড ডেভালপমেন্ট কর্পোরেশন, ফিস ফার্মার্স ডেভালপমেন্ট এজেন্সী, প্রশিক্ষণ এবং সম্প্রসারণ, ঝোরা ফিশারী, লোনা জলে মাছ চাষ, পয়ঃপ্রণালীর জলপুষ্ট মৎস্য খামার, সামুদ্রিক মৎস্য শিকার, দরিদ্র তপশিলী জাতি ও উপজাতি পরিবারের পুনর্বাসন ইত্যাদির পরিকল্পনা তিনি নিয়েছেন। এগুলি অত্যন্ত প্রসংশনীয় কাজ। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, পশ্চিমবঙ্গের মাছের সমস্যার সমাধান করতে গেলে আপনাকে কতকগুলি দীর্ঘমেয়াদী পরিকল্পনা করতে হবে কারণ রাতারাতি মাছের সমস্যার সমাধান করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাছের সমস্যার সমাধানের জন্য

যে দায়িত্ব গ্রহণ করা দরকার সে ক্ষেত্রে শুধু পশ্চিমবঙ্গ সরকারকেই দায়িত্ব নিলে হবে না, এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকেও দায়িত্ব নিতে হবে এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারেরও কিছু করণীয় আছে।

[7-00—7-10 p.m.]

সারা ভারতবর্ষে মাছের যে প্রয়োজন, সেই মাছের প্রয়োজন মেটানোর জন্য কেন্দ্রীয় সরকারের কোন ভূমিকা আমরা দেখছি না। মাননীয় মন্ত্রী মহাশয় যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করেছেন, সেই সম্পর্কে তিনি তাঁর বাজেট ভাষণে বলেছেন। আমি তাঁকে এই কথা বলতে চাই যে, মাছের সমস্যার সমাধান করতে গিয়ে আভ্যন্তরিন যে সমস্ত জলকরগুলি আছে এবং যেগুলি ঐ সমস্ত জমিদার-জোতদার, বড়বড় ভেড়ির মালিকরা নিজেদের হাতে কুক্ষিগত করে রেখেছে, সেগুলি সম্পর্কে আপনাকে চিন্তা করতে হবে। শুধু তাই নয়, আমাদের পশ্চিমবাংলায় যে সমস্ত কারখানা আছে--হাওড়া, হুগলী, ২৪-পরগণা, নদীয়া ইত্যাদি জায়গায় যে সমস্ত কারখানা আছে, সেখানে অনেক জলকর আছে। এই জলকরগুলি মৎস্য চাষের জন্য যাতে মৎস্যজীবীদের হাতে দেওয়া যায় সেদিকে আপনাকে নজর দিতে হবে। আগে হুগলী এবং ভাগীরথী নদিতে অনেক মাছ হচ্ছিল। কিন্তু আজকে নদীর জল দুষিত হওয়ার ফলে মাছ হচ্ছে না। কারখানার বিষাক্ত জল নদীতে পড়ার ফলে হুগলী, ভাগীরথী নদীতে মাছ হচ্ছে না। কাজেই কারখানার এই বিষাক্ত জল যাতে নদীতে না পড়ে সে সম্পর্কে ব্যবস্থা নিতে হবে। সমুদ্রে মাছ ধরার জন্য মন্ত্রী মহাশয়-এর বাজেট ভাষণে দেখেছি যে তিনি অনেক পরিকল্পনা নিয়েছেন। ছোট ছোট নৌকাতে মেসিন ফিট করে মাছ ধরার জন্য ব্যবস্থা করেছেন, মেকানাইজ বোটের ব্যবস্থা করেছেন, মাছ ধরার জন্য 'ট্রলারের' ব্যবস্থা করেছেন। আমি আপনাকে এই কথা বলতে চাই, আপনি ছোট ছোট লঞ্চ-এর ব্যবস্থা করুন। বে-সরকারী যে সমস্ত মৎস্যজীবী আছে, যারা সমুদ্রে মাছ ধরতে পারে, সেই সমস্ত মৎস্যজীবীদের যদি আপনি লঞ্চ দেন তাহলে তার মাধ্যমে আরো বেশী মাছের ব্যবস্থা করা যাবে। আমি তামিলনাড়ুর রামেশ্বরমে দেখেছি যে সেখানে হাজার হাজার ছোট ছোট লঞ্চ মাছ ধরার জন্য দেওয়া হয়েছে এবং তারা প্রচুর মাছ সমুদ্র থেকে ধরে আনে। সেই রকম ভাবে আপনি যদি ছোট ছোট লঞ্চ মৎস্যজীবীদের হাতে দেন তাহলে তারা সমুদ্র থেকে আরো মাছ ধরে আনতে পারবে এবং মাছের আমদানীও বেড়ে যাবে। মাননীয় সদস্য, প্রবোধবাবু বললেন যে মাছ পাওয়া যাচ্ছে না, মাছের দাম বেড়ে গেছে। তিনি যে কথা বললেন সেটা ঠিক নয়। মাছ যে বাজারে পাওয়া যাচ্ছে না—তা নয়। পশ্চিমবাংলায় বন্যা এবং খরায় সমস্ত কিছু নষ্ট হয়ে গেছে। খরায় সমস্ত পুকুর শুকিয়ে গেছে। তবুও পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বেড়েছে এবং মাছ পাওয়া যাচ্ছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের কৃতিত্ব যে এখনও মাছ পাওয়া যাচ্ছে। আজকে যে সমস্ত মৎস ব্যবসায়ী, আড়তদারী, নীলামদারী রয়েছে, তাদের ফলে এই মাছের দাম বেড়ে যাচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে বলবো যে এই সমস্ত মাছের আড়তদারী, নীলামদারী সম্পর্কে আপনি ব্যবস্থা নেবেন। তারা যাতে মাছের দাম কৃত্রিম ভাবে বাড়াতে না পারে সেদিকে লক্ষ্য রাখবেন। পরিশেষে এই কথা বলবো যে, আমাদের মৎস্য মন্ত্রী মহাশয় বয়সে তরুণ, তাঁর উদ্যম আছে, উৎসাহ আছে, পরিকল্পনা আছে, চিন্তাভাবনা আছে। পশ্চিমবাংলার মানুষকে তিনি আরো মাছ খাওয়াতে পারবেন। পশ্চিমবাংলার মাছের অবস্থা আবার তিনি ফিরিয়ে আনতে পারবেন। এই কথা বলে তাঁর বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্য মন্ত্রী মহাশয় মাত্র ১০ কোটি ২ লক্ষ ৭৮ হাজার টাকার যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। আমরা যখন ছোট ছিলাম তখন দেখেছি যে, এই পশ্চিমবাংলায় গোলা ভরা ধান এবং পুকুর ভরা মাছ ছিল। কিন্তু কংগ্রেস আমলে এই মাছ উৎপাদনের ব্যাপারে অবহেলা করার জন্য সেই পুকুর ভরা মাছ শূন্য হয়ে গেছে। আজকে এ কথা খুবই সত্য যে, বামফ্রন্ট ক্ষমতায় আসার পর এই বিভাগের ওপর জোর দেওয়া হয়েছে। ভক্তিদা কিছু কিছু কাজ করে গেছেন, এখন কিরণময়বাবু সেই কাজকে এগিয়ে নিয়ে চলেছেন। কিরণময়বাবুর বাজেট বক্তৃতার মধ্যে উল্লেখ করা হয়েছে, ২৭ হাজার হেক্টর জমিতে নোনা-জলের মাছ চায হচ্ছে। জুনপুট, আলমপুর, দীঘা এবং হেনরি আইল্যান্ডে সরকারীভাবে নোনা-জলের মাছ চায হচ্ছে। এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে বলছি যে, কংসাবতী নদী, হলদী নদী, রূপনারায়ণ নদী এবং সুন্দরবনাঞ্চলে ব্যাপক হারে নোনা জলের মাছ চায করার ব্যবস্থা করলে আমরা আরো বেশী উপকৃত হব। সেই জন্য আমি এই সমস্ত নদীতে মাছ চাযের জন্য প্রকল্প গ্রহণ করতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতীতে আমাদের রাজ্যে সমুদ্রে মাছ শিকারের কোন ব্যবস্থা ছিল না। ১৯৮৩ সাল থেকে সমুদ্রে মাছ ধরার জন্য প্রকল্প গ্রহণ করা হয়েছে। আমাদের রাজ্যের মৎস্যজীবী পরিবার গুলি অতীতে যা কখনো চিন্তা করেনি, বর্তমানে তাদের জন্য তাই করা হচ্ছে। মাছ ধরার জন্য সরকার তাদের বিভিন্ন রকম সাহায্য দিচ্ছেন। নৌকা দিয়ে, যন্ত্রচালিত নৌকা দিয়ে, জাল দিয়ে তাদের সাহায্য করা হচ্ছে। ১৯৮২-৮৩ এবং ১৯৮৩-৮৪ সালের মধ্যে তাদের সাধারণ নৌকা দেওয়া হয়েছে ২১৭টি, যন্ত্রচালিত নৌকা দেওয়া হয়েছে ১১৭টি এবং এগুলি পেয়ে ২০৬৪টি পরিবার উপকৃত হচ্ছে। অবশ্য এই প্রকল্প ২৪-পরগণা এবং মেদিনীপুর জেলার মধ্যেই সীমাবদ্ধ। এ ছাড়াও আরো অনেক পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে এবং আমরা জানি মাছ চাযের উন্নতি করতে হলে আরো বেশী পরিকল্পনা আমাদের গ্রহণ করতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ফিসারিস ডেভলপমেন্ট কর্পোরেশনের মাধ্যমে এই সমস্ত কাজ করা হচ্ছে। ১৯৬৬/৬৭ সালে ফিসারিস ডেভলপমেন্ট কর্পোরেশন গঠন করা হয়েছিল। কিন্তু ১৯৭৬/৭৭ সাল পর্যন্ত, অর্থাৎ দীর্ঘ ১০ বছরে এই কর্পোরেশনের ২০ লক্ষ ২৯ হাজার টাকা ক্ষতি হয়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৮২-৮৩ সালে এই কর্পোরেশনের ১ লক্ষ ৬৩ হাজার টাকা লাভ হয়েছে এবং ১৯৮৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৬ লক্ষ টাকা লাভ হয়েছে। আমরা এই সংস্থার মাধ্যমে এই প্রথম লাভের মুখ দেখলাম বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই সংস্থার মাধ্যমে এই প্রথম লাভের মুখ দেখলাম। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই সংস্থায় লাভ হতে শুরু করেছে। অতীতে কংগ্রেসী আমলে বার বার এখানে ক্ষতি হয়েছে। অবশ্য সমস্ত টাকা পকেটে গিয়েছে কিনা, আমরা জানি না। বর্তমানে মাছের উৎপাদন ক্রমে ক্রমে বেড়ে চলেছে। আজকে মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে সরকারী সাহায্য দেওয়া হচ্ছে। ফলে সমবায় সমিতিগুলি মৎস্য উৎপাদনে উৎসাহ পাচ্ছে। আমরা জানি আগে এই ভাবে কখনই সাহায্য করা হ'ত না। মৎস্যজীবীদের সাহায্য করার জন্য, তাদের উৎসাহ দেওয়ার জন্য আজকে আমাদের মৎস্য ব্যবসায় লাভ হচ্ছে।

স্যার, লাভ-লোকসান ছাড়াও আজকে আমাদের মাছের উৎপাদন অনেক বেড়ে গেছে।

১৯৭৩-৭৪ সালে যেখানে মাছের উৎপাদন হয়েছিল ৭০ মেট্রিক টন, সেখানে ১৯৮২-৮৩ সালে ৬২৬ মেট্রিক টন উৎপাদন হয়েছে। অতএব এই হিসাব থেকেই দেখা যাচ্ছে যে, উৎপাদন বহু গুণ বৃদ্ধি পেয়েছে। আজকে যদি মৎস্যজীবী সম্প্রদায়ের জীবন-যাত্রার উন্নতি করতে হয়, সিডিউল্ড কাষ্টদের জীবনযাত্রার উন্নতি করতে হয়, তাহলে যে সমস্ত প্রকল্পগুলি গ্রহণ করা হচ্ছে এই সমস্ত প্রকল্পগুলির কাজকে আরো ত্বরান্বিত করতে হবে এবং সে কাজ করবার জন্য এই বিভাগের বরাদ্দ আরো বৃদ্ধি করতে হবে। তাই আমি এই বিভাগের বরাদ্দ বৃদ্ধি করার দাবী করছি। বরাদ্দ বৃদ্ধি করা হলে এই শ্রেণীর মানুষেরা আরো বেশী উপকৃত হবে।

স্যার, আজকে আমরা দেখছি এই বিভাগের মাধ্যমে মৎস্যজীবী পরিবারদের উপকারের জন্য তাদের ঘরের মেয়েদের জন্য ট্রেনিং সেন্টার খোলা হয়েছে। সেখানে তাদের সুতো সরবরাহ করা হচ্ছে, সেই সুতো দিয়ে তারা জাল বুনে, সেই জাল সরকারকে সরবরাহ করছে। এই পরিপ্রেক্ষিতে তাদের কিছু আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। এছাড়া মৎস্যজীবীদের জন্য বিভিন্ন প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে এবং তা সম্প্রসারিত হচ্ছে। পঞ্চায়েত সমিতি গুলির, বিভিন্ন গ্রাম উন্নয়ন সংস্থাগুলির এবং সমবায় ব্যাঙ্কগুলির সাহায্য নিয়ে প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। এটা এ বিষয়ের একটা বড় পদক্ষেপ বলেই আমি মনে করি।

[7-10—7-20 p.m.]

সেই সঙ্গে সঙ্গে যান্ত্রিক নৌকার ব্যবস্থা করা হয়েছে এবং তার শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। যান্ত্রিক নৌকায় আধুনিক জাল দেওয়া হয়েছে এবং ট্রেনিং সেন্টারের ব্যবস্থা করা হয়েছে। এই সব ক্ষেত্রে উচ্চ শিক্ষার জন্য ভারতের যে সমস্ত স্থানে উচ্চশিক্ষার ব্যবস্থা আছে সেই সমস্ত স্থানে শিক্ষা দেবার ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেস আমলে এই সব জিনিস কোনদিনই ছিল না। এই কথা বলে মৎস্য পরিবার এবং মৎস্যজীবীদের উপর আজকে যেভাবে নজর দেওয়া হয়েছে এবং যেভাবে কাজ ত্বরান্বিত করা হয়েছে তারজন্য যে ব্যয় বরাদ্দ মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করি এবং এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় আরোও অগ্রসর হবেন এবং আমাদের আরোও সহযোগিতা পাবেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী এই সভায় পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি যদিও সেটা পুনরাবৃত্তি হবে তবুও আমি বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পূর্ববর্তী বক্তা যে কথা বলে গেছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয়ও উল্লেখ করেছেন যে সুন্দরবন এলাকায় বেশীরভাগ কেন্দ্রগুলিই উত্তরাংশে এবং দক্ষিনাংশে অবস্থিত এবং এইসব জায়গায় মৎস্য চাষের প্রচুর সম্ভাবনা আছে। সেখানে নতুন নতুন মৎস্য খামার স্থাপনের জন্য ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের উৎসাহিত করছে। কিছুদিন আগে এই দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বৈঠক হয়েছিল রাইটার্স বিল্ডিংস-এ। তাঁরা এই সুন্দরবন সম্পর্কে অবগত আছেন। এই কথা বললে অত্যুক্তি হয় না, সারা সুন্দরবন এলাকায় নদীর বাঁধগুলি কেটে দিনের পর দিন অবৈধ নোনা ফিসারী বেড়ে চলেছে এবং সেইসব ফিসারী বাড়ার ফলে সুন্দরবনের পরিবেশ দূষিত হচ্ছে।

শুধু তাই নয়, সুন্দরবন এলাকায় তাদের জন্য যে লাইসেন্স দেওয়া হয়েছে--মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন এই ধরনের লাইসেন্স আর ইস্যু করা হবে না। আমি আর একটি জিনিস লক্ষ্য করছি, এই অবৈধ ফিসারী না করার জন্য গ্রাম বাংলার লোকেরা যারা প্রতিরোধ করতে গেছেন তাদের বাড়ী ঘর লুট হয়েছে, বাড়ীতে আগুন জ্বালিয়ে দেওয়া হয়েছে, কোথাও মিথ্যা মামলায় ঝুলিয়ে দেওয়া হয়েছে। এখন এইসব দেখে গ্রামের লোকেরা এমন একটি জায়গায় এসে গেছে, ক্ষোভ, যন্ত্রনায় এবং দুঃখে তারা বলতে সুরু করেছে, আমরাও সব নদীর বাঁধ কেটে গোটা সুন্দবনকে ফিসারী বানিয়ে দেবো। এর প্রতিকার যদি না হয় তাহলে পুরো এলাকাটা ফিসারী হয়ে যাক। সুন্দরবনে নোনা ফিসারী করার জন্য হাইকোর্টে যেভাবে ইনজাংশানের সুযোগ-সুবিধা দুষ্কৃতকারীরা পাচ্ছেন, এইসব দেখেই তারা এইসব কথা বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, মাননীয় সদস্য চিত্তরঞ্জন মৃধা, তিনি বাসন্তীথানা এলাকার সভাপতি, তাঁকে হাইকোর্টের ইনজাংশানে পরিস্কার বলা হয়েছে ফিসারীর ৫০ মিটারের মধ্যে যেতে পারবেন না। এই রকম যদি অবস্থা হয়, যেভাবে অবৈধ ফিসারী বেড়ে চলেছে সেগুলো যদি কোন রকমে বন্ধ করা না হয় তাহলে জন-জীবন ব্যাহত হবে এবং অপরপক্ষে সুন্দরবন এলাকার গ্রামগুলিতে কোন উন্নয়নমূলক কাজ করা যাবে না। তাই আজকে এই ব্যয়-বরাদ্দের দাবীতে সুন্দরবনের এই অবস্থার কথাটা উল্লেখ করা উচিৎ ছিল বলে আমি মনে করি। এছাড়া আমি কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি, সুন্দরবন এলাকায় বনবিভাগের কিছু বৃক্ষশূন্য স্থানে এবং সুন্দরবনের অন্যান্য স্থানে নোনাজলের মৎস্য খামার স্থাপনের যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সেই পরিকল্পনা শেষ হলে সরকারের কর্মসূচী আছে পরবর্তীকালে ক্ষুদ্র চাষীদের মধ্যে সেটা ইজারা দেওয়া হবে। কিন্তু আমরা লক্ষ্য করছি, সেইসব জায়গাগুলি ইতিমধ্যেই জবর দখল করে নেওয়া হচ্ছে।

অর্থাৎ ফিসারী যাতে বাস্তবে পরিকল্পিত না হতে পারে তার জন্য কতিপয় দুষ্কৃত মানুষ জবরদখল করে আগে থেকে ফিসারী করতে শুরু করেছে। এইগুলি যেন তাঁর দৃষ্টিতে থাকে। তিনি যেন সেইসব জবরদখলকারী ব্যক্তিদের উৎখাত করতে পারেন, এই ব্যাপারে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আর একটি জিনিষের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে সুন্দরবন এলাকায় সারা পশ্চিমবঙ্গের মধ্যে একটা বৃহৎ পরিমানে মৎস্য উৎপাদন হয়। এটা সত্য কথা যে যারা মৎস্য ক্রয় করে বা যারা বাজারে বিক্রয় করতে আসে তাদের সেই বিক্রয় করার মত উপযুক্ত জায়গা সুন্দরবন এলাকায় নেই। আমরা দেখি যে কোন একটা পাকা রাস্তার মাঝখানে যেখানে বাস বা গাড়ী চলাচলের ব্যবস্থা আছে সেই পি. ডব্লিউ. ডি. রাস্তার উপর বিক্রয় করে। কাজেই তাদের অন্ততঃ একটা নিরাপদ জায়গায় ব্যবস্থা করা দরকার। তারা যেমন যথাযথ দাম পায় না, তেমনি নিরাপদ জায়গায় বিক্রি করার সুবিধাও তাদের হয় না। তাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এটা তাঁর ব্যয় বরাদ্দের মধ্যে আলোকিত হওয়া উচিত ছিল। তিনি বললেন যে তাঁর নজরে আছে যে, সুন্দরবনের জনজীবন বিপন্ন, নোনা জলের কবলে। আমি সর্বশেষে তাঁর এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকিরণময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের দুজন সদস্যের বক্তৃতা আমি শুনেছি। তাঁরা যে সমস্ত কথা বলেছেন আমি সংক্ষেপে তাঁদের কথার উত্তর দেবো। আপনি জানেন যে ১৯৮২-৮৩ সালের ভয়ংকর খরা এবং ১৯৮৩-৮৪ সালের

স্বল্প বৃষ্টিপাত এই দপ্তরের উপর একটা বিরাট আঘাত হানে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই দপ্তরের কর্মসূচীকে নিতে হয়েছে। এই দপ্তরকে দুটি দায়িত্ব পালন করতে হয়। একদিকে সারা পশ্চিমবঙ্গের মানুষ -- শতকরা ৯৯ ভাগ মানুষ মৎস্য ভোগী। অতএব মৎস্য উৎপাদনের ব্যাপারে এই দপ্তরের একটা বিরাট দায়িত্ব। দ্বিতীয় দায়িত্ব হচ্ছে এই দপ্তরকে ঘিরে পশ্চিমবঙ্গের কয়েক লক্ষ মানুষ আছেন যারা দারিদ্র সীমার নীচে বাস করেন, এই দুটি দায়িত্ব এই দপ্তরকে পালন করতে হয়। সরকার পক্ষের সদস্যরা তাঁদের বক্তব্যের মধ্যে বলেছেন দীর্ঘদিন পরিকল্পনা হীনতার জন্যই এই দপ্তর সঠিক কর্মসূচীকে নিয়ে যেতে পারেন নি। যখন বামফ্রন্ট সরকার প্রতিষ্টিত হল ১৯৭৭ সালে তখন আমরা কিছু কিছু নূতন নূতন পরিকল্পনা গ্রহণ করলাম। যে পরিকল্পনায় কর্মসূচীর ভিত্তিতে আমরা হাত দিয়েছিলাম। আমরা প্রথমে দুস্থ মৎস্যজীবীদের জন্য যে সমস্ত পরিকল্পনাগুলি গ্রহণ করেছি সেই কথাগুলি আমি বলতে চাই। আপনি জানেন যে দেশ বিভাগ হওয়ার ফলে পশ্চিমবঙ্গে মাছের যে প্রধান উৎস ছিল সেই উৎসগুলির অধিকাংশ বাংলাদেশের মধ্যে চলে যায়। এই কলকাতা শহরে যে মাছ আসত তার শতকরা ৪০ ভাগ মাছ আসত বাংলাদেশ থেকে। ফলে কলকাতা শহরে যে মাছের ঘাটতি আমরা অনুভব করতে পারতাম না। দেশ বিভাগের পরে আমাদের যে সমস্ত নদীগুলি ছিল সেই নদীগুলি মজে যেতে লাগল, ফারাক্কার উপরে বাঁধ দেওয়ার ফলে ফারাক্কার উজান থেকে যে সব মাছ আসত সে সমস্ত মাছ আসা বন্ধ হয়ে গেল। একজন মাননীয় সদস্য অবিনাশ বাবু তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন যে, যে সমস্ত নদীগুলি আছে এবং গঙ্গা নদী, সেই নদীর দুপাড়ে বড় বড় কলকারখানা গড়ে ওঠার জন্য সেই কলকারখানার সমস্ত দুষিত দ্রব্য নদীতে পড়ার ফলে জল দুষিত হয়ে গিয়ে সেখানে মাছ উৎপাদন বন্ধ হয়ে গেল। একদিকে বিশাল চড়া অন্যদিকে নদীতে দূষিত দ্রব্য পড়ার ফলে নদীতে মাছ উৎপাদন বন্ধ হয়ে যাবার জন্য এই নদীকে কেন্দ্র করে হাজার হাজার পরিবার প্রায় নিরাশ্রয় হয়ে গেল। আপনি জানেন আমাদের এই পশ্চিমবঙ্গের কয়েক হাজার মৎস্যজীবী পরিবার যারা দারিদ্র্য সীমার নীচে বাস করে, প্রায়ই মাছ ধরার কাজে লিপ্ত থাকে সুন্দরবনের বিস্তীর্ণ এলাকায় এবং মেদিনীপুরের কাঁথির উপকূলবর্তী এলাকায়। এই সমস্ত দুস্থ মৎস্যজীবীদের মাছ ধরার কোন উপকরণ সামগ্রী ছিল না। তারা বড় বড় মহাজনদের নৌকা ভাড়া করে মাছ ধরতে যেত এবং যে মাছ টা ধরত সমস্ত মাছটাই মহাজনদের দিয়ে আসতে হোতো, ওরা কোন পয়সা পেত না। আমরা গর্ব করতে পারি যে সারা ভারতবর্ষের মধ্যে আমরা প্রথম এমন একটা পরিকল্পনা নিলাম যে পরিকল্পনা এই সমস্ত দুঃস্থ মৎস্যজীবী পরিবার যারা দারিদ্রসীমার নীচে বাস করে যাদের কোন লঞ্চ ছিল না, মেকানাইজড বোট ছিল না, নৌকা ছিল না, জাল ছিল না -- তাদের আমরা মেকানাইজড বোট, মাছ ধরার জাল দেওয়ার পরিকল্পনা নিলাম। প্রথম বছর আমরা পরীক্ষামূলক ভাবে ১৯৮২-৮৩ সালে কাঁথি মহকুমার সমুদ্র তীরবর্তী জায়গায় ১৩ লক্ষ টাকার একটা পরিকল্পনা গ্রহণ করি এবং কোন ব্যাঙ্ক এই পরিকল্পনায় টাকা লগ্নী করতে রাজী হয়নি। তাদের ২৫ ভাগ টাকা আমরা মৎস্য দপ্তর থেকে অনুদান দিয়েছিলাম। ২৫ ভাগ সিডিউল্ড কাষ্ট ডিপার্টমেন্ট থেকে দিতে রাজী হয়েছিলেন, ২০ ভাগ মার্জিনাল মাণী লোন কর্পোরেশন থেকে পেয়েছিলাম এবং ৩০ ভাগ টাকা ব্যাঙ্ক লোনের প্রয়োজন ছিল। ব্যাঙ্ক তখন অনীহা প্রকাশ করে যে এই সমস্ত মানুষগুলোকে লোন দিতে হচ্ছে। পরবর্তীকালে একটা রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক রাজী হন এবং তাঁরা টাকা লগ্নী করেন। গত নভেম্বর মাসে মুখ্যমন্ত্রী মহাশয় ১৯৮২ সালে জলদায় এই রকম একটা প্রকল্পের উদ্বোধন করেন। তিনি মৎস্যজীবীদের কাছে আবেদন করেন যে আপনারা যথা সময়ে ব্যাঙ্কের লোন শোধ করে দিন,

যাতে করে আমরা মৎস্যজীবীদের জন্য একটা বৃহৎ পরিকল্পনা নিতে পারি।

[7-20—7-33 p.m.]

মুখ্যমন্ত্রীর আবেদনে সাড়া দিয়ে ৫ বছরে যেখানে সাড়ে ৫ লক্ষ টাকা ঋণ পরিশোধ করে দেবার কথা, সেখানে ২ বছরের মাথায় সাড়ে ৩ লক্ষ টাকা ঋণ পরিশোধ করে দিয়েছে এই দুঃস্থ মৎস্যজীবী পরিবারগুলি। আমরা ১৯৮৩।৮৪ সালে ঐ কাঁথী এবং সুন্দরবন উপকুলবর্তী এলাকায় প্রায় ২ কোটি টাকার পরিকল্পনা নিয়েছি যাতে করে ঐসব মৎস্যজীবীদের ম্যাকানাইজড বোট, কান্ট্রি বোট এবং মাছধরার সমস্ত উপকরণগুলি পৌছে দিতে পারি। স্যার, আপনি জানেন, আমাদের গ্রামাঞ্চলে যে সব মৎস্যজীবী বাস করেন তাঁদের সাহায্য করবার মত কোন প্রকল্প এ যাবৎ প্রায় ছিল না। ডি. আর. ডি, আই আর. ডি. - এই দুই স্কীমে সমস্ত গ্রামাঞ্চলের মৎস্যজীবীদের মাছ ধরার নৌকো, জাল সরবরাহ করেছি। পঞ্চায়েত সমিতির মাধ্যমে প্রতিটি ব্লকে এই ধরনের পরিকল্পনা শুরু হয়েছে যার মারফৎ দুঃস্থ মৎস্যজীবীরা উপকৃত হতে পারবেন। যে সমস্ত দুঃস্থ মৎস্যজীবীদের নিজস্ব পুকুর আছে, পয়সার অভাবে তারা তা সংস্কার করতে পারেন না। আমরা সেখানে আমাদের সাবসিডি এবং সিডিউল্ড কাষ্ট ডিপার্টমেন্টের সাবসিডির মাধ্যমে তাঁদের কাছে অর্থ পৌছে দিয়েছি যাতে করে সেই পুকুরগুলোকে তাঁরা সংস্কার করে কাজে লাগাতে পারেন। শ্রীমতী রেণুলীনা সুব্বা তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন যে দার্জিলিংয়ের হীল পিপলদের জন্য আমাদের কোন পরিকল্পনা নেই এবং তাঁদের জন্য কোন কাজ আমরা করছি না। আপনি জানেন যে একটি অপবাদ আছে, আমরা পাহাড়ে মাছ চাষ করি। এই ধরণের একটি তীব্র বিদ্রূপ মৎস্য ডিপার্টমেন্টকে শুনতে হয়। কিন্তু এবার যারা মিরিক ঘুরে এসেছেন, তারা ফিরে এসে আমাদের বলেছেন যে মিরিকে এত ভাল মাছের চাষ হয়েছে যে দেখলে আনন্দ নয়। দার্জিলিংয়ে যে সমস্ত ঝোরা আছে--সেই সমস্ত ঝোরাতে মৎস্য উৎপাদনের জন্য এই দপ্তর একটি পরিকল্পনা নিয়েছে। কোথাও যদি জল থাকে এবং মৎস্য চাষের উপযোগী যদি একটা পরিবেশ থাকে--সেখানে মাছ হবে না এটা যারা মনে করেন তাদের মৎস্য উৎপাদন সম্বন্ধে সম্যক ধারণা নেই বলেই আমি মনে করি। আমরা দার্জিলিংয়ের ঝোরাগুলিতে মৎস্য চাষ করে সুফল পেয়েছি। কয়েকটি প্রকল্প পরিদর্শনের সময় দার্জিলিং হীল এ্যাফেয়ার মিনিষ্টার গিয়ে ছিলেন; ঐ শ্রীমতী রেণুলীনা সুব্বা মহাশয়ের দলের যিনি জেলা পরিষদের সভাধিপতি তিনি ছিলেন; অঞ্চল পঞ্চায়েতের প্রধান ছিলেন। আমরা ওখানে যে সমস্ত পরিকল্পনা নিয়েছি, একটু দেখেশুনে সেখানে টাকাটা দিতে চাই। কেননা এ-ক্ষেত্রে সাবসিডির ব্যাপার আছে। সবাই বড় ফিসারী করবো বলে টাকাটা নিলো কিন্তু আদতে সেখানে যদি কোন ফিসারী না হয়, তাহলে সরকারের টাকাগুলো সেখানে দেওয়াটা একটা অপচয় হবে। কাজেই সেইসব জায়গায় টাকাগুলো আমরা দিতে চাই যেখানে আরমা দেখবো যে ফিসারী হওয়া সম্ভব, মাছ উৎপাদন হওয়া সম্ভব, পেরিনিয়াল রিসোর্স অর্থাৎ জল আছে, ঝোরা আছে--সেখানে আমরা টাকা দেবো। আমরা প্রতিটি কেস্ স্ক্রুটিনি করবো। স্ক্রুটিনি করবার পর টাকাটা দেবো। আমরা পঞ্চায়েতের মাধ্যমে এই স্কীমগুলোকে স্যাংশন করছি। তিনি সেখানে অফিসারের অভাবের কথা বলেছেন। হ্যাঁ, এটা ঠিক যে আমাদের দপ্তরে অফিসারের ঘাটতি ছিল। মূল দপ্তরেও অফিসারের ঘাটতি ছিল। ১০০টা ব্লকে আমাদের কোন অফিসার ছিল না। একটা অসুবিধার মধ্যেই আমরা ছিলাম। আমরা এখন পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে অফিসার নিয়োগ করেছি। প্রায় সমস্ত ব্লকে আমরা অফিসার দিয়েছি। ইতিমধ্যে দার্জিলিং জেলার তিনটি

ব্লকে আমরা অফিসার দিয়েছি। কালিম্পং ব্লক নাম্বার ওয়ান এ্যান্ড টুতেও আমরা অফিসার দিয়েছি। বিজনবাড়ি এবং মিরিকে অফিসার দিয়েছি। এত অল্প সময়ের মধ্যে আমরা অফিসার নিয়োগ করতে পারার ফলে যথাশীঘ্র সম্ভব আমরা ঐ সমস্ত জায়গায় অফিসার দিতে সক্ষম হয়েছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবঙ্গ একটা বিরাট মৎস্যঘাটতি রাজ্য। কিন্তু আমরা শুধু মৎস্য বীজ উৎপাদনেই প্রথম নই, মাছের উৎপাদনেও পশ্চিমবঙ্গ প্রথম। আমরা সারা ভাবতবর্ষের ৭০ ভাগ মাছের বীজ উৎপাদন করি। গতকাল একটি ইংরেজী এবং একটি বাংলা সংপাদপত্রে দেখছিলাম--তাঁরা লিখেছেন যে এখান থেকে কোটি কোটি মাচের বীজ অন্য রাজ্যে চলে যায় এবং সেগুলো বড় হয়ে কোটি কোটি টাকার মাছ এরাজ্যে ফিরে আসে। মুরগীর একটি ডিমের দাম হয়ত ৫০ পয়সা, কিন্তু সেই ডিম ফুটে যখন একটি মুরগী বের হয় এবং বড় হয় তখন তার দাম হয় ২০ টাকা। একটি ডিমের যা দাম হবে, একটি মাছের দাম তা হবে না। তাছাড়া আমরা গর্ব অনুভব করি--সারা ভারতবর্ষের মৎস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি প্রধান ভূমিকা নিয়েছে বলে। এটা এখানে বিরাট একটা শিল্প হিসাবে গড়ে উঠেছে। এটা আমাদের কথা নয়; ভারত সরকার নিজেরাই স্বীকৃতি দিয়েছেন যে পশ্চিমবঙ্গের হাজার হাজার মৎস্যজীবী পরিবার, পশ্চিমবঙ্গের হাজার হাজাব বেকার মাছের বীজ উৎপাদন করেন এবং এজন্য তাঁদের নদী নালার উপর নির্ভর করতে হয় না। আমাদের টেকনোলজিতে মাছের ব্রিডিং করে তাঁরা বীজ উৎপাদন করেন এবং সেই বীজ সারা ভারতবর্ষের সমস্ত রাজ্যে রপ্তানী করেন এবং পয়সাটা এই পশ্চিমবাংলার সাধারণ মানুষের ঘরে আসে। কাজেই আমরা মনে করি না যে আমরা খারাপ কাজ করছি। বরং আমরা গর্ব বোধ করি এজন্য। আমাদের পশ্চিমবঙ্গ সরচেয়ে বেশি মৎস্য উৎপাদন করে। কিন্তু সেই উৎপাদনটা চোখে পড়ে না এই কারণে যে, সারা ভারতবর্ষের অন্য রাজ্যে যে পরিমান মাছের চাহিদা, তার তুলনায় পশ্চিমবঙ্গে চাহিদা অনেক বেশি। আমাদের রাজ্যে শতকরা ৯৯ ভাগ মানুষ মাছ খায়। অন্য রাজ্যে এক-চতুর্থাংশ মানুষও মাছ খায় না। তবুও আমি বিরোধী সদস্যদের বলি, দিল্লীতে যান, দেখবেন দিল্লীর বাজারে মাছের দাম কত! কাটা পোনা সেখানে ৩০।৩৫ টাকায় বিক্রি হয়। আমি কয়েকদিন আগে আমেদাবাদ গিয়েছিলাম। দেখেছি, আমেদাবাদে ২০।২২ টাকা দরে মাছের কিলো বিক্রি হচ্ছে। বর্তমানে সমস্ত রাজ্যেই মাছের দাম বেড়েছে। কেননা অন্যান্য প্রদেশের মানুষ যারা মাছ খেত না, এখন তারা আস্তে আস্তে মাছ খাওয়া শিখছে। যেখানে শতকরা ১৫।২০ ভাগ মানুষ মাছ খেতো, সেখানে আজ ৩০।৩৫ ভাগ মানুষ মাছ খাচ্ছে। সারা ভারতবর্ষের সমস্ত রাজ্যের চাহিদা দিনের পর দিন বাড়ছে এটা আমরা বলতে চাই না। আমরা যেটা বলতে চাই সেটা হলো পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বাড়াতে হবে। মাছ উৎপাদন বাড়াবার জন্য যে জায়গা দরকার সেই জায়গা আছে। মাছের উৎপাদন বাড়াতে গেলে প্রকৃতির উপর কিছুটা নির্ভর করতে হয়। যদি খরা হয় তাহলে মাছ হবে না, জল ছাড়া মাছ থাকতে পারে না। মাছের উৎপাদন বাড়াবার জন্য আমাদের যে সমস্ত জলাশয় আছে সেই জলাশয় গুলির অবস্থাটা কি? যাঁরা মুর্শিদাবাদ জেলার লোক, যাঁরা নদীয়া জেলার লোক, যাঁরা ২৪-পরগণা জেলার লোক এবং যাঁরা মালদা জেলার লোক তাঁরা বলতে পারবেন যে সেখানে যে বড় বড় বিল খালগুলি আছে সেই বিল-খালগুলি সব শুকিয়ে গেছে। এই বিল-খালগুলি সংস্কার করতে গেলে যে টাকার দরকার রাজ্য সরকারের সেই ক্ষমতা নেই যে সেই টাকা ব্যয় করে। আমরা যদি মুর্শিদাবাদ জেলার, নদীয়া জেলার এবং ২৪-পরগণা জেলার খাল-বিলগুলি সংস্কার

করতে পারতাম তাহলে মাছের উৎপাদন যথেষ্ট পরিমান বাড়াতে পারতাম। আমাদের রাজ্যে মাছের ঘাটতি অনেকখানি মেটাতে পারতাম। কিন্তু সেই পরিমান অর্থ আমাদের রাজ্য সরকারের তরফ থেকে খরচ করতে পারছি না। কিন্তু আমাদের যে সমস্ত জলাশয়গুলি আছে সেই সমস্ত জলাশয়গুলি কো-অপারেটিভ সোসাইটির হাতে আছে। তাদের টাকা ছিল না। তারা যাতে মাছ চাষ করতে পারে একটার পর একটা বিরাট বিরাট জলাশয়ে--২শো, ৩শো, ৪শো বিঘা জমি নিয়ে এই রকম জলাশয় আছে--আমরা ফিস ফারমার ডেভলপমেন্ট এজেনন্সীর মাধ্যমে কো-অপারেটিভ এর হাত দিয়ে মাছ ছেড়ে দিচ্ছি পুরোপুরি সরকারী অনুদানে। আমরা এই ভাবে শুধু ১৩ হাজার হেক্টর ১৯৮৩-৮৪ সালের মার্চ মাসের মধ্যে সারা পশ্চিমবাংলায় ফিস ফারমার ডেভলপমেন্ট এজেন্সীর আওতায় এনে সেখানে তাদের অর্থ সাহায্য করেছি। কিন্তু সারা পশ্চিমবাংলায় এই মাছের ঘাটতি মেটাতে গেলে ১-২ বছরে সম্ভব নয়। একটা পরিকল্পনা করলে স্টেপ বাই স্টেপ সেই পরিকল্পনার দিকে এগোতে হবে। একটা পরিকল্পনা তৈরী হলে তার সুফল পেতে একটু সময় লাগে। সেই সুফলটা পেতে গেলে সকলকে সমবেত ভাবে সাহায্য করতে হবে। আপনারা জানেন যে এই মৎস্য উৎপাদন করতে গেলে সব চেয়ে বড় যে জিনিসটা দরকার সেটা হলো মানুষের আগ্রহ।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এই ডিমান্ডের জন্য যে টাইম ফিক্সড করা ছিল সেটা ৭.২৯ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। আমি ১০ মিনিট টাইম আপনাদের অনুমতি নিয়ে বাড়িয়ে দিতে চাচ্ছি। সো টেন মিনিটস টাইম এক্সটেন্ডেড। এবার মন্ত্রী মহাশয় আপনার বক্তব্য রাখুন।

**শ্রীকিরণময় নন্দ ঃ** গ্রামীন অর্থনীতির উন্নতি করতে গেলে কৃষির সাথে সাথে আজকে মাছ চাষ অপরিহার্য্য। মাছ চাষকে বাদ দিয়ে গ্রামীন অর্থনীতির উন্নতি কখনও সম্ভব নয়। অতএব সেই মাছ চাষ করতে গেলে এবং তার উন্নতি করতে গেলে সব চেয়ে যেটা বড় দরকার সেটা হলো মানুষের আগ্রহ সৃষ্টি করা। সেই কারণে আমরা ব্যাপক ভাবে পঞ্চায়েতস্তর পর্যন্ত ট্রেনিং-সুরু করেছি। আমাদের দপ্তর থেকে ভি. আর. ডি, এ (ট্রাইবেল)-এর মাধ্যমে প্রতিটি মানুষকে মাছ চাষ করার ট্রেনিং দেওয়া শুরু করেছি। পঞ্চায়েত এই ব্যাপারে এগিয়ে এসেছে। আমরা সেই প্রকল্প আজকে নিয়েছি যাতে ব্যাপক ভাবে মানুষের মধ্যে উৎসাহ সৃষ্টি করা যায় এবং উন্নত মানের যাতে চারা পোনা সরবরাহ করা যায় তার জন্য বড় হ্যাচারি গড়ে তুলছি। কারণ এই গুলি যদি না পাওয়া যায় তাহলে উন্নত মানের মাছ চাষ করা সম্ভব নয়। আপনারা জানেন যে আমাদের যে সমস্ত রিজারভারগুলি আছে সেই সমস্ত রিজারভার গুলিতে মাছ চাষ করতে গেলে যে পরিমান টাকার দরকার সেটা আমাদের হাতে নেই। আমাদের কোন পরিকল্পনা নেই যে আগামী দিনে এই সমস্ত বড় বড় রিজারেভারগুলিতে যাতে উপযুক্ত মাছ চাষ করতে পারি। একটা কথা আপনাদের কাছে সুস্পষ্ট ভাবে বলতে চাই মাছ বলতে কিছু কিছু মানুষের ধারণা আছে ৫ কেজি, ১০ কেজি ওজনের মাছ। আমরা পশ্চিমবাংলায় এই ওজনের মাছ উৎপাদন করতে চাই না। এটা করে মানুষের নিরুৎসাহের সৃষ্টি করি না। কারণ মানুষ সেই ফসলের উপর বেশী করে নজর দেয় যে ফসল বেশী লাভজনক হয়। ছোট ছোট চারা পোনা বিক্রিতে অনেক বেশী লাভ হয়। অনেক বেশী পয়সা যাতে মৎস্যজীবীরা পেতে পারে সেইজন্য আমাদের রাজ্য সরকার যে মাছ চাষ করছে তার থেকে ছোট ছোট মাছ বিক্রি করছে। এই ব্যাপারে আপনাদের অনুরোধ করবো আপনারা বাজার ঘুরে দেখে আসুন ছোট চারা পোনা বাজারে ছেয়ে আছে। পাঁচ-সাত কেজি মাছ উৎপাদন করে নিরুৎসাহের সৃষ্টি করি না।

পাঁচ-সাত কেজি মাছ তৈরী করতে গেলে বেশী পরিমান অর্থ এবং সময় লাগবে এবং তাতে করে একটা ব্যবসা লাভজনক হতে পারে না। সেইজন্য সাধারণ মানুষ যাদের মাছ চাষ করার আগ্রহ রয়েছে তারা ছোট ছোট চারাপোনা মাছের উৎপাদন করছে। সেই মাছ তারা বাজারে বিক্রি করছে। সেই কারণে আমি বলতে চাই আমরা যে প্রকল্পগুলি নিয়েছি সেইগুলিতে সাধারণ মানুষ এগিয়ে এসেছে এবং পঞ্চায়েত এগিয়ে এসেছে। সমবেত প্রচেষ্টাতে আমাদেব এই রাজ্য সরকার মাছের উৎপাদন বাড়াতে সমর্থ হবে। আজকে আমাদের অধিকাংশ পুকুরগুলি অধিক মালিকানা যুক্ত। অধিকাংশ পুকুরগুলি পার্টভেসটেড। একটা অংশ ভেষ্ট হয়েছে এবং একটা অংশ মালিকের হাতে রয়েছে। সেই জন্য ব্যাঙ্ক টাকা দিতে চাইছে না। সেই জন্য এই সব পুকুরে অর্থ লগ্নি করা মুশকিল আছে! এই ব্যাপারে আমরা একটা বিল আনতে চাচ্ছি, যে সমস্ত জলাশয়গুলি মৎস্য চাষের উপযোগী না করে ফেলে রাখা হয়েছে সেই গুলি যাতে আগামী দিনে মৎস্য চাষের উপযোগী করা যায় তার জন্য একটা আইন প্রনয়ন করতে চাচ্ছি। মাননীয় সদস্যকে বলি সুন্দরবনে মাছ সম্পর্কে কথা উঠেছে। সুন্দববন এলাকাতে যে সমস্ত ফিসারী গড়ে উঠেছে সেই সমস্ত ফিসারী থেকে অনেক অভিযোগ এসেছে। সেখানে অনেক বাঁধ কেটে দেওয়া হচ্ছে। সেখানে লোনা জল ঢুকছে এবং লোনা জল ঢুকে বহু ভেড়ী নষ্ট হয়ে যাচ্ছে। আমাদের দপ্তর থেকে আমরা লাইসেন্স দেওয়া বন্ধ করে দিয়েছি। যেই মাত্র এই অভিযোগ আমাদের কাছে আসে আমাদের দপ্তর থেকে তখন কোন লাইসেন্স দেওয়া হয় না। শুধু দপ্তর থেকে লাইসেন্স দেওয়া না হলেও সেখানে যদি কোন লোক অবৈধ ভাবে কোন বাঁধ করেন তাহলে সেই দায়িত্ব আমাদের সমবেত ভাবে নিতে হবে। কারণ সরকাব সব কাজ করে দেবে আর আমাদের কোন দায়িত্ব নেই এই কথা বললে চলবে না। আইন প্রনয়ন করলেই সব কাজ হয় না।

আইন প্রনয়ণ করলে কাজ হবে না যদি না সমবেত ভাবে সেই আইন কার্যকরী করা না হয়। এ বিষয়ে একটা ফ্যাক্ট ফাইন্ডিং কমিটি তৈরী হয়েছে--তারা রিপোর্ট দেবে কোথায় কোথায় লোনা জলে ফিসারী সম্ভব। লোয়ার সুন্দববনে যে সমস্ত এলাকা হবে সেখানে কো-অপারেটিভ এর মাধ্যমে ফিসারী তৈরী করে গরীব মানুষদেব দীর্ঘ মেয়াদী লীজ আমরা দিতে চাই। আমরা চাই না ব্যক্তিগত মালিকানার হাতে এই সমস্ত ফিসাবী চলে যাক। আমরা জানি এক একটা মানুষের হাতে শত শত বিঘা ফিসারী আছে। কিন্তু আইন ও কেন্দ্রীয় সরকার এ বিষয়ে বাধা যার জন্য আমরা কিছু করতে পারছি না। আমরা দুঃস্থ মানুষেব মধ্যে সমবায় করে গ্রুপ তৈরী করে সেখানে ফিসারী তৈরী করতে পাবতাম। কিন্তু সেখানে আইনের বাধা সৃষ্টি করছেন কেন্দ্রীয় সরকার। আমাদের দৃঢ় বিশ্বাস মানুষের সমবেত প্রচেষ্টায় আমরা পশ্চিমবালায় মাছের সমস্যার সমাধান করতে পারব। এ বিষয়ে আমাদের দপ্তর থেকে ৪টি শ্লোগান তৈরী করা হয়েছে--আপনারা নিজেরা মাছ চাষ করে নিজেদের কর্মসংস্থান করুন; মাছ চাষের মাধ্যমে পশ্চিমবাংলার পরিবেশ দূষণ রোধ করা যাবে এবং মাছ চাষের মাধ্যমে গ্রাম বাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করুন। আমার দৃঢ় বিশ্বাস সকলের সহযোগিতায় এই দপ্তরকে জনমুখী দপ্তরে আমরা রূপায়িত করতে পারব। সর্বশেষে আশা করি সকলেই আমার এই ব্যয় বরাদ্দ সমর্থন করবেন।

The motion of Shri Kiranmay Nanda that a sum of Rs 10,02,78,000 be granted for expenditure under Demand No 57, Major Heads "312-Fisheries, 512-Capital Outlay on Fisheries and 712-Loans for Fisheries".

(This is inclusive of a total sum of Rs. 1,67,17,000 already voted on account in March, 1984), was them put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.33 p.m. till 1 p.m., Thursday, the 12th April, 1984, at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 12th April 1984 at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 16 Ministers of State and 182 Members.

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker :** Honourable members, at the outset, I would like to move a Resolution congratulating the space consmonaut Shri Rakesh Sharma and his Soviet associates and also the Soviet Government in making this space mission successful. It is a historic day not only for our country but also for the friendship and collaboration between the great socialist people of Soviet Russia and our people, and this House would wish that this friendship between the great people of Soviet Russia and our people would be stronger and that there would be in future more such collaboration and more such enterprises so that we can see that India comes into the space world properly.

With these words, I request the House to adopt this Resolution I hope this is adopted.

--(Voices; Yes)--

(The Resolution was then adopted unanimously)

Members, I have received a letter giving a notice on a point of order from the Leader of the Opposition, Shri Abdus Sattar. In his letter, he requests me that he wants to raise a point of order on the floor of the House today. I don't know on what rule he has given this but it has come. I am of the view that the matter should be taken up immediately as it is of importance relating to sub judice matter that was discussed in the House yesterday. But, I don't find the Leader of the Opposition here at present. I had tried to contact him in the morning but I could not contact him and the Chief Whip of the Opposition Party has told me that he would be coming but he has not been able to contact him. Anyway, I will take up the question raised, if the Leader of the Opposition does come in between question hour Then I will suspend the question hour and take up the point of order of the Leader of the Opposition.

**Held over Starred Questions**
**(to which oral answer was given)**

**Road accidents in Garden Reach and Kidderpore areas**

***394.** (Admitted question No. *1835.) **Shri FAZLE AZIM MOLLA** and **Shri Sk. ANWAR ALI** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of persons killed or injured in road accidents in Garden Reach and Kidderpore areas during 1982-83 and 1983-84 (up to February, 1984); and

(b) steps taken and/or contemplated to regulate traffic in these areas?

**Shri Jyoti Basu** : (a) 1982-83
Killed - 19
Injured - 59
1983-84 (upto February, 1984)
Killed - 11
Injured - 73

(b) Traffic beats have been adequately manned. Some roads where vehiculer and pedestrian traffic are very heavy, have been declared one-way during peak hours. Speed - breakers have been set up at places to control fast moving traffic.

**Shri Abdul Rauf Ansari** : Will the Chief Minister let us know whether any Committee has been formed for giving advice to prevent frequent accidents in that area?

**Shri Jyoti Basu** : No Committee has yet been formed. When the new D.C. Takes over, I would call a meeting with him later on during this month to find out what can be done but there is a big difficulty. That is, a swinging bridge No. 1 at the Garden Reach area is 90 years old bridge and heavy vehicles are not allowed to ply over that bridge which is one of the main reasons for traffic problem in that area. This problem was discussed with Port Authorities and after that they submitted a proposal that 50% would be borne by us in regard to a new project and 50% by the Port Authorities but that proposal was submitted long time back, many years back. At that time the estimate was Rs. 6 crores but by now the prices of materials have gone up. That is one of the biggest problems.

**Pilferage of foodgrains from FCI godowns**

***396.** (Admitted question No. *2329.) **Shri Sk. ANWAR ALI** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state-

(a) whether the State Government has any information regarding pilferage of foodgrains from the godowns of the Food Corporation of India

during the last three years; and

(b) if so, the steps taken and/or contemplated by the State Government in the matter?

**Shri Jyoti Basu :** (a) Yes.

(b) On receipt of information of pilferage of foodgrains from the F.C.I the Police take action under the law. Special vigilance is also kept over godowns from where pilferage takes place.

**Shri Abdur Rauf Ansari :** Will the Chief Minister please let us know whether action taken by you has decreased the number of incidents?

**Shri Jyoti Basu :** I have no comperative figures with me, but during the last three years 1981-82-83, 116 cases were started for pilferage of foodgrains, 255 persons were arrested for these cases, 60 cases resulted in submission of chargesheet, 46 cases ended in final report.

**বাঁকুড়ায় দ্বারকেশ্বর নদের উপরস্থ সেতু সংস্কার**

***৫৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮। ) **শ্রী কাশীনাথ মিশ্র :** শ্রী কাশীনাথ মিশ্র ঃ পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) গত বন্যায় বিধ্বস্ত বাঁকুড়া জেলার রাজগ্রামে দ্বারকেশ্বর নদেব উপরস্থ সেতুটির পুণনির্মাণের কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) এর জন্য--

(১) কি কি বাবত কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(২) কতদিনে এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :** (ক) পূর্ত (সড়ক) বিভাগ ও বাঁকুড়া পৌরসভার যৌথ আর্থিক উদ্যোগে সেতুটির পুণনির্মানের কাজ শুরু করার বিষয়টি এখনও এই দপ্তরে পরীক্ষাধীন অবস্থায় রয়েছে।

(খ)

(১) সেতুটির জন্য নির্দিষ্ট কোন খাতে এখনও কোন অর্থ ববাদ্দ করা হয় নি।

(২) কাজ শুরু হওয়ার পর প্রয়োজনীয় অর্থ সংস্থানের উপর কাজটি শেষ হওয়া নির্ভর করছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই সেতুর কাজ আরম্ভ করার জন্য মেদিনীপুর ডিভিসনে টেন্ডার কল করা হয়েছিল কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে এই সেতুটি সরকারের উদ্যোগে নির্মিত হয় নি। এবং সেখানে যে কারিগরী বিদ্যার প্রয়োজন ছিল, যেটার প্রয়োজন হয় একটা সেতু নির্মাণ করার জন্য, সেটা সে সংস্থানে হয় নি। ওখানকার একজন স্থানীয় ব্যবসায়ী তৈরী করে দিয়েছিলেন। কারিগরী বিদ্যা হিসাবে যে দেওয়ালের দরকার, কুয়োর অর্থাৎ ওয়েল, পিলার এই যে তৈরী করা দরকার সেটা হয় নি। যেহেতু এটা বেসরকারী, তা সত্ত্বেও স্থানীয়

পৌরসভা, স্থানীয় জনসাধারণ এই সেতু সম্পর্কে আগ্রহ দেখাবার ফলে আমি ওখানে দু বার যাই, সমস্ত ইঞ্জিনীয়ারদের নিয়ে এবং দ্বিতীয় বার যখন যাই তখন পৌরসভার সভাপতি আমার সংগে ছিলেন। সেখানে গিয়ে ইঞ্জিনীয়ারদের সংগে আলোচনা করি এবং একটা প্ল্যান এষ্টিমেটও করা হয়। তাদের দেখা গেল ৫২ লক্ষ টাকার প্রয়োজন।

[1-10—1-20 p.m.]

আমাদের পক্ষ থেকে আমরা রাজী হয়েছি ৫০ শতাংশ দেবার জন্য। অর্থাৎ ২৬ লক্ষ টাকা দিতে আমরা রাজী হয়েছি। বাকী ৫০ শতাংশ সেটা দেবার কথা, ২৬ লক্ষ টাকা দেবার কথা স্বায়ত্ত শাসন ও নগর উন্নয়ন দপ্তরের, কারণ পৌরসভা তাদের কাছ থেকে সেটা নেবেন বলে ঠিক করেন। আমরা তাদের কাছে, কলকাতা নগর উন্নয়ন এবং পৌরসভার যিনি স্পেশ্যাল অফিসার, তাঁর কাছে আমরা ২৪ তারিখে আবার চিঠি লিখি, এই ব্যাপারে তারা অনুমোদন দেবেন কি না, তারপর আমরা আবার ৮ই ফেব্রুয়ারী তারিখে চিঠি লিখি, এবং আবার চিঠি লিখি এই মাসের পাঁচ তারিখে, তাদের আমরা তাগাদা করি এই সম্পর্কে তাদের অনুমোদন আছে কি না, এই টাকা তারা দেবেন কি না। কিন্তু সেই টাকা সম্পর্কে তারা এখনও পর্য্যন্ত আমাদের কিছু জানান নি। সুতরাং এই সম্পর্কে আমরা যে পরিকল্পনা করেছি, সেটা নিয়ে কাজ শুরু করতে পারছি না। তবে এটা জেনে রাখুন, তারা যদি টাকা দেন, তাহলে বর্ত্তমানে যে স্থানে ব্রীজটা আছে, সেখানে করা যাবে না, আর একটু আপষ্ট্রীমে গিয়ে ব্রীজটা করতে হবে, তা নাহলে জলের স্রোতে ওটা ভেঙ্গে যাবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মিদনাপুর ডিভিশনে, পূর্ত বিবাগ থেকে কোন টেন্ডার হয়েছিল কি না?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** টেন্ডার ডাকতে গেলে ৫২ লক্ষ টাকার টেন্ডার করতে হবে। আমরা ২৬ লক্ষ টাকা দিতে রাজী হয়েছি, আমরা এখনও পৌরসভার কাছ থেকে কোন উত্তর পাইনি, তারা এখনও আমাদের কিছু জানান নি। সুতরাং আমরা টেন্ডার করবো কি করে?

## পুলিস কর্তৃক নির্যাতন

*৫৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) গত ১০ই জানুয়ারী ভোর রাতে এন্টালী থানার জনৈক এস আই কর্তৃক বেচুলাল রোড নিবাসী জনৈক শ্রী অর্জুন সিং নামক যুবকের উপর নির্যাতনের ঘটনার কোন অভিযোগ সরকারের গোচরে এসেছে কিনা; এবং

(খ) এসে থাকলে, উক্ত ঘটনার--

(১) কোন অনুসন্ধান করা হয়েছে কিনা; এবং

(২) এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বোস ঃ** (ক) নির্য্যাতনের অভিযোগ সরকারের কাছে নেই।

(খ) (১), (২) প্রশ্ন ওঠে না।

**সুন্দরবনে জোয়ার তেকে বিদ্যুৎ উৎপাদন**

*৫৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭। ) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিদ্যুৎ বিভাগেব মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সুন্দরবনে জোয়ার থেকে বিদ্যুৎ উৎপাদনের কাজ কোন পর্যায়ে আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সুন্দরবনের বিভিন্ন খাঁড়িতে জোয়ার হতে বিদ্যুৎ শক্তি উৎপাদনের চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। গোসাবার অন্তর্গত দুর্গাধানী খাঁড়িতে একটি দুই মেগাওয়াট শক্তি সম্পন্ন বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের চিন্তা করা হয়েছে। বর্তমানে আই.আই.টি. খড়গপুরের সহযোগিতায় উক্ত বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের বিষয়ে মডেলের সাহায্যে পরীক্ষা নিরীক্ষার কাজ চলছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সুন্দববনে যে জোয়ারেব জল থেকে বিদ্যুৎ উৎপাদনেব চেষ্টা করা হচ্ছে, এটা কতদিন থেকে পরীক্ষা নিরীক্ষা এবং গবেষণা করা হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ঠিক নির্দিষ্ট বছর বলা মুস্‌কিল, তবে কয়েক বছর ধরে চেষ্টা হচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন গোসাবাতে চেষ্টা হচ্ছে, আমি জিজ্ঞাসা করছি গোসাবা ছাড়া আপনি বললেন অনেকগুলো জায়গায় চেষ্টা করা হচ্ছে, গোসাবা ছাড়া কোন কোন জায়গায় চেষ্টা করা হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সুন্দর বন এলাকায় অনেক খাঁড়ি আছে, সেই সব খাঁড়িগুলোর মধ্যে কোন কোন জায়গায় করার কথা ভাবা হচ্ছে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** এই যে জোয়ার থেকে বিদ্যুৎ উৎপাদন, এই সম্বন্ধে অন্য কোন দেশের অভিজ্ঞতা কি পশ্চিমবংগ সরকার কাজে লাগাচ্ছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ইয়ুরোপ এবং এশিয়ার কোন কোন দেশ এই চেষ্টা করেছে এবং জোয়ারকে কাজে লাগিয়ে বিদ্যুৎ উৎপাদন করছে, জাপান এই রকম ভাবে জোয়াবকে কাজে লাগিয়েছে। এই ব্যাপারে আমাদের একটা ছোট সংস্থা করা হয়েছে, তারা বাইরের এই সমস্ত অভিজ্ঞতা থেকে পরীক্ষা নিরীক্ষা চালাচ্ছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** আপনি বললেন সুন্দরবনের খাঁড়িতে জল বিদ্যুৎ তৈরী করবার জন্য চেষ্টা করছেন। আমরা জানি অনেক দিন আগে হল্যান্ড থেকে একদল এক্সপার্ট এখানে এসেছিলেন এবং তারা কিছু সাজেসান দিয়ে গেছেন। সেই সাজেসানের ভিত্তিতে এই চেষ্টা চলছে কিনা এবং সেই এক্সপার্টদের কি সাজেসান ছিল, সেটা দয়া করে জানাবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সেটা আমার জানা নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** সুন্দরবন এলাকায় জল বিদ্যুৎ তৈরী করার ব্যাপারে আপনারা যেসব পরীক্ষা নিরীক্ষা করেছেন তার জন্য কত টাকা ব্যয় হয়েছে এবং কতদিন ধরে এই পরীক্ষা নিরীক্ষা চালানো হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কত টাকা ব্যয় হয়েছে জানতে হলে নোটিশ দিতে হবে। তবে পরীক্ষা নিরীক্ষা কয়েক বছর ধরেই চালানো হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আপনি গোসাবায় ২ মেগাওয়াট উৎপন্ন হবার কথা বললেন। টোটাল প্রজেক্টটা কত মেগাওয়াটের এবং টোটাল কত মেগাওয়াট হতে পারে, সেটা আপনি বলতে পারবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় সদস্য বুঝতে ভুল করেছেন। আমরা মনে করি ওখান থেকে বিদ্যুৎ উৎপন্ন হতে পারে। কিন্তু এখন করা যাবে কিনা সেটা নিয়ে আই.আই.টি.তে পরীক্ষা নিরীক্ষা চালানো হচ্ছে।

### Housing Schemes under Sixth Plan

**565.** (Admitted question No. *290.) **Shri ABDUR RAUF ANSARI** : Wi the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) what is the physical target for the Sixth Five-Year Plan period for-

(i) construction of Rental Housing Flats for the people belonging to weaker sections of the community, with income up to Rs. 500 per month;

(ii) construction of houses/flats for persons with income up to Rs. 7,200 per annum;

(iii) construction of houses/flats for persons with income between Rs. 7,201 to Rs. 18,000 per annum; and

(b) to what extent the above target has been achieved so far?

**Shri Jatin Chakrabarty** : (a) (i) 666 flats

(ii) 1356 flata

(iii) 220 flats

(b) (i) Out of 666 we have completed 474 flats.

(ii) Out of 1356 we have completed 528 flats.

(iii) 88 flats.

**Shri Abdur Rauf Ansari :** Will the Honourable Minister be pleased to let the House know what are the problems which forced them not to reach the target?

**Shri Jatin Chakrabarty :** There are many problems. One is financial constraint. The second problem is with regard to supply of construction materials These are the two main constraints.

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন--৫০০ টাকা পর্যন্ত ইনকামওয়ালাদের সেই বাড়ীর ভাড়া কত?

**শ্রী যতীন চক্রবর্তী :** এগুলি বিক্রী করার জন্য তৈরী হচ্ছে, এগুলি ভাড়ার জন্য নয়। কারণ, মাননীয় সদস্যারা দেখেছেন বর্তমানে জিনিসপত্রের দর বাড়ার ফলে এবং জমি অধিগ্রহন করতে গিয়ে যে দাম দিতে হয় তার ফলে সেই সমস্ত শ্রেণী যাদের জন্য আমরা ফ্ল্যাট তৈরী করি, অর্থ দপ্তর থেকে যে ভাড়া শেষ পর্যন্ত নির্দিষ্ট করা হয় তাতে তাদের পক্ষে সেটা সম্ভবপর হয়

না। সুতরাং যতক্ষন পর্যন্ত এগুলি তৈরী হয়ে বিতরণের জন্য ঠিক না হবে এবং যতক্ষন পর্যন্ত অর্থ দপ্তরের কাছ থেকে ভাড়া মঞ্জুরী না হচ্ছে ততক্ষণ পর্যন্ত আমি কিছু বলতে পারছি না।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** বৃহত্তর কলকাতায় এই রকম কতগুলি পরিকল্পনা আছে এবং কলকাতার বাইরের জেলাগুলিতে কতগুলি পরিকল্পনা আছে, সেটা জানাবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমার কাছে যেসব তথ্য আছে সেটা বলে দিচ্ছি। যেমন ৬৬৬টির মধ্যে হাওড়ায় ২৭২টি, নদীয়ায় ১৯২টি, দার্জিলিং—এ ২০২টি। আর নিম্ন মধ্যবিত্তের জন্য ১ হাজার ৩৫৬টির মধ্যে হাওড়ায় ৪৬৪টি, কলকাতায় ৮০টি, ২৪ পরগণায় ৫৪০টি, দার্জিলিং--এ ২০টি, বর্ধমানে ২০৪টি, জলপাইগুড়িতে ৪৮টি। আর মধ্যবিত্তদের জন্য ২২০টির টার্গেট আমাদের আছে। এর মধ্যে দার্জিলিং—এ ২৪টি, ২৪ পরগনায় ৬৪টি, হাওড়ায় ৪৮টি, বর্ধমানে ৮৪টি, আর দুর্বলতর শ্রেণীর জন্য ৪৭৪টি করায় টার্গেট ঠিক হয়েছে। এর মধ্যে হাওড়ায় ৮০টি, নদীয়ায় ১৯২টি, দার্জিলিং—এ ২০২টি হবে।

[1-20—1-30 p.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রীমহাশয় যে জেলাগুলির কথা বললেন সেই জেলাগুলি বাদে অন্য জেলাতে এই ধরণের পরিকল্পনা গ্রহনের কথা সরকার চিন্তা করছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমরা জেলা ম্যাজিস্ট্রেটদের বলেছি যে আমাদের যদি জমি দেন এবং সেই জমি যদি আমরা অধিগ্রহন করতে পারি এবং আমাদের যে সংগতি তারমধ্যে যদি দাম হয় তাহলে শুধু কোলকাতায় নয়, কোলকাতার বাইরেও আমাদের পরিকল্পনা আছে এইসব শ্রেণীর ব্যক্তিদের জন্য বাড়ী তৈরী করার।

### Creation of posts of Additional and Special Secretaries for Officers of State Civil Service

***566.** (Admitted question No. *892.) **Dr. AMBICA BANERJEE :** Will the Minister-in-charge of the Home (Personnel and Administrative Reforms Department be pleased to state—

(a) whether the Government has any information to the effect that some States like Bihar, Uttar Pradesh, etc., have created posts of Additional Secretaries and Special Secretaries for officers of their State Civil Service; and

(b) if so—

(i) the position of West Bengal in the matter; and

(ii) the contemplation of the State Government in the matter?

**Shri Jyoti Basu :** (a) No. (b) Does not arise. The whole issue of improving the promotion prospects of the State Civil Service Officers is under examination of the Government. Meanwhile fifteen posts of A.D.M. have been created for the State Civil Service Officer. I may add that two posts have already been filled up.

**গঙ্গাজলঘাটি থানা এলাকায় বিদ্যুতের তার চুরি**

***৫৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২২। ) **শ্রী নবনী বাউরী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৩ সালের নভেম্বর—ডিসেম্বর মাসে বাঁকুড়া জেলায় গঙ্গাজলঘাটি থানা এলাকায় বিদ্যুতের তার চুরির অভিযোগে বিদ্যুৎ দপ্তরের জনৈক কর্মচারীকে গ্রেপ্তার করা হয়েছিল; এবং

(খ) সত্য হলে,—

(১) উক্ত কর্মীর নাম কি, ও

(২) উক্ত কর্মী কোন রাজনৈতিক দলভুক্ত কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (ক) বিদ্যুৎ দপ্তরের কোন কর্মচারী তার চুরির অভিযোগে গ্রেপ্তার হয়নি। তবে, বিদ্যুৎ পর্ষদের জনৈক কর্মচারী ঐ অপরাধে গ্রেপ্তার হয়েছিল।

(খ) (১) বিদ্যুৎ পর্ষদের উক্ত কর্মীর নাম শ্রী সঞ্জয় ব্যানার্জী।

(২) এ সম্পর্কে কোন সংবাদ জানানেই।

**নবনী বাউরি ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, বিদ্যুত দপ্তরের যে কর্মচারীকে গ্রেপ্তার করা হয়েছে তাকে সাসপেন্ড করা হয়েছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ দপ্তরের কর্মচারী নয়, বিদ্যুত পর্যদের কর্মচারী। তাকে সাসপেন্ড করা হয়েছে।

**Development of Roads and Bridges under Minimum Needs Programme**

***568.** (Admitted question No. *1209.) **Shri SATYA RANJAN BAPULI** : Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) what was the target and the actual achievement in the matter of development of roads and bridges under the Minimum Needs Programme during 1980-81, 1981-82 and 1982-83;

(b) what was the actual expenditure on development of roads and bridges under Minimum Needs Programme, as percentage to the outlay approved for the purpose by the Planning Commission for the periods mentioned above; and

(c) the reasons, if any, for which a portion of the funds provided for development of roads and bridges under the Minimum Needs Programme in the Budget Estimates could not be utilised during the periods mentioned above?

**Shri Jatin Chakravorty :**

| (a) | Year | Target | Achievement |
|---|---|---|---|
| | 1980-81 | 150 KM | 140 KM |
| | 1981-82 | 145 KM | 130 KM |
| | 1982-83 | 250 KM | 150 KM |

| (b) | Year | Actual expenditure | Percentage to approved outlay. |
|---|---|---|---|
| | 1980-81 | 6,26,96,511 | 100% (App.) |
| | 1981-82 | 6,41,51,131 | 95% (App.) |
| | 1982-83 | 5,31,68,126 | 67% (App.) |

c) The works on some roads under MNP, during period of execution, were disturbed and had to be slowed down on account of various problems, e.g. fixation of alignment, L.A. litigation etc. and as such a portion of fund though earmarked could not be spent for the purpose.

## বিভাগীয় কমিশনার

*৫৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৯। ) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় :** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) পশ্চিমবঙ্গে বিভাগীয় কমিশনার পদসমূহে নিয়োগের যোগ্যতাবলী কিরূপ;

(খ) বর্তমান বিভাগীয় কমিশনারদের পশ্চিমবঙ্গ সরকারের সচিব/বিশেষ সচিব পদে প্রশাসনিক অভিজ্ঞতা কতদিনের;

(গ) কমিশনারগণ প্রশাসনিক কাজকর্মগুলি সরেজমিনে পর্যবেক্ষণের জন্য জেলাগুলিতে নিয়মিত পরিদর্শন করেন কিনা; এবং

(ঘ) ১-১-১৯৮১ থেকে ৩১-১২-১৯৮৩ তারিখ পর্যন্ত সময়ে এই ধরনের মোট কতগুলি পরিদর্শন নোট (ইন্সপেকসন নোট) সরকারের কাছে এসেছে (প্রতিটি বিভাগের স্বতন্ত্র হিসাব)?

**শ্রী জ্যোতি বসু :** (ক) বিভাগীয় কমিশনার পদে আই.এ.এস. সুপার টাইম স্কেলের (২৫০০-১২৫।২--২৭৫০) অফিসারদের নিয়োগ করা হয়।

অফিসারদের আই.এ.এস সুপার টাইম স্কেল পেতে হলে আই.এ.এস. ক্যাডারে অন্ততঃ পক্ষে ১৬ বৎসর চাকুরি হওয়া চাই।

(খ) বর্তমানে যে তিন জন বিভাগীয় কমিশনার নিযুক্ত আছেন তাঁহাদের প্রশাসনিক অভিজ্ঞতা নিম্নে দেওয়া হলো।

(১) শ্রী চিত্তরঞ্জন গুহ মজুমদার, আই.এ.এস (১৯৫৭), কমিশনার, প্রেসিডেন্সী বিভাগ-ইনি আগে "ক্লোজড অ্যান্ড সিক্ ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্ট'--এর সচিব পদে ২১.৪.৭৪ হইতে ৬.৪.৭৬ পর্য্যন্ত অধিষ্ঠিত ছিলেন;

(২) শ্রী এল.বি.প্যারীয়ার, আই.এ.এস. (১৯৬৩), কমিশনার, বর্ধমান বিভাগ এবং শ্রী এস.এন. কাক্কার, আই.এ.এস (১৯৬৪), কমিশনার, জলপাইগুড়ি বিভাগ, আগে পশ্চিমবঙ্গ

সরকারের সচিব বা বিশেষ সচিব হিসাবে কোন পদে নিযুক্ত হননি।

(গ) হ্যাঁ।

(ঘ) ১.১.৮১ থেকে ৩১.১২.৮৩ পর্য্যন্ত সময়ে এই ধরনের মোট ৭৪টি পরিদর্শন নোট (Inspection note) পাওয়া গিয়েছে।

[(১) কমিশনার, বর্ধমান বিভাগ -- ৫৪

(২) কমিশনার, জলপাইগুড়ি বিভাগ -- ১

(৩) কমিশনার, প্রেসিডেন্সী বিভাগ -- ১৯]

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই উত্তরের একটা কপি যদি আমাদের দেওয়া হয় তাহলে ভাল হয়।

**Mr. Speaker :** You apply for the proceedings, and you will get it.

## বিদ্যুৎ উৎপাদন কর্মসূচী পর্যালোচনা

*৫৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৭।) **শ্রী অনিল মুখার্জী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ১৯৮৪ সালের জানুয়ারী মাসে রাজ্যের বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলির কর্মসূচী পর্যালোচনা করার জন্য কেন্দ্রীয় শক্তি মন্ত্রকের উদ্যোগে কোন বৈঠক হয়েছে কিনা;

(খ) হয়ে থাকলে,

(১) কোন তারিখে ঐ বৈঠক হয়েছিল;

(২) উক্ত বৈঠকের প্রধান আলোচ্য বিষয়সূচী কি কি ছিল;

(৩) উক্ত বৈঠকে কোন্ কোন্ প্রকল্পের বিষয় উল্লেখ করা হয়েছে ও কোন্ কোন্ নূতন প্রকল্পকে সাহায্যের প্রতিশ্রুতি দেওয়া হয়েছে; এবং

(গ) পশ্চিমবঙ্গে পারমাণবিক তাপবিদ্যুৎ প্রকল্প স্থাপনের সর্বশেষ পরিস্থিতি কিরূপ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ক) হ্যাঁ।

খ) (১) ২৪শে জানুয়ারী, ১৯৮৪

(২) বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলির কার্য্য পর্য্যালোচনা যথা, নির্মীয়মান বিদ্যুৎ কেন্দ্রগুলির কাজের অগ্রগতি, উৎপাদিত বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা ও তারজন্য ট্রান্সমিশন লাইন স্থাপন, গ্রামীণ বৈদ্যুতিকরণ; চালু বিদ্যুৎ কেন্দ্রগুলির উৎপাদনের পর্যালোচনা করা, ইত্যাদি।

(৩) উপরোক্ত আলোচনা পর্যালোচনা ছাড়া কোনও নতূন প্রকল্পের জন্য সাহায্যের কোনও প্রতিশ্রুতি পাওয়া যায় নি, বরং বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পকে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার পরিবর্তে অষ্টম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় অন্তর্ভুক্তির জন্য পরামর্শ দেওয়া হয়েছে।

গ) ইহা এখনও প্রাথমিক পর্যায়ে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাচ্ছি যে এই আলোচনা প্রসংগে

পশ্চিমবাংলায় জলবিদ্যুৎ কেন্দ্র নতুন করে স্থাপন করার জন্য কোন আলোচনা হয়েছে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** জল বিদ্যুৎ কেন্দ্রের কোন আলোচনা হয়নি।

**মুর্শিদাবাদ জেলার কানপুর—বহুতালী রাস্তা**

***৫৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৬।) **শ্রী শীশ মহম্মদ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি--

(ক) মুর্শিদাবাদ জেলার কানপুর--বহুতালী রাস্তাটির নির্মাণকার্য বর্তমানে কি পর্যায়ে আছে;

(খ) উক্ত রাস্তাটির নির্মাণকার্য আগামী আর্থিক বছরে সমাপ্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) উক্ত রাস্তা নির্মাণের জন্য অধিকৃত জমির মালিকদের ক্ষতিপূরণ দানের কি ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** (ক) রাস্তাটির প্রায় ৩ কিঃ মিঃ পীচের কাজ এবং ১০ কিঃ মিঃ মাটির কাজ হয়ে গেছে।

(খ) না।

(গ) প্রচন্ড আর্থিক অনটনের জন্য জমির ক্ষতিপূরণের অর্থ মেটানো সম্ভবপর হয় নি। তবে আগামী বছর এ ব্যাপারে কিছু অর্থ দেওয়ার চেষ্টা করা হবে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে রাস্তাটির ৩ কিলো মিটার পীচের কাজ এবং ১০ কিলো মিটার মাটির কাজ হয়েছে। আমার প্রশ্নটা হচ্ছে, এই আর্থিক বছরে বাকী অংশের মাটির কাজ হবে কি না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখনও পর্য্যন্ত এ্যাপ্রোপ্রিয়েশান বিল পাশ হয়নি। কাজেই যে অর্থ পাবো তাতে যদি করা সম্ভব হয় বিবেচনা করবো।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে প্রচন্ড আর্থিক অনটনের জন্য জমির ক্ষতিপূরণের অর্থ মেটানো সম্ভবপর হয়নি। কিন্তু এমন এমন পরিবার আছেন, যাদের এক মাত্র সম্বল যে জমি, সেই জমি এই রাস্তার জন্য পড়ে যাবার জন্য তাদের অবস্থা একেবারে সংগীন হয়েছে। কাজেই সেইদিকে বিবেচনা করে যদি ২।১টি পরিবার তাদের অর্থ মেটানোর জন্য দরখাস্ত করেন তাহলে সেটা আপনি বিবেচনা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই রকম দরখাস্ত যদি পাই তখন বিবেচনা করে দেখবো।

**শ্রী লুতফল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই রাস্তাটি কতদিন আগে স্যাংশান হয়েছিল এবং কোন প্ল্যানে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটা অনেকদিন ধরে পড়ে আছে। তৃতীয় পঞ্চ বার্ষিক পরিকল্পনার সময়ে এটা করা হয়েছিল এবং সেই সময় থেকে, আমি যেটা জবাব দিলাম যে আমাদের খরচ হবার কথা সর্বসাকুল্যে ৫১ লক্ষ ৮৫ হাজার টাকা।

[1-30—1-40 p.m.]

সেই জন্য আমি যেখানে যেভাবে টাকা পেয়েছি সেখানে সেভাবে খরচ করেছি। ৩ কিলো মিটার পিচ করেছি, ১০ কিলো মিটার মাটির কাজ করেছি। যদি এবারে অর্থ সংকুলান হয় তাহলে এটা করবার চেষ্টা করব। যেহেতু এটা দীর্ঘ দিন ধরে পড়ে আছে সেহেতু এটার ওপর অগ্রাধিকার দেবার চেষ্টা করব।

## সরকারী কর্মচারী বদলির নীতি

*৫৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৩।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশা-নিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকারী কর্মচারীদের বদলির ব্যাপারে কোন সাধারণ নীতি অনুসরণ করা হয় কিনা; এবং

(খ) ইহা কি সত্য যে বিভিন্ন দপ্তরে তৃতীয় ও চতুর্থ শ্রেণীর বহু কর্মচারীকে দীর্ঘদিন যাবৎ বদলি করা হয় নাই?

**জ্যোতি বসু ঃ** (ক) সাধারণতঃ প্রশাসনিক ও জনকল্যান স্বার্থে বদলিযোগ্য কর্মচারীদের তিন হইতে পাঁচ বৎসর অন্তর বদলি করার বিষয় বিবেচনা করা হইয়া থাকে। এই বদলি করার সময় স্বল্প--আয় বিশিষ্ট কর্মচারীদের বাসস্থান ও সংশ্লিষ্ট অর্থনৈতিক সমস্যার প্রতি দৃষ্টি রাখা হয়।

(খ) মহাকরণে ৩য় ও ৪র্থ শ্রেণীর কর্মচারীদের এক দপ্তর হইতে অন্য দপ্তরে বদলি করার ব্যবস্থা এতদিন ছিল না। ১লা এপ্রিল ১৯৮৪ সাল হইতে "সেক্রেটারিয়েট কেডার প্রথা" চালু হওয়ার ফলে বদলির ব্যবস্থা চালু হইতে চলিয়াছে।

মহাকরণের বাইরে ডিরেক্টরেট, আঞ্চলিক ও জিলাস্তরে পূর্বোক্ত নীতি অনুযায়ী যখন প্রয়োজন হয় তখন উক্ত শ্রেণীর কর্মচারীদের বদলি করা হইয়া থাকে।

## Statement referred to in reply to clause (Kha) of starred question No. 572.

আই.এ.এস., আই.পি.এস. এবং ডব্লু.বি.সি.এস. অফিসারগণের ক্ষেত্রে প্রশাসনিক ও জনকল্যান স্বার্থে অন্যত্র প্রয়োজনমত বদলি করিতে হয় এবং এইসব ক্ষেত্রে কোনও সময়সীমা সাধারণতঃ অনুসরণ করা সম্ভব হয় না।

কোন কোন বিভাগে তাহাদের নিজ নিজ কর্মচারীদের ক্ষেত্রে তিন হইতে পাঁচ বৎসর অন্তর বদলি করিবার বিষয় প্রশাসনিক প্রয়োজনে এবং জনস্বার্থে বিবেচনা করিবার নিয়ম চালু আছে এবং প্রয়োজন ক্ষেত্রে তাহা কার্য্যকরী করিয়া থাকেন।

পশুপালন বিভাগে ক্ষেত্র বিশেষে তিন বৎসর বা তাহার কম সময়েও জনস্বার্থে বদলি করার বিষয় বিবেচনা করিয়া থাকেন।

পঞ্চায়েত বিভাগে সাধারণতঃ বদলি করিবার নিয়ম নাই; তবে প্রশাসনিক প্রয়োজনে এবং কর্মচারীদের নিজস্ব অনুরোধে বদলি করিবার বিষয় বিবেচনা করা হইয়া থাকে।

সেচ ও জলপথ বিভাগে বদলি যোগ্য ইঞ্জিনীয়ারদের তালিকা প্রতি বৎসরের শেষে একবার করিয়া করা হয় এবং জনস্বার্থে তথা একস্থানে দীর্ঘকাল অবস্থিতির বিষয় বিবেচনা করিয়া বৎসরের প্রারম্ভে বদলি করার সিদ্ধান্ত গৃহীত হয়।

পূর্ত বিভাগে ইঞ্জিনীয়ার এবং অন্যান্য বদলি যোগ্য কর্মচারীদের ক্ষেত্রে তিন হইতে পাঁচ বৎসর অন্তর অন্তর এবং প্রশাসনিক প্রয়োজনে তাহার কম সময়ে অথবা ব্যক্তিগত অসুবিধার আবেদন অনুযায়ী বদলির বিষয় বিবেচনা করিয়া সিদ্ধান্ত গৃহীত হইয়া থাকে।

বন বিভাগ তাঁহাদের কর্মচারীদের ক্ষেত্রে ঘনঘন বদলি সীমিত করিয়া কমপক্ষে তিন বৎসর অন্তর বদলির বিষয় বিবেচনা করার জন্য নিজেরা একটি আদেশনামা চালু রাখিয়াছেন।

কৃষি বিভাগ তাহাদের বিভাগীয় এক নির্দেশনামা অনুযায়ী সাধারণতঃ পাঁচ বৎসর অন্তর কর্মচারীদের বদলির বিষয় বিবেচনা করিয়া থাকেন, তবে দূরবর্তী ও দুর্গম স্থানের ক্ষেত্রে তিন বৎসর অন্তর অনুরূপ বদলির ব্যবস্থা করিয়া থাকেন।

অন্তঃশুল্ক বিভাগ সাধারণতঃ তাঁহাদের 'এ' গ্রুপ কর্মচারীদের তিন বৎসর অন্তর এবং 'বি' ও 'সি' গ্রুপ কর্মচারীদের পাঁচ বৎসব অন্তর বদলি করিয়া থাকেন।

শ্রম বিভাগ ও মৎস্য বিভাগ তাহাদের বদলিযোগ্য কর্মচারীদের সাধারণতঃ তিন বৎসর অন্তর বদলি করিয়া থাকেন, তবে এইরূপ বদলি বাধ্যতামূলক নয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বিভিন্ন দপ্তরের একই জায়গায় ১৫ থেকে ২০ বছর পর্যন্ত অনেক কর্মচারী আছেন এবং এঁদের অনেকে দুর্নীতির সংগে জড়িত হয়ে পড়ছেন, এঁদের সম্পর্কে স্থানীয় জনপ্রতিনিধি হিসাবে আমরা দপ্তরে অভিযোগ করা সত্বেও এঁদের কেন বদলি করা হচ্ছে না? অবশ্য আমরা দেখছি যে, যখন আমরা এঁদের বিরুদ্ধে বিভাগীয় মন্ত্রীর কাছে অভিযোগ করছি, তখন বিভিন্ন সরকারী কর্মচারীদের সমিতি গুলি এসে আপত্তি জানাচ্ছে। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি কোন নির্দিষ্ট সার্কুলার দেবেন? যাঁরা ১৫ থেকে ২০ বছর পর্যন্ত একই জায়গায় থেকে জন--স্বার্থ বিরোধী কাজ করছেন তাদের বদলি করার জন্য কি সুনির্দিষ্ট সার্কুলার দেবেন?

**শ্রী জ্যোতি বসু :** সাধারণ--ভাবে এরকম সার্কুলার দেওয়া যায় না। এ ব্যাপারে একটা নিয়ম আছে, তিন থেকে পাঁচ বছর এক জায়গায় থাকার পর অন্য জায়গায় বদলি করা হয়। তবে কত গুলি বিভাগে পাঁচ বছরের কম সময়েও বদলি করা হয় তাঁদের নিজেদের প্রয়োজনে। তবে কারো বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ থাকলে এক বছরের মধ্যেও বদলি করা হয়। যদি মাননীয় সদস্যর কাছে কারো বিরুদ্ধে এরকম কোন অভিযোগ থাকে, তাহলে তিনি তা আমাকে জানাতে পারেন। তিনি যদি আমাকে অভিযোগ দেন, আমি নিশ্চয়ই তা দেখব। তবে উনি যে সমিতির কথা বললেন, তাও আমাকে নির্দিষ্ট করে জানালে আমি নিশ্চয়ই বিভিন্ন দপ্তরে জিজ্ঞাসা করব যে, এরকম কেউ বাধা দিয়েছে কিনা। যদি এরকম কোন ঘটনা ঘটে থাকে, তাহলে নিশ্চয়ই দেখতে হবে যে, কারা বাধা দিয়েছে, কেন বাধা দিয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আমরা বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের কাছে জনস্বার্থে বিভিন্ন কর্মচারীকে বদলি করার জন্য সুনির্দিষ্ট অভিযোগ জানিয়েছি, কিন্তু তার পরে দেখেছি সে ক্ষেত্রে সরকারী কর্মচারী সমিতির হস্তক্ষেপ ঘটেছে এবং সেখানে আমরা বিধান সভার সদস্য হিসাবে মর্যাদা পাইনি, সরকারী কর্মচারী সমিতির বক্তব্যই মুখ্য হয়ে দাঁড়িয়েছে, সুতরাং আপনি কি এই বিষয়টির প্রতি একটু দৃষ্টি দেবেন?

**শ্রী জ্যোতি বসু :** সাধারণ ভাবে কথা বলে লাভ নেই। আপনি অভিযোগ করলেই সত্য হবে? আমি এখানে বলতে পারি যে, সেটা বিচার করা হবে। আপনার কাছে দু একটি অভিযোগ

থাকলে আপনি দেবেন, আমি খোঁজ নিয়ে দেখব।

**শ্রী বিমল কান্তি বসু ঃ** বদলির ব্যাপারে যে সাধারণ নিয়ম আছে অনেক ক্ষেত্রেই তার ব্যতিক্রম হচ্ছে। এমন ঘটনা দেখা যাচ্ছে যে, ৮।৯ বছর একই জায়গায় কাজ করছে, তাকে বদলি করা হচ্ছে না, অথচ ১।২ বছর কাজ করার পরেই অপর আর একজনকে বদলি করা হচ্ছে। সুতরাং বদলি নীতিটি ঠিক ভাবে কার্যকরী করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি কোন সুনির্দিষ্ট নির্দেশ দেবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সুনির্দিষ্ট নির্দেশ আছে। তবে ব্যতিক্রম হয়ত কিছু কিছু জায়গায় হয়ে থাকতে পারে এবং এ বিষয়ে আমার কাছেও কিছু অভিযোগ এসেছিল--এখন নয়, যখন এর আগের বার আমরা সরকারে ছিলাম--সেগুলিতে আমি দেখেছিলাম যে, বিদ্যুৎ বিভাগে ১০ বছর, ১৫ বছর, ২০ বছর ধরে একই লোক একই জায়গায় রয়েছে, বদলি করা হয়নি। এ রকম আরো কিছু অভিযোগ আমার কাছে এসেছিলাম, আমি বিভাগীয় মন্ত্রীদের বলেছি, তাঁরা নিজেরা যেন একটু তদারকি করে দেখেন, সুবিচার, অবিচার, সব দেখে ব্যবস্থা করেন।

## পশ্চিম দিনাজপুর জেলায় ইলেকট্রিক তার চুরি

***৫৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৬।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় ১৯৮১ সালের জানুয়ারী মাস হতে ১৯৮৩ সালের জানুয়ারী মাস পর্যন্ত সময়ে ইলেকট্রিক তার চুরির কোন ঘটনা ঘটেছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ সময়ে কত টাকার তার চুরি হয়েছে; এবং

(গ) উক্ত ঘটনায় সংশ্লিষ্ট কতজনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (ক) হ্যাঁ

(খ) মোট ২৯,৯৫,৯৬০.০০ টাকার তার চুরি হয়েছে।

(গ) উক্ত ঘটনার সংশ্লিষ্ট মোট ৩০ জনাকে পুলিশ গ্রেপ্তার করেছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** তার চুরি প্রতিরোধ করার জন্য যে নাইটগার্ড--এর ব্যবস্থা করতে চলেছেন, ক্যাজুয়াল স্বেচ্ছাসেবী, নির্দিষ্ট সময় সীমা পর্যন্ত কাজ করার পর তাদের ভবিষ্যতে চাকরী পাওয়ার ক্ষেত্রে কি নিশ্চয়তা থাকবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** চাকরী পাবার নিশ্চয়তা থাকবে না। যখন চুরি বন্ধ হয়ে যাবে তখন কাজ চলে যাবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন চুরি বন্ধ হয়ে গেলে স্বেচ্ছাসেবী বাহিনীর কাজ বন্ধ হয়ে যাবে। এই চুরি বন্ধ হবে বলে কি আপনি মনে করেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমি বিশ্বাস করি হবে। স্বেচ্ছাসেবীরা একটা নির্দিষ্ট উদ্দেশ্য নিয়ে স্বেচ্ছায় কাজ করতে এসেছেন। তার চুরি বন্ধ করার জন্য নির্দিষ্টভাবে দায়িত্ব নিয়ে কাজ করছেন। ইতিমধ্যে ৬টি জেলা থেকে যে হিসাব পেয়েছি তাতে চুরি অনেক বন্ধ হয়েছে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি বহু সময়ে দেখা যায় তার টানা হয়েছে কিন্তু সেখান থেকে ও.এম. না হওয়ার ফলে কারেন্ট যাচ্ছে না। এইরকম আর. ইর যে তার থাকে সেই তার বেশী চুরি যায় না লাইফ ওয়েভ অর্থাৎ বিদ্যুৎ প্রবাহ যখন চলে সেই তার বেশী চুরি যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আর.ই লাইন করতো, ও.এম নিতো না। বিদ্যুৎ পর্ষদ থেকে এই নির্দেশ দেওয়া হয়েছে আর.ই যখন কাজ শেষ করবে এটা নিতে হবে। এও নির্দ্দেশ দেওয়া আছে আর.ইর কাজের সাথে সাথে কানেকসান দেওয়া হবে সে ডোমেসটিক কানেকসান হোক বা অন্য যে কোন কানেকসান হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ৬টি জেলায় স্বেচ্ছাসেবীবাহিনী ভাল সার্ভিস দেওয়ার জন্য চুরি বন্ধ হয়ে গেছে। যদি চুরি বন্ধ হয়ে থাকে তাহলে স্বেচ্ছাসেবীদের বাদ দেওয়া হয়েছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** চুরি বন্ধ হওয়া মানে অনেক কমেছে। এটা থেকেই বোঝা যাবে যে চুরি হওয়ার আর সম্ভাবনা নেই এবং তারাও জনসাধারনকে বোঝাচ্ছে।

**ডাঃ মানস ভুঁঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন চুরি কমেছে। আমার প্রশ্ন হচ্ছে এই চুরি বন্ধ হওয়ার কতদিনের মধ্যে ওদের কাজ বন্ধ হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা কি করে বলা যাবে। এইভাবে কোনদিনও বলা যাবে না। চুরি করার প্রবনতা এই সমাজে আছে। সুতরাং কিছু ব্যবস্থা করতে হবে এবং শুধু পুলিশ দিয়ে সম্ভব নয়, জনসাধারনের সাহায্য চাই। তারমধ্যে পঞ্চায়েতের সাহায্য আমরা চেয়েছি, পঞ্চায়েতগুলি এগিয়ে আসছে, জনসাধারনকে বোঝানোর চেষ্টা করছে, এইভাবে প্রচেষ্টা চালানো হচ্ছে।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** আপনার প্রচেষ্টাকে আমি সাধুবাদ জানাই পঞ্চায়েত কর্তৃক স্বেচ্ছাসেবী বাহিনী গঠনের জন্য। আমার প্রশ্ন হলো, যেভাবে পঞ্চায়েতের মারফত স্বেচ্ছাসেবী বাহিনীর সাহায্য আপনি চাইছেন--পশ্চিমবাংলায় ৫৬ হাজার গ্রাম পঞ্চায়েত আছে--অনেক জায়গায় কংগ্রেস দলের পঞ্চায়েত আছে--কংগ্রেস রাজনৈতিকভাবে বামফ্রন্টের বিরোধিতা করবে--সেইসব পঞ্চায়েতের মারফত যদি স্বেচ্ছাসেবী বাহিনী করা হয় এবং সেই সব জায়গায় যদি চুরি যায়--তারা তো সহযোগিতা করবেন না--আপনি তখন কি করবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমাদের কাছে যে রিপোর্ট আছে, কংগ্রেস প্রভাবাধীন যে গ্রাম পঞ্চায়েত আছে তাঁরাও সহযোগিতা করছেন।

### অম্বিকানগর-রাইপুর এগ্রিকালচার মার্কেট লিঙ্ক রোড

***৫৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৪।) শ্রী রামপদ মান্ডি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার অম্বিকানগর হইতে রাইপুর এগ্রিকালচার মার্কেট লিঙ্ক রোড মেরামত ও রক্ষণাবেক্ষণের ব্যাপারে রাজ্য সরকারের কোন দায়িত্ব আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** কেন্দ্রীয় সরকারের অনুদানের ভিত্তিতে অম্বিকানগর রায়পুর রাস্তার অংশবিশেষ মার্কেটলিংক রোড হিসাবে উন্নত করা হয়েছিল। এর রক্ষনাবেক্ষনের ব্যাপারে কোন কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায় নি। এই জাতীয় সড়কের তত্ত্বাবধানের ক্ষেত্রে রাজ্য সরকারের তরফে ব্যবস্থা গ্রহনের প্রয়োজনীয়তা নিশ্চয় আছে। কিন্তু চরম অর্থাভাবের জন্য এই জাতীয় রাস্তা যথাযথ রক্ষণাবেক্ষণ করা বর্তমানে সব সময় সম্ভব হচ্ছে না।

[1-40—1-50 p.m.]

**শ্রী রামপদ মাণ্ডী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন—এই রাস্তাটি মেরামতের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে কোন টাকা পয়সা চাওয়া হয়েছে কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** কেন্দ্রীয় সরকার রাস্তাটি তৈরী করার জন্য টাকা দিয়ে খালাস, তারপর তার রক্ষণাবেক্ষণের দায় দায়িত্ব এসে পড়ে আমাদের রাজ্যসরকারের উপর এবং সব সময়েই অর্থাভাব থাকে, —এটা আমাদের দুর্ভাগ্য—সেজন্য আমরা যতখানি রক্ষণাবেক্ষণ দরকার ততখানি পারি না। তবু চেষ্টা করা হয়, যাতে করে অন্ততঃ যাকে বলে ট্রাফিক ওয়ারদি সেইভাবে মেরামতের চেষ্টা করি।

**শ্রী বিমল কান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রশ্নটির (১৪২৪) উত্তর দিচ্ছেন, এটা আমরা দেখছি এগ্রিকালচার মার্কেট লিংক রোড। কিন্তু এখানে আপনি পূর্ত্ত বিভাগের তরফ থেকে উত্তর দিচ্ছেন, এটা পূর্ত্ত বিভাগের রাস্তা না এগ্রিকালচার রোড, এগ্রিকালচার ডিপার্টমেন্টের সেটা জানতে চাই।

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** মার্কেট রোড যেটা, সেটাতে আমরা এগ্রিকালচার ডিপার্টমেন্টের কাছ থেকে সাহায্য পাই। কিন্তু তাঁদেরও তো আর্থিক অসংগতি আছে। সেজন্য অনেক সময় তাঁরা আমাদের সংগে সহযোগিতা করতে চাইলেও পেরে ওঠেন না।

### Fees for Pilgrims of Gangasagar Mela

***575.** (Admitted question No. *1530.) **Shri NABA KUMAR ROY :** Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to refer to the Notification bearing No. 125-P., dated 7th January, 1978 and to state the considerations for which the fee imposed on the pilgrims coming to attend the Gangasagar Mela was withdrawn by the State Government in 1978?

**Shri Jyoti Basu :** The fee imposed on the Pilgrims was withdrawn in 1978, by issuing a notification bearing No. 125-P dated 7th January, 1978 in consideration of certain representations made to Government and with the expection that it would be possible for the State Government to meet the expenditure involved for safeguarding the health, safety and welfare of the pilgrims attending the Gangasagar Mela, from other resources, without realisation of fees from the pilgrims.

**Mr. Speaker :** Mr. Sattar, I have received your letter in which you wanted to raise a point of order today. I have decided to take it up firstly

in the morning. But you are not present. Do you want that it should be taken up now?

**শ্রী আবদুস সাত্তার :** না, ওটা কোয়েশ্চেন আওয়ারসের পরে হবে।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি--এই গঙ্গাসাগর মেলায় কপিলমুণির মন্দির, যেখানে লক্ষ লক্ষ টাকা প্রণামী আসে এবং এই প্রণামীর টাকা কড়ি পান্ডারা সব নিয়ে যায় এ সম্পর্কে কাগজে দেখছিলাম। পশ্চিমবঙ্গের স্বার্থে যাতে এই টাকাটা পশ্চিমবঙ্গ সরকারের হাতে আসে এবং মেলার জন্য খরচা করা হয়, এ সম্বন্ধে কোন আইন করবার কথা আপনারা চিন্তা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** আমাদের কাছে প্রশ্নটা এসেছে, তবে এ বিষয়ে আমাদের মন্ত্রীমন্ডলী এখনও আলাপ আলোচনা করেননি।

### গভীর নলকূপ ও জলোত্তোলন প্রকল্পে বিদ্যুতায়ন

*৫৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৪।) **শ্রী আনিসুর রহমান :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮২--৮৩ সালে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ পর্ষদ কর্তৃক কত সংখ্যক--

(১) গভীর নলকূপ প্রকল্পে ও

(২) নদী জলোত্তোলন প্রকল্পে বিদ্যুতায়ন করা হইয়াছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** (১) ১১৪টি গভীর নলকূপ ও (২) ২২টি নদী জলোত্তোলন পাম্প।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন--এর চেয়ে আরও উন্নত ধরণের পরিকল্পনা আছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** একথা বলতে পারি যে গত দুই মাসে পাঁচ থেকে সাত হাজার শ্যালো টিউবওয়েলকে বৈদ্যুতিকণ করা হয়েছে এবং যে সমস্ত গভীর নলকূপ বা আর.এল.আই অর্থাৎ নদী জলোত্তোলন প্রকল্পের পাম্প যার মধ্যে অনেকগুলোই ডিজেলে চলে তাদের ক্ষেত্রে বলা হয়েছে যে বিদ্যুৎ দপ্তর বা বিদ্যুৎ পর্ষদের কাছে এ বিষয়ে বললে অগ্রাধিকারের ভিত্তিতে বৈদ্যুতিকণ করা হবে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় গভীর নলকূপ, নদী জলোত্তোলন প্রকল্পে বৈদ্যুতিকরণের করার ব্যাপারে ভাল সিদ্ধান্তই নিয়েছেন। কিন্তু সংশ্লিষ্ট বিভাগকে মাইনর ইরিগেশন বিভাগ প্রয়োজনীয় টাকা জমা দেবার পরও বিদ্যুৎ দিতে পারেন নি--এই রকম কোন ঘটনা আছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আমার কাছে যে হিসাব আছে তাতে এই রকম খবর নেই। দু'একটি টেকনিক্যাল কারণে থাকতেও পারে, নির্দিষ্ট ঘটনা নেই। মাননীয় সদস্য যদি নির্দিষ্ট ঘটনার খবর দেন তাহলে ব্যবস্থা নিতে পারি।

### কৃষ্ণনগর--শিকারপুর রাস্তা

*৫৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৯।) **শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ইহা কি সত্য যে, জাতীয় প্রতিরক্ষা ও কাঁচাপাট পরিবহণের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ কৃষ্ণনগর--শিকারপুর সড়কটি চওড়া করার কাজ পর্যায়ক্রমে হাতে নেওয়া হচ্ছে;

(খ) সত্য হ'লে, প্রধানতঃ কি কি কারণে একই সঙ্গে ঐ রাস্তাটির কাজ হাতে নেওয়া সম্ভব হচ্ছে না; এবং

(গ) এই সড়কটির প্রসারের ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোন প্রকার সহায়তা করছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** ক) কৃষ্ণনগর শিকারপুর সড়কের চাপড়া তেহট্ট অংশটি চওড়া করা হয়েছে। বাকী অংশ সম্পর্কে কোন প্রকল্প নাই।

খ) প্রশ্ন উঠে না।

গ) না।

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি, মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার একটা বিরাট অংশের কেন্দ্রস্থল হচ্ছে কৃষ্ণনগর। কৃষ্ণনগরের কেন্দ্রে ঐ রাস্তা দিয়ে প্রচুর গাড়ী চলাচল করে, বিশেষ করে ঐ রাস্তাটি জাতীয় সড়কের অনুরূপ। এই সম্পর্কে বিশেষ গুরুত্ব দিয়ে এই সড়ককে প্রসস্ত এবং উন্নত করবার চেষ্টা করবেন কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই রাস্তাটির নাম হচ্ছে কৃষ্ণনগর চাপড়া--তেহট্টা--করিমপুর--শিকারপুর রাস্তা এবং এটা ৮০ কিলোমিটার লম্বা। এই রাস্তার কৃষ্ণনগর--চাপড়া অংশ তিন মিটার চওড়া, চাপড়া--তেহট্টা অংশ ৫.৫ মিটার চওড়া এবং তেহট্টা--করিমপুর অংশ তিন মিটার চওড়া। এখানে আমরা ১১ লক্ষ টাকা খরচ করে চাপড়া--তেহট্টা রাস্তাটিকে ৩ মিটার থেকে বাড়িয়ে পাঁচ মিটার চওড়া করেছি। আমরা দুটো প্রকল্প তৈরী করেছি। একটি হোল ১৪ লক্ষ ২২ হাজার ৫৬৫ টাকার এবং আরেকটি হোল ২০ লক্ষ টাকার। এই ১৪ লক্ষ ২২ হাজার ৫৬৫টাকা হচ্ছে কৃষ্ণনগর--চাপড়া অংশটির জন্য। আর তেহট্টা--করিমপুর অংশের জন্য আমাদের প্রয়োজন হবে ২০ লক্ষ টাকা। এই টাকাটা কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যাবেনা কারণ এটা হচ্ছে আমাদের রাজ্য--সড়ক। রাজ্য--সড়কের জন্য খরচ আমাদের নিজেদের ফান্ড থেকেই করতে হবে। সুতরাং এই অবস্থায় কেন্দ্রীয় সরকারের কাছে লিখে কোন ফল পাওয়া যাবে না।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে বলবেন কি--এই ৮০ কিলোমিটার পুরো রাস্তাটাই ৫ মিটার চওড়া করে করতে কতদিন সময় লাগতে পারে বা সেই রকম কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** সেটাতো নির্ভর করে প্রয়োজনীয় টাকা পাওয়ার উপর। সেটা পেলে কতদিন লাগবে সেটা বুঝে প্রাকল্প তৈরী করে করতে পারি। কতদিন লাগবে--এই প্রশ্নের জবাব দেওয়া যায় না।

[1-50—2-00 p.m.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** কৃষ্ণনগর শিকারপুরের ঐই রাস্তাটি দিয়ে ডি.এস.টি.সি, সি.এস.টি.সি এবং প্রাইভেট বাস চলাচল করে। কিন্তু করিমপুরে ঐই রাস্তাটির বিভিন্ন অংশ ভেঙ্গে গেছে। সেখানে কোন বাস চলাচল করা সম্ভব নয়, এই কথা আপনি জানেন কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** মাননীয় সদস্য জানেন কি এই রাস্তায় ট্রাফিক অত্যন্ত কম।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এই রাস্তা দিয়ে অনেক লোক চলাচল করে। সেই জন্য বছর চারেক আগে এই বিধানসভায় একটা প্রস্তাব উঠেছিল এবং সেটা সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হয়েছিল। এই রাস্তাটি যাতে দ্রুত সম্প্রসারন করা যায় তার জন্য প্রস্তাব উঠেছিল। বিধানসভার গৃহীত প্রস্তাব বলে এই রাস্তাটি দ্রুত সম্প্রসারনের জন্য আপনি কি বিশেষ ভাবে দৃষ্টি দেবেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** না, দেব না।

**পূর্বাশা দ্বীপ**

***৫৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪৪।) **শ্রীপুলিন বেরা ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ২৪-পরগনা জেলার বসিরহাট মহকুমার দক্ষিণে বঙ্গোপসাগর উপকূলে নতুন জেগে ওঠা 'পূর্বাশা' দ্বীপটির দখল নিয়ে বাংলাদেশ ও ভারত সরকারের আলাপ--আলোচনার ফলাফল সম্পর্কে কোন তথ্য রাজ্য সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না।

(no supplementary)

**বগুলা সাব--স্টেশন**

***৫৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩১।) **শ্রী সতীশ বিশ্বাস ঃ** গত ২১.৪.১৯৮৩ তারিখের প্রশ্ন নং *৬২২ (অনুমোদিত প্রশ্ন নং *২২২৭।) উত্তর উল্লেখ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) বগুলা ৬৬ কেভি সাব--স্টেশন প্রকল্পটি কোন্ সালে গৃহীত হয়েছে;

(খ) বর্তমানে ঐ কাজটি কি অবস্থায় আছে;

(গ) কত দিনে এই কাজ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) এই কাজে বিলম্বের কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (ক) রানাঘাট হইতে বগুলা ৬৬ কে ভি সিংগল সার্কিট ট্রান্সমিশন লাইন এবং বগুলাতে টারমিনাল সাব ষ্টেশন নির্মান প্রকল্পটি ১৯৭৫--৭৬ সালে হইয়াছিল।

(খ) একটি ৬৬।১১ কে. ভি. ৫ এম.ভি এ ট্রান্সফরমার বিদ্যুতায়িত করা হয়েছে। একই শক্তির দ্বিতীয়টি চালু করার ব্যবস্থা হচ্ছে।

(গ) তিনমাস।

(ঘ) মাঝে মাঝে লাইনের সাজ সরঞ্জাম চুরি এবং প্রশাসনিক ত্রুটি সাবষ্টেশানটির নির্মানে বিলম্বের প্রধান কারণ।

**শ্রী সতীশ বিশ্বাস ঃ** বিলম্বের কারণ হিসাবে আপনি বললেন যে মাঝে মাঝে চুরি যায়। এই চুরি সম্পর্কে নির্দ্দিষ্ট কোন অভিযোগ আপনার দপ্তর থেকে করা হয়েছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** রানাঘাট থেকে বগুলা পর্যন্ত যে লাইন টানা হয়েছিল প্রথম দফার তার চুরি হয়ে গেছে। দ্বিতীয় দফায় আবার সেই তার টানা হয়েছে। কে চুরি করে নিয়ে গেছে এই রকম কোন নির্দ্দিষ্ট অভিযোগ আমার কাছে নেই।

### জঙ্গিপুরে ভাগীরথী নদীর উপর সেতু

***৫৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৯।) **শ্রী হাবিবুর রহমান ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর পৌর সভার বাড়ির ঘাটে ভাগীরথী নদীর উপর সেতুনির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত সেতুনির্মাণেব জন্য--

(১) এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে, এবং

(২) ঐ কাজ কতদিনের মধ্যে আরম্ভ হইবে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** (ক) এরূপ কোন পরিকল্পনা সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লুতফুল হক ঃ** এই যে ব্রীজটার কথা আজ প্রশ্ন আকারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এসেছে এই ব্রীজটার দুই পার, এপার এবং ওপার মিউনিসিপ্যালিটি বা রুরাল এলাকায় অবস্থিত। এই ব্রীজটা কিসের মধ্যে দিয়ে কন্সট্রাকসানের কথা বলা হয়েছে এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** আমি কি করে জানবো। নিয়ম হচ্ছে যেটা--নিয়মটা মাননীয় সদস্যরা হয়ত ভাল করে জানেন না--আমাদের কোন সেতু বা রাস্তা সম্পর্কে যদি সিদ্ধান্ত নিতে হয় বা পরিকল্পনার আওতায় আনতে হয় তাহলে এটা মনে রাখবেন প্রতিটি জেলায় একটা কমিটি আছে, সেখানে স্থানীয় বিধায়ক বা সেখানকার মন্ত্রী এই কমিটির সদস্য হন--সেই কমিটি জেলাতে একটা সভা হয় সেই সভায় অগ্রাধিকারের ভিত্তিতে ঠিক করে দেন কোন সেতুটা গুরুত্বপূর্ণ। কিন্তু আমি দেখেছি বিধেয়করা আমার কাছে গিয়ে বলেন যে আমার এই রাস্তা করে দিন। আমি তো এটা করতে পারবো না।

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** আমার হাত--পা বাঁধা, আমাকে বলে কি হবে? এই পরিকল্পনা গ্রহণ করা সম্ভব হবে কি হবে না সেটা বিবেচনা করার দায়িত্ব কো--অর্ডিনেশান কমিটির। তারপরে কো--অর্ডিনেশান কমিটি যদি সেই সম্পর্কে আমার কাছে রিপোর্ট পাঠান তখন আমি দেখবো আমার আর্থিক ক্ষমতার মধ্যে সেটা করা সম্ভব কিনা। তারপরে আমি কাজে হাত দিয়ে থাকি।

**শ্রী লুৎফল হক ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় আপনি নিজে জানেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও জানেন যে বারিয়াট যেটা বলা হয়েছে সেটা গাড়িঘাট হবে। ওই পাড়টি জঙ্গীপুর মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত। জঙ্গীপুর মিউনিসিপ্যালিটি এরিয়া উইদিন দি মিউনিসিপ্যাল টাউন এই ঘাটটি অবস্থিত। সেখানে ভাগীরথী রিভার এই মিউনিসিপ্যালিটিকে দুভাগ করে রেখে দিয়েছে এটা সবাই জানেন, অস্বীকার করে লাভ নেই। এখানে রঘুনাথগঞ্জে হাইস্কুল এবং অনেক ইমপর্টেন্ট জায়গা আছে সেখানে রেকমেনডেশান এ্যাডভাইসারি কমিটি থেকে এবং কো--

অর্ডিনেশান কমিটি থেকে পাওয়া গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী এবং আপনি নিশ্চয় জানেন যে এই অসুবিধার কথা। সুতরাং এই অসুবিধা দূর করার জন্য আপনি কি ব্যবস্থা করবেন সেটা জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** মুশকিল হচ্ছে বিরোধী সদস্যারা কো--অর্ডিনেশান কমিটির কথা বললেই ক্ষেপে যায়। এটা যে সেই কো--অর্ডিনেশান কমিটি নয়, এটা যে অন্য কো--অর্ডিনেশান কমিটি সেটা ওরা বুঝবেন না। সেখানে জেলাতে বিধানসভার সদস্য নিয়েই এই কমিটি করা হয় এবং ওই কমিটিতে মাননীয় সদস্য লুৎফল হক মহাশয়ও আছেন। সেখানে কো--অর্ডিনেশান কমিটি সমগ্র জেলায় নানারকম উন্নয়ন মূলক কাজ সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করে। কোথায় কোন রাস্তার প্রয়োজন, কোথায় সেতুর প্রয়োজন তারাই আমাকে জানায়। তারা জানালে পরে আমি অগ্রাধিকার ভিত্তিতে তার কাজ আরম্ভ করে থাকি।

**শ্রী আবুল হাসনাৎ খান :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে ব্রিজের কথা বলা হয়েছে এটা কো--অর্ডিনেশান কমিটি থেকে পাশ করা হয়েছে। আমাদের জেলার সমগ্র এম.এল.এ. এবং আমাদের পক্ষের, বিরোধীপক্ষের সবাই মিলে একমত যে এই ব্রিজ হওয়া উচিত। এটা কো--অর্ডিনেশান কমিটি থেকে পাশও হয়ে গেছে এবং আপনার কাছে পাঠিয়ে দিয়েছে। এখন আপনার কাছে আমাদের অনুরোধ এই ব্রিজটি তাড়াতাড়ি হবে কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** আগে আমাকে দেখতে হবে কত খরচ হবে তা বহন করার ক্ষমতা আছে কিনা। মাননীয় সদস্যরা জানেন যে গতবার বাজেটের সময়ে আমার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হয়নি। যারফলে আমি ব্রিজ তৈরী করার নির্দেশ দিয়েও সেগুলি গিয়ে আবার বাতিল করতে হল। আমাকে এই অর্থের মধ্যে কাজ করতে হবে। একটা ব্রিজ তৈরী করতে আরম্ভ করলে যতক্ষণ পর্যন্ত না শেষ করবো ততক্ষণ পর্যন্ত বন্ধ করা যাবে না। এতো রাস্তা নয় যে অর্দ্ধেক কাজ করে ফেলে রাখলাম। সুতরাং ওই সেতু করার ক্ষেত্রে আমার আর্থিক ক্ষমতা আছে কিনা আগে সেটা দেখে তবেই ওই কাজে হাত দেওয়া সম্ভব।

[2-00—2-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মন্ত্রিমহাশয় নিশ্চয় জানেন কো--অর্ডিনেশন কমিটির মিটিং বছরে একবারও ডাকা হয় না বলে জন প্রতিনিধিদের আপনার কাছে যাওয়া ছাড়া আর কি উপায় আছে বলতে পারেন কি?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন হয় না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** এই ঘাটতি ইজারা দিয়ে রঘুনাথগঞ্জ মিউনিসিপ্যালিটি প্রচুর টাকা ইনকাম করছে বলে কি ব্রীজটা হচ্ছে না?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** এটা আমাকে খোঁজ করতে হবে।

**মিঃ স্পীকার :** The question hour is over.

## Starred Questions
(to which answers were laid on the table)

**পশ্চিম দিনাজপুর জেলাকে বিভক্তীকরণ**

***৫৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭৬।) **শ্রী সুরেশ সিংহ ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলাকে বিভক্ত করার পরিকল্পনা বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত বিষয়ে জেলা বাম ফ্রন্ট কমিটি কোন সুপারিশ করেছেন কি?

**Minister-in-charge of the Home (Personnel and Administrative Reforms) Department**

(ক) এই ধরণের কোন প্রস্তাব সরকারের সামনে নেই।

(খ) এই বিষয়ে কোন সুপারিশ পাওয়া যায় নি।

**সন্দেশখালীতে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প**

***৫৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫৭।) **শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪—পরগনা জেলার সন্দেশখালীতে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প কোন সালে গৃহীত হয়েছে;

(খ) সর্বশেষ তথ্যানুযায়ী উক্ত প্রকল্পের কাজ কতদূর অগ্রসর হয়েছে; এবং

(গ) উক্ত কাজ সম্প্রসারণের কোন পরিকল্পনা আছে কি?

**Minister-in-charge of the Power Department**

ক) ১৯৭১ সালে আগষ্টমাসে ২৪--পরগনার সন্দেশখালী খানা সহ আরও কয়েকটি থানাকে নিয়ে একটি বৈদ্যুতিকরণ প্রকল্প গ্রমীন বৈদ্যুতিকরণ প্রকল্প গ্রামীন বৈদ্যুতিকরণ সংস্থা (আর.ই.সি.লিঃ) কর্তৃক অনুমোদিত হয়েছিল।

খ) ঐ প্রকল্পের মাধ্যমে সন্দেশখালী থানার অন্তর্গত ৩টি (তিনটি) মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন করা হয়েছে।

গ) বর্তমানে আর.ই.সি.র পরামর্শে উক্ত প্রকল্পটির সমাপ্তি ঘোষণা করে নতুন প্রকল্প তৈরী করা হচ্ছে।

**বাঁকুড়া জেলার ছাতনায় বাই-পাশ রোড**

***৫৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩২৪।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ছাতনায় বাই—পাশ রোড নির্মাণের কোন পরিকল্পনা সরকারের

আছে কিনা; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাত কার্যকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Department**

(ক) নেই।

(খ) প্রশ্ন উঠে না।

**কয়লা পাচার**

*৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৯৪।) **শ্রী গোবিন্দ বাউরী:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ১৯৮০ সাল থেকে ১৯৮৩ সাল পর্যন্ত সময়ে পুরুলিয়া জেলার নিতুড়িয়া থানায় কি পরিমাণ বে--আইনীভাবে পাচার করা কয়লা পুলিশ আটক করেছে;

(খ) ঐ আটক কয়লা কোন্ স্থানে রাখা আছে; এবং

(গ) ঐ কয়লার মোট মূল্য কত?

**Minister-in-charge of the Home (Police) Department**

(ক) ৫৪৭০ মেট্রিক টন ৯০৪ কিলোগ্রাম।

(খ) বেশিরভাগ কয়লা ইষ্টার্ণ কোল্ ফিল্ডস লিঃ --এর ডিপোতে এবং সামান্য কিছু কয়লা থানার মধ্যে রাখা আছে।

(গ) ৫৫,৭০০ টাকা।

**বঙ্গভবন**

*৫৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪৮।) **শ্রী অশোক ঘোষ:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) দিল্লীস্থ বঙ্গভবনের নতুন ভবনটির নির্মাণকার্যের দায়িত্ব কোন্ কন্ট্রাক্টারের উপর ন্যস্ত আছে; এবং

(খ) উক্ত কাজ কবে নাগাত সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Department**

(ক) সামনের অংশের কাজ শেষ হইয়াছে। পিছনের অংশের জন্য এখনও কোন ঠিকাদার নিযুক্ত করা হয় নাই।

(খ) বর্তমানে বলা সম্ভবপর নহে।

**আসানসোল শহরের একাংশের জন্য নূতন পুলিশ স্টেশন**

*৫৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০২৪।) **শ্রী বিজয় পাল:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল শহরের রেলপার এলাকার জন্য একটি নতুন পুলিস স্টেশন গঠনের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে—

(১) এ বিষয়ে কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(২) কতদিনের মধ্যে তা কার্যকর করা সম্ভব হবে?

**Minister-in-charge of the Home (Police) Department**

(ক) + (খ) প্রশ্নোক্ত এলাকাসহ আসানসোল থানাটি দ্বিখণ্ডিত করার একটা প্রস্তাব সরকার বিবেচনা করছেন।

**বাঁকুড়া শহরে সরকারী আবাসন**

*৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪২।) **শ্রী সুখেন্দু খাঁ :** আবাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে ফেব্রুয়ারি ১৯৮৪ পর্যন্ত সময়ে) বাঁকুড়া শহরে ভাড়া দেবার ভিত্তিতে কতগুলি সরকারী গৃহ নির্মাণ করা হয়েছে; এবং

(খ) উক্ত গৃহগুলি বণ্টনের পদ্ধতি কিরূপ?

**Minister-in-charge of the Housing Department**

(ক) ৫৪টি।

(খ) সংশ্লিষ্ট জিলা শাসকের সভাপতিত্বে একটি সরকারী কমিটির দ্বারা এই ফ্ল্যাটগুলি বণ্টন করা হইবে।

**হুগলী জেলায় নূতন রাস্তা**

*৫৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭১৯।) **শ্রী মণীন্দ্রনাথ জানা :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের পর থেকে ১৯৮৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে হুগলী জেলায় কত কিলোমিটার নূতন রাস্তার নির্মাণ কাজ শেষ হয়েছে;

(খ) ইহা কি সত্য যে, হুগলী জেলার জাঙ্গিপাড়া হতে বোড়হল পর্যন্ত রাস্তাটির নির্মাণ কাজ বিলম্ব হচ্ছে; এবং

(গ) সত্য হলে,—

(১) ইহার কারণ কি? এবং

(২) কতদিনে এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Department**

(ক) আনুমানিক ১৫০ কিঃ মিঃ নূতন রাস্তা নির্মাণ করা হয়েছে।

(খ) ও (গ) প্রকল্পটির আর্থিক অনুমোদন এখনও পায়নি। এর জমি অধিগ্রহণের বিষয়টি সময় সাপেক্ষ। এমতাবস্থায়, কবে কাজ শেষ হবে বলা যাচ্ছে না।

**বীরভূম জেলার পলশা–হরিপুর রাস্তা**

*৫৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০১।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(১) বীরভূম জেলার পলশা--হরিশপুর রাস্তাটির নির্মাণকার্য বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(২) ঐ রাস্তাটির সহিত মুর্শিদাবাদ জেলার কানপুর--বহুতালী রাস্তাটির সংযোগ স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**Minister-in-charge of the Public Works Department**

(১) ১১.৫০ কিঃ মিঃ রাস্তায় ঝামাস্তর এবং এর ৭ কিঃ মিঃ পিচের কাজ শেষ হয়ে গেছে। তবে বর্তমানে চরম অর্থাভাবে এর কাজ ব্যাহত হচ্ছে।

(২) না।

**ঝাড়গ্রাম–লোধাসুলি রাস্তার সংস্কার**

*৫৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪৩।) **শ্রী অবনীভূষণ সতপথি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) ঝাড়গ্রাম–লোধাসুলি প্রধান রাস্তাটি সংস্কারের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা;

(খ) থাকিলে, ঐ কাজ কবে নাগাত আরম্ভ করা হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত কার্যে, কোন অর্থ বরাদ্দকৃত হয়েছে কি ও হয়ে থাকলে তার পরিমাণ কত?

**Minister-in-charge of the Public Works Department**

ক) না।

খ) প্রশ্ন উঠে না।

গ) প্রশ্ন উঠে না।

**খড়গপুর–দীঘা রাস্তার পাশ্বস্থ গাছ কাটা**

*৫৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৫৪।) **শ্রী বিভূতি ভূষণ দে ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি--

**(ক) খড়গপুর--দীঘা রাস্তার দুই ধারের গাছ কেটে নেওয়া সম্পর্কে কোন তথ্য।সংবাদ সরকারের নিকট আছে কি; এবং**

**(খ) থাকলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?**

**Minister-in-charge of the Public Works Department**

ক) না।

খ) প্রশ্ন উঠে না।

## Unstarred Questions

(to which writeen answer were laid on the table)

### পঞ্চম ও ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় অর্থ বরাদ্দ

২৩১। (অনুমোদিত প্রশ্ন নং ৪১।) **শ্রী কাশীনাথ মিশ্র :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পঞ্চম ও ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কি কি বাবত এবং কত টাকা বরাদ্দ করেছেন;

(খ) সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাজ্য সরকারের মোট অর্থ বরাদ্দের পরিমাণ কত; এবং

(গ) সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় উন্নয়নমূলক পরিকল্পনা থেকে বরাদ্দ ছাঁটাইয়ের কোন সম্ভাবনা আছে কিনা?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) রাজ্য যোজনায় কেন্দ্রীয় সাহায্য প্রকল্প ভিত্তিক (স্কীম। প্রোজেক্ট অনুযায়ী) হয় না। পরিকল্পনা বৎসরে কেন্দ্রীয় সাহায্য মাঝে মাঝে 'থোক' (লাম্প) হিসাবে দেওয়া হয়। পশ্চিমবঙ্গের পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকার মোট ৪৭৫ কোটি ১ লক্ষ ৭৩ হাজার টাকা বরাদ্দ করেছিলেন। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাজ্য সরকার কেন্দ্রের কাছ থেকে মোট ১২০৩ কোটি ৬৪ লক্ষ ৪৪ হাজার টাকা আশা করেন।

(খ) সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাজ্য সরকারের মোট বরাদ্দের পরিমাণ এখনও ঠিক হয় নি।

(গ) প্রশ্ন ওঠে না।

### ষাটপলশা সমবায় হিমঘরে আলু নষ্টের পরিমাণ

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতিকালে ষাটপলশায় অবস্থিত সমবায় হিমঘরে বেশ কিছু পরিমাণ আলু পচিয়া নষ্ট হইয়াছে;

(খ) সত্য হইলে--

(১) ঐ আলুর পরিমাণ কত,

(২) ঐ আলুর মূল্য কত,

(৩) ঐ ঘটনায় ক্ষতিগ্রস্ত চাষীর সংখ্যা কত,

(৪) উক্ত ব্যক্তিদের ক্ষতিপূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে,

(৫) ঐ ঘটনার জন্য দায়ী কে কে, এবং

(৬) উক্ত দায়ী ব্যক্তিদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) প্রায় ১৮০০ মেট্রিক টন।

(২) আনুমানিক ১৮,০০,০০০ (আঠার লক্ষ) টাকা।

(৩) আনুমানিক ৪,০০০ (চার হাজার)।

(৪) উক্ত ব্যক্তিদের এখনও পর্যন্ত কোন ক্ষতিপূরণ দেওয়া হয় নাই। তবে ওরিয়েন্টাল ফায়ার ও জেনারেল ইন্সিওরেন্স কোম্পানি লিঃ এর নিকট ক্ষতিপূরণের দাবী পেশ করা হইয়াছে।

(৫) ঐ ঘটনার কারণ, ক্ষতির পরিমাণ ও দায়ী ব্যক্তি কে বা কাহারা--এই সমস্ত বিষয় নিরূপণের জন্য পশ্চিমবঙ্গ সরকারের সমবায় দপ্তর একটি তদন্ত কমিটি গঠন করিয়াছেন এবং ঐ কমিটি পরীক্ষা ও অনুসন্ধানের কাজ চালাইতেছেন।

(৬) উক্ত কমিটির রিপোর্ট পাইবার পর এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**রামপুরহাটে পাথর খাদ হইতে রয়ালটি বাবত রাজস্ব আদায়**

**২৩৩।** (অনুমোদিত প্রশ্ন ৮০।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) রামপুরহাট থানার কুশুম্বা ও নারায়ণপুর গ্রাম পঞ্চায়েত এলাকায় অবস্থিত পাথর খাদ হইতে রয়ালটি বাবত রাজস্ব রাজ্য সরকারকে ফাঁকি দেওয়া হইতেছে এই মর্মে সরকারের নিকট কোন সংবাদ আছে কিনা;

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) ১৯৮০--৮১, ১৯৮১--৮২ ও ১৯৮২--৮৩ সালে ঐ বাবতে উপরোক্ত এলাকা হইতে কি পরিমাণ রাজস্ব আদায় হইয়াছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) রাজস্ব বাবত ঐ এলাকা হইতে আদায়ের পরিমাণ নিম্নরূপ--

১৯৮০--৮১ সালে--৬৩,৬৫৫ টাকা।

১৯৮১-৮২ সালে--৬৪,০৪৯ টাকা।

১৯৮২-৮৩ সালে--৮২,৯৭৪ টাকা।

**Expenditure in different heads of Commerce and Industries Department**

**234.** (Admitted question No. 286.) **Shri SATYA RANJAN BAPULI** : Will the Minister-in-charge of Commerce and Industries Department be pleased to refer to the estimated provisions in the States Budgets for 1980-81, 1981-82 and 1982-83 in respect to Plan expenditures under Heads of Accounts 320—Industries, 500—Investments, 520/522/523/525/526/530—Capital Outlay on Industries, 720/726—Loans and to state—

(a) what was the actual expenditure as percentage to the established provisions, under the above Heads of Accounts, in the Budged Estimates during 1980-81, 1981-82 and 1982-83;

(b) whether it is a fact that a substantial portion of the funds provided in the Budget Estimates for the above Heads of Acounts could not be utilised during the periods mentioned above; and

(c) if so, the reasons therefore?

**Minister-in-charge of Commerce and Industries Department :** (a), (b) and (c) Detailed particulars are given in statement 'A' for 1980-81, statement 'B' for 1981-82 and statement 'C' for 1982-83 along with reasons where necessary for the shortfall, which are placed on the Library Table.

**Retes of Motor Vehicle Taxes**

**235.** (Admitted question No. 293.) **Shri SOMENDRANATH MITRA** : Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) whether the State Government has information about the existing rates of tax on motor vehicle in West Bengal as compared to the existing rates in other states of India; and

(b) if so, what is the present position in the matter?

**Minister-in-charge of Home (Transport) Department :** (a) Yes. Statement placed on the Library Table.

(b) Unlike other States, only M.V. Tax is levied in West Bengal. No passenger tax and goods tax are levied here. The M. V. Tax rates here are generally lower compared to most other States.

**Number of persons appointed in Sericulture and Silk Weaving Directorate**

**236.** (Admitted question No. 426.) **Shri HABIBUR RAHAMAN :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) the number of persons appointed to Gropus A, B, C and D posts, during the period between July, 1977 and December, 1983, in the Directorate of Sericulture and Silk Weaving and under the Ceramic Development Scheme in the Directorate of Cottage and Small Scale Industries;

(b) the number of them belonging to—

(i) Scheduled Castes.

(ii) Scheduled Tribes,

(iii) Muslim Community; and

(c) the postwise breakup of (a) and (b) above?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :** Ceramic Development Schemes are not dealt with by the Cottage and Small Scale Industries Department but by the Public Undertakings Department. The data relating to the Directorate of Sericulture and Silk Weaving are given below.

*Statement referred to in reply to clauses (a) and (b) of question No. 236 (Admitted question No. 426)*

| Group | Sl. No. | Name of post | Number of post filled up | S.C. | S.T. | Muslim Community. |
|---|---|---|---|---|---|---|
| "A" | 1. | Deputy Director ... .. | 1 | — | — | — |
| | 2. | Asstt. Director .. .. | 3 | 1 | — | — |
| | 3. | Development Officer .. | 2 | — | — | — |
| | 4. | Extension Officer .. | 6 | 1 | — | — |
| | 5. | Accounts Officer .. .. | 2 | 1 | — | — |
| | 6. | Investigator .. .. | 1 | — | — | — |
| | | Total .. | 15 | 3 | — | — |
| "B" | 1. | Sub-Asstt. Engineer .. | 2 | — | — | — |
| | 2. | Asstt. Superintendent, etc. | 57 | 7 | 2 | 2 |
| | | Total .. | 59 | 7 | 2 | 2 |
| "C" | 1. | L.D. Asstt., etc. .. .. | 102 | 18 | 8 | 5 |
| | 2. | Field Asstt./Demo., etc. .. | 264 | 36 | 4 | 7 |
| | 3. | Rearing Asstt./Reeler, etc. | 42 | 8 | — | 5 |
| | 4. | Driver .. .. | 7 | — | — | — |
| | | Total .. | 415 | 62 | 12 | 17 |
| "D" | 1. | Rearer/Field Operative, etc. .. | | 5 | 1 | |
| | 2. | Peon/Durwan, etc. .. | 145 | 17 | 13 | 10 |
| | | Total .. | 150 | 18 | 13 | 10 |

### শিশু নিবাস

২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৭।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) পশ্চিম বাংলায় সরকারী ও বেসরকারী সাহায্যপ্রাপ্ত কতগুলি "শিশুনিবাস" (চিলড্রেন্স হোম) আছে (জেলাওয়ারী হিসাব), ও

(২) উহাদের কোনটির আসন সংখ্যা কত;

(খ) সরকারী সাহায্যপ্রাপ্ত "শিশুনিবাস"গুলি কোন কোন সংস্থার দ্বারা পরিচালিত;

(গ) (১) উক্ত শিশুনিবাসগুলির পরিচালন ব্যবস্থায় সরকারি অর্থের যথাযথ ব্যবহার হয় কিনা তাহা তদরকি করার কোনও ব্যবস্থা আছে কিনা, ও

(২) থাকিলে, তাহা কিরূপ;

(ঘ) নদীয়া জেলায় অবস্থিত সরকারী ও সরকারী সাহায্যপ্রাপ্ত শিশুনিবাসগুলির নাম ও ঠিকানা কি; এবং

(ঙ) ১৯৮২-৮৩ ও ১৯৮৩-৮৪ সালে কোন্ কোন্ জেলায় কোন্ কোন্ শিশুনিবাস কত টাকা করিয়া সরকারের নিকট হইতে আর্থিক সাহায্য পাইয়াছে?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) (১) পশ্চিম বাংলায় শিক্ষা বিভাগের অধীনে ৫৪টি শিশুনিবাস আছে। ইহাদের মধ্যে ১১টি সরকারী শিশুনিবাস, বাকি ৪৩টি সরকারী সাহায্যপ্রাপ্ত শিশুনিবাস।

(২) জেলাভিত্তিক সকল শিশুনিবাসের নাম ও উহাদের আসন সংখ্যার একটি তালিকা লাইব্রেরী টেবিলে রাখা হইল।

(খ) সরকারী সাহায্যপ্রাপ্ত শিশুনিবাসগুলি তাহাদের নিজস্ব পরিচালকমন্ডলী দ্বারা পরিচালিত।

(গ) (১) হ্যাঁ।

(২) সরকারী পরিদর্শকগণ নিয়মিতভাবে শিশুনিবাসগুলি পরিদর্শন করিয়া থাকেন এবং তাহাদের উপদেশ অনুযায়ী প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইয়া থাকে। আর্থিক বছরের শেষে সরকার কর্তৃক নিযুক্ত চার্টার্ড অ্যাকাউন্টেন্ট কর্তৃক হিসাব পরীক্ষার পর বিষয়গুলি পর্যালোচনা করিয়া দেখা হয়।

(ঘ) নদীয়া জেলায় অবস্থিত শিশুনিবাসগুলির নাম ও ঠিকানা নিম্নে সংযোজিত হইল।

(ঙ) ১৯৮২-৮৩ ও ১৯৮৩-৮৪ সালে কোন্ কোন্ শিশুনিবাস কত টাকা সরকারের নিকট হইতে আর্থিক সাহায্য পাইয়াছে তাহার একটি তালিকা লাইব্রেরী টেবিলে রাখা হল।

### কৃষ্ণনগর পৌর এলাকায় খাস/ন্যস্ত জমি উদ্ধার

২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৫।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষ্ণনগর পৌর এলাকার মধ্যে অবস্থিত বেদখলীকৃত সরকারে খাস/ন্যস্ত কি পরিমাণ জমি এ পর্যন্ত উদ্ধার করা সম্ভব হইয়াছে, (মৌজা ও দাগওয়ারী হিসাব);

(খ) উক্ত এলাকায় বেআইনী দখলকারীদের নাম ও দাগওয়ারী জমির পরিমাণ কত; এবং

(গ) উক্ত বেদখলকৃত জমি সরকারের দখলে আনার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ও (খ) একটি বিবরণ লাইব্রেরী টেবিলে রাখা হইল।

(গ) এই জমিগুলি বহুদিন ধরে বেদখল হয়ে আছে। দখলকারীদের সম্বন্ধে ব্যবস্থা গ্রহণের বিষয়টি পরীক্ষা করে দেখা হচ্ছে।

### Measures against wasteful public expenditure

**239.** (Admitted question No. 981.) **Dr. SUKUMAR ROY :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has taken steps to eliminate wasteful public expenditure so that the State gets the best for every rupee it spends;

(b) if so,

(i) the concrete measures taken to eliminate wasteful public expenditure;

(ii) the results and the amounts saved annually so far since 1980-81; and

(iii) the future steps contemplated and which are the items needing attention?

**Minister-in-charge of Finance Department :** (a) The State Government scrupulously avoids wastful expenditure.

(b) (i) The Government has taken various measures from time to time for enforcing economy of non-development expenditure. The details of these measures may be seen in the copies of Government orders issued from time to time in this connection. (Placed on the Library Table.)

(ii) As a result of these measures undertaken by the State Government it was possible to effect economies in expenditure to a great extent which however cannot be quantified.

(iii) The State Government will take further suitable decisions from time to time whenever the need arises.

### Review of statistical data

**240.** (Admitted question No. 1010.) **Dr. AMBIKA BANERJEE :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

সে গরুটাকে শ্মশানে চরাতে নিয়ে গেল। তারপরে শ্মশানের 'এসে' যা সে নষ্ট করে গিয়েছিল, সেই বিষয়ে দুই পাতা লিখে দিলো। এখানে রউফ আনসারী সাহেবের বক্তৃতাও সেই রকম হয়েছে। তিনি বস্তী সম্পর্কে বলেন, কনজার্ভেন্সি সম্পর্কে বলেন, এ্যাসেসমেন্ট সম্পর্কে বলেন, ৩টি পৌরসভার সংযুক্তি করণের কথা বলেন, গারবেজ সম্পর্কে বলেন, ওয়াটার সাপ্লাই সম্পর্কে বলেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** প্রশান্তবাবু, আপনি একটু বসুন। এই বিলের উপরে আলোচনার জন্য যে টাইম সিডিউল্ড ছিল, সেটা ৫টা ৮ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। এখনও আলোচনা কিছু বাকী আছে। সে জন্য আরো ১০ মিনিট সময় প্রয়োজন। কাজেই আমি হাউসের অনুমতী চাচ্ছি ১০ মিনিট সময় বাড়ানোর জন্য। আশাকরি সদস্যদের কোন আপত্তি নেই। (সদস্যদের সম্মতি জ্ঞাপন) অতএব ১০ মিনিট সময় বাড়ান হল।

**শ্রী প্রশান্ত কুমার শুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রউফ আনসারী সাহেব সমস্ত বিষয়ে একই কথা বলেন। তার কথাবার্তা শুনলে আমার খুব অবাক লাগে। এই বিল আমরা কেন এনেছি? তিনি এই সম্পর্কে আলোচনা না করে অন্য সব কথা বলে গেলেন। এর উত্তর আমি আগেও দিয়েছি, কাজেই এখন আর বিশেষ কিছু বলার নেই। এখানে নির্বাচন সম্পর্কে যে কথা বলা হয়েছে, সে সম্পর্কে আমাদের বন্ধু অনিলবাবু, নিরঞ্জনবাবু উত্তর দিয়েছেন। এখানে তাঁরা বলেছেন যে প্রপার এ্যাসেসমেন্ট হয়নি। আমি শুধু এই বিধানসভায় জানিয়ে দিতে চাই যে তাঁরা যে সময়ে পৌরসভায় কর্তৃত্ব করেছিলেন, সেই সময়কার ঘটনা আশাকরি আপনাদের সকলের জানা আছে।

১৯৭২ সালের ২০শে মার্চ সিদ্ধার্থ শংকর রায় সরকার গঠন করলেন এবং তার দু' দিন পরেই ২২শে মার্চ তিনটে অর্ডিনান্স তারা জারি করেছিলেন। কলকাতা পৌর আইনে একটা ধারা ছিল, পৌরসভাকে বাতিল করতে হলে সো-কজ করতে হবে, সেই ধারাটিকেও তাঁরা তুলে দিয়েছিলেন। সেখানে নির্বাচিত মেয়র বসে ছিলেন, তাঁকে অপসারিত করে এক জন আই. এ এস. অফিসারকে সরাসরি পাঠিয়ে দিয়েছিলেন। মেয়রকে ঘর ছেড়ে চলে যেতে হয়েছিল। এই তো হলো নির্বাচিত প্রতিনিধিদের সাথে ওঁদের ব্যবহার। দুটো দিনও সহ্য করতে পারেন নি। দু'দিনের মধ্যে নির্বাচিত পৌর প্রতিষ্ঠানকে বাতিল করে সেখানে আই এ এস অফিসারকে বসিয়ে দিয়েছিলেন। ওঁরাই আবার আজকে নির্বাচনের কথা বলেছেন! অনিলবাবু ইতিমধ্যেই বলেছেন যে, ওঁরা ৪৯টি পৌর প্রতিষ্ঠানে নির্বাচিত কমিশনারদের সরিয়ে দিয়ে আমলাদের বসিয়েছিলেন। এ ছাড়াও আরো ৫৭টি পৌরসভাকে বাতিল করে প্রশাসক বসিয়েছিলেন। ১০০টির মধ্যে ৪৯টি থেকে ওঁরা নির্বাচিত প্রতিনিধিদের সরিয়ে দিয়েছিলেন। এই হলো ওঁদের ইতিহাস। সুতরাং নির্বাচনের কথা ওঁদের মুখে শোভা পায় না।

নিরঞ্জন মুখার্জী বলেছেন, কলকাতা কর্পোরেশনকে নতুন করে সাজিয়ে নিয়ে নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা দেওয়া হচ্ছে। ওঁদের ১৯৫১ সালের আইনের কথা মনে থাকা উচিত। ওঁরা সি. সি বিশ্বাস কমিশনের সুপারিশের ভিত্তিতে রাষ্ট্রগুরু সুরেন্দ্র নাথের আইনকে বাতিল করে দিয়ে ১৯৫১ সালে নতুন আইন করেছিলেন। সেই আইনের মধ্যে দিয়ে বিধানবাবু নির্বাচিত পৌর প্রতিনিধিদের যে ক্ষমতা ছিল তা কেড়ে নিয়েছিলেন। নির্বাচিত কাউন্সিলরদের কর্পোরেশনের অফিসারদের পিছনে ঘোরার ব্যবস্থা করে দিয়েছিলেন। এমন কি মেয়রের পর্যন্ত কোন ক্ষমতা ছিল না। এটা ওদের জানা উচিত। সেই জন্য আমরা নতুন ব্যবস্থা করেছি--

কেবিনেট সিস্টেম অফ্ গভর্ণমেন্ট। সেখানে নির্বাচিত প্রতিনিধিরা মেয়র নির্বাচিত করবেন এবং মেয়র তাঁর কাউনসিল মনোনীত করবেন। সমস্ত ক্ষমতা তাঁদের হাতে থাকবে, কমিশনাররা হবেন আজ্ঞাবাহী, মেয়র ইন কাউনসিল যা বলবে তা কার্যকরী করতে হবে। এই ব্যবস্থা করেছি, সাধারণ নাগরিকদের হাতে ক্ষমতা দিয়েছি।

শুধু এই নয়, আমরা আরো গণতন্ত্রিকরণের ব্যবস্থা করেছি। ২১ বছরের জায়গায় ১৮ বছরের সমস্ত মানুষকে ভোটাধিকার দিয়েছি, তাঁরা কাউনসিল নির্বাচিত করবেন। একদিকে এইভাবে গণতন্ত্রের প্রসার ঘটিয়েছি, অপর দিকে নির্বাচিত প্রতিনিধিদের হাতে সমস্ত ক্ষমতা দিয়েছি। আমরা এই দৃষ্টিভঙ্গী গ্রহণ করেছি।

বিধায়ক রাজেশ খৈতান এখানে কোয়ালিটি অফ্ রেজিস্ট্রেসনের কথা উল্লেখ করেছেন। তিনি একজন আইনজ্ঞ, হাইকোর্টে প্র্যাকটিস করেন, তাঁর জানা উচিত যে, এই ধরণের একটা আইন করলে প্রয়োজনে আইনটিকে সংশোধন করতে হয়। এ বিষয়ে আমি শুধু একটা কথা বলতে চাই যে, আমাদের কনস্ট্রিটিউসন অফ্ ইন্ডিয়া যখন গ্রহণ করা হয় তখন কনসটিটিউয়েন্ট এ্যাসেম্বলী বসেছিল এবং সেখানে ভারতবর্ষের সমস্ত বিজ্ঞ ব্যক্তিরা বসে কন্সটিটিউসন রচনা করেছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, তথাপি আজ পর্যন্ত ৪৬ বার এই কনসটিটিউশন সংশোধন করা হয়েছে। ভারতবর্ষের সংবিধান লোকসভা এবং রাজ্যসভার মাধ্যমে সংশোধিত হতে পারে এবং আজ পর্যন্ত ৪৬ বার সংশোধিত হয়েছে। কেন হয়েছে? কি প্রয়োজন ছিল? ভারতবর্ষের সমস্ত জ্ঞানী-গুণী ব্যক্তিরা যে সংবিধান রচনা করেছিলেন, সে সংবিধান তা সত্ত্বেও কেন সংশোধন করতে হলো? এর উত্তর কি মাননীয় সদস্য শ্রী খৈতান দেবেন? সুতরাং আজকে ওঁর বোঝা উচিত।

[6.10—6.20 p.m.]

এখানে যে বিল এনেছি তাতে কি বলেছি, To remove the procedural difficulties standing in the way of smooth functioning of the Corporation, to remove the legal inconsistency within the Act, to make good the omissions detected in the Act, and to correct the printing and minor editorial mistakes in certain provisions of the Act.

আপনি বলেছেন কোয়ালিটি অফ লেজিসলেশান, গুণগত দিক নিচু স্তরের হয়েছে। আপনি মূল কথা, অন্য কোন কথা বলতে পারলেন না, গুনাবলীর কথা বলতে পারলেন না। এখানে কমা, ওয়ার্ডের প্রয়োজন এবং যার জন্য বিলটি সংশোধন করতে হয়েছে এবং সেইজন্য এই বিলটি নিয়ে আসা হয়েছে। আপনি তার উপর এই বক্তব্য রাখলেন আর একটি কথা হলো, আপনি যারজন্য জোর দিয়ে বলতে চাইছেন এবং এ ব্যাপারে একটা স্মারক-লিপিও দিয়েছেন সেটা হলো ঠেলার উপর কেন ফিস্ ইনক্রিজ করা হয়েছে। এটা আমি অনুভব করি যে গরীব মানুষের উপর বেশী ট্যাক্স বসানো উচিৎ নয়। কিন্তু আপনারা জানেন, কলকাতা করপোরেশানকে চালাতে গেলে, তার যে এসটাবলিশমেন্ট কষ্ট, সেই কষ্টের শতকরা ৫০ ভাগ টাকা রাজ্যসরকারকে বহন করতে হয় এবং আমাদের নীতি হল যারা গরীব মানুষ যাদের ছোট-খাট বাড়ী ঘর আছে তাদের উপর আমরা ট্যাক্স বসাতে চাই না, তাদের উপর ট্যাক্স কমাতে চাই। যেখানে শতকরা ১৫ ভাগ, ১৮ ভাগ, ২২ ভাগ, ৩৩ ভাগ ছিল সেটা কমাতে কমাতে ১১ ভাগ করেছি। দেখবেন, বাড়ছে বিজ্ঞান সম্মতভাবে, ধীরে ধীরে, যখন যখন ভ্যালুয়েশান বাড়বে,

তখন তখন ট্যাক্স বাড়বে। ৬০০ টাকায় শতকরা ১১ ভাগ, ১২০০ টাকায় শতক‹া ১২ ভাগ, ১৮০০ টাকায় শতকরা ১৩ ভাগ, ধীরে ধীরে বাড়ছে। কিন্তু একটা জায়গায় বেশী বাড়ছে সেটা হল যারা বড় বড় বাড়ীর মালিক, যাদের অট্টালিকা আছে--আমি জানি না বিধায়ক রাজেস খৈতানের বাড়ীর অবস্থা কি?--আমি মনে করি তিনি বড় বাড়ীতেই থাকেন--এই ধরনের বড় বড় যারা বাড়ীর মালিক তাদের ট্যাক্স বাড়ছে। ৩৩ জায়গায় আমরা সেখানে ৪০ করেছি। এটাই হল আমাদের নীতি, গরীব মানুষের ট্যাক্স কমাবো, বড়লোকদের ট্যাক্স বাড়াবো। এইভাবে সমতা বজায় রেখে, সমাজের যে স্তর সেই উচু স্তরের দিকে লক্ষ্য রেখে তাদের উপ‹ ট্যাক্স বেশী বাড়াতে চাই। কিন্তু দুঃখের বিষয়, এই বাড়াতে গিয়ে যারা গরীব মানুষ তাদের হ তো কিছু টাকা ট্যাক্স বাড়বে তা নাহলে এই পরিচালনার ভার গ্রহণ করা অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। কেননা আপনারা যে কথা বলেন, পানী জল দিতে হবে, জঞ্জাল পরিষ্কার করতে হবে, আলো দিতে হবে, রাস্তা মেরামত করতে হবে -এইসব যদি করতে হয় তাহলে এই ধরনের ব্যয় ভার বহন করা দরকার। আমার সময় নেই. য সংশোধনী এসেছে সেই সংশোধনীর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion that the Bil. be circulated for the purpose of eliciting opinion thereon, was then pu· and lost.

The motion of Shri Pras .ta Kumar Sur that the Calcutta Municipal Corporation (Second Am ndment) Bill, 1984, was be taken into consideration, was then put a. agreed to.

Clause 1

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

Clause 2

**Mr. Deputy Speaker :** There is an amendment to Clause 2 by Shri Kashinath Misra, amendment no. 2. He may now move his amendment.

**Shri Kashninath Misra :** Sir, I beg to move that in clause 2 (1), in proposed clause (5) of section 2 of the Principal Act, in the last line, after the words "tarpaulin shelter;" the words "or other similar kind of temporary shed erected on ceremonial or festical occasions;" be inserted.

**Shri Prasanta Kumar Sur :** I am not accepting it.
The motion was then put and lost.
The question that clause 2 stand part of the Bill was then put and agreed to.

**Clauses 3 and 4**

The question that clauses 3 and 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 5**

There is one amendment to Clause 5 by Shri Kashinath Misra. Shri

Misra may now move his amendment.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that in Clause 5, before sub-clause (1) the following new sub-clause be inserted, -
(a1) clause (b) omitted.

**Shri Prasanta Kumar Sur** : I do not accept the amendment.
The motion of Shri Kashinath Misra that in Clause 5, before sub-clause (1) the following new sub-clause be inserted, -
(a1) clause (b) omitted, was then put and lost.
The question that Clause 5 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 6 to 20**

The question that Clauses 6 to 20 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause - 21**

There is one amendment to Clause 21 by Shri Kashinath Misra. Shri Misra may now move his amendment.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that in Clause 21, in proposed sub-section (2) of section 209E of the Principal Act, in line 2, for the words "rupees five" the words "rupees two" be substituted.

**Shri Prasanta Kumar Sur** : I do not accept the amendment.
The motion of Shri Kashinath Misra that in Clause 21, in proposed sub-section (2) of section 209E of the Principal Act, in line 2, for the words "rupees five" the words "rupees two" be substituted, was then put and lost.
The question that Clause 21 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 22 to 26**

The question that Clauses 22 to 26 to stand part of the Bill, was then put and agreed to.

**Clause - 27**

There is one amendment to Clause 27 by Shri Kashinath Misra. Shri Misra may now move his amendment.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that in Clause 27, in proposed sub-section (3) of section 221A of the Principal Act, in line 3, after the words "Corporation Office" the words "and copy of the order shall be published in the daily local newspaper" be inserted.

**Shri Prasanta Kumar Sur** : I do not accept the amendment.
The motion of Shri Kashinath Misra that in Clause 27, in proposed sub-section (3) of section 221A of the Principal Act, in line 3, after the

words "Corporation Office" the words "and copy of the order shall be published in the daily local newspaper" be inserted, was then put and lost.

The question that Clause 27 do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur** : Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1984 as settled in the Assembly be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেটা হচ্ছে, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে থার্ড রিডিংয়ে একটু অন্ততঃ বলছি যে এটা তাঁদের একটু লক্ষ্য দেওয়া উচিত যে বিভিন্ন ট্যাক্স দিতে পারছেন না, তাদের যে ডিফলটার লিষ্ট আছে সেটার ব্যাপারে বলেছেন যে সেখানে নোটিফাই করা হবে তাদের জানাবার জন্য। তাই আমি বলছিলাম ওটা যদি ডেলী নিউজপেপারের মাধ্যমে জানান হয় তাহলে খুব ভাল হয়।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমি টাইমটা আরও বাড়াতে চাইছি, আশাকরি সকলে অনুমতি দেবেন।

(ভয়েস, ইয়েস)

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এই অবস্থায় ৫ মিনিট টাইম বাড়ান হল।

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1984 as settled in the Assembly be passed, was then put and agreed to.

[6.20—6.30 p.m.]

**The Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) Bill, 1984**

**Shri Ram Narayan Goswami** : Mr. Deputy Speaker, Sir, I beg to introduce The Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) Bill, 1984.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ram Narayan Goswami** : Mr. Deputy Speaker, Sir, I beg to move that The Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) Bill, 1984, be taken into consideration.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, "দি মিদনাপুর হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ এ্যান্ড হসপিটাল (টেকিং ওভার অফ ম্যানেজমেন্ট এ্যান্ড সাবসিকোয়েন্ট এ্যাকুইজিশন) বিল, ১৯৮৪" যা এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নিয়ে এসেছেন, এর উদ্দেশ্য খুবই সাধু এবং মহৎ। কিন্তু আমাদের সন্দেহ থেকে যাচ্ছে এ-নিয়ে আলোচনায় অংশগ্রহণ করতে এসে, কারণ আমরা বিগত বিধানসভার সেসনে উনি যখন কলকাতা হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ এবং ডি. এন. দে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজের এ্যামেন্ডমেন্ট বিল নিয়ে এসেছিলেন—সে

ক্ষেত্রেও আমরা কতগুলো কথা এবং প্রস্তাব তাঁর কাছে রেখেছিলাম। আমি জানিনা বর্তমান বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য দপ্তর সেই কথাগুলো শুধুমাত্র বিরোধীদের কথা বলে পরিগণিত করে কতখানি গ্রহণ করেছেন বা করবেন। যেহেতু মেদিনীপুর আমার নিজস্ব জেলা সেইহেতু আমি সেই অধিবেশনে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী রামনারায়ণ বাবুকে বার বার বলেছিলাম, অনুরোধ করেছিলাম যে এই বিলের সঙ্গে কেন আরও দুটো হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজকে গ্রহণ করা হচ্ছে না? তবুও আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি যে তিনি অবশেষে এই মিদনাপুর হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ টেকিং ওভারের বিলটা এনেছেন বলে। এই পরিপ্রেক্ষিতে তাঁকে যে কথাগুলো বলতে চাই -- এটাকে সমালোচনা বলেও ধরতে পারেন, অথবা প্রস্তাব হিসাবেও নিতে পারেন -- সেটা হচ্ছে বর্তমানে একটা ট্রেন্ড ডেভেলাপ্ করেছে যে স্বাস্থ্য দপ্তর কিছু অধিগ্রহণ করলেই তার সমস্যা মিটে যাবে। আপাত দৃষ্টিতে ব্যবহারিক জীবনে মাঝে মাঝেই যখন হাসপাতালে যান বা যেতে হয়, তখন জানেন সরকারী অধিগ্রহণ করা হাসপাতালগুলি -- এমন কি এ্যালোপ্যাথিক মেডিক্যাল কলেজগুলোতেও দেখুন-শুধুমাত্র সরকারী কন্ট্রোলে কিংবা শুধুমাত্র স্বাস্থ্যমন্ত্রীর সদিচ্ছা থাকলেই হাসপাতালের সমস্যা সমাধান হয় না। হোমিওপ্যাথিক সাইন্স এমন একটি সাইন্স যার একটা ইমপ্লিকেশন আছে। আমরা ভারতবর্ষে তথা পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাছে হোমিওপ্যাথিক মেডিক্যাল সাইন্সকে যদি ঠিক ঠিকভাবে পৌঁছে দিতে পারি -- যে আশ্বাস ওঁরা পদক্ষেপের মধ্যে ঘোষণা করেন কিন্তু কার্যে রূপায়িত করেন না -- তাহলে সেটা অর্থনৈতিক এবং সামাজিক ক্ষেত্রে বাড়তি উন্নতির মধ্যে পড়তে পারে। কিন্তু অত্যন্ত দুঃখের ব্যাপার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে সার্বিকভাবে যে বিশৃঙ্খলার শিকার আজকে পশ্চিমবাংলার হাসপাতালগুলি হয়েছে তার থেকে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজগুলিও মুক্ত হয়। আজকে কলকাতার হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজগুলির চেহারা দেখুন -- সেখানে আজ খন্ডযুদ্ধ চলছে. অধিকর্তা কিংবা প্রশাসনিক ক্ষেত্রে যাঁরা নিযুক্ত আছেন তাঁরা কিছুই করতে পারছেন না। সেখানে ছাত্রদের মধ্যে বিক্ষোভ, বিশেষ করে ডাক্তারদের মধ্যে বিক্ষোভ -- যা এ্যালোপ্যাথিক হসপিটালগুলোতেও আছে -- হোমিওপ্যাথিক হসপিটালগুলোতে আছে। একটা সেন্স অফ ডেসপায়ার, একটা সেন্স অফ ইনসিকুইরিটি তাঁদের মধ্যে যেন দেখতে পাচ্ছি এবং এটা ডেভলপ্ করছে দেখছি। আমরা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বিগত অধিবেশনে বলেছিলাম যে হোমিওপ্যাথিক হসপিটালকে শুধুমাত্র একটা রাজনৈতিক প্রচারের যন্ত্র হিসাবেই এ্যাকুইজিশন করছেন। এক্ষেত্রেও মেদিনীপুরের মানুষ যাতে ভাবতে পারে যে বামফ্রন্ট সরকার গরীব মানুষের জন্য আজকে মেদিনীপুর হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ এ্যাকুইজিশন বিলটা এনেছেন -- সেটা বললে কি ভুল বলা হবে? কিন্তু আসল ব্যাপারটার কি হবে? আজকে যদিও স্বাস্থ্য দপ্তরের বাজেট আলোচনা হবে কিনা জানিনা, পরে হয়ত এই ব্যাপারে ঘোষনা করতে পারেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে একটা জিনিষ ভাবতে অনুরোধ করবো যে এটার একটা সাইনটিফিক ব্যাক গ্রাউন্ড আছে, এটার সাইনটিফিক এসটাবলিষ্টমেন্টের কথা চিন্তা করুন। শুধুমাত্র অধিগ্রহণ করলেই চলবে না। হোমিওপ্যাথি ডাক্তার হয়ে যারা বেরোলো বা যারা পড়াশোনা করছে তাদের এই এ্যালাপ্যাথি মেডিক্যাল কলেজ থেকে যারা এম. বি. বি. এস ডাক্তার হয়ে বেরোলে তাদের ছোট ভাই হিসাবে গণ্য করবেন না। এরা বড় ভাই, ওরা ছোট ভাই, ওরা 'এ' গ্রেড ওরা 'বি' গ্রেড এই ভাবে ট্রিট করবেন না। হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজের টিচিং প্যাটার্ন, স্টাফিং প্যাটার্ন এবং ইমপ্লিমেনটেশান মেসিনারী অন্য কলেজের সঙ্গে আলাদা ভাবে যেন স্ট্রিট না করা হয়। আমি যেটা বলতে চাই

সেটা হলো এটাকে যদি ঠিক ঠিক ভাবে গ্রামাঞ্চলে--ওদের কথায় আপ টু পঞ্চায়েত লেবেল নিয়ে যাওয়া যায় তাহলে ভাল হয়। এটা কিছু কিছু জায়গায় হয়েছে এবং কিছু কিছু জায়গায় ফেল করেছে। পার্টিবাজীর স্বীকার হয়ে কিছু কিছু জায়গায় ফেল করেছে। আমরা যদি এটাকে ঠিক ভাবে সব জায়গায় পৌছে দিতে পারি তাহলে ভাল হয়। কারণ আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে হোমিওপ্যাথি ঔষধ গুলোর দাম কম। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু সাবধান করে দিতে চাই যে ইদানিং দেখা যাচ্ছে কিছু কিছু সুনামখ্যাত কোম্পানী -- এই ব্যাপারে আপনি জানেন স্যার, আমি নাম করতে চাই না -- বাইরে থেকে র মেটিরিয়াল আনার নাম করে এক টাকার ঔষধটা গরীব মানুষকে ঠকিয়ে বেশী দাম নিয়ে নিচ্ছে। অনেকের ধারনা আছে যে হোমিওপ্যাথি ঔষধ খুব কম পয়সায় পাওয়া যায়। কলেজ স্ট্রীট-এর দোকানগুলো এবং বৌবাজারের দোকানগুলোতে গ্রামের মানুষকে ঔষধ কিনতে আসতে হয়। শহরের দোকানগুলোতে বা সুনামখ্যাত দোকানগুলোতে যে ঔষধগুলি বিক্রি হচ্ছে তাতে অজুহাত দেখানো হচ্ছে যে বাইরে থেকে র মেটিরিয়াল আনতে হচ্ছে বলে এক টাকার ঔষধও ২০-২৫ টাকা সিসি হিসাবে বিক্রি করতে হচ্ছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো এই ব্যাপারে একটু চিন্তা ভাবনা করতে। কারণ আমাদের এখানে ইনডিজিনাস প্রোডাক্ট করতে ইনডিজিনাস মেসিন যথেষ্ট যা দিয়ে এটা সাফিসিয়েন্ট টু প্রোডাক্ট হোমিওপ্যাথি মেডিসিন। এই ব্যাপারটা প্রখ্যাত চিকিৎসকদের সঙ্গে বলে এবং যে সমস্ত ঔষধ প্রস্তুতকারক আছে তাদের সংগে বলে রাজনৈতিক চিন্তা ভাবনা ছেড়ে দিয়ে আলোচনা করুন। এখন যদি বলেন যে না, আমি একজন বৈপ্লবিক স্বাস্থ্যমন্ত্রী, এই সব কথা বললে চলবে না। তাহলে আলাদা ব্যাপার। তবে এই ব্যাপারে ওনাকে আমি এই দিকটা ভেবে দেখতে অনুরোধ করবো। এই দিকের কথা চিন্তা করে প্রখ্যাত চিকিৎসকদের সঙ্গে বসে তাদের এ্যাডভাইস নিয়ে এই দিকটা ভাবতে হবে। কারণ এই জিনিষটা নিয়ে একটা প্রচন্ড কালোবাজারী হচ্ছে। আমি তাঁকে অনুরোধ করছি এই ব্যাপারটা তিনি যেন যথাযথ পর্যালোচনা করে ইমপ্লিমেনটেসানের দিকে নজর দেন। মেদিনীপুর হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ সম্পর্কে আমরা যতদূর জানি এবং আমরা যেটা প্রত্যক্ষ ভাবে দেখেছি এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী উনি ওখানে গিয়েছেন এবং দেখেছেন যে সেখানে একটা বিরাট স্পেস পড়ে আছে। এই ব্যাপারে আমরা আশা করতে পারি এবং তাঁকে প্রস্তাব দিচ্ছি যে এটা একটা সম্ভবনাময় মেডিক্যাল কলেজ হিসাবে পরিগণিত হতে পারে। কেন না আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে ন্যাশানাল ইন্সটিটিউট অফ হোমিওপ্যাথি এসটাবলিষ্ট হতে চলেছে। এই হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ গুলোতে, এই আনডার গ্রাজুয়েট কলেজগুলোতে যদি বৈজ্ঞানিক পদ্ধতিতে সেট আপ করে আমরা যদি মডার্নাইজেশান করি তাহলে তার থেকে তৈরী হয়ে যে ডাক্তাররা যারা পোষ্ট গ্রাজুয়েট পড়বে তারা পশ্চিমবাংলায় কেন সারা ভারতবর্ষের বুকে অগ্রনী ভূমিকা নিতে পারবে। আমি তাঁকে অনুরোধ করবো শুধু মাত্র রাজনৈতিক দৃষ্টিকোন থেকে বিচার করে সে ছাত্র ভর্তি থেকে শুরু করে ডাক্তার তৈরী পর্যন্ত এবং তার এ্যাপয়েন্টমেন্ট পর্যন্ত ব্রাকেটে মার্কসিষ্ট কমিউনিষ্ট পার্টি এটা যেন না হয়। এটা করতে গিয়ে আপনারা ইদানিংকালে স্বাস্থ্য দপ্তরকে পরযুদস্থ করেছেন। যে ভাবে অনুবিক্ষন যন্ত্র দিয়ে আপনাদের মনোভাবাপন্ন ডাক্তার খুঁজতে খুঁজতে দেওয়ালে পিট ঠেকে গেছে এবং যে ভাবে জনসাধারণের কাছ থেকে প্রত্যাখ্যিত হয়ে গেছে আপনাদের স্বাস্থ্যনীতি এবং স্বাস্থ্য ব্যবস্থা শুধু মাত্র রাজনৈতিক প্রেক্ষাপটে এবং দৃষ্টিকোন থেকে বিচার করতে আপনারা সদা ব্যস্ত, এটা যেন না হয়। কারণ মনে রাখবেন মানুষের যন্ত্রনা হলো মানুষের

রোগ। এটা কিন্তু কোন রাজনৈতিক দীক্ষা দর্শনের বাঁধা-বাঁধনের মধ্যে সীমাবদ্ধ থাকে না। এটা যদি স্মরণ না থাকে তাহলে ভুল করবেন। কারণ কিছুদিন আগেই দেখেছেন ডিপ্লমা কোর্সে ডাক্তার তৈরী করার জন্য একটা মেডিক্যাল সারভিস কোর্স চালু করলেন এবং তাতে ৭৫টি ছেলের ভবিষ্যত ডোবালেন। আবার আপনারা না কি ভাবছেন-টাবাছেন এটা নাকি তুলে দেবেন।

[6.30 6.40 p.m.]

কত টাকা নষ্ট হল, ছাত্রদের ভবিষ্যৎ কি হল? আপনারা সব কিছুই বোঝেন কিন্তু বড় দেরীতে বোঝেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে সবিনয়ে অনুরোধ করবো এটা একটু পর্যালোচনা করে দেখবেন। আরেকটি জিনিষ আমি বলতে চাই সেটা হচ্ছে এই মডার্ণ মেডিকেল সায়েন্সের যুগে হোমিওপ্যাথিক মেডিকেল সায়েন্সকে শুধুমাত্র দানার ওযুধে এবং এক ড্রপ ওযুধের মধ্যে সীমাবদ্ধ করবেন না। এখানে যাতে পড়াশুনো হয় সেইদিকে লক্ষ্য রাখবেন। আজকে এখানে প্যাথোলজিক্যাল সেট আপ, রেডিওলজিক্যাল সেট আপ এবং এ্যানসিলারি সাইড সেগুলি যাতে সিমুলটিনাসলি গ্রো করতে পারে তারজন্য দৃষ্টি দেবেন। মেদিনীপুর একটি বৃহৎ জেলা, এখানে যে কোন সাব-ডিভিশান অনেক জেলা থেকে বড়। এখানকার জনসংখ্যা ২৪ পরগণা জেলার পরেই। এখানকার পরিবহন-ব্যবস্থা সাংঘাতিক পর্য্যুদস্ত অবস্থার মধ্যে দিয়ে চলছে। এই হোমিওপ্যাথিক মেডিকেল কলেজের একটা বিশেষ ভূমিকা আছে সেই দিকে দৃষ্টি রাখবেন। এই মেদিনীপুর মেডিকেল কলেজের একটা এসটাব্লিসড্ রেডিওলজিক্যাল ইউনিট আছে। সেটা ভালোভাবেই চলছে। সেটাকে যাতে আরো আপগ্রেড করে চালনা করা যায় তার দিকে দৃষ্টি দিতে হবে। জেনারেল ডিষ্ট্রিক্ট যে হসপিটাল যে সমস্ত আছে সেগুলির বার্ডেন যাতে কমতে পারে তার দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। এ্যাট দি সেম টাইম প্যাথোলজিক্যাল ইউনিট এবং সিমলটিনাসলি হোমিওপ্যাথিক মেডিকেল কলেজ সেট আপ যাতে বৃদ্ধি পায় এবং সাধারণ মানুষ যাতে সেখানে পড়াশুনা করতে পারে সেইদিকে আপনি দৃষ্টি দেবেন। আমি অনুরোধ করবো এই হোমিওপ্যাথিক মেডিকেল কলেজে যে শয্যা সংখ্যা আছে তার বৃদ্ধি করা প্রয়োজন। আমি নিজে লক্ষ্য করেছি আমি অন্য সাবজেকটের ছেলে হলেও এই সবজেকটের প্রতি মানুষের আগ্রহ দিনের পর দিন বাড়ছে। এই অর্থনৈতিক কাঠামোর মধ্যে দিয়ে এই সাবজেকটের প্রতি আগ্রহ বেড়েই চলেছে। সুতরাং এই জেলার কথা চিন্তা করে, এর ভৌগলিক অবস্থার কথা চিন্তা করে, এর পরিবহণ অবস্থার কথা চিন্তা করে এবং জনসাধারণের কথা চিন্তা করে হোমিওপ্যাথিক মেডিকেল সায়েন্সকে আরো উন্নত করা প্রয়োজন। তারওপরে মেদিনীপুর জেলা অর্থনৈতিক দিক থেকে ব্যাকাওয়ার্ড জেলা, সেইজন্য আপনার কাছে সবিনয় নিবেদন যে এই হোমিওপ্যাথিক মেডিকেল কলেজটিকে রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে দেখবেন না। আপনারা এ্যাকুইজিশান বিল এনেছেন তাব যে কতকগুলি ইমপ্লিমেনটেশানের ব্যাপারে মেডিকেল ইমপেক্টগুলিকে আপনারা রাজনৈতিক চিন্তাধারার উর্দ্ধে রাখুন এটাই আমার একান্ত অনুরোধ। আমি শেষ একটি আবেদন আপনার কাছে রাখবো। আমি জানতে পেরেছি ওইখানে পশ্চিমবঙ্গের তরফ থেকে এবং আপনার সরকারের সুবৃহৎ শরীর দল সেখানে ছাত্র এবং ডাক্তারদের ভেতরে এমন কিছু ঘটনা ঘটাচ্ছেন যেটা খুবই নিন্দনীয় ব্যাপাব। এর ফলে ওইখানে মেডিকেল কলেজের ভেতরে এমন পরিস্থিতির সৃষ্টি হয়েছে যেটা মাননীয় মন্ত্রীমহাশয় নিজে গিয়েই দেখে এসেছেন সেখানে কি অবস্থা চলছে। বিগত কয়েক মাস এমন সব ঘটনা ঘটেছে যারফলে খন্ডযুদ্ধ সেখানে পর্যন্ত হয়ে গেছে। আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো কলকাতার বুকে যে বিভীষিকার সৃষ্টি

করেছেন হসপিট্যাল গুলিতে ওখানকার হসপিট্যালে যেন সেই অবস্থার সৃষ্টি না হয়। সেখানে যেন এই পরিস্থিতির স্তব্ধ হয় এবং বন্ধ হয়ে যায়। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শুভেন্দু মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয় যে মেদিনীপুর হোমিওপ্যাথিক মেডিকেল কলেজ পরিচালনার এবং পরে অর্জন করার জন্য যে বিধায়ক এনেছেন তাকে সমর্থন করে কিছু কথা বলতে চাই। আমাদের বামফ্রন্ট সরকাব এই রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে এটাকে চালিয়ে যাচ্ছে। এই ব্যাপারে আগেকার সরকারের কোন চেষ্টা ছিল না। যে রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে চিকিৎসা শিক্ষাকে দেখা হচ্ছে সেই দৃষ্টিকোণে কংগ্রেসীরা কোনদিন দেখেন নি। এই সরকার হওযার পর থেকে এখানে মেডিকেল কলেজগুলিতে এ্যালোপ্যাথিকই হোক আব হোমিওপ্যাথিকই হোক তারা শিক্ষাকে বিকশিত করার জন্য চেষ্টা করে যাচ্ছে। কংগ্রেস আমলে কিন্তু এই জিনিয আমরা দেখতে পাইনি। ডাঃ মানস ভুঁইয়া বললেন যে এই হাসপাতালে বিশৃঙ্খলা সৃষ্টি হচ্ছে। আমি অবশ্য একজন ডাক্তার নই আমি একজন রোগী আমরা কিন্তু দেখছি গত কয়েক বছর ধরে বিধানসভাতেও দেখে এসেছি এবং গত কয়েক মাস ধরেও দেখছি সে চিকিৎসা জগতে বিশৃঙ্খলা কেউ যদি করে থাকেন সেটা হচ্ছে মানস ভুঁইয়ার দল, যারা একটা বিরাট অংশ এর পিছনে মদত দিচ্ছে।

কাজেই বিশৃংঙ্খলা সৃষ্টি যাতে না হয় তার জন্য এই সরকার সজাগ থাকবেন। মেদিনীপুর হোমিওপ্যাথিক মেডিকেল কলেজ ৩৯ বছর আগে একটা মহান উদ্দেশ্য নিয়ে স্থাপিত হয়েছিল। বামফ্রন্ট সরকার হবার পর এই কলেজে যাতে আরও উন্নত হয় তাঁব জন্য তাঁরা চেষ্টা করছেন। এখানে ডি. এম. এস. পড়াবার ব্যবস্থা করেছেন। অধিগ্রহণ করা হলে ছাত্র, রোগী, কর্মচারী, শিক্ষক ইত্যাদির সকলের স্বার্থ রক্ষিত হবে। সুতরাং জনস্বার্থ রক্ষার কারণেই এই বিল এসেছে। পরে হয়ত মহেশ ভট্টাচার্য্য কলেজ ও অধিগ্রহণ করা হবে। এই কলেজটি অধিগ্রহণ এর পব আরো ভাল ব্যবস্থা এখানে করা হবে। ইতিমধ্যে সেখানে ডেন্টাল সার্জারি এবং আরো কতকগুলি ব্যবস্থা করা হয়েছে। হোমিওপ্যাথি চিকিৎসা শুধু সাধারণ মানুষ নয় বিত্তশালী মানুষেরাও এই ব্যবস্থার প্রতি আকৃষ্ট হচ্ছেন। কল্যাণীতে একটা আর্হেবিয়ান তৈরী করা হয়েছে ঔষধ তৈরী করবার জন্য। হোমিওপ্যাথিক একটা বিজ্ঞান এবং বিজ্ঞান সম্মত ভাবে চিকিৎসা করার ব্যবস্থা এখানে হবে। হোমিওপ্যাথিক কলেজ গুলিতে ইন্টারনেশিপ ব্যবস্থা চালু করা হয়েছে এবং তাঁদের পয়সাও দেওয়া হচ্ছে। অনেক গ্রাম পঞ্চায়েত আছে যেখানে হোমিওপ্যাথিক চিকিৎসা কেন্দ্র খোলা হয়েছে। হোমিওপ্যাথিক চিকিৎসা যে আগামী দিনে আরো গুরুত্ব অর্জন করবে এই বিষয়ে আমি নিশ্চিত। এখানে ইনডোর এবং আউটডোর যাতে ভালভাবে চলে এবং পর্যাপ্ত পরিমাণে ঔষধ যাতে পাওয়া যায় সে ব্যবস্থাও করা হবে। সেই জন্য যে অধিগ্রহণ বিল এসেছে তাঁকে সমর্থন করে আমি শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, মাননীয় সদস্য বললেন বর্তমান বিভিন্ন হাসপাতালে যে বিশৃংখলা হচ্ছে তাতে নাকি আমার প্রত্যক্ষ মদত আছে। আমি মাননীয় সদস্য, মন্ত্রীসভার দু'জন মন্ত্রী এবং দায়িত্বশীল মন্ত্রীদের চ্যালেঞ্জ করছি যে তাঁরা এই কথা যদি প্রতিষ্ঠিত করতে পারেন তাহলে যে কোন রকম শাস্তি আমি নিতে বাধ্য থাকবো।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** স্যার, আমার খুব বেশী বলার নেই। কারণ, ডাঃ মানস ভুঁইয়া আমাদের এই প্রচেষ্টাকে সাধু বাদ জানিয়েছেন। আপনারা সকলেই জানেন গত বাজেট অধিবেশনে আমি যখন ক্যালকাটা হোমিওপ্যাথিক মেডিকেল কলেজ এবং ডি. এম. দে

মেডিকেল কলেজ অধিগ্রহণ বিল এনেছিলাম তখন ও কাশিবাবু এবং মানুস বাবু এই বিলকে সমর্থন করেছিলেন।

[6.40—6.50 p.m.]

এবং সেই সঙ্গে সঙ্গে আমাকে বলেছিলেন যে শুধু কলকাতার কলেজ হাসপাতাল টেক ওভার করলে হবে না, গ্রামাঞ্চলেও টেক ওভার করতে হবে এবং তিনি দাবী করেছিলেন যে মেদিনীপুর কলেজ হাসপাতালকে টেক ওভার করা হোক। তাঁর দাবীর পরিপ্রেক্ষিতে এবং গত অধিবেশনে যে প্রতিশ্রুতি আমি হাউসের সদস্যদের দিয়েছিলাম সেই প্রতিশ্রুতি দিয়েছিলাম তাই নয় এই কলেজ টেক ওভার করার দীর্ঘ দিন ধরে পশ্চিমবাংলার একটা যে দাবী সেটা আমরা পূরণ করবার চেষ্টা করেছি। এই হোমিওপ্যাথি চিকিৎসার সঙ্গে যারা যুক্ত আছে এবং অন্যান্য অশিক্ষক কর্মচারী যারা ছিলেন, তারা প্রত্যেকে দাবী করে এসেছিল এবং সেই দাবীর ভিত্তিতে আজকে আমরা এইভাবে এগিয়ে যাচ্ছি। পশ্চিমবাংলায় মোট চারটি ডিগ্রি কলেজ আছে। তিনটি অধিগ্রহণ হয়ে গেল। একটি কেবল বাকী থাকলো। আমি আশা করবো যে মহেশ ভট্টাচার্য কলেজও টেক ওভার করতে পারবো। অন্য দিকে আমাদের মাননীয় মানসবাবু তিনি যে কয়েকটি সাজেসন আমাদের দিলেন আমি চেষ্টা করবো সেগুলি কনসিডার করার। আমি শুধু মানসবাবুকে বলবো যে কোন রাজনৈতিক উদ্দেশ্য আরোপ করবেন না। আপনারা নিশ্চয় জানেন মার্কসিষ্ট কমিউনিষ্ট পার্টির কর্মী সংঘ করার জন্য কলকাতা হাসপাতালে ঘোরার আমার কোন প্রয়োজন নাই। আজকে সি. পি. এম.-এর এই আকাল হয় নি এবং আপনি নিজেও জানেন ইতিহাসের ঘটনা হিসাবে এই রকম একটা সমাজ কাঠামোর মধ্যে থেকে বামফ্রন্ট সরকার ন্যূনতম কর্মসূচীর ভিত্তিতে আবার আমরা এই পশ্চিমবাংলার সরকারে এসেছি। সুতরাং হাসপাতালে ঘুরে ঘুরে কর্মী সংঘ করতে হবে এটা বাস্তব ঘটনা নয়। এছাড়া আপনি নিজেও জানেন যে ডাক্তারদের মধ্যে আমাদের সমর্থকের সংখ্যা খুবই কম। আপনাদের দিকেই ডাক্তাররা আছে। সেইজন্য ঐটা নিয়ে আপনাদের ঘাবড়াবার কিছু নেই। কোন দলবাজী আমরা করছি না। অন্য দিকে আপনি ঠিকই বলেছেন যে লোকের সাদামাটা ধারণা আছে যে অধিগ্রহণ করলে সমস্ত সমস্যা সমাধান হবে--কিন্তু আপনি ঠিকই বলেছেন যে লোকের সাদামাটা ধারণা আছে যে অধিগ্রহণ করলে সমস্ত সমস্যা সমাধান হবে--কিন্তু আপনি ঠিকই বলেছেন যে অধিগ্রহণ করলেই সমস্ত সমস্যার সমাধান হবে না। আমাদের অনেক কিছু ব্যবস্থা করতে হবে। সেদিক থেকে আমি আপনাকে বলবো যে ইতিমধ্যে যে দুটি কলেজকে আমরা টেক ওভার করেছি, তাতে তাদের যে আর্থিক সমস্যা ছিল, তার জন্য এখনই আমরা তাদের ১ লক্ষ টাকা করে দিয়েছি এবং আমরা একটা কমিটি তৈরী করেছি, আর সেই কমিটি রিপোর্টও আমার কাছে পাঠিয়েছে যে সেখানে কত লাইবেলিটিজ আমাদের আছে। সেই সব পরীক্ষা-নিরীক্ষা করে তারা যাতে তাদের আর্থিক অবস্থা কাটিয়ে উঠতে পারে তার চেষ্টা আমরা করবো। আপনি সঠিকভাবেই বলেছেন যে ড্রাগ ইন্ডাষ্ট্রির কি হবে। কিছু ব্যবসাদার আছে তারা ঔষধের দাম বাড়াচ্ছে। সেদিক থেকে আমাদের একটা যে প্রচেষ্টা হয়েছিল সেটা আপনি জানেন। আমরা ইউ. কে. নেলসন নামে একটা কোম্পানীর সঙ্গে যোগাযোগ করে এখানে একটা ড্রাগ ইন্ডাষ্ট্রি করার, এই হোমিওপ্যাথি ঔষধ তৈরী করার প্রস্তাবকে নাকচ করে দিয়েছি। এই ব্যাপারে আমি আপনার সঙ্গে পূর্ণ একমত যে ড্রাগ ইনডাস্ট্রি যে সমস্ত আছে তাদের উপর দাঁড়িয়ে আমরা একটা ড্রাগ ইন্ড্রাস্ট্রি করার জন্য ইতিমধ্যে আমি একটি কমিটি করেছি। এবং সেই কমিটির

রিপোর্টও আমরা পেয়েছি। আমি আশা করছি সত্বর আমরা সেটা সুরু করতে পারবো। এছাড়া মোটামুটি আমরা প্রচেষ্টা করবো যাতে একটা ইউনিফর্ম ষ্ট্যান্ডার্ড অব এডুকেশন করতে পারি। এছাড়া আপনি জানেন যে সমস্ত ডিপ্লোমা আছে সে সম্বন্ধে অনেক কিছু বাধা আছে। সে নিয়ে অনেক মামলা মকর্দমা হয়েছে। আমি আশা করি আপনারা এটা সমর্থন করবেন এবং আপনাদের সমর্থন নিয়ে জনগণের সহযোগিতা নিয়ে আমরা খানিকটা এগোতে পারবো। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ramnarayan Goswami that the Homoeopathic Medical College and Hospital (Taking over of Mânagement and Subsequen Acquisition) Bill, 1984, be taken in consideration, was then put and agreed to.

**Clauses 1 to 16 and Preamble.**

The question that Clauses 1 to 16 and Preamble do stand part of the Bill was then put and agreed.

**Shri Ramnarayan Goswami :** Sir, I beg to move that the Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) Bill, 1984, as settled in the Assembly, be passed.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বর্ত্তমানে যে হোমিওপ্যাথি চিকিৎসার জন্য, হোমিওপ্যাথি কলেজ এবং হাসপাতালগুলো তৈরী করার জন্য যে প্রয়াস নিয়েছেন, সেটা প্রশংসনীয়। আজকে সারা বিশ্বে এই হোমিওপ্যাথি চিকিৎসা আধুনিক বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গীতে সুন্দর ভাবে এগিয়ে চলেছে, পশ্চিমবাংলায়ও সেই চেষ্টা চলছে, তার জন্য আমরা আনন্দিত। আমি অনুরোধ করবো এই কলেজগুলোকে অধিক আর্থিক সাহায্য দিয়ে যাতে তারা এই চিকিৎসার প্রসার ঘটাতে পারেন, তার ব্যবস্থা তিনি করুন। তিনি গ্রামবাংলার একটা কলেজকে যে ভাবে অধিগ্রহণ করলেন, তাতে আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তার সঙ্গে সঙ্গে আমি তাঁকে অনুরোধ করবো, বাঁকুড়া জেলায় যে হোমিওপ্যাথি কলেজটি আছে -- আপনার সঙ্গে ওখানকার ম্যানেজমেন্ট অনেকবার দেখা করেছেন এবং দিল্লী থেকেও আপনার কাছে একটা অনুরোধ এসেছে এবং সুপারিশ করলে সেটা ফলপ্রসু হবে। সুতরাং ওটা যাতে তাড়াতাড়ি হয়, সেটা একটু দেখবেন।

The motion of Shri Ramnarayan Goswami that the Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over Management and Subsequent Acquisition) Bill, 1984, as settled in the Assembly, be passed was then put and agreed to.

**মিঃ ডেপুটি স্পীকার :** মাননীয় সদস্যগণ, আমি হাউসের কাছে অনুরোধ রাখছি, কোঅপারেশনের ডিমান্ড যেটা আছে, সেটাকে আমি আউট অব টার্ন করে দিচ্ছি। আগে কথা ছিল প্রথমে হেল্‌থ টেক আপ করা হবে। কিন্তু হেল্‌থ ডিমান্ড টেক আপ না করে কোঅপারেশনকে নিচ্ছি, টেক আপ করছি--ডিমান্ড নং ৫০। আশা করি সকল সদস্যরা এই ব্যাপারে মত দেবেন।

## FINANCIAL

Mr. Deputy Speaker : Now discussion on Demand for Grants.

Demand No. 50

**Major Heads :** 298-Cooperation, 498-Capital Outlay on Cooperation and 698-Loans for Cooperation

**Shri Nihar Kumar Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 49,84,29,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "298-Cooperation, 498-Capital Outlay on Cooperation and 698-Loans for Cooperation."(This is inclusive of a total sum of Rs. 8,30,73,000 already voted on account in March, 1984.)

১.১। দেশের বর্তমান মিশ্র-অর্থনীতি ব্যবস্থার মধ্যে সমবায়ের মাধ্যমে মানুষের জীবনের সকল মৌলিক অর্থনৈতিক সমস্যার সমাধান না হলেও এই ব্যবস্থার মধ্যেও সমবায়ের সাহায্যে বিভিন্ন ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি ও নিম্নবিত্ত মানুষের অবস্থার উন্নতির যে সম্ভাবনা রয়েছে, রাজ্য সরকার তার পরিপূর্ণ সদ্ব্যবহারের জন্য বদ্ধপরিকর।

১.২। কৃষি, মৎস্যচাষ, দুগ্ধ-উৎপাদন, কুটির ও ক্ষুদ্র শিল্প, আবাসান, নিত্যব্যবহার্য দ্রব্যের বন্টন, প্রভৃতি ক্ষেত্রে সমবায়ের মাধ্যমে ব্যাপক উন্নতি সাধনের জন্য সরকার চেষ্টা ক'রে যাবে।

১.৩। এতদিন সমবায়ের মাধ্যমে যতটুকু উন্নতি হয়েছে তার সিংহভাগ সমাজের অপেক্ষাকৃত অবস্থাপন্ন ব্যক্তিরা ভোগ করেছেন। এই অবস্থার পরিবর্তন ক'রে গ্রাম ও শহরের সর্বত্র যাতে দরিদ্র মানুষকে আরও বেশি ক'রে সমবায় আন্দোলনের আওতায় নিয়ে আসা যায় তার জন্য চেষ্টা করা হবে।

### কৃষি ঋণ

২.১। এখনও আমাদের দেশের অর্থনীতি মূলতঃ কৃষি-নির্ভর। সমবায়ের ক্ষেত্রেও দেখা যাবে কৃষিসংক্রান্ত বিভিন্ন কাজকে কেন্দ্র ক'রেই অধিকাংশ সমবায় সমিতি গড়ে উঠেছে।

২.২। কৃষি সমবায়ের ব্যাপারে প্রথমেই উল্লেখযোগ্য হল কৃষিসংক্রান্ত কাজের জন্য স্বল্প মেয়াদী ও দীর্ঘমেয়াদী ঋণের প্রশ্ন। এই রাজ্যে সমবায় ব্যাঙ্কের মাধ্যমে যে স্বল্পমেয়াদী শস্য ঋণ এবং প্রাথমিক সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে যে দীর্ঘমেয়াদী উন্নয়ন ঋণ দিই, উভয় ক্ষেত্রেই এই ঋণের পরিমাণ অত্যন্ত কম। ১৯৮২-৮৩ সালে স্বল্পমেয়াদী ঋণ দাদনের পরিমাণ মাত্র ৩১.৮৪ কোটি টাকা, এবং দীর্ঘমেয়াদী ঋণ দাদনের পরিমাণ মাত্র ৬.৮১ কোটি টাকা। এই রাজ্যে কৃষির জন্য ঋণের প্রয়োজন যেখানে বছরে প্রায় ৩০০ কোটি টাকার বেশি, সেখানে সমবায় সংস্থা মাত্র ৩৮ কোটি টাকার মত দাদন দিচ্ছে। কৃষির জন্য বাণিজ্য ব্যাঙ্ক ও গ্রামীণ ব্যাঙ্ক প্রদত্ত দাদনের পরিমাণ খুবই নগণ্য। ফলে এখনও মহাজনদের কাছ থেকেই প্রধানত ঋণ গ্রহণ করতে হচ্ছে। এই অবস্থা চলতে দেওয়া যায় না। মহাজনদের কবল থেকে কৃষকদের মুক্ত করতে হবে, এবং এই কাজে সমবায়কেই প্রধান ভূমিকা পালন করতে হবে।

বিগত পাঁচ বৎসরের স্বল্পমেয়াদী ও দীর্ঘমেয়াদী কৃষি ঋণ বিনিয়োগ সংক্রান্ত সারণী নিচে দেওয়া হল ঃ

(কোটি টাকায়)

| বছর | | স্বল্পমেয়াদী | দীর্ঘমেয়াদী |
|---|---|---|---|
| ১৯৭৯-৮০ | ... | ৩৮.৭৭ | ৮.০৩ |
| ১৯৮০-৮১ | ... | ৩৪.৩৫ | ৬.১৫ |
| ১৯৮১-৮২ | ... | ৪৫.৫১ | ৬.৪৭ |
| ১৯৮২-৮৩ | ... | ৩১.৮৪ | ৬.৮১ |
| ১৯৮৩-৮৪ | ... | ১৩.৩৭ | ২.৩৬ |
| (৩১-১২-১৯৮৩ পর্যন্ত) | | | |

২.৩। কৃষিকাজের জন্য সমবায়ের মাধ্যমে দেওয়া ঋণের পরিমাণ এত কম হবার প্রধান কারণ ঠিকমত কৃষি ঋণ আদায় না হওয়া। স্বল্পমেয়াদী, মধ্যমেয়াদী ও দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রে এই রাজ্যে এখন অনাদায়ী ঋণের (ওভারডিউজ) মোট পরিমাণ একশ কোটি টাকারও বেশি। এ কথা ঠিক, পর পর কয়েক বৎসর এই রাজ্যে বন্যা, ঘরা ঘূর্ণিঝড়, শিলাবৃষ্টি প্রভৃতি হবার জন্য আদায়ে প্রচন্ড অসুবিধার সৃষ্টি হয়েছে, এবং অনেক কৃষকের পক্ষেই ঋণ পরিশোধ করা সম্ভব হয় নি। কিন্তু ঋণ পরিশোধে বর্তমানের এই প্রায় অচলাবস্থা একদিনে হয় নি। দীর্ঘদিন ধ'রেই এই অবস্থা চলছে। এক শ্রেণীর ঋণ-গ্রহীতার মধ্যে এমন ধারণার সৃষ্টি হয়েচে যে, ঋণ পরিশোধ করার কোন প্রয়োজন নেই। তাছাড়া ঋণ বন্টনে অতীতে অনেক দুর্নীতিমূলক কাজ হয়েছে। ঋণ আদায় না ক'রেই খাতাপত্রে কারচুপি ক'রে (বুক অ্যাডজাস্টমেন্ট) নতুন ঋণ দাদন দেওয়া হয়েছে। রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্টেও এই অভিযোগের কথা বলা হয়েছে।

২.৪। ঋণ আদায় করতে না পারলে নতুন ঋণ দেওয়া যায় না। ১৯৮৩ ৮৪ সালে মোট আদায়যোগ্য স্বল্পমেয়াদী কৃষি ঋণের পরিমাণ ছিল ৯৪.২১ কোটি টাকা। তার মধ্যে মোট আদায় হয়েছে ১২.৬০ কোটি টাকা অর্থাৎ মোট আদায়যোগ্য ঋণের মাত্র ১৩.৩ শতাংশ আদায় হয়েছে। অনুরূপভাবে দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রে মোট আদায়যোগ্য ঋণের পরিমাণ ছিল ২১.৪৩ কোটি টাকা। তার মধ্যে মোট আদায়ের পরিমাণ ছিল ১.৭৮ কোটি টাকা অর্থাৎ মোট আদায়যোগ্য ঋণের ৮.২৯ শতাংশ। বিগত বৎসরে প্রদত্ত ঋণের শতকরা অন্তত ৪০ ভাগ আদায় ক'রে ফেরত না দিলে রাজ্য সমবায় ব্যাঙ্ক, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও প্রাথমিক কৃষি সমবায় সমিতি সংশ্লিষ্ট উর্ধ্বতন সংস্থা থেকে নতুন ঋণের টাকা পাবার যোগ্যতা অর্জন করে না। ফলে তার কাছে নতুন ঋণের টাকা আসে না। নিচের স্তর থেকে টাকা আদায় না করতে পারলে ঋণদানের টাকা হাতে আসে না। ফলে পুরানো সদস্যরা ঋণ পান না, নতুন সদস্যরাও ঋণ পান না। এইভাবে ঋণের ধারা ক্রমে শুকিয়ে যাচ্ছে. এর ফলে দরিদ্র কৃষকরাই বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছেন।

২.৫। ঋণ পরিশোধের ক্ষেত্রে বরাবরই দেখা গেছে, অপেক্ষাকৃত দরিদ্র যাঁরা তাঁরাই ঋণ শোধ করেন। আর যাঁরা অপেক্ষাকৃত অবস্থাপন্ন তাঁরা সাধারণতঃ ঋণ পরিশোধ করতে চান না, নানাভাবে ঋণ পরিশোধ বাধা দেন এবং অপরকে ঋণ পরিশোধ না করার জন্য প্ররোচিত করেন।

২.৬। ঋণ পরিশোধ না হবার ফলে এই যে সঙ্কট তা কেবল সমবায়ের ক্ষেত্রেই সীমাবদ্ধ

নেই। বাণিজ্য ব্যাঙ্ক ও গ্রামীণ ব্যাঙ্কও তাঁদের প্রদত্ত ঋণ আদায় করতে পারছেন না, এবং ফলে তাঁরাও এই রাজ্যে অধিক পরিমাণে অর্থ কৃষির জন্য দাদন করছেন না। কেবল কৃষি নয়, মৎস্যচাষ, আবাসন প্রভৃতি ক্ষেত্রে দেখা যাচ্ছে, প্রদত্ত ঋণ ঠিকমত আদায় হচ্ছে না।

২.৭। রাজ্য সরকার ঋণ আদায়ের ব্যাপারে বিশেষ নজর দিয়েছে। এই কথা অত্যন্ত স্পষ্টভাবে সবাইকে বলা হয়েছে, ঋণ শোধ করতেই হবে। কিছু বড় কৃষক ও অন্য ব্যক্তি ঋণ শোধ না করার জন্য দরিদ্র কৃষক ঋণ পাচ্ছেন না, সমবায়ে দরিদ্র কৃষককে অধিক পরিমাণে আনা যাচ্ছে না, এই জিনিস সরকার বরদাস্ত করতে পারে না। ঋণ-পরিশোধের কাছে পঞ্চায়েত সংস্থা ও কৃষক সংগঠনকে বেশি করে যুক্ত করার জন্য চেষ্টা হচ্ছে। সবাইকে বুঝিয়ে-সুঝিয়ে যাতে তাঁরা সময়মত ঋণ শোধ করেন তার জন্য চেষ্টা হচ্ছে। তবে যারা অবস্থাপন্ন ও যাদের ঋণের পরিমাণ বেশি ও যারা ঋণ পরিশোধে সক্ষম তারা ঋণ শোধ না করলে তাদের বিরুদ্ধে আইন অনুযায়ী সর্বরকম ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। ছোট চাষীদের ওপর ঋণ আদায়ের ব্যাপারে যাতে কোন জুলুম না হয় তার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

২.৮। সমবায়ের মাধ্যমে প্রদত্ত কৃষি ঋণ ব্যবস্থাকে সংহত করার জন্য সরকার এই রাজ্যের কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক, প্রাথমিক ভূমি উন্নয়ন সমবায় ব্যাঙ্ক এবং প্রাথমিক কৃষি সমবায় সমিতিগুলিকে (এস কে ইউ এস) শক্তিশালী করার জন্য চেষ্টা করবে।

২.৯। ঋণ পরিশোধ ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য ও অন্য কারণে সমবায় সংস্থার মাধ্যমে শস্য বীমাকে আরও সম্প্রসারিত করার চেষ্টা করা হবে।

২.১০। বিগত কয় বছরের হিসাব নিলে দেখা যাবে ঋণ পরিশোধ এবং নতুন ঋণ প্রদানের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি না হলেও কৃষি সমবায় ব্যাঙ্ক ব্যবস্থার ক্ষেত্রে অন্য কয়েকট দিকে কিছুটা অগ্রগতি হয়েছে। ১৯৭৬-৭৭ সালে যেখানে প্রাথমিক কৃষি সমবায় সমিতি গুলির মোট সদস্য ছিলেন ১৯,৩০,০০০ সেখানে ১৯৮৩-৮৪ সালে (৩১এ ডিসেম্বর ১৯৮৩ পর্যন্ত) এই সংখ্যা বৃদ্ধি পেয়ে হয়েছে ২৫,১৯,০০০। দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রেও দেখা যাচ্ছে যে, ১৯৭৭-৭৮-এ যেখাঁনে ১,০১,০০০ জন সদস্য এই ঋণ নিয়েছেন, সেখানে ১৯৮২-৮৩ সালে (৩১এ ডিসেম্বর ১৯৮২ পর্যন্ত) এই ঋণ নিয়েছেন ১,৭৩,৫৪৫ জন্য। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির শাখার সংখ্যা ১৯৭৬-৭৭-এ যেখানে ছিল ১৬৩, ১৯৮৩-৮৪ সালে তা বৃদ্ধি পেয়ে হয়েছে ২০৫। এই ব্যাঙ্কগুলির মোট সঞ্চয়ের পরিমাণ যেখানে ছিল ১৯৭৬-৭৭-এ ৩২.৭০ কোটি টাকা সেক্ষেত্রে ১৯৮৩-৮৪ সালে (৩১এ ডিসেম্বর ১৯৮৩ পর্যন্ত) এই অঙ্ক বেড়ে দাঁড়িয়েছে ১০২ কোটি টাকা।

২.১১। সর্বজনীন সদস্য ব্যবস্থা (ইউনিভার্সাল মেম্বারশিপ) মারফত গত পাঁচ বছরে আমরা ছয় লক্ষেরও বেশি প্রান্তিক চাষী, বর্গাদার-পাট্টাদার ও ক্ষেতমজুরকে প্রাথমিক কৃষি সমবায় সমিতির সদস্য করেছি। ১৯৮০-৮১ সালে এইরূপ সদস্য সংখ্যা ছিল ৪,৩১,০০০। আর ১৯৮৩-৮৪ সালে তা হয়েছে ৬,৭৩,০০০। এই প্রকল্প অনুযায়ী আগামী বছর আরও বেশি সদস্য সংগ্রহের চেষ্টা চালিয়ে যাওয়া হবে। কৃষি সমবায় ছাড়াও মৎস্যজীবী সমবায় ও তন্তুবায় সমবায় সমিতির সদস্যদের জন্যও এই প্রকল্প সম্প্রসারিত করার কথা ভাবা হচ্ছে।

২.১২। স্পেশাল, কম্পোনেন্ট পরিকল্পনা অনুসারে এ পর্যন্ত ১.১৮ লক্ষ জন তফসিলী

জাতি ও উপজাতি শ্রেণীর কৃষিজীবীর মধ্যে ২.৩৫ কোটি টাকা এবং ১.১৭ কোটি টাকা যথাক্রমে অনুদান এবং মার্জিন মানি বাবতে ব্যয় করা হয়েছে।

২.১৩। তফসিলী উপজাতি শ্রেণীর কৃষক ও অন্যান্যের জন্য যে বহুমুখী সমবায় সংস্থা "ল্যাম্প" রয়েছে তার সংখ্যা বৃদ্ধি করা হবে এবং এই সংস্থার কাজকে আরও সংহত করার জন্য চেষ্টা করা হবে।

## কৃষি বিপণন

৩.১। কৃষি ঋণ (নগদ টাকা, বীজ, সার, কীটনাশক দ্রব্যাদি প্রভৃতি), জলসেচ ইত্যাদির সাহায্যে যথেষ্ট পরিমাণ ফসল উৎপাদনের চেষ্টার সঙ্গে সঙ্গে কৃষক যাতে ফসলের ন্যায্য দাম পান সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়া প্রয়োজন এবং এই কাজে সমবায় কৃষি বিপণন সমিতিসমূহের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ।

৩.২। বর্তমানে এই রাজ্যে কৃষি বিপণন সমিতিগুলি কৃষকদের কাছ থেকে প্রধানত পাট কিনছে। অন্য শস্যের মধ্যে ধান, আলু, তিল, সরষে, আদা, এলাচ প্রভৃতিও কোথাও কোথাও অল্প পরিমাণ কেনে। এই বছর বেশ কিছু পরিমাণ কমলালেবুও পার্বত্য এলাকায় কেনা হয়েছে। আর বিক্রির মধ্যে কৃষি বিপণন সমিতি সার বিক্রয় করে এবং বেশ কয়েকটি ক্ষেত্রে নিত্যব্যবহার্য দ্রব্যের বন্টন কেন্দ্ররূপে কাজ করে। এই ব্যবস্থা মোটেই যথেষ্ট নয়। কৃষকের সকল উৎপাদিত সংক্রান্ত সকল দ্রব্য (সবজি ও ফল সহ) যাতে কৃষকের কাছে বিক্রয় করতে পারে সেদিকে লক্ষ্য রেখে অগ্রসর হতে হবে।

জুট কর্পোরেশনের এজেন্ট হিসেবে বেনফেড ও প্রাথমিক কৃষি বিপণন সমিতিগুলি ১৯৮২ সালে মোট ২,১৪,০০০ গাঁট পাট সংগ্রহ করতে পেরেছে। এ ছাড়া পরিপোষক মূল্যে এবং বাণিজ্যিক ভিত্তিতে ১৯৮৩-র মার্চ পর্যন্ত বেনফেড তার সমিতিগুলির সহায়তায় ৯,৬৫৫ মেট্রিক টন আলু সংগ্রহ করেছে। ১৯৮১-৮২ সালে কেবলমাত্র পরিপোষক মূল্যে ১৬৫ মেট্রিক টন আলু সংগৃহীত হয়েছিল। ১৯৮২-৮৩ সালে বেনফেড প্রায় দশ কোটি টাকার গম ও তৈলবীজ নিয়ে বাণিজ্যিক লেনদেন করেছে। এর মধ্যে ধান্যবীজ ও "মিনিকীট" সরবরাহের জন্য বেনফেড কর্তৃক সংগৃহীত ধান্য এবং সমবায় চালকল কর্তৃক সংগৃহীত ধান্য ধরা হয়েছে।

৩.৩। রাজ্য সমবায় কৃষি বিপণন মহাসঙ্ঘের (বেনফেড) উদ্যোগে এই রাজ্যে ১৯৭৭-৭৮ সালে যেখানে সার বিক্রয়ের পরিমাণ ছিল ৭৬,৪৪১ মেট্রিক টন সেখানে ১৯৮২-৮৩ সালে তা বেড়ে দাঁড়িয়েছে ১.১৭ লক্ষ মেট্রিক টন। বর্তমান বছরে ৩১ এ ডিসেম্বর ১৯৮৩ পর্যন্ত সার বিক্রয়ের পরিমাণ দাঁড়িয়েছে ১.০৬ লক্ষ মেট্রিক টন।

৩.৪। ভারতের পাট নিগমের (জে সি আই) প্রতিনিধিরূপে বেনফেড ও প্রাথমিক কৃষ বিপণন সমিতিগুলি বৎসরে যে পরিমাণ পাট কিনছে তা পরিমাণের দিক থেকে উল্লেখযোগ্য নয়। এই ক্রয়ের পরিমাণ বাড়াতে হবে। তবে এই বৎসরে দেখা গেছে, অধিকাংশ স্থানে বিপণন সমিতিগুলি সময়মত সংগঠন ও অর্থ নিয়ে পাটের বাজারে নামার ফলে পাটের দাম জে সি আই নির্দিষ্ট পরিপোষক দামের (সাপোর্ট প্রাইস) নিচে নামে নি। বিপণন সমিতির কাজের ফলে দালাল ফড়িয়াদের কিছুটা নিয়ন্ত্রণ করা সম্ভব হয়েছে।

৩.৫। কৃষি বিপণন সমিতিগুলির যে সব হিমঘর, গুদাম ও পাটের বেলিং প্রেস প্রস্তুত হচ্ছে, সেগুলিকে অবিলম্বে শেষ করতে হবে এবং এইগুলিকে আরও বাড়াতে হবে।

৩.৬। হিমঘর সম্বন্ধে বলা যায়, ১৯৭৭-৭৮ সালে মোট ৮,০০০ মেট্রিক টন ক্ষমতাযুক্ত যে তিনটি হিমঘর তৈরি হয় তার ফলে ঐ সময় পর্যন্ত প্রস্তুত মোট ১০টি হিমঘরের ধারণক্ষমতা হয় ২০,৪০০ মেট্রিক টন, তারপর থেকে ১৯৮০-৮১ পর্যন্ত গড়ে প্রতিটি ৪,০০০ মেট্রিক টন ক্ষমতাযুক্ত আরও চারটি হিমঘর নির্মাণের জন্য সরকারী সাহায্য মঞ্জুর করা হয়েছে এবং এগুলি নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। ১৯৮০-৮১ সাল থেকে পাঁচ বছরে, আরও ৪৫টি হিমঘর তৈরির জন্য এন সি ডি সি-২ ও ''ইডা''র অর্থানুকূল্য পাওয়া যাবে। বাইশটি ইউনিটের নির্মাণ কার্য পরবর্তী পর্যায়ে শুরু হবে। বর্তমান পর্যন্ত নির্মিত ২৪টি হিমঘরের ধারণক্ষমতা দাঁড়িয়েছে ৭৬,৪০০ মেট্রিক টন। এর মধ্যে কয়েকটি ইউনিট বিদ্যুৎ সংযোগের অভাবে ও আইনগত অসুবিধার জন্য কাজ শুরু করতে পারেনি। যাই হোক মোট ৪৮,৪০০ মেট্রিক টন ধারণক্ষমতা বিশিষ্ট ১৭টি ইউনিট বর্তমানে কাজ করছে।

৩.৭। এ ছাড়া সমবায়ের ক্ষেত্রে বিপণন ও কৃষি সমিতিগুলি গুদাম তৈরির ব্যবস্থা করছে। এই সি ডি সি-র (ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট করপোরেশন) অর্থানুকূল্যে এরা সাধারণত প্রতিটি ১০০ মেট্রিক টন ক্ষমতাযুক্ত গ্রামীণ গুদাম ও প্রতিটি ২৫০ মেট্রিক টন ক্ষমতাযুক্ত প্রধান গুদাম তৈরি করে। এইসব গুদামে বীজ, সার, চাষের সরঞ্জাম ইত্যাদি মজুত করা হয়।

| ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত গুদাম মঞ্জুর হয় | | ঐ সময় পর্যন্ত নির্মাণ হয় | | গত পাঁচ বছরে প্রস্তুত হয় আরও | |
|---|---|---|---|---|---|
| গ্রামীণ | প্রধান | গ্রামীণ | প্রধান | গ্রামীণ | প্রধান |
| ৮১০ | ৩১৮ | ৪২৯ | ১৯৯ | ৫৭৮ | ৯১ |

৩.৮। ১৯৮৩-র জুন পর্যন্ত মোট ১১৯টি জুট বেলিং ইউনিট মঞ্জুর হয়েছে। ৩১এ ডিসেম্বর ১৯৮৩ পর্যন্ত ৭৯টি নির্মাণ কার্য শেষ হয়েছে। ১৯৮৩-৮৪ মরসুমে তিনটির নির্মাণকার্য শেষ হয়েছে এবং ৩০টির নির্মাণকার্য চলছে। বাকি কটির কাজ শীঘ্রই আরম্ভ করা হবে।

৩.৯। রাজ্যের ১০টি চালকলকে পুনরুজ্জীবিত করার কাজ হাতে নেওয়া হয়েছে। এর মধ্যে নয়টির কাজ শেষ হয়ে গেছে এবং বাকি একটির কাজও শেষ হবে আশা করা যায়। এই চালকল সমবায়গুলিকে স্থানীয়ভাবে ধান দিয়ে কাজে লাগানো হবে ব'লে স্থির হয়েছে। ১৯৮৩-র ডিসেম্বর পর্যন্ত ধানকলগুলি উৎপাদকের কাছ থেকে ২,২৩৩ মেট্রিক টন ধান ক্রয় করেছে।

৩.১০। কৃষি বিপণন সমিতিগুলি বাতে কৃষিজাত বিভিন্ন দ্রব্য নিয়ে উৎপাদনকেন্দ্র (প্রসেসিং ইউনিট) গড়ে তোলে সেই দিকে নজর দেওয়া হবে। এ বৎসর এন সি ডি সি-র মঞ্জুরিক্রমে একটি অয়েল এক্সপেলার-ফিড মিক্স ইউনিট স্থাপন সংক্রান্ত আদেশ দেওয়া হয়েছে।

**যৌথ খামার**

৩.১১। বিস্তীর্ণ জমিকে একটি ইউনিট ধ'রে কৃষকদের দ্বারা সমবায় সমিতির মাধ্যমে

যৌথভাবে চাষ করার যে ব্যবস্থা এই রাজ্যের কোথাও কোথাও বর্তমানে আছে তাকে আরও সংহত করার জন্য চেষ্টা করা হবে।

### অ-কৃষি ঋণের ক্ষেত্রে সমবায়

৪.১। সরকারী অফিস, কলকারখানা, সওদাগরি অফিস, স্কুল-কলেজ ইত্যাদি প্রতিষ্ঠানের কর্মচারীদের দ্বারা গঠিত অ-কৃষি ঋণদান সমিতিগুলি এই রাজ্যে একটি উজ্জ্বল ভূমিকা পালন করছে। অন্যান্য সব রকমের সমবায়ের তুলনায় এই জাতীয় সমবায়গুলি কেবলমাত্র এই রাজ্যেই প্রথম স্থান অধিকার ক'রে নেই--সমগ্র পূর্বাঞ্চলের মধ্যে এরা নেতৃস্থানে রয়েছে। ১৯৮৩-র ৩১এ মার্চ পর্যন্ত এই সমিতিগুলির কার্যকলাপের চিত্র নিচে দেওয়া হল ঃ

১। মোট সমবায়ের সংখ্যা--২,১৪৯

২। সভ্যসংখ্যা (মোট)- ১৬.০১ লক্ষ

৩। মোট পেড-আপ শেয়ার ক্যাপিটাল ২৩.৪১ কোটি টাকা

৪। ওয়ার্কিং ক্যাপিটাল--১৬৭.৪১ কোটি টাকা

বিশেষ উল্লেখযোগ্য ঘটনা হল এই যে, সমবায় সূত্রে মোট যত টাকা সঞ্চয় খাতে জমা হয় তার ৮০ শতাংশই এইসব অ-কৃষি ঋণদান সমিতি কর্তৃক সংগৃহীত। কলকাতা শহর সহ পশ্চিমবঙ্গের অন্যান্য শহর ও গ্রামাঞ্চলে যে সব এলাকায় এবকম সমবায় গঠিত হয় নি সেখানে এ ধরনের সমিতি গড়ার উদ্যোগ নেওয়া হচ্ছে।

৪.২। অ-কৃষি ঋণদানের ক্ষেত্রে এইসব ব্যাঙ্ক ও সমিতিতে যে অর্থ জমা পড়েছে (ডিপোজিট) তার উপযুক্ত সদ্ব্যবহারের বিষয়টি নিয়ে সংশ্লিষ্ট সব কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করা হবে।

### ক্রেতা সমবায়

৫.১। প্রাথমিক ও কেন্দ্রীয় পাইকারী স্তরে বেশ কয়েকটি ক্রেতা সমবায় সমিতি ভাল কাজ করলেও অধিকাংশ সমিতির অবস্থাই ভাল নয়। এইসব সমিতির ব্যবসাবুদ্ধি ও আর্থিক ক্ষমতার সংহতি সাধনের দিকে নজর দেওয়া হবে।

৫.২। জাতীয় ক্রেতা সমবায় মহাসঙ্ঘ (এন সি সি এফ) রাজ্য ক্রেতা সমবায় মহাসঙ্ঘ (কনফেড), পাইকারি ক্রেতা সমবায় সমিতি এবং প্রাথমিক ক্রেতা সমবায় সমিতিগুলির কাজের মধ্যে আরও ঘনিষ্ঠ সহযোগিতা স্থাপনের জন্য চেষ্টা করা হবে।

৫.৩। নিত্য ব্যবহার্য কয়েকটি নির্দিষ্ট দ্রব্য গ্রামাঞ্চলে প্রতিটি প্রাথমিক কৃষি সমবায় সমিতির (সংখ্যায় ৬,৬০০) সাহায্যে বিক্রয়ের ব্যবস্থা ক'রে এই রাজ্যে সমবায়ের মাধ্যমে গণ বন্টন ব্যবস্থা সম্প্রসারণের জন্য চেষ্টা করা হবে।

৫.৪। ক্রেতা সমবায় সমিতিগুলি যাতে নিত্যব্যবহার্য বিভিন্ন দ্রব্যের উৎপাদনকর্মের কাজ নিজেরাই হাতে নিতে পারে তার জন্য বিশেষভাবে চেষ্টা করা হবে।

### দুগ্ধ ও মৎস্য সমবায়

৬.১। গ্রামীণ অর্থনীতির সামগ্রিক উন্নয়নের জন্য কৃষির পাশাপাশি দুগ্ধ উৎপাদন ও মৎস্যজীবী সমবায় সমিতিসমূহের সম্প্রসারণ ও সংহতিসাধনের জন্য বিশেষভাবে চেষ্টা করা হচ্ছে।

৬.২। বর্তমানে যে সব প্রাথমিক ও কেন্দ্রীয় (ইউনিয়ন) দুগ্ধ উৎপাদন সমবায় সমিতি রয়েছে তার কাজের বিস্তার করা হবে এবং ব্যবসায়ের উন্নতির জন্য চেষ্টা করা হবে। এ বছর রাজ্য স্তরে দুগ্ধ উৎপাদন সমবায় মহাসঙ্ঘ (ফেডারেশন) গঠন করা হয়েছে। এই সংস্থায় যথারীতি কাজকর্ম শুরু হয়েছে।

৬.৩। "অপারেশন ফ্লাড টু" প্রকল্প অনুসারে এই রাজ্যে দুগ্ধ উৎপাদন বৃদ্ধির যে ব্যাপক পরিকল্পনা সরকারের পশুপালন ও দুগ্ধ উৎপাদন বিভাগ থেকে গ্রহণ করা হয়েছে তাতে সমবায়কে সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে।

৬.৪। উপকূলবর্তী সমুদ্র ও আভ্যন্তরীণ জলাধারসমূহে যে সব মৎস্যজীবী সমবায় সমিতি রয়েছে তার সংহতিসাধন এবং নতুন সমবায় সমিতি গঠন ক'রে মৎস্যজীবীদের আরও বেশি ক'রে সমবায়ের মধ্যে নিয়ে আসার জন্য চেষ্টা করা হবে।

৬.৫। ভারতের মৎস্যজীবী সমবায় সমিতি মহাসঙ্ঘের উদ্যোগে কেন্দ্রীয় সরকারের আংশিক অর্থ সাহায্যে মৎস্যজীবী সমবায় সমিতির সদস্যদের জন্য যে বীমা প্রকল্প প্রবর্তন করা হয়েছে রাজ্য সরকারের মৎস্যচাষ বিভাগ তা এই রাজ্যে কার্যকর করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

## কুটির ও ক্ষুদ্র শিল্প

৭.১। গ্রাম ও শহর সর্বত্র কুটির ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে বর্তমানে যে সব সমবায় সমিতি আছে সেগুলিকে শক্তিশালী করা হবে এবং নতুন সমবায় সমিতি গড়ার জন্য চেষ্টা করা হবে।

৭.২। মহিলাদের আরও বেশি ক'রে শিল্প সমবায়ের মধ্যে নিয়ে আসার জন্য চেষ্টা করা হবে।

৭.৩। বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে শিল্প সমবায়ের যে সম্ভাবনা রয়েছে তা পরিপূর্ণভাবে ব্যবহার করার জন্য চেষ্টা করতে হবে। বেকার ছেলেমেয়েরা শিল্প সমবায় সমিতি গড়ার কাজে এগিয়ে এলে তাঁরা যাতে আইনকানুনের বাধার সম্মুখীন না হন এবং সহজ শর্তে প্রয়োজনীয় ঋণ পান, দরকারমত কাঁচামালের সরবরাহ সম্পর্কে নিশ্চিত হন ও বিপণনের উপযুক্ত সুযোগ পান সেদিকে লক্ষ্য রাখা হবে।

## বন্ধ হয়ে যাওয়া শিল্প পুনঃস্থাপনে সমবায়

৮.১। গত কয়েক বৎসরে বেশ কয়েকটি বন্ধ হয়ে যাওয়া শিল্প সেইসব শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিক ও কর্মচারীদের নিয়ে গঠিত সমবায় সমিতির দ্বারা পুনঃস্থাপন করা সম্ভব হয়েছে। এইদিকে আরও বেশি দৃষ্টি দেওয়া হবে।

৮. । উত্তরবঙ্গে বন্ধ হয়ে যাওয়া কয়েকটি চা-বাগান শ্রমিক-কর্মচারীদের নিয়ে গঠিত সমবায় সমিতির দ্বারা পুনরায় চালানো যায় কি না তার জন্য বর্তমানে চেষ্টা করা হচ্ছে।

## আবাসন

৯.১। আবাসন সমবায়ের সুযোগ যাতে নিম্ন মধ্যবিত্ত ও দরিদ্র মানুষের মধ্যে আরও বেশি ক'রে সম্প্রসারিত করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। বিশেষ ক'রে গ্রামাঞ্চলে এই আবাসন সমবায়ের কাজ সম্প্রসারণের দিকে লক্ষ্য রাখা হবে। "হাডেকো"র (হাউসিং অ্যান্ড

আরবান ডেভেলপমেন্ট কর্পোরেশন) অর্থসাহায্যে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য যাতে শতকরা ৪ টাকা সুদে ঋণ গ্রহণ ক'রে সমবায় আবাসনের ব্যবস্থা করা যায় তার জন্য চেষ্টা করা হবে। ৩১এ ডিসেম্বর ১৯৮২ পর্যন্ত মোট ১,৩৫০টি প্রাথমিক আবাসন সমিতি রেজেষ্ট্রিভুক্ত হয়েছে এবং ঐ সময় পর্যন্ত উক্ত সমিতিগুলির সঙ্গে যুক্ত সাধারণ সদস্যের সংখ্যা ছিল ৫৫,৩০৪।

৯.২। বেশ কয়েকটি আবাসন সমবায় সমিতি, বিশেষ ক'রে অবস্থাপন্ন ব্যক্তিদের দ্বারা গঠিত সমিতিতে যে দুর্নীতিমূলক কাজ হচ্ছে তা নিয়ন্ত্রণ করার জন্য কঠোরতর ব্যবস্থা গ্রহণ করা হবে।

৯.৩। আবাসন সমবায়ের সদস্যদের কাছে, বিশেষ ক'রে উচ্চবিত্ত শ্রেণীর সদস্যদের কাছে যে বিপুল পরিমাণ অর্থ অনাদায়ী পড়ে আছে তা আদায়ের জন্য বিশেষভাবে চেষ্টা করা হবে।

ছাত্রদের জন্য সমবায়

১০.১। বিভিন্ন স্কুল-কলেজ ও বিশ্ববিদ্যালয়ের ছাত্র ও শিক্ষকদের মিলিত উদ্যোগে যেসব ক্রেতা সমবায় সমিতি গঠিত হয়েছে সেগুলিকে শক্তিশালী করা হবে।

১০.২। ছাত্ররা যাতে সমবায়ে যোগ দিয়ে গঠনমূলক কাজের সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত থাকে, শিক্ষা প্রতিষ্ঠানে ক্রেতা সমবায়ের বৃদ্ধির ফলে সামগ্রিকভাবে যাতে ক্রেতা সমবায় আন্দোলনের সম্প্রসারণ হয় এবং ছাত্ররা সমবায়ে এলে যাতে সমবায় আন্দোলনের ভবিষ্যৎ নেতৃত্ব সৃষ্টির সম্ভাবনা ফলপ্রসূ হয় সেদিকে লক্ষ্য রেখে ছাত্র-শিক্ষক সমবায় সমিতির সংখ্যা বৃদ্ধির জন্য সরকার সচেষ্ট থাকবে।

১০.৩। স্কুল, কলেজ ও বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন পাঠ্যসূচিতে সমবায়কে যাতে যোগ্য স্থান দেওয়া হয় তার জন্য চেষ্টা করা হবে।

**বিভিন্ন ক্ষেত্রে সমবায়ের সম্প্রসারণ**

১১.১। সাম্প্রতিককালে এই রাজ্যে নতুন নতুন ক্ষেত্রে সমবায়ের সম্প্রসারণ হয়েছে। জলপথ পরিবহণ, সিনেমার প্রযোজনা, পর্যটন, স্বাস্থ্য ও চিকিৎসার ব্যবস্থা ইত্যাদি ক্ষেত্রে সমবায় সমিতি প্রতিষ্ঠিত হয়েছে এবং এইসব সমিতি উল্লেখযোগ্য কাজ করছে। আমরা আরও নতুন নতুন ক্ষেত্রে সমবায়কে সম্প্রসারিত করতে চাই।

১১.২। ইঞ্জিনীয়ারদের নিয়ে গঠিত সমবায় সমিতি, শ্রমিকদের কাজের জন্য গঠিত সমিতি, পরিবহণ সমবায় সমিতি প্রভৃতির ক্ষেত্রে বর্তমানে যেসব সমস্যা রয়েছে তার সমাধান ক'রে এই সমিতিগুলিকে আরও কার্যকর করার জন্য চেষ্টা করা হবে।

**শিক্ষা, প্রশিক্ষণ ও প্রচার**

১২.১। সমবায় শিক্ষা, প্রশিক্ষণ ও প্রচারের দায়িত্ব রয়েছে রাজ্য সমবায় ইউনিয়ন ও জেলা সমবায় ইউনিয়নগুলির ওপর। এইসব কাজের দায়িত্ব পালন ও সমবায় আন্দোলনের প্রতিনিধিস্থানীয় প্রতিষ্ঠারূপে কাজ করার ব্যাপারে এইসব সংস্থা যাতে যোগ্য ভূমিকা পালন করতে পারে সেদিকে সরকার লক্ষ্য রাখবে।

১২.২। এই রাজ্যে সমবায় প্রশিক্ষণের জন্য বর্তমানে যে ছয়টি প্রশিক্ষণ কেন্দ্র রয়েছে, তার অতিরিক্ত আরও দুটি প্রশিক্ষণ কেন্দ্র একটি মুর্শিদাবাদে ও আর একটি পুরুলিয়ায় খোলার ব্যবস্থা করা হচ্ছে।

১২.৩। জেলায় জেলায় সমবায় সমিতির সদস্য ও সদস্য হতে পারেন এমন সাধারণ মানুষের জন্য শিক্ষাদানের যে ব্যবস্থা আছে তাকে সম্প্রসারিত করার জন্য চেষ্টা হবে। মহিলাদের মধ্যে যাতে শিক্ষার বিশেষ প্রসার হয় সেদিকে লক্ষ্য রাখা হবে।

১২.৪। সমবায় বিভাগের সঙ্গে যুক্ত অফিসার ও কর্মচারীরা যাতে বেশি ক'রে সমবায় প্রশিক্ষণ গ্রহণ করেন তার জন্য চেষ্টা করা হবে।

**কর্মচারী প্রসঙ্গে**

১৩.১। রাজ্য সরকার মনে করে সমবায় সমিতি পরিচালনায় বেতনভুক কর্মচারীদের একটি বিশেষ ভূমিকা রয়েছে। কর্মচারীদের মর্যাদাবৃদ্ধি এবং তাদের আর্থিক ও অন্যান্য সুযোগ-সুবিধার ব্যবস্থা করার জন্য সরকার উদ্যোগ গ্রহণ করেছে।

১৩.২। সমবায় সমিতিসমূহের জন্য যে নতুন আইন করা হচ্ছে (বিধানসভায় বিল পাশ হয়েছে, বর্তমানে রাষ্ট্রপতির স্বাক্ষরের অপেক্ষায় আছে), তাতে সমবায় সমিতির পরিচালকমন্ডলীতে কর্মচারীদের নির্বাচিত প্রতিনিধি রাখার ব্যবস্থা করা হয়েছে।

১৩.৩। প্রাথমিক কৃষি সমবায় সমিতির ম্যানেজারদের জন্য "কমন ক্যাডার" প্রবর্তন ক'রে তাদের সর্বনিম্ন মাসিক বেতন ২৫০ টাকা (এতদিন তা অধিকাংশের ক্ষেত্রেই ছিল ১০০ টাকা বা তার চেয়েও কম) করা হয়েছে। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির ক্ষেত্রে এই প্রকল্পের অধীনে একটি শাসকমন্ডলী (কমন ক্যাডার অথরিটি) ইতিমধ্যেই গঠন ক'রে তার জন্য ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ সালে যথাক্রমে ৩৬,২৪,০০০ টাকা এবং ৪৪,২৩,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৩.৪। বিভিন্ন প্রকার সমবায় সমিতির কর্মচারীদের বেতন ইত্যাদি বিষয়ে বিবেচনা ক'রে প্রয়োজনীয় সুপারিশ করর জন্য সরকার যে পে-কমিটি গঠন করেছিলেন সেই কমিটি তার রিপোর্ট সরকারে নিকট পেশ করেছে। ভারতে এই প্রথম কোন একটি রজ্য সরকার সমবায় সমিতির কর্মচারীদের জন্য এইরূপ পে-কমিটি গঠন করেছেন। সরকার বর্তমানে পে-কমিটি রিপোর্টটি বিবেচনা ক'রে দেখছে।

১৩.৫। সকল সমবায় সমিতির কর্মচারীদের বুঝতে হবে তাদের বেতন ও চাকরির অন্যান্য সুযোগসুবিধার ক্ষেত্রে উন্নতি একান্তভাবে সমিতির উন্নতির ওপর নির্ভরশীল। এই ব্যাপারে সরকার কিছুটা সাহায্য করতে পারে মাত্র। তার বেশি নয়। সুতরাং, কর্মচারীদের সমিতির ব্যবসায় বৃদ্ধি ও লাভ সুনিশ্চিত করার জন্য সর্বতোভাবে চেষ্টা করতে হবে।

**সমবায় নিরীক্ষণকে সাধারণ সমবায়ে প্রশাসন থেকে পৃথক করা**

১৪.১। সমবায় নিরীক্ষণ ব্যবস্থা বর্তমানে এই রাজ্যে সাধারণ সমবায় প্রশাসনের সঙ্গে যুক্ত রয়েছে। নিরীক্ষণকে সাধারণ প্রশাসন থেকে পৃথক করা সরকারের বিবেচনাধীন আছে।

১৪.২। ব্লক স্তরে সমবায় পরিদর্শকদের পৃথক অফিস স্থাপন করার বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

### নতুন আইন

১৫.১। ১৯৭৩ সালে প্রণীত বর্তমান সমবায় আইন পরিবর্তন ক'রে বিধানসভার বিগত অধিবেশনে নতুন পূর্ণাঙ্গ আইনের জন্য বিল পাস করা হয়েছে। বর্তমানে এই বিলটি রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে। বিলটি আইনে পরিণত হলে সমবায় আন্দোলন এই রাজ্যে আরও গণমুখী হবে, আন্দোলনে আরও বেশি গণতন্ত্রীকরণ সম্ভব হবে, গ্রামাঞ্চলে সমবায়ের সঙ্গে পঞ্চায়েতের ঘনিষ্টতর সম্পর্ক স্থাপিত হবে, কায়েমী স্বার্থ ও দুর্নীতি দূর করার কাজ সহজতর হবে এবং দুর্বলতর শ্রেণীর মানুষকে আরও বেশি ক'রে সমবায়ের সঙ্গে যুক্ত করা যাবে।

### সমন্বয়সাধন

১৬.১। বিভিন্ন পর্যায়ে ও বিভিন্ন ক্ষেত্রে যেসব সমবায় সমিতি আছে তাদের মধ্যে আরও বেশি সংযোগসাধনের জন্য চেষ্টা করা হবে।

১৬.২। এই রাজ্যে সমবায়ের কাজ যাতে আরও ভালভাবে চলে তার জন্য সমবায়, কৃষি, ভূমি-সংস্কার, মৎস্যচাষ, দুগ্ধ-উৎপাদন, কুটির ও ক্ষুদ্র শিল্প, খাদ্য ও সরবরাহ, তফসিলী জাতি ও উপজাতি, পরিবহণ প্রভৃতি বিভাগ যাতে পরস্পর আরও ঘনিষ্ঠ সংযোগ রক্ষা ক'রে কাজ করে তার জন্য চেষ্টা করা হবে।

### সমবায়ের উন্নয়নে অসুবিধা

১৭.১। সমবায়ের উন্নয়নের পথে অন্যতম প্রধান বাধা হল কায়েমী স্বার্থ। অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে একই ব্যক্তি বা ব্যক্তিসমষ্টি নানা কায়দায় দীর্ঘদিন ধ'রে সমিতির ওপর কর্তৃত্ব করছে। কিছু অসাধু ব্যক্তি নানাভাবে দুর্নীতির আশ্রয় গ্রহণ করছে। সমবায় থেকে এই কায়েমী স্বার্থ ও দুর্নীতি দূর করতে সরকার বদ্ধপরিকর।

১৭.২। কোন কোন সমিতির ক্ষেত্রে মামলা থাকার ফলে এইসব সমিতির সুষ্ঠু কার্যসম্পাদনে অসুবিধা হচ্ছে। এই সমস্যা সমাধানের জন্য আমরা সর্বতোভাবে চেষ্টা করছি।

### সহযোগিতার আহ্বান

১৮.১। সমবায় একটি আন্দোল এবং একে একটি আন্দোলনরূপেই গড়ে উঠতে দিতে হবে। এই আন্দোলন যাতে সর্বপ্রকার বহির্নিয়ন্ত্রণমুক্ত হয়ে সদস্যদের স্বাধীন গণতান্ত্রিক আন্দোলনরূপে গড়ে উঠতে পারে এবং সমবায়ের ক্ষেত্রে যে সুযোগসুবিধা রয়েছে তার পরিপূর্ণ সদ্ব্যবহার ক'রে যাতে রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন ও নিম্নবিত্ত মানুষের অর্থনৈতিক উন্নতি করা যায়, তার জন্য আমি বিধানসভার সকল সদস্যের কাছে তাঁদের সহযোগিতার হস্ত প্রসারিত করার জন্য আহ্বান জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** There are five cut motions to Demand No.50. All the cut motions are in order and taken as moved. The member may now move his motions.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1.

I also beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

**শ্রী অতীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে আমাদের সামনে যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করছি। এই বাজেট পুস্তিকা যেটা আমাদের কাছে বিতরণ করা হয়েছে, সেটা পড়ে দেখলাম এবং বুঝলাম যে সমবায়ের অবস্থায় পশ্চিমবাংলায় অত্যন্ত কাহিল। আমি একটু পরে পরিসংখ্যানগুলো দেব, কিন্তু তার আগে সাধারণ ভাবে কয়েকটি কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলতে চাই। আপনারা জানেন বারবার আমরা সমবায় সম্বন্ধে যখন এখানে বাজেট বিতর্কে অংশ গ্রহণ করেছি, আমরা বলেছি যে সমবায় একটা আন্দোলন।

[6.50-7.00 p.m.]

এবং আমরা আশা করেছিলাম বামফ্রন্টের শরীক দলগুলি সাধারণভাবে খুব আন্দোলনে পটু, তাই তারা ক্ষমতায় এসে সমবায় আন্দোলনকে আরো জোরদার করে এগিয়ে নিয়ে যাবেন। এরা যে আন্দোলনে পটু সেটা পশ্চিমবাংলার জনসাধারণ জানেন এবং আমরাও জানি। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করে দেখলাম এই সমবায় আন্দোলনের ক্ষেত্রে তারা বিপর্যস্ত হয়েছেন এবং সম্পূর্ণভাবে অকৃতকার্য হয়েছেন। এটা হতে পারে যে, তারা যখন সরকারে আসেন তখন এই আন্দোলনের কথা ভুলে যান। তাই সমবায় যে একটা আন্দোলন, এটাকে এগিয়ে নিয়ে যাওয়া দরকার, সেই কথা ভুলে গিয়ে সম্পূর্ণভাবে বিফলতার পরিচয় দিয়েছেন। আমরা লক্ষ্য করে দেখলাম এই দপ্তর সম্বন্ধে কোন্ মন্ত্রী ভারপ্রাপ্ত হবেন এই নিয়ে যখন কথাবার্তা হচ্ছিল তখন প্রথমবারের মন্ত্রী ভক্তিবাবু এবারেও নির্বাচিত হয়ে আসা সত্ত্বেও কেন জানি না তাকে সরিয়ে দিয়ে নির্মলবাবুকে এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী করা হল। তারপর কানাইবাবু, যিনি শিল্প বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন, তিনি যখন মারা গেলেন তখন সেই জায়গায় নির্মলবাবুকে নিয়ে গিয়ে অধিষ্ঠিত করা হল। অর্থাৎ বামফ্রন্ট সরকারের কার্যকলাপ থেকে আমরা দেখতে পাচ্ছি যে, সমবায়ের উপর তাদের কোন গুরুত্ব নেই। অতএব সেই দপ্তরের মন্ত্রীকে সরিয়ে অন্য জায়গায় নিয়ে যাওয়া হচ্ছে এবং সেই জায়গায় নতুন নতুন মন্ত্রী আসছেন। এর দ্বারা এটাই প্রমাণিত হচ্ছে যে, বামফ্রন্ট সরকারের কিছু দপ্তরের উপর বিশেষ তেমন কিছু গুরুত্ব নেই। এখন আবার নীহারবাবু নতুন মন্ত্রী হয়ে এসেছেন এই দপ্তরের। আমি তার প্রতি কোন কটাক্ষপাত করছি না। তিনি নতুন মন্ত্রী হয়ে এসেছেন, মাত্র কয়েক মাস মন্ত্রীত্বে বসেছেন। আমি আশা করব তিনি সফলতার সঙ্গে এই দপ্তর পরিচালনা করবেন। এই দপ্তর অত্যন্ত কাহিল পর্যায়ে এসে পৌছেছে। আমরা আশা করব সেই কাহিলতম অবস্থা থেকে এই আন্দোলনকে আরো অগ্রসর করবার পথে নিয়ে যাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানেন, বর্তমান ভারতবর্ষের যে অর্থনৈতিক কাঠামো আছে, যে মিশ্র অর্থনীতি আছে সেই অর্থনীতিতে আপনারা যেটা বলেন আমাদের সীমিত ক্ষমতার মধ্যে আমরা কি করে গরীব মানুষের উপকার করব, সেখানে কিন্তু এই সমবায় আন্দোলন একটা বিশেষ বড় হাতিয়ার সে বিষয়ে কোন সন্দেহ নেই। অথচ আপনারা সেই মস্ত বড় হাতিয়ারকে কাজে লাগাচ্ছেন না। আপনারা মুখে বলছেন এই সীমিত ক্ষমতাও পুঁজিবাদী কাঠামোর মধ্যে, এই ক্যাপিটালিষ্ট সোসাইটির মধ্যে কোন কিছু করা সম্ভব নয়। কিন্তু এটা এমন একটা আন্দোলন--যদি সত্যিকারে সিরিয়াসলি আপনারা এই আন্দোলনকে পশ্চিমবাংলায় সাফল্যমন্ডিত করতে চাইতেন তাহলে যে শ্রেণীর লোকের জন্য মায়া কান্না কাঁদেন, তাদের উপকার করবার কথা বলেন এর মাধ্যমে তাদের অনেক উপকার করা যেত, তাদের অনেক দূর এগিয়ে নিয়ে যাওয়া যেত। যেমন বর্তমানে একদিকে সরকারী সংস্থা,

অন্যদিকে বেসরকারী সংস্থা আছে। এই দুই-এর মাঝখানে যদি সমবায় আন্দোলনকে আপনারা জোরদার করতে পারতেন তাহলে কিন্তু সত্যিই পশ্চিমবাংলায় একটা অপূর্ব কাজ হত। কিন্তু সেদিকে আপনাদের অগ্রসর হতে ৬/৭ বছরেও দেখলাম না। আমরা দেখলাম না যে, সরকার এই আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে পেরেছেন, এটা আপনারা সকলেই জানেন। কারণ সমাজের দরিদ্রতম অংশ দুর্বলতম অংশ যারা দারিদ্র সীমার নীচে বাস করেন তারা এককভাবে বিভিন্ন ধরণের সরকারী সংস্থা বা বেসরকারী সংস্থার ব্যবস্থা বাণিজ্যের সঙ্গে যুঝে উঠতে পারছেন না। এর খুব স্বাভাবিক কারণ হল তাদের আর্থিক ক্ষমতা কম, এটা আমরা সকলেই বুঝি। তাই তাদের পক্ষে একক ভাবে এর মোকাবিলা করা সম্ভব নয়। তাই ১০ জন মিলে সমবায় আন্দোলনের মাধ্যমে সরকারী মদত যদি তাদেব পিছনে থাকে তাহলে নিশ্চয় বেসরকারী ব্যবসা বাণিজ্য যারা করে সেই সব কালোবাজারী, মজুতদারদের সঙ্গে পাশাপাশি তারাও যুঝতে পারবেন। এর দ্বারা তারা উপকৃত হতে পারতেন, যদি সমবায় আন্দোলনকে আপনারা ঠিকমত ভাবে এগিয়ে নিয়ে যেতে পারতেন। সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার জন্য যেটুকু সরকারী সাহায্য করা দরকার সরকারের তরফ থেকে সেদিকে ঠিকমত ভাবে লক্ষ্য দেওয়া হয়নি। আমরা দেখলাম গত ৬/৭ বছরে এই আন্দোলন আদৌ এগোয়নি। এগোন তো দূরের কথা, ১৯৭৭ সালে যে অবস্থা ছিল তার থেকে অনেক পিছিয়ে এসেছে, এটা অত্যন্ত দুঃখ, ক্ষোভের কথা।

সমবায় দপ্তরের নতুন মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট এনেছেন তাঁকে বলব, তাঁর সামনে বিরাট কাজ পড়ে আছে সেজন্য তাঁর সঠিকভাবে কাজ করা দরকার এবং যথেষ্ট আগ্রহ সহকারে তাঁর কাজ করা দরকার। জানি না তিনি পারবেন কিনা। স্যার, আমরা দেখছি, বিভিন্ন সময় তাঁরা বলছেন, সমবায় আন্দোলন বাস্তুঘুঘুর বাসায় পরিণত হয়েছে, একে সরাতে হবে। আমরাও ১৯৭২ সালে ক্ষমতায় এসে বলেছিলাম সমবায় আন্দোলনে বাস্তুঘুঘুরা আছে, তাকে সরাতে হবে। আজকে আপনাদের কাছে প্রশ্ন, ৭ বছর আপনাদের অতিক্রান্ত হয়ে গেল, আপনারা কতজনকে সরিয়ে এই সমবায় আন্দোলনকে সঠিক পথে নিয়ে যেতে পেরে ছেন সেটা কি আপনারা জানাবেন? আমাদের ধারণা, এই আন্দোলনে আপগ্রা কংগ্রেসী লোকদের দেখলেই মনে করেন তাদের সরাতে হবে এবং তাদের সরিয়ে দিলেই এই আন্দোলন গড়গড়িয়ে এগিয়ে যাবে। স্যার, আমরা দেখছি, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর শীর্ষ সমবায় সমিতিগুলি একের পর এক সুপারসিড করে তাঁরা তাঁদেব নিজেদের লোকদের বসাচ্ছেন, বিশেষ করে ফরোয়ার্ড ব্লকের লোকদের বসাচ্ছেন। তাতে কি এই সমবায় আন্দোলন এগিয়ে গিয়েছে? আমি একটু পরেই পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দেব যে তার ফলে এই আন্দোলন আদৌ তো এগোয়নি বরং ১৯৭৭ সালে আমরা এটা যে অবস্থায় ছেড়ে দিয়ে এসেছিলাম তার থেকে এই আন্দোলন অনেকখানি পিছিয়ে গিয়েছে। এটা অত্যন্ত দুঃখ ও ক্ষোভের কথা। তাই আমি সবিনয়ে আপনাদের বলব, ঐ বাস্তুঘুঘুদের সরাতে হবে, সরাতে হবে বলে তার চিৎকার করবেন না, গত ৭ বছর ধরে এসব কথা অনেক শুনেছি কাজেই এ ক্ষেত্রে আপনারা সঠিক ভাবে কাজ করে এই আন্দোলনকে সত্যিকারের এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করুন, তাতে পশ্চিমবাংলার উন্নতি হবে, জনসাধারণের কল্যান করার কথা যেটা বার বার বলেন সেটাও করতে পারবেন। স্যার, আমি আরো কয়েকটি দৃষ্টান্ত দিয়ে দেখিয়ে দেব যে এই সমবায় আন্দোলনে কি হচ্ছে। স্যার, আমরা দেখছি, কয়েকজন মানুষকে এই শীর্ষ সমবায় আন্দোলনে মৌরসিপাট্টা দিয়ে দেওয়া হয়েছে। আমি এ সম্পর্কে একটি দৃষ্টান্ত দিচ্ছি। সেন্ট্রাল ল্যান্ড ডেভালপমেন্ট ব্যাঙ্ক

১৯৭৭ সালের অক্টোবর মাসে এঁরা সেটা সুপারসিড করলেন এবং করে শ্রীনলিনী গুহ মহাশয়কে সেখানকার এ্যাডমিনিষ্ট্রেটার করে দিলেন। তিনি সেখানে ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সাল পর্য্যন্ত এ্যাডমিনিষ্ট্রেটার হয়ে আছেন। এইভাবে এই সেন্ট্রাল ল্যান্ড ডেভোলপমেন্ট ব্যাঙ্ককে নলিনী গুহ মহাশয়ের মৌরসিপাট্টায় পরিণত হয়েছে। অন্যান্য শীর্ষ সমবায় আন্দোলনেও সেই একই অবস্থা। স্যার, আমরা জানি, কো-অপারেটিভ এ্যাক্টের ২৫ ধারায় যেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করার ধারা আছে তাতে আছে The Registrar shall appoint one or more administrators to manage the affairs of such societies for such period not exceeding two years at a time, as may be specified in the order and may also by order in writing extend the period. However, the total period shall not exceed five years."

কিন্তু আমরা আশ্চর্যের সঙ্গে দেখছি, ৫ বছর কেন প্রায় ৭ বছর হতে চললো এখনও নলিনী গুহ মহাশয় সেখানে মৌরসিপাট্টা করে চেয়ারম্যান হয়ে বসে আছেন। স্যার, এই প্রসঙ্গ আর একটি কথা বলতে চাই। নতুন যে বিল ওঁরা পাশ করেছেন। কো-অপারেটিভ সম্বন্ধে সেখানে বোধহয় ২৯ ধারায় ৫ বছরের যে পিরিয়ডটা আগের আইন ছিল সেটা আমাদের আপত্তিতে কমিয়ে তিন বছর করা হয়েছে যদিও সেই তিন বছরেও আমাদের যথেষ্ট আপত্তি আছে। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলছি, আপনারা আইন করেছেন যে একটা ইলেকটেড ম্যানেজিং কমিটি যদি ১৫ মাসের মধ্যে নতুন করে সংগঠিত হতে না পারে বা নতুন করে ইলেকসান না করতে পারে তাহলে অটোমেটিক্যালি তারা চলে যাবে। এই যেখানে আইনে অবস্থা সেখানে আবার আপনারাই বলছেন যে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ হলে বা বোর্ড অব এ্যাডমিনিষ্ট্রেটার থাকলে তারা তিন বছর পর্য্যন্ত থাকতে পারে। এটা একটা অদ্ভুত ব্যাপার যে যারা ইলেকটেড হয়ে আসছে তারা ১৫ মাসের বেশী থাকতে পারছে না আর বোর্ড অব এ্যাডমিনিষ্ট্রেটারস তারা তিন বছর পর্য্যন্ত থাকছেন। এটাতে আমাদের আপত্তি আছে। নির্মলবাবু যখন আইনটা এনেছিলেন তখন এটাতে আমরা ঘোরতর আপত্তি জানিয়েছিলাম কিন্তু তিনি শোনেন নি, সেই তিন বছরটাই রেখে দিয়েছেন।

[7.00-7.10 p.m.]

এবং ৫ বছর বর্তমান আইনে যা আছে, তার থেকে ৩ বছর করা হয়েছে আমাদের আপত্তিতে। এটা খানিকটা কমেছে, কিন্তু ৩ বছরও যথেষ্ট বেশী সময় বলে আমি মনে করি। কেননা, সমবায় আন্দোলনকে গণতান্ত্রিক পদ্ধতিতে চালাতে গেলে এই বোর্ড অব এ্যাডমিনিষ্ট্রেটিভ কথাটা যত ভুলে যাওয়া যায় ততই মঙ্গল। আপনারা গণতন্ত্রের কথা সব সয়ে বলে থাকেন। কিন্তু আমরা দেখছি, যে কোন কারণেই হোক, কেসের জন্যই হোক আর অন্য কারণেই হোক, যে কয়টা শিল্প সমবায় সমিতি আছে পশ্চিমবাংলায়--কনফেড, বেনফেড, অমুখ-তমুক--সবগুলি আজকে বোর্ড অব এ্যাডমিনিষ্ট্রেটিভ-এর দ্বারা পরিচালিত এবং সেই সব বোর্ড অব এ্যাডমিনিষ্ট্রেটিভ কোথাও ৫ বছর, কোথাও ৭ বছর, কোথায় ৮ বছর আছেন এবং এক একটা মৌরসী পাট্টা নিয়ে এগুলি চালাচ্ছেন, খুব কোন পরিবর্তন হচ্ছে না। এই হচ্ছে সমবায় আন্দোলনের অবস্থা। এর পরে আমরা দেখছি যে ষ্টেট কনজিউমার ফেডারেশন, যাকে কনফেড বলা হয়, সেটাও সুপারসীডেড হল ৩১শে অক্টোবর, ১৯৭৭ সালে এবং এখনও সেখানে এ্যাডমিনিষ্ট্রেটির চলছে। এখানে আগে ছিলেন ফরোয়ার্ড ব্লকের ভবানীবাবু। তাঁর কি হল? নুন আর খাতা--পেন্‌সিল

ইত্যাদি ব্যাপারে ব্লিচ কাগজে যা বেরিয়েছিল, তার পরে তিনি বিদায় নিয়েছেন। তারপরে শ্রীমতী ছায়া ঘোষ, মাননীয়া সদস্যা সেখানে এ্যাডমিনিষ্ট্রেটর হয়ে আছেন। তিনিও বোধ হয় ৪/৫ বছর সেখানে আছেন। যাইহোক, আগে ভবানীবাবু ছিলেন, তারপরে শ্রীমতী ছায়া ঘোষ এসেছেন এবং ১৯৭৭ সাল থেকে বোর্ড অব এ্যাডমিনিষ্ট্রেটর চলছে। এর আগে একটা ইলেকশান হয়েছিল কিন্তু সেই ইলেকশান এত অগণতান্ত্রিক উপায়ে হয়েছিল যে স্বাভাবিক ভাবে তার বিরুদ্ধে অনেকে ক্ষুব্ধ হয়েছিলেন। অগণতান্ত্রিক কি ভাবে হয়েছিল সেটা বলতে গেলে অনেক সময় লাগবে, আমি সেটা বলছি না। কিন্তু এত অগণতান্ত্রিক নির্বাচন সংগঠিত হয়েছিল যে তার বিরুদ্ধে অনেকে ক্ষুব্ধ হয়েছিলেন এবং তারা হাইকোর্টে গিয়েছিলেন এবং হাইকোর্টের নির্দেশে এখনও এ্যাডমিনিষ্ট্রেটর চলছে। এই হচ্ছে অবস্থা। আজকে আমরা দেখছি যে প্রতিটি জায়গায় হাইকোর্টের অর্ডারের হোক, আর যে কোন কারণেই হোক, সব জায়গায় বোর্ড অব এ্যাডমিনিষ্ট্রেটর চলছে, তার কোন পরিবর্তন হচ্ছে না। কাজেই এই অবস্থা নিশ্চয়ই কোন সুষ্ঠু পরিবেশের পরিচায়ক নয়। তারপরে আমরা দেখছি, ষ্টেট মার্কেটিং ফেডারেশান, যেটাকে বেনফেড বলা হয়। সেই বেনফেডে আমরা কি দেখছি? এখানে নির্বাচন হল সুপ্রীম কোর্টের অর্ডার অনুসারে এবং এই নির্বাচন ১৯৮১ সালে হল। নির্বাচনে পরিচালনা করলেন কে? সুপ্রীম কোর্টের নির্দেশ অনুসারে হাইকোর্টের রেজিষ্ট্রার সেই নির্বাচন পরিচালনা করলেন। সেই নির্বাচনে যারা নির্বাচিত হলেন, তাদের মধ্যে সভাপতি হয়েছিলেন আলি আমেদ সাহেব। কিন্তু আমরা দেখলাম যে একজনকে দিয়ে কেস করান হল এবং একটা ডিসপিউট কেস ফাইল করে হাইকোর্ট থেকে ইনজাংশান নেওয়া হল। এর ফলে যে বোর্ড সুপ্রীম কোর্টের আদেশে নির্বাচন করে গঠিত হয়েছিল, সেই বোর্ড কাজ করতে পারছে না। এইভাবে আমরা দেখছি যে যেখানে নির্বাচন হচ্ছে এবং যারা নির্বাচিত হচ্ছেন, তারা যদি বামফ্রন্ট সরকারের মনোপুত না হন তাহলে সেখানে ইনজাংশান করেই হোক বা যে কোন কারণেই হোক তাদের কাজ করতে দেওয়া হচ্ছে না। এই যদি সমবায় আন্দোলনের অবস্থা হয় এবং যে শীর্ষসমিতিগুলি পশ্চিমবাংলায় আছে, তার যদি এই হাল হল তাহলে কি করে সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে, কি করে গণতন্ত্র এই সমবায় আন্দোলনের মধ্যে স্থান পাবে এটা আমি বুঝতে পারছি না। শুধু এখানেই শেষ নয়। এখানে পান্নাবাবু আছেন, আমার সুবিধা হয়েছে। ষ্টেট হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি--এটা পান্নাবাবুর জমিদারী। এটা পান্নাবাবু মৌরসী পাট্টা নিয়ে বরাবরই আছেন। যেমন--শ্রীমতী ছায়া ঘোষ ওখানে আছেন, নলিনী গুহ মহাশয় আছেন, আর এখানে আলি আমেদ সাহেব যেহেতু আমাদের লোক তাকে কিছুতেই বসতে দেওয়া হল না, অলওয়েজ গেট আউট। অতএব বেনফেড বাদ। ষ্টেট হ্যান্ডলুম কো-অপারেটিভ সোসাইটিতে পান্নাবাবু মৌরসী পাট্টা নিয়ে বসে আছেন। সেকশান ৮২তে ইনকোয়ারী হয়েছিল, রে রিপোর্ট দেওয়া হয়েছিল মুখ্যমন্ত্রীর কাছে, ভক্তিবাবু মন্ত্রী থাকাকালীন এবং এই নিয়ে বিধানসভায় পুঙ্খানুপুঙ্খ আলোচনা হয়েছিল আমি সেই বিষয়ে আর পুনরায় এখানে উল্লেখ করতে চাই না।

আমি এখানে ষ্টেট হ্যান্ডলুম উইভারস' কো-অপারেটিভ সোসাইটি সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। আমরা শুনতে পাচ্ছি সম্প্রতি ন্যাবার্ড এবং রিজার্ভ ব্যাঙ্ক থেকে ক্রেডিট লিমিট বাড়িয়ে দেওয়া হয়েছে। গত মার্চ মাসে ন্যাবার্ড এবং রিজার্ভ ব্যাঙ্ক থেকে ক্রেডিট লিমিট বাড়িয়ে দিয়ে ষ্টেট হ্যান্ডলুম উইভার্স' কো-অপারেটিভ সোসাইটিকে আড়াই কোটি টাকা দিয়েছে, কিন্তু সেই আড়াই কোটি টাকা মাননীয় অর্থমন্ত্রী অশোক মিত্র রিজার্ভ ব্যাঙ্কের ওভার-ড্রাফট কমাবার জন্য চেয়ে নিয়েছেন। রিজার্ভ ব্যাঙ্ক এই সরকারের ওপর ওভার-ড্রাফট কমাবার

জন্য চাপ দিচ্ছিল, সেই পরিপ্রেক্ষিতে তিনি এটা চেয়ে নিয়েছেন। তন্তুজীবীদের উপকারের জন্য, আরো বেশী করে ব্যবসা করবার জন্য ন্যাবার্ড এবং রিজার্ভ ব্যাঙ্ক যে টাকা দিয়েছিল, সেই টাকা তাদের সাহায্যে ব্যবহার না করে ওভার-ড্রাফট পরিশোধের কাজে ব্যবহার করা হয়েছে। পান্নাবাবু ২৯.৩.৮৪ তারিখে চেক্ সই করে দিলেন, সেই টাকা ডাইভারটেড হয়ে চলে গেল রিজার্ভ ব্যাঙ্কের ওভার-ড্রাফট মেটাতে। অবশ্য ওঁরা বলবেন যে, এটা টেমপোরারি ডাইভারসন, কিন্তু সেই টাকা এখনো পর্যন্ত ফেরত এসেছে কিনা আমরা জানি না। পান্নাবাবু আজকে এখানে উপস্থিত আছেন, আমি আশা করব তিনি এ বিষয়ে উত্তর দেবেন। অশোকবাবু তাঁর কাছ থেকে অন্যায় ভাবে যে আড়াই কোটি টাকা কেড়ে নিয়েছিলেন, সেই টাকা আবার রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে ওভার-ড্রাফট নিয়ে বা অন্য কোন জায়গা থেকে আদায় করে ফেরত দিয়েছেন কি? যদি না দিয়ে থাকেন তাহলে তন্তুজীবীদের উপকারের জন্য যে টাকা এসেছিল, সে টাকা অশোকবাবু কি করে আত্মসাৎ করলেন, আমরা বুঝতে পারছি না। যদি তিনি না ফেরৎ দিয়ে থাকেন, তাহলে তা খুবই অন্যায় হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী অশোক মিত্রকে আমি অনুরোধ করছি, আপনি তন্তুজীবীদের স্বার্থে স্টেট হ্যান্ডলুম উইভারস' কো-অপারেটিভ সোসাইটির হাতে এই টাকাটা ফেরত দিন।

পান্নাবাবু আজকে এখানে উপস্থিত আছেন, সুতরাং আমার একটা বিষয়ে আলোচনা করার সুবিধা হচ্ছে। সেটা হচ্ছে, আমাদের কাছে খবর আছে, জনতা শাড়ি এবং ধুতি নিয়ে নানারকম কারচুপি হচ্ছে। অনেক জায়গায় আজকে প্রোডাকসনই হচ্ছে না, কিন্তু আমরা খবর পাচ্ছি যে, পেপার প্রোডাকসন হচ্ছে। এই পেপার প্রোডাকসন হওয়ার ফলে সত্যিকারের তন্তুজীবীরা জনতা শাড়ি ও ধুতি বুনে যে পয়সা উপার্জন করতে পারত, তা পারছে না। এই জনতা শাড়ি এবং ধুতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বহু টাকা ভরতুকি দেন। অবশ্য বিভিন্ন রকমের শাড়ি বা ধুতির উপর এই ভরতুকি দেওয়া হয়। এখন ধরুন, একটা শাড়ির উৎপাদন কস্ট্ যেখানে ১৯ টাকা সেখানে সেই শাড়িটা বাজারে বিক্রি করা হচ্ছে ১৪ টাকায়। এক্ষেত্রে বাকি ৫ টাকা কেন্দ্রীয় সরকার ভরতুকি দিচ্ছেন। আজকে পান্নাবাবু বলছেন, 'আমাদের প্রোডাকসন অনেক বেড়ে গেছে; কিন্তু তিনি কোন সময় বলছেন না যে, জনতা শাড়ি এবং ধুতির প্রোডাকসন কত বেড়েছে! জনতা শাড়ি এবং ধুতির প্রোডাকসন বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকার ভরতুকি দিচ্ছেন। কারণ এর দ্বারা দরিদ্র জনসাধারণের কাছে কম দামে এগুলি পৌঁছে দেওয়া যাবে এবং প্রোডাকসন বৃদ্ধির মধ্যে দিয়ে তন্তুজীবীদের উপকার হবে। আমরা আজকে লক্ষ্য করছি যে, 'তন্তুজ'-এর সেল বাড়ছে, কিন্তু জনতা শাড়ি ও ধুতির প্রোডাকসন বাড়ছে না। আমরা চাই এটা বাড়ুক তন্তুজীবীরা উপকৃত হোক। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, জনতা শাড়ি ও ধুতির প্রোডাকসন অনেক জায়গায় কেবল কাগজ পত্রের মধ্যেই সীমাবদ্ধ থাকছে। সত্যিকারের কোন উৎপাদনই হচ্ছে না। এর ফলে ঐ ভরতুকির ৫ টাকা করে টাকাই লাভ হচ্ছে। সেই টাকা এঁদের হাতে থেকে যাচ্ছে, এবং এঁরা আজকে এই সব কারবার করছেন। সরকারী কর্মচারীরা, হ্যান্ডলুম অফিসাররা অসাধু ব্যবসায়ীদের সঙ্গে যোগসাজস করে এই কারবার করছে। জানি না এই টাকা পার্টি ফান্ডেও যাচ্ছে কিনা! এইভাবে টাকা ভাগাভাগি হয়ে যাচ্ছে। এ বিষয়ে একটা কেস হয়েছিল, আমি সেই কেসটির প্রতি মাননীয় মন্ত্রী নিহারবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমানে এই রকম একটা ঘটনায় সমবায় দপ্তরের একজন ডিরেক্টরের সন্দেহ হওয়ায়, তিনি ইনসপেকসন করার অনুমতি চেয়েছিলেন, কিন্তু তাঁকে অনুমতি দেওয়া হয়নি। তিনি যখন অনুমতি চেয়ে পেলেন না, তখন তার কিছু দিন পরেই দেখা গেল সেখানে ১৮,০০০ জনতা

শাড়ি ও ধুতি চুরি হয়ে গেছে এবং সে ব্যাপারে বর্ধমানে একটা কেস-ও করা হয়েছিল. সেই কেস নং হচ্ছে পি. এস. কেস নং ৪১ অফ্ জুলাই, ১৯৮৩। আজও সে কাপড়গুলি উদ্ধার হয়নি। আসলে চুরি কি হয়েছিল? আদৌ সেখানে কোন কাপড় কি ছিল? না, শুধুই পেপার ট্রানজাকসন? কাগজ-পত্রে হিসাব যখন মঞ্জুর হলো না, কাপড়গুলির বিক্রি যখন দেখান গেল না, তখন বর্ধমানে গিয়ে কেস করল যে, ১৮,০০০ শাড়ি এবং ধুতি, ৩ লক্ষ টাকার কাপড় চুরি হয়ে গেছে। প্রোডাকসন কস্টই হচ্ছে ৩ লক্ষ টাকা। কি কারণে জানি না সেই পি. এস. কেস নং ৪১ অফ্ জুলাই, ১৯৮৩-র কোন তদন্ত পর্যন্ত হলো না।

[7.10-7.20 p.m.]

এটা অত্যন্ত দুঃখের কথা। এই ধরনের কাজ কারবার যাতে না হয় এবং পেপার ট্রানজাকসানের মাধ্যমে জনতা শাড়ীর উৎপাদন এবং বিক্রয় যাতে না হয়ে যায় তা দেখবার দায়িত্ব সমবায় দপ্তরের আছে এবং আমরা জানি ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর এর সঙ্গে জড়িত, এই ব্যাপারটা নিশ্চয়ই দেখবেন। পান্নাবাবু এখানে আছেন, ওনার যদি কিছু বলার থাকে নিশ্চয়ই বলবেন এ ব্যাপারে। এরপর আমি যে কথায় আরম্ভ করেছিলাম সেই কথায় আসছি। সমবায় আন্দোলনের অগ্রগতির হার অত্যন্ত খারাপ। এই কথা বহুবার বলেছি, ভূমি রাজস্ব বাজেটের দিন যখন অংশ গ্রহণ করেছিলাম তখন বলেছি, আমাদের পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন সত্যি কোন পর্যায়ে এসেছে, পেছুচ্ছে না এগুচ্ছে সেটা জানবার প্রকৃষ্ট উপায় হচ্ছে স্বল্পমেয়াদী ঋণ চাষীদের মধ্যে কত করে দিচ্ছে সমবায় দপ্তর অন্যান্য বিভিন্ন কাজের মধ্যে এটা কিন্তু সব চেয়ে ইমপর্টান্ট কাজ এবং সব চেয়ে গুরুত্বপূর্ণ কাজ এ বিষয়ে কোন সন্দেহ নাই। সেখামে আমরা দেখছি কি? ১৯৭৬-৭৭ সালে আমাদের শেষ বছরে আমরা চাষীদের মধ্যে প্রায় যতদূর স্মরণে আছে ৪২ কোটি কি ৪৩ কোটি টাকা স্বল্প মেয়াদী ঋণ দিয়েছিলাম। আর আজকে কি অবস্থা? আপনি শুনলে অবাক হয়ে যাবেন, মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের প্রথম পাতায় লিখেছেন এ বছরে স্বল্প মেয়াদী ঋণ ১৯৮২-৮৩ সালে হচ্ছে ৩১.৮৪ কোটি টাকা। আমরা ১৯৭৬-৭৭ সালে যেখানে ৪৩ কোটি টাকা ঋণ দিয়েছি আপনারা আজকে ৬ বছর পরে যেখানে ৩।৪ গুণ বৃদ্ধি হওয়ার কথা সেটা না হয়ে কমে গিয়ে ৩১.৮৪ কোটি টাকায় গিয়ে দাঁড়ালো। অথচ আপনারা বলছেন দরিদ্র চাষীদের বর্গাদারদের, পাট্টাদারদের মহাজনের হাত থেকে ঋণ মুক্ত করবার জন্য সর্বত্রভাবে চেষ্টা করছেন। এই হচ্ছে আপনাদের সর্বত্রভাবে প্রচেষ্টার প্রকৃষ্ট নমুনা। যেখানে ৪২ কোটি টাকা ঋণ দেওয়ার পরিমান সেখানে ৩১ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। আপনারা বলছেন কি, আমাদের ঋণ আদায় হচ্ছে না। আপনাদের ঋণ আদায় হচ্ছে না তারজন্য কি আমরা দায়ী? কেন আদায় করছেন না? কৃষি দপ্তর থেকে কিছুদিন আগে অর্ডার দেওয়া হলো- এখানে কৃষি মন্ত্রী মহাশয় আছেন যে ৪০ কোটি টাকা কৃষি ঋণ মকুব। আপনারা কয়েক বছর আগে হুকুমনামা জারী করলেন সময়মত ফেরৎ দিলে ঋণ সমবায় এর সুদ মকুব। আপনারা যদি সবেতেই মকুব মকুব করেন তাহলে কি করে আশা করেন পশ্চিমবাংলার চাষীরা সমবায় ও স্বল্পমেয়াদী ঋণের টাকা ফেরৎ দেবেন? এখান থেকে জ্যোতিবাবু কাগজে ফতোয়া দেন চাষীদের ঋণ পরিশোধ করতে হবে। জ্যোতিবাবু কাগজে ষ্টেটমেন্ট দিলেই চাষীরা দৌড়তে দৌড়তে এসে সমস্ত ঋণ কি পরিশোধ করে দেবে--এ কখনও হতে পারে না। এইভাবে সমবায় আন্দোলন এগুতে পারে না। ঋণ আদায় করতে গেলে জোর কদমে কাজ করতে হবে, তাতে যদি আন-পপুলার হন হোক। এই যদি না করতে পারেন, আপনারা যদি তাদের কাছে আবদার

করে নিতে চান তাহলে পরে ঋণ পরিশোধ হবে না। ঐ ৩১ কোটি টাকা কমতে কমতে ১৯৭১-৭২ সালে যে অবস্থায় ছিল ৪ কোটি টাকা সেই জায়গায় গিয়ে উপস্থিত হবে। কাজেই এখন থেকে চেষ্টা করুন যাতে সমবায়ের এই যে ঋণ এই ঋণ ঠিকভাবে আদায় করা যায়। এই চেষ্টা এখন থেকে কঠোরভাবে নিতে হবে, এছাড়া দ্বিতীয় পন্থা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আর একটি কথা বলি। আমার আরোও অন্যান্য কথা বলার ছিল কিন্তু সময় অভাবে বলতে পারছি না। আমি এর আগে উল্লেখ করেছিলাম কিন্তু উত্তর পাইনি, তাই আমি আবার উল্লেখ করছি। খবরের কাগজে বেরিয়েছে, মেদিনীপুরের কাঁথিতে বিদ্যাসাগর কো-অপারেটিভ ব্যাঙ্ক সম্বন্ধে, সেখানে আমরা দেখছি, যে ঋণ দিয়েছিল চাষীদের সেই ঋণ চাষীরা ফেরৎ দিচ্ছে না। বর্গাদার এবং পাট্টাদারদের ১৯৮১-৮২ সালে ৯ লক্ষ ৯১ হাজার টাকা ঋণ দেওয়া হয়েছিল কিন্তু তার একটি পয়সাও আদায় হয়নি। আদিবাসী তপশীলীদের জন্য যে স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান-এ ৫০ লক্ষ টাকা ব্যাঙ্ক থেকে দেওয়া হয়েছে সেই সব ঋণের শতকরা ৫০ ভাগ শোধ দিতে হয় এবং তার সুদও কম। কিন্তু সেই টাকা ব্যাঙ্কে আদায় হচ্ছে না। আজকে যদি এই অবস্থা হয় এবং এদের সুদের টাকা সরকার থেকে দেওয়া হবে বলেছিলেন, মকুব করবেন বলেছিলেন সেটাও ব্যাঙ্ক দেন নি। প্রায় ৭০ লক্ষ টাকা ব্যাঙ্কে আপনারা দিতে পারেন নি। এইভাবে বিভিন্ন দিক থেকে ব্যাঙ্ক টাকা দিচ্ছে কিন্তু সেই টাকা আর ফিরে আসছে না। আপনারা যে ভরতুকি দেবেন বলেছিলেন সেটাও আপনারা দিচ্ছেন না। এইভাবে যদি আপনারা চলেন তাহলে এই ব্যাঙ্কগুলি যে কপর্দক শূন্য হয়ে যাবে। এবং ব্যাঙ্কগুলির আর কোন শক্তি থাকবে না পরবর্তীকালে চাষীদের ঋণ দেবার। এই অবস্থার আপনারা পরিবর্তন করার চেষ্টা করবেন। আমি মন্ত্রী মহাশয়কে বলবো মেদিনীপুর জেলার কাঁথি বিদ্যাসাগর কো-অপারেটিভ ব্যাঙ্কের বর্তমান অবস্থা কি রকম সেটা যদি একটু দেখেন তাহলে বুঝতে পারবেন। আর একটা কথা সমবায় আন্দোলনে দীর্ঘ মেয়াদীর ক্ষেত্রে যে চিত্র তা খুবই হতাশাব্যাঞ্জক। আপনারা বড় বড় কথা বলেছেন ২০ কোটিতে আপনারা পৌছে গিয়েছেন ইত্যাদি। কিন্তু আপনারা পৌছাতে পারেন নি। বরং আমরা ১৯৭৬/৭৭ সালে ১০ কোটি টাকার দীর্ঘ মেয়াদী ঋণ দিয়েছিলাম। আমি শুনলাম ল্যান্ড ডেভেলপমেন্টের ব্যাঙ্কের মাধ্যমে আজকে দেখছি ৬।৭ বছর পরে ১০ থেকে কমে প্রায় ৬ কোটিতে এসে পৌছেছেন। যদিও সমস্ত রকম জিনিস পত্রের দাম মেটিরিয়াল এই ছয় সাত বছরের মধ্যে ২।৩ গুণ বেড়ে গেছে। তাঁতীদের আমরা যেটা করেছিলাম ১৯৭৬-৭৭ সালে তার থেকে আপনারা নেমে এসেছেন। এর থেকে আর দুঃখের কথা কি হতে পারে? আমি জানি না স্বল্প মেয়াদী এবং দীর্ঘ মেয়াদী কৃষি ঋণ যেটা সেটা কি পর্যায়ে আছে। আজকে সকলেই বুঝতে পারছেন যে সমবায় আন্দোলন মুখ থুবড়ে মাটিতে পড়ে আছে। আপনারা সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে পারেন নি। আজকে এই আন্দোলনকে যদি আপনারা এগিয়ে না নিয়ে যেতে পারেন তাহলে পশ্চিমবাংলার চাষীদের জন্য যে মায়া কান্না কাঁদেন সেই চাষীদের উন্নতির কোন পথ থাকবে না। সমবায় আন্দোলনের আরও অনেক দিক আছে। সমবায় বিপণনের দিক আছে, ক্ষুদ্র সমবায় আন্দোলন আছে। দুগ্ধ পরিকল্পনার কথা মনে পড়ে গেল। আমি এই কথা বলে শেষ করবো সেটা হচ্ছে দুগ্ধ মন্ত্রী এখানে আছেন, এই কয়েক দিন আগে তাঁর কাছে একটা লিফলেট দিয়েছিলাম। সারা বাংলার দুগ্ধ উৎপাদক সমিতির পক্ষ থেকে এই লিফলেট বের হয়েছিল। রবীন ঘোষ, সুভাষ সরকার এটা বের করেছে। আমি যতদূর জানি মুর্শিদাবাদ জেলায় এই সংগঠনটি আছে। তারা আমাদের সমর্থক নয়, এই বামফ্রন্ট সরকারের সমর্থক। তারা বলছে যে ভাগীরথী মিল্ক ইউনিয়নের নামে

নাকি অনেক টাকা এসে পড়ে আছে। ইন্ডিয়ান ডেয়ারী করপোরেশন থেকে দেয় সেই টাকা মন্ত্রী মহাশয় নাকি তাদের দিচ্ছেন না। এটা আমার জেলা। আমি জানি ভাগীরথী মিল্ক ইউনিয়ন খুব ভাল কাজ করছে এবং তার সম্প্রসারণের জন্য তাদের সমস্ত রকম সাহায্য করার জন্য টাকা দেওয়া দরকার। বিশেষ করে ইন্ডিয়া ডেয়ারী করপোরেসন থেকে দেয় টাকা যদি পড়ে থাকে তাহলে সেই টাকা কেন পড়ে আছে তা আমরা বুঝতে পারছি না। যা হোক এই কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[7.20-7.30 p.m.]

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য, যিনি পূর্বতন সমবায় মন্ত্রী ছিলেন, শ্রী অতীশ চন্দ্র সিংহ অনেক কথা বলে গেলেন। আমি আশা করেছিলাম অতীশবাবু যখন সমবায় মন্ত্রী ছিলেন তখন নিশ্চয়ই ওর আমলের সমবায়ের অনেক কথা বলবেন এবং গঠনমূলক বক্তব্য তাঁর বক্তব্যের মধ্যে রাখবেন। কিন্তু দেখা গেল যে কতকগুলি ভিত্তিহীন বস্তাপচা বাতিল জিনিস আমদানি করে বাজার মাৎ করবার চেষ্টা করলেন। এ-ছাড়া উপায়ও অবশ্য ওঁর ছিল না কারণ এখানে যদি প্রকৃত তথ্য বা প্রকৃত অবস্থা বলতে হোত তাহলে ওঁদের অবস্থা কাহিল হয়ে যেতো, স্বরূপ উদঘাটিত হয়ে যেতো। সেইজন্য অসত্য তথ্য এখানে বলতে হবে! কিন্তু তিনি যে পূর্বতন মন্ত্রী - সেই মর্যাদাবোধও ওঁদের নেই, তা না হলে এই সব কথা উনি বলতে পারতেন না। উনি পশ্চিমবাংলার সমবায় আন্দোলন সম্পর্কে কতগুলি কথা বললেন। সমবায় আন্দোলন সম্পর্কে কতখানি খবর রাখেন জানি না, অবশ্য খবর রাখলেও বলতেন না। পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন আপনাদের আমলে কি ছিল, এখন কি হয়েছে - সেটা বাজেট বর্ক্তৃতা দেখলেই বুঝতেন। এই সমবায় আন্দোলন কাদের জন্য? এই আন্দোলন ঐ কোটিপতি জোতদার জমিদারদের জন্য নয় - যেটা আপনাদের আমলে একচেটিয়া ছিল। আজকে এক্ষেত্রে গণতান্ত্রিক রূপ দেবার চেষ্টা করছেন বামফ্রন্ট সরকার এবং সেটাই আমাদের বড় সাফল্য। আপনাদের একাদিক্রমে ৩০।৩২ বছরের রাজত্বে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা মেম্বার করেছিলেন ১৯ লক্ষ ক্রেডিট সেকটরে এবং তার মধ্যে ১৯ লক্ষ মেম্বারশীপ থাকা সত্ত্বেও কত টাকা ঋণ দিয়েছেন? জোতদার জমিদারদের মধ্যে ৮০ পারসেন্ট লোন দিয়েছেন এবং গরীবদের দিয়েছেন অতি সামান্য। আজকে এই কয়েক বছরে আমাদের সময় মেম্বারশীপ কত হয়েছে দেখুন। এই সংখ্যা আজকে ১৯ লক্ষের জায়গায় ৩২ লক্ষ। এই ৩২ লাখের মধ্যে যাঁরা গরীব, মধ্য-চাষী বা ভাগচাষী - অর্থাৎ ইউনিভার্সল মেম্বারদের সংখ্যা প্রায় ৭ লক্ষের মত। এ-তো আপনারা করেন নি? আজকে এটা কি আমাদের ব্যর্থতার লক্ষণ? আপনাদের কাছে এটা ব্যর্থতাই হবে হয়তো। কারণ আপনারা সমবায়কে জোতদার জমিদার শ্রেণীর একচেটিয়া করে রেখেছিলেন, কিন্তু এখন জনগণের কাছে গিয়ে পৌঁছেছে এবং আপনাদের প্রত্যাখ্যান করেছে। অতএব এটা আপনাদের কাছে ব্যর্থতাই হবে, কিন্তু জনগণের কাছে ব্যর্থতা নয়, সাফল্য বলেই মনে করছেন তাঁরা। সেইজন্য সমস্ত সেকটরে সমবায় সম্পর্কে মানুষের মধ্যে প্রেরণা এসেছে, চেতনা এসেছে এবং সেই কারণেই আজকে তাঁরা সমবায় সম্পর্কে চিন্তা করছেন এবং একে কাজে লাগাচ্ছেন। আজকে সমবায়ের অবস্থা অত্যন্ত কাহিল বলছেন। কিন্তু কি করে কাহিল হোল - সেটা তো বললেন না। কাহিল হয়েছে এটা যদি বলেন তাহলে লোন কালেকশন হচ্ছে না। সেটাও বলুন।

আজকে লোন কোথায় কালেকশন হচ্ছে? যেখানে আপনারা রয়েছেন সেখানে কি লোন কালেকশন হচ্ছে? কোথাও লোন কালেকশন হচ্ছে না। সেখানে লোন কালেকশান হচ্ছে কতটা? কতটা ডিফলকেশান হচ্ছে? ৫৫ থেকে ৬০ পারসেন্ট ডিফলকেশান হচ্ছে এভরী ইয়ারে। আমাদের অবস্থা কি? ১৯৮৯ সালে ভয়ংকরী বন্যা গেল এবং পর পর দু'বছর খরা গেল। এর পরেও কি আশা করা যায় যে কালেকশানে ভালো হবে? তবুও কালেকসান ভালো হয়েছে। আপনারা বলেছেন ইনভেষ্টমেন্ট কমেছে। কমবেই তো এটা। টাকা যদি দিতে না পারা যায় - টাকা তো সেখানে দেওয়া যায় না। আপনাদের মতো তো আমরা লুটিয়ে দিতে আসিনি। আমরা এসেছি প্রকৃত পক্ষে যাতে কৃষি ঋণ দিয়ে যাতে কাজে লাগানো যায়, গরীবদের কিছু উপকার করা যায়। সেই জন্য আমরা কাজে লাগাতে এসেছি, আপনাদের মতো লুটিয়ে দিতে আসিনি। সেই জন্য এবারে কালেকসানের চেন কিছুটা বেড়েছে। এবারের অবস্থা মোটামুটি ভালো। এবারে বৃষ্টি হয়েছে, ফসল কিছুটা ভালো হয়েছে। সেই জন্য কালেকশান মোটামুটি ভালো। গতবারে যখন সারা বছরে ৩০ পারসেন্ট কালেকসান হয়েছিল এবারে সেখানে ইতিমধ্যে ২০ পারসেন্ট হয়ে গেছে। গতবারে এই সময় ১৬ পারসেন্ট ছিল, এখন সেটা ৫-৬ পারসেন্ট বেশী। এটা কম কথা নয়। আরো বেশী কালেকশান হবে যদি এটা বানচাল করা না হয়। আপনারা বলছেন যে আমরা নাকি বাধা দিচ্ছে। হ্যাঁ, আপনারা তো বাধা দিচ্ছেন। আপনি বাধা দিচ্ছেন কিনা জানিনা, কিন্তু আপনার দলের লোক বাধা দিচ্ছেন। আপনাদের লোকেরা হ্যান্ড বিল বিলি করছে। তারা লোককে বলছে যে কৃষি ঋণ মুকুব করে দিয়েছে, এটাও মুকুব হয়ে যাবে, তোরা একটু চেপে বসে থাক না। এইভাবে লোককে ধমকাচ্ছেন, লোককে বিভ্রান্ত করছেন। এটা কি বাধা দেওয়া হলো না? এই ভাবে আপনারা বাধার সৃষ্টি করেছেন। এবারে আলুর ফসল ভালো হয়েছে, ইতিপূর্বে এই রকম আলু উৎপাদন পশ্চিমবাংলায় খুব কম হয়েছে। কিন্তু এই আলু যে কোল্ড স্টোরেজ গুলিতে রাখবে সেখানে বাস্তু ঘুঘুরা বসে আছে। আপনারা বাস্তুঘুঘুদের কথা বলেছেন। বেশীর ভাগ কোল্ড স্টোরেজই হলো মালিকদের আন্ডারে, যাঁরা পুঁজিপতি তাদের আন্ডারে। তাঁরা এই সব গুলিকে কব্জা করে রেখেছে। যেই উৎপাদন বেশী হয়েছে, চাষীদের শোষন করতে হবে বলে আগের থেকে এজেন্টদের সঙ্গে চক্রান্ত করে বন্ডগুলি বুক করে রেখেছে। সেইজন্য চাষীরা আলু রাখবার জায়গা পাচ্ছে না। এবারে গভর্নমেন্ট সিদ্ধান্ত নিল যে তাঁরা আলু কিনবেন ৮০-৮৫ টাকা কুইনটাল দরে। যে দাম দিয়ে চাষীরা বাজারে আলু বিক্রি করছে তার চেয়ে অনেক বেশী দাম এর থেকে পাবে। এই দামে যদি চাষীরা বিক্রি করতে পেত তাহলে কো-অপারেটিভের ঋণ ২০ পারসেন্টে সীমাবদ্ধ না থেকে এখনই ৩০ পারসেন্ট হয়ে যেত। কারণ আমার এলাকাতে আমি জানি - হাওড়া এবং হুগলীর বর্ডারে, যেখানে আলু উৎপাদন বেশী হয় - এখানে হাজার হাজার মন আলু চাষীর ঘরে পড়ে আছে, পচে নষ্ট হয়ে যাচ্ছে, খদ্দের নেই। ২৩-২৪ টাকা মন অর্থাৎ ৫৫-৬০ টাকা করে কুইন্টাল দরে আলু বিক্রি করতে হচ্ছে। সেইজন্য দেখতে পাচ্ছি চাষীদের ঋন দেওয়ার ঝোঁক থাকা সত্বেও তারা দিতে পারছে না। অবস্থাটা তো মোটেই কাহিল নয়, অবস্থা ভালো। এইভাবে যদি লোন কালেকশান হয় তাহলে আশা করি শতকরা ৫০ পারসেন্ট লোন এই বছর কালেকশান হয়ে যাবে। যদি পরিস্থিতিটা ঠিক থাকে, আপনারা যদি চক্রান্তটা যদি কম করেন তাহলে ভালো কালেকশান হবে। সেই জন্য বলছি অবস্থাটা কাহিল নয়, অবস্থা ভালো। তারপর আপনার বলেছেন মন্ত্রী বদলের কথা। মন্ত্রী বদলের ব্যাপারটা মন্ত্রী মহাশয়ই উত্তর দেবেন, এটা আমার ব্যাপার নয়। আপনি তো মন্ত্রী ছিলেন, আপনাকে বলছি, কেন্দ্রে কি হয়? একটা দপ্তরের মন্ত্রী

কতবার বদলায়? আর এখানে বদলালেই অসুবিধা হয়ে গেল? কানাই বাবু মারা গেছেন, তাঁর জায়গায় নির্মলবাবু গিয়েছেন। আর নির্মলবাবু অন্য মন্ত্রী হয়েছেন বলে তার জায়গায় নিহারবাবু গিয়েছেন। এটা তো কোন অপরাধ নয়। আপনারা বলেছেন বাস্তুঘুঘুদের কথা। সত্যিই তো বাস্তুঘুঘুরা থাকলে কাজ হবে কি করে? বাস্তুঘুঘুরা এখানোও বসে আছে, তাদের নাড়ানো যাচ্ছে না। আপনারা তো এতো কথা বলেন, আসুন না এই বাস্তুঘুঘুদের অপসারণের জন্য আমাদের সহযোগিতা করুন না। আমরা যে আইনটা করেছি সেই আইনটা কেন্দ্র ফেলে রেখে দিয়েছে কেন? সেই আইনটা পাস করে দিতে বলুন। আজ ১ বছর দেড় বছর হলো সেটা পড়ে আছে। আমরা তো আইনটা করেছিলাম, আপনারা তো সিলেক্ট কমিটিতে ছিলেন। এই সব বাস্তুঘুঘুদের সরিয়ে একটা গণতান্ত্রিক ভাবধারা এই সমবায় ব্যবস্থার মধ্যে প্রবর্তন করতে চাই। এখানে আপনারা পাস করলেন, অনুমোদন দিলেন আর সেখানে গিয়ে এটাকে আটকে রেখে দিলেন। আইনটা পাস করিয়ে দিন না, তারপর দেখি বাস্তুঘুঘুদের হটানো যায় কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর দু-একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। ওনারা তন্তুবায়দের কথা বলেছেন। এই তন্তুবায় সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। অনেক কথা বলবার ছিল। ওনারা যে সব কথা বলেছেন তার উত্তর দিতে পারতাম। অন্যান্য রাজ্যে কি হয়েছে সেই সব তথ্য দিলে ওদের মুখোসটা খুলে যেত। সেখানে গরীবদের জন্য কি করা হয়েছে, ভাগচাষীদের জন্য কি করা হয়েছে সেইগুলি বললে ওদের মুখোস খুলে যেত। ওখানে কিছুই করা হয় নি। আমাদের রাজ্যে যে সব কাজ হয়েছে সেই তুলনায় সেখানে কিছুই হয়নি।

আবার উনি ওভার ড্রাফটের কথা বললেন। ওভার ড্রাফট মেটাতে আমরা যা করেছি, বেশ করেছি। দরকার হলে আবার করবো, আপনারা কি করেছিলেন আপনাদের আমলে আপনারা তো এক পয়সাও আনতে পারেন নি। যখন আপনি হ্যান্ডলুম মন্ত্রী ছিলেন তখন আপনি চেয়ারম্যানও ছিলেন। হ্যান্ডলুম মন্ত্রী থাকা সত্ত্বেও চেয়ারম্যান ছিলেন। আপনি তখন কত টাকা দিয়েছেন, ১৯৭৭ সাল পর্যন্ত ১৬ লক্ষ টাকা সারা পশ্চিমবাংলার ৫-৬ লক্ষ তাঁতীদের জন্য দিয়েছেন। এটা কি সমর্থন করা যায়। এটা সমর্থন করা যায় না আজকে আমরা সেখানে সাড়ে ৩ কোটি টাকা দিয়েছি এবং কোটি কোটি টাকা আমরা এইজন্য সাহায্য করছি। আমাদেব যা টাকা তার থেকেই আমরা দিচ্ছি। আপনারা যে তথ্য সরবরাহ করেছেন সেটা ভুল তথ্য সরবরাহ করা হয়েছে। আপনি যদি ব্যাঙ্ক ব্যালেন্স দেখেন তাহলে দেখবেন সেদিন সেখানে ৫ কোটি টাকা ছিল এবং সেই ৫ কোটি টাকার থেকে মাত্র আড়াই কোটি টাকা চেক কাটা হয়েছিল। এটা কি অপরাধ? অর্থনৈতিক থেকে বামফ্রন্ট সরকারকে যেভাবে কেন্দ্রীয় সরকার চক্রান্তে ফেলার চেষ্টা করছেন তারজন্য এইভাবে আমাদেল সামলাতে হবে। এই যে তথ্য দেওয়া হয়েছে যে টাকা ফেরৎ দেওয়া হয়নি এটা ভুল তথ্য। আমরা ২ দিনের মধ্যেই টাকা ফেরৎ দিয়ে গিয়েছি ব্যাঙ্ক ব্যালেন্স দেখলেই বুঝতে পারবেন। তারপরে আপনারা জনতা শাড়ীর কথা বলেছেন। সে সম্বন্ধে মাননীয় মন্ত্রীমহাশয় জবাব দেবেন। তারপরে আপনারা পেপার ট্রানজাকশানের কথা বলেছেন যে আপনারা পেপার ট্রানজাকশান করেছেন আমরা নাকি কো-অপারেটিভ লোন করেছি ইত্যাদি অনেক কথা তো বলে গেলেন। আমাদের আমলে আমরা যা কালেকশান করেছি সেটা আমরাই জানি। তারপরে অতীশ বাবু পেপার ট্রানজাকশানের কথা বলছেন, আমি তাঁকে বলছি তিনি তো কো-অপারেটিভ লাইনের লোক তিনি একবার তাঁতীদের কাছে যান তাহলে জানতে পারবেন এই কালেকশান কত হল। তিনি কালেকশানের ব্যাপারে এবং পেপার ট্রানজাকশানের কথা তাঁতীদের একটু জিজ্ঞাসা করলেই পেপার ট্রানজাকশান কি

হয়েছে না হয়েছে ওরা উত্তর দেবে। আমরা ৫০-৬০ হাজার তাঁতীকে ঋণ দিয়েছি। আসলে ঐসব তাঁতীদের কাছে যাওয়ার মত সাহস তাদের নেই। সুতরাং বাজে কথা বলে তো এখানে কোন লাভ নেই। তারপরে আপনারা বললেন যে বর্দ্ধমানে চুরি হয়েছে—হ্যাঁ বর্দ্ধমানে চুরি হয়েছে, আমরা কেস করেছি, আসামী ধরা পড়েছে। তিনি ওখানকার রিটেল কর্মচারী, এই ব্যাপারে লিপ্ত ছিলেন তাকে এ্যারেষ্ট করা হয়েছে হাজত খেটেছে, এখন জামিনে খালাস হয়েছে। তারপরে অতীষ বাবু কমিটির কথা বললেন যে আমি নাকি কমিটির সর্বেসর্বা। আমি জানি সেখানে কংগ্রেস দলের লোকেরাও আছেন। সেখানে কমিটিতে ইলেকটেড মেম্বাররা আছেন, তারমধ্যে কংগ্রেসের লোকেরাও আছেন। আমার কথা তিনি যে বলেছেন, আমি তো ওখানে গভর্ণমেন্ট এ্যাপোয়েনটেড চেয়ারম্যান। ওদেরই পরম সুহৃৎ সুধীর কুন্ডু এবং কো-অপারেটিভ ব্যাংকের কর্ণধার অহিভূষণ শীল ওই কমিটির মেম্বার। সুতরাং ওদের মতে পান্নাবাবু ওখানকার সর্বেসর্বা নয়। ওরা যে সমস্ত বস্তাপচা ভুল তথ্য মানুষের সমানে উৎঘাটিত করতে চেয়েছেন সেটা সংশোধন করে দেওয়ার জন্যই আমাকে এইসব কথা বলতে হল। এই বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7.30-7.40 p.m.]

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী শ্রী নিহার বসু মহাশয় যে বাজেট বরাদ্দের দাবী এনেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। তাকে অভিনন্দন জানাই এই কারণে যে তিনি যতটা করতে পেরেছেন ততটা বলেছেন এবং যেটুকু করতে পারেননি সেকথাও স্পষ্ট সরলীকৃত ভাষায় ব্যক্ত করেছেন। যেখানে বাধা আছে তাও বলেছেন যে এই কারণে এই বাজেটে বাধার সম্মুখীন হতে হয়েছে এবং এটা তিনি অত্যন্ত স্পষ্ট সরল ভাষায় প্রকাশ করেছেন। সেইজন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি।

অতীশবাবু বললেন এই বাজেটের মধ্যে কোন গণতন্ত্র নেই, সমবয়ের কোন উন্নতি নেই। আমি বিস্তারিত বিবরণ না দিয়ে কয়েকটি এক্সাজম্পেল দেব যার মধ্যে দিয়ে প্রমাণ হবে এই সরকার গণতন্ত্র প্রিয় কিনা। আপনারা দেখেছেন সার্বজনীন সদস্য সংখ্যা কি ভীষণভাবে বেড়েছে। আমরা যারা সমবায় করি আমরা দেখেছি ১৯৭৭ সালের আগে মানুষ সমবায়ের মধ্যে আসত না। কিন্তু এখন আর সে অবস্থা নেই। আমরা আগে দেখেছি বে আইনীভাবে কয়েকটি পরিবার সমবায় গুলিকে কুক্ষিগত করে রেখেছেন এবং বাঁ হাতে, ডান হাতে, কড়ে আঙুল এর ছাপ দিয়ে সদস্য করে রাখতেন। এই সব এখন প্রমাণিত হয়ে গেছে। আমি এস. পি. এস যেটা জাফরান গঞ্জে আছে সেটার কথা বলি। এখানে কৃষকরা তাঁদের জমি জমা দিয়ে মেশিন কিনবে বলে ব্যাংক এর কাছ থেকে লোন এর জন্য দরখাস্ত করেছিল। কিন্তু তাঁদের নামে জমি অ্যালটমেন্ট হয়েছে অথচ মেশিন পাইনি। আবার সার, বীজ কেনার জন্য ব্যাংক এর কাছে তাঁরা লোন এর জন্য দরখাস্ত করে, অথচ তাঁরা কিছুই পায়নি। কিন্তু আমরা দেখছি তাঁদের নামে নোটিশ জারী হচ্ছে। নোটিশ জারী হওয়া মাত্র তাঁরা আমাদের কাছে ছুটে আসছে এবং বলছে যে আমরা লোন পাইনি অথচ লোন সোধ েবে কি করে? অতীশবাবু এখানে আছেন তিনি বলুন ঐসব কথা সত্য কিনা? ডিষ্ট্রিক্ট কো-অপারেটিভ জুনিয়ার যেখানকার আমি নির্বাচিত সভাপতি সেখানকার সম্বন্ধে আমি কিছু বলতে চাই। আমাদের যে বোর্ড অফ এ্যাডমিনিষ্ট্রেটর আছে সেখানে ১৮ বছর ধরে কোন নির্বাচন হয়নি। আমি জয়ন্ত বিশ্বাস এবং হাসান সাহেব এই তিন জন বোর্ড অফ এ্যাডমিনিষ্ট্রেটর -এ আছি সেখানে আগে কালেকশন মানি ছিল ১.৭৫

পয়সা। ১৮ বছর পর সে বোর্ড অফ এ্যাডমিনিষ্ট্রেটর-এ যে নির্বাচন হয় তাতে ফ্রন্ট প্রার্থীরাই জয়লাভ করেন। আমাদের ওখানে ডিষ্ট্রিক্ট কো-অপারেটিভ ইউনিয়ন এর বিল্ডিং আরম্ভ হয়েছে ঠিক জেলা পরিষদ এর বিল্ডিং এর সামনে এবং তাঁর জন্য ষ্টাফ ও নিয়োগ করা হচ্ছে। মাস খানেক আগে ওঁর কেন্দ্রের পাশে একটি গ্রামে একটি কো-অপারেটিভ এর সভায় চিফ গেষ্ট ছিলাম আমি এবং উনি ছিলেন প্রধান অতিথি--অর্থাৎ সেখানে এস.পি.এস. এর নূতন বিল্ডিং উদ্বোধন হওয়ার কথা। এই সব দেখে শুনেও আজকে তিনি কি ভাবে বললেন যে গ্রাম বাংলায় কো-অপারেটিভ মুভমেন্ট এগুচ্ছে না তা বুঝতে পারছি না। আজকে প্রত্যেকটি ইউনিয়ন এর সদস্য সংখ্যা বাড়ছে। বর্গাদাররা ঋণ পাচ্ছে যাদের অনেক বেশী টাকা আছে তারাই ঋণ পাচ্ছে না। আবার অন্য দিকে দেখা যাবে বড় বড় পুঁজিপতী যারা লোন নিয়েছে তাঁরা লোন শোধ দিচ্ছে না, যারা ক্ষুদ্র চাষী প্রান্তিক চাষী তাঁরা লোন নিয়ে ঠিক সময় মত লোন শোধ দিচ্ছে, যারা ক্ষুদ্র চাষী প্রান্তিক চাষী তাঁরা লোন নিয়ে ঠিক সময় মত লোন সোধ দিচ্ছে। অর্থাৎ যেটুকুনি কালেকশান হচ্ছে সেটুকুন তাঁদের মাধ্যমেই হচ্ছে। কিন্তু আমরা এখানে দেখছি সেই সমস্ত বড় বড় জমিদার জোতদারদের সংস্থান করতে গিয়ে তাঁদেব দেশপ্রেম উৎলে পড়ছে।

[7.40-7.50 p.m.]

সেখানে পুলিশের সাথে মারামারি করছে। এক একটা জায়গায় যে কি অবস্থা তা মন্ত্রী মহাশয় নিজে কানে শুনে এসেছেন। দেখে এসেছেন কারা বাধা সৃষ্টি করছে। যারা আদায় করতে যাচ্ছে তাদের এ্যাসাল্ট করা হচ্ছে। তাঁরা নিজেরা ভীতু, কাপুরুষ সেজন্য মেয়েদের শিখিয়ে এগিয়ে দিচ্ছেন। কেন্দ্রীয় মৎস্যজীবি সোসাইটির সম্বন্দে ওনারা জানেন, আমাদের বিরোধীদলের বন্ধু একস মিনিষ্টার তিনি জানেন যে কত লক্ষ টাকা ঐ মৎস্য জীবি সোসাইটিতে তছরূপ হয়েছে. এবং সেদিন এ সম্বন্ধে মাননীয় সদস্যরা কোয়েশ্চেন করতে তাতে কি উত্তর পাওয়া গেছে? উত্তর পাওয়া গিয়েছিল যে কাগজ পত্র গরুতে খেয়ে ফেলেছে। আজকে সেখানে সেই সোসাইটিতে লাভ হচ্ছে। কাজেই আজকে গ্রামে গ্রামে নতুন করে আন্দোলন আরম্ভ হয়েছে, যেটুকু হচ্ছে না সেইটুকু আপনাদের জন্যই হচ্ছে না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে এটা ঠিক যে সমবায়ের মাধ্যমে যে সমস্ত ঋণ দেওয়া হচ্ছে, সার দেওয়া হচ্ছে, বিভিন্নভাবে তাদের সহযোগিতা করা হচ্ছে তার ফলে উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। উৎপাদন বৃদ্ধি হয়েছে ঠিক কথা কিন্তু কৃষক কি তার ন্যায্য মূল্য পাচ্ছে? আজকে মুর্শিদাবাদের কৃষকরা সুন্দর পাট উৎপাদন করছে সেই পাট কেনবার দাম দায়িত্বটা কাদের? আপনারা নিশ্চয় জানেন যে এগ্রিকালচার মার্কেটিং অফিসের মাধ্যমে, এই সমবায় সমিতিগুলির মাধ্যমে আই.সি.আইয়ের পাট কেনবার দায়িত্ব আছে। আজকে যতটুকু পাট তারা কিনতে পাচ্ছে, কতটুকু কালেকশন করতে পাচ্ছে। আজকে ন্যায্য দাম দিয়ে পাট কেনা হচ্ছে না বলেই আমাদের দেশের কৃষককে দারিদ্রের দিকে ঠেলে দিচ্ছে। আপনারা সমালোচনা করুন, ভাল কথা, কিন্তু এক্সমিনিষ্টার, বর্ত্তমানের সদস্য মহাশয় বিভিন্নভাবে সব সময়ে বিভেদ সৃষ্টি করছেন। ভুল করছেন, লেফট ইউনিটি ভাঙ্গা যাবে না. সি. পি. এমের সংগে ফরওয়ার্ড ব্লকের ঝগড়া লাগিয়ে দেওয়া যায় না, আর এস, পি.র সঙ্গে ফরওয়ার্ড ব্লকের ঝগড়া লাগান যাবে না, আপনারা ভুল করছেন। বিভেদপন্থী মনোভাব নিয়ে ব্রিটিশের দালালী করে করে আপনাদের অভ্যাস হয়ে গেছে, আজকে তাই এখানেও ব্রিটিশ পলিশি আরম্ভ করেছেন। সমবায়ের প্রতি কাজ শুধু লেফট্ ফ্রন্টের নয়, আসুন, মিলিতভাবে শক্তি নিয়ে সরকারী চেষ্টা এবং বেসরকারী উদ্যোগ এই দুই মিলিত শক্তিতে

গড়ে উঠবে সমবায় আন্দোলন, আসুন সমবায় আন্দোলন গড়ে তুলে জোতদার, জমিদার, মহাজন মুনাফাখোর আমরা দেখিয়ে দিই, প্রশাসনের যে যে রকম দায়িত্বে আছেন, তাঁরা আসুন। আজকে আপনারা নিশ্চয় জানেন এই প্রশাসনের এক অংশ লেফট ফ্রন্ট এর প্রতি আপনাদের সাপোর্ট না থাকার জন্য বহুলাংশে নষ্ট হয়ে যাচ্ছে, আজকে কো-অপারেটিভের মাধ্যমে কৃষককে জিনিষের দাম, অন্যান্য প্রোটেকশান দিতে হবে, সমবায়ের মাধ্যমে উৎপাদন যদি না বাড়ে তাহলে মানুষের কাছ থেকে খুব বেশী দাম পাওয়া যাবে না। যারজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলি যে উৎপাদন সেটা হচ্চে সেটা যাতে সমবায়ের মাধ্যমে হয়, তারজন্য উনি যেভাবে বাজেটটা এনেছেন, এতে আরো টাকা হলে ভাল হোত। তবুও সীমিত ক্ষমতার মধ্যে যে বরাদ্দ তিনি পেয়েছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা, উনি আমাকে লক্ষ্য করে বলেছেন আমি নাকি সমবায়ের ঋণ আদায়ে বাধা দিয়েছি। এটা সম্পূর্ণ অসত্য কথা। আমি তাঁকে চ্যালেঞ্জ করে বলছি এটা যদি তিনি প্রধান করতে পারেন তাহলে আমি আমার সদস্যপদ ত্যাগ করবো। আর উনি যদি তা প্রধান করতে না পারেন, তাহলে বলুন উনি পদত্যাগ করবেন। এটা আমার চ্যালেঞ্জ রইলো।

**মিঃ ডেপুটি স্পীকার :** মাননীয় সদস্যগণ, এই ডিমান্ডের জন্য ৭.৪৮ মিনিট পর্যন্ত সময় ধার্য্য ছিল। আমি দেখছি সেই সময় প্রায় উত্তীর্ণ হতে চলেছে। সুতরাং আমি হাউসের কাছে অনুমতি চাইছি যে সময় আরও আধ ঘন্টা বাড়িয়ে দেওয়া হোক।

(ধ্বনিভোটে প্রস্তাবটি গৃহীত হোল)

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন তা সমর্থন করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। আমাদের প্রাক্তন মন্ত্রী অতীশবাবু বললেন যে কো-অপারেটিভ মুভমেন্ট পশ্চিমবঙ্গে আরো জোরদার হওয়া উচিৎ ছিল। কিন্তু জোরদার হচ্ছে না কারণ আগে যিনি মন্ত্রী ছিলেন - আমাদের ভক্তিবাবু - তিনি কেন এলেন না? এই হচ্ছে তাঁর বক্তব্য। তারপর মন্ত্রী হিসাবে নির্মলবাবু এবং বর্তমানে এলেন নীহারবাবু। প্রকৃতির কথা তিনি কি অস্বীকার করতে পারবেন? মানুষের মৃত্যু হলে - একজন মারা গেছেন, আর একজন চেঞ্জ হয়ে এসেছেন, এইটাইতো হবে। আমি মাননীয় সদস্যকে এটুকু স্মরণ করিতে দিতে চাই, কেন্দ্রে যখন শ্রীমতী গান্ধী মন্ত্রীসভা গঠন করেন, প্রত্যেকের টেবিলে তখন এক মগ করে জল রাখা থাকে। কার ঘাড়ে কোপ পড়ে। তাঁদের বুক শুকিয়ে যায় কখন মন্ত্রী চেঞ্জ হয়ে যায়, এটাতো কেন্দ্রে ধারাবাহিকভাবে চলে আসছে। আমি যেকথা বলতে চাইছিলাম যে সমবায় দপ্তর উন্নয়নের ক্ষেত্রে কতটা এগিয়েছে বা কতটা অবনতি হয়েছে, এই পরিস্কার মন্তব্য তাঁর দলিলের মধ্যে সার্কুলেট করে দিয়েছেন মন্ত্রী মহাশয়।

[7.50-8.00 p.m.]

কোন কিছু অসত্য বলার নেই, ঝাঁকা চাপা দেবার কিছু নেই। আমি আশা করেছিলাম মাননীয় অতীশবাবু অন্ততঃ এই গ্রান্টটিকে সমর্থন করবেন। এই কারণে সমর্থন করবেন, যাকে ওঁরা জাতির জনক বলেন মহাত্মাগান্ধী, যাকে আমরাও শ্রদ্ধা করি, তিনি এই সমবায় ভিত্তিক

সমাজ ব্যবস্থা গড়ে তোলবার কথা চিন্তা করেছিলেন। সমবায় ভিত্তিক সমাজ গঠনের পরিকল্পনা তাঁর ছিল। এই সমবায়ের কথা শুনে জাতির জনকের দিকে লক্ষ্য রেখে এই বাজেটকে নির্বিঘ্নে চোখ বুজে সমর্থন করা উচিত ছিল। কিন্তু তাদের সেই মানসিকতা নেই, সেখান থেকে তারা বিচ্যুত হয়ে গেছেন। ৩০ বছর ধরে তারা পশ্চিমবঙ্গে থেকেছেন। পশ্চিমবঙ্গের সমবায় ক্ষেত্র যেখানে মরে ভুত হয়ে গেছে সেখানে কো-অপারেটিভ মুভমেন্টের কথা পশ্চিমবঙ্গের কৃষক চিন্তা করতে পারে না, তাঁত শিল্পীরা চিন্তা করতে পারে না, মৎস্যজীবীরা চিন্তা করতে পারে না, বিভিন্ন কুটির শিল্পে নিযুক্ত লোকেরা চিন্তা করতে পারে না। তারা কেবল এর নামটা রেখেছিলেন। পশ্চিমবঙ্গে জনপ্রিয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে তারা আজ নতুন বর্ষার জলের স্বাদ পেয়েছে এবং বর্ষার জলে মাছ যেমন কিলবিল্ করে ইগোয়ে যায় তেমনি এরাও সেই নতুন আলোর স্বাদ পেয়েছে, পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলন জোরদার হবে। যার জন্য আমরা মনে করি এর সদস্য সংখ্যা দিনের পর দিন বৃদ্ধি হয়ে চলেছে। এই কথা সত্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছু কিছু ক্রটি আছে। সেই ক্রটিগুলি দূর করবার জন্য আমি কয়েকটি সাজেসান দিতে চাই। আমাদের একটা অভ্যাস দাঁড়িয়ে গেছে যে, সরকার থেকে যে গ্রুপ লোনগুলি দেওয়া হয় সেগুলি অনেক সময় মুকুব করে দেওয়া হয়। সুতরাং আমাদের পরিবেশ এমন ভাবে তৈরী হয়ে গেছে -কংগ্রেস যুগে মানুষকে ওরা এমনভাবে তৈরী করে ফেলেছেন যে, কথায় কথায় ভোটের জন্য তারা এই গ্রুপ লোনগুলি শোধ করতেন না। ১৯৭২/৭৩ সাল থেকে তারা মানুষের একটা বদভ্যাস করে দিয়ে গেছেন। গ্রামাঞ্চলের কৃষকদের যে ঋণ শোধ করতে হবে সেটা তারা ভুলে গেছে। তারা ভাবছেন বোধ হয় এই যুগেও তাই হবে। এমন এমন মহাজন ঋণ নিয়ে ফিক্সড ডিপোজিট করে বসে আছে। সেই ঋণ তারা শোধ দিচ্ছে না। ক্ষুদ্র কৃষকদের যেহেতু ঋণ শোধ হয়নি সেই জন্য গভর্ণমেন্ট আর নতুন ঋণ দিচ্ছে না, ব্যাঙ্কগুলিও দিতে পারছে না। আর যাদের শোধ হয়ে গেছে মহাজনদের ব্যারিকেড সৃষ্টির জন্য তাদেরও দিতে পারছে না। এইগুলি আপনাকে লক্ষ্য রাখতে হবে। ১৯৭২ থেকে ১৯৭৭ সালে আমরা দেখেছি বাজিতপুরে কো-অপারেটিভ সোসাইটির চেয়ারম্যান ইয়াসিন মহল্লা, যসিমুদ্দিন, এফান আলি, সফিবুদ্দিন প্রভৃতি এদের নামে টিপ সই দিয়ে টাকা নিয়ে নিয়েছে। গভর্ণমেন্ট কেস করবে কার উপর? এইগুলি আপনাকে দেখতে হবে, তাদের এগুলি জানা উচিত ছিল। আমরা বিধানসভায় অনেক লম্বা লম্বা কথা বলে দিতে পারি। কিন্তু একবার পিছনের দিকে তাকিয়ে দেখতে হবে যে তারা কি করে গেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দদের দাবী উত্থাপন করেছেন আমি তাকে আন্তরিক ভাবে সমর্থন করছি এবং আশা করছি ভবিষ্যতে তিনি এই কো-অপারেটিভ মুভমেন্টকে আরো এগিয়ে নিয়ে যাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনীহার কুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সময় খুব কম তাই আমি অল্প সময়ের মধ্যে আমার জবাবী ভাষন রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি ধনবাদী অর্থনৈতিক ব্যবস্থায় সমবায় আন্দোলনে সীমাববদ্ধতা আছে কিন্তু তবুও আমি বলব, গত ৬ বছরের বামফ্রন্টের নেতৃত্বে আমাদের রাজ্যে সমবায় আন্দোলন অনেক সংহত হয়েছে, অনেক সম্প্রসারিত হয়েছে। শহরে বাবুদের বৈঠকখানা থেকে, গাঁয়ের জোতদারদের এবং বিত্তশালীদের দাওয়া থেকে সমবায় আন্দোলনকে আমরা সাধারণ মানুষের মধ্যে তার ব্যপ্তি ঘটাতে পেরেছি একথা জোরের সঙ্গে বলতে পারি। একটি হিসাব দিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। আমরা অন্ততঃ ৬ লক্ষ ৭৩ হাজার বর্গাদার এবং পাট্টাদারকে সমবায় আন্দোলনের মধ্যে এনেছি, এরা

সদস্য হয়েছেন। এদের জন্য সরকারী কোষাগার থেকে অনুদান দিতে হয়েছে। সুতরাং সমবায় আন্দোলনের এই সরকারের কোন ভূমিকা নেই এবং সমবায় আন্দোলন এ রাজ্যে সম্প্রসারিত হয়নি একথা অতীশবাবু করতে পারেন কিন্তু অন্য কেউ বলবেন না। অতীশবাবু তাঁর সমগ্র বক্তৃতার মধ্যে যে দুটি কথা বলেছেন সেটা হচ্চে, উনি গনতন্ত্রের কথা বলেছেন এবং সমবায় ঋণ আদায়ের প্রশ্নটা তুলেছেন। তিনি বেনফেডের কথা বলেছেন, কনফেডের কথা বলেছেন এবং ল্যান্ড ডেভালপমেন্ট ব্যাঙ্কের কথা বলেছেন। তিনি সমবায় দপ্তরেরই প্রাক্তন মন্ত্রী কাজেই তাঁর সমস্ত তথ্যগুলি জেনে বিধানসভায় বক্তব্য রাখা উচিত ছিল। বেনফেডের ব্যাপারে উত্তর তো তাঁর জানাই আছে যে আদালতে মামলা আছে কাজেই সেখানে আমাদের করণীয় কিছু নেই। সুপ্রীম কোর্টে মামলা আছে কাজেই সেটা না মিটলে কিছু করতে পারা যাবে না। কনফেডের ব্যাপারে তিনি জানেন যে নির্বাচন সেখানে হয়েছে কিন্তু একজন কংগ্রেসী সদস্য হেরে যাবার পর মামলা করে আদালত থেকে ইনজাংশান নিয়ে এসেছেন কাজেই কনফেড সম্পর্কে কিছু করতে পারছি না। তারপর উনি ল্যান্ড ডেভালপমেন্ট ব্যাঙ্কের কথা বলেছেন। উনি নিশ্চয় জানেন যে প্রাইমারি ইউনিট ব্যাঙ্ক তার অধিকাংশই ডিফলটার। সেখানে নির্বাচন করার দিন ধার্য করে নির্বাচনের ব্যবস্থা করা হয়েছিল কিন্তু প্রাইমারী ইউনিট অধিকাংশই ডিফলটার কাজেই নির্বাচন হতে পারে নি তাই আবার নতুন করে নির্বাচনের ব্যবস্থা করছি। তারপর উনি গণতন্ত্রের কথাটা বড় করে তুলে ধরার চেষ্টা করেছেন। স্যার, এই সভায় আমি বলতে চাই যে বস্তুতপক্ষে এ রাজ্যে একেবারে চুরি চামারির অভিযোগ ছাড়া গত দু'বছরে আমরা নির্বাচিত কোন কার্যকরী সমিতিকে সুপারসিড করি নি। অতীশবাবু গণতন্ত্রের কথা বলেন অথচ ওঁরই নেত্রী শ্রীমতী ইন্দিরাগান্ধীর দেশ ইউ. পি.তে কি হচ্ছে সেটা উনি বললেন না। ইউ. পি. তে গত তিন বছর ধরে একদম প্রাইমারী থেকে সুরু করে এ্যাপেক্স পর্য্যন্ত কোন নির্বাচিত কমিটি নেই, এ্যাডমিনিষ্ট্রেটার রয়েছেন। মহারাষ্ট্র সমবায় আন্দোলন নাকি অনেক এগিয়ে গিয়েছে বলে বলা হয়েছে অথচ আমরা জানি সেখানকার মুখ্যমন্ত্রী জোর করে ভয় দেখিয়ে সমবায় সমিতিগুলির কাছে টাকা আদায় করেছেন এবং সে ব্যাপারে মামলা চলছে। সেই আন্তুলের ঘটনা সকলেই জানেন এবং সেখানে শালিনীতাই-তারই ক্যাবিনেটের সদস্যা তিনি মামলা করেছেন এবং সেই মামলা চলছে। কাজেই গণতন্ত্রের কথা ওদের মুখে সাজে না। গত ৫ বছর ধরে এই পশ্চিমবঙ্গে বামফ্রন্টের নেতৃত্বে সমবায় আন্দোলন যে ভাবে সংহত হয়েছে, সম্প্রসারিত হয়েছে সেটা না বলে উনি গণতন্ত্রের কথা বলে সেটাকে ধামাচাপা দেবার চেষ্টা করেছেন, সেটা কিন্তু উনি পারবেন না একথাটা আমি বলে দিতে চাই।

[8.00-8.10 p.m.]

এবারে আসছি ঋণ আদায়ের প্রশ্নে। বলা হয়েছে হয় ঋণ আদায় কম হয়েছে। তা দেখে যদি বন্যা, খরা এবং প্রাকৃতিক দুর্জয় বার বার হতে থাকে তাহলে ঋণ আদায় কম হবে। তবে ঋণ আদায় কম হয়েছে এবং সেটা কমই দেখান হয়েছে। ওদের আমলে কি হয়েছে? ওরা ৬০%, ৭০%, ঋণ আদায় দেখিয়েছেন, কাগজ পত্রে। এ সম্পর্কে রিজার্ভ ব্যাঙ্কের মন্তব্য আছে। আজকে সেকথা কি অতীশবাবু ভুলে গেছেন? কাগজ পত্রের আদায়ের কারচুপী যেহেতু আমরা করি না তাই আসল ঋণ যা আদায় হয়েছে সেটাই প্রতিফলিত হয়েছে। তাছাড়া ঋণ আদায় কি ভাবে করা যায়, সেজন্য কি ব্যবস্থা করা হচ্ছে সেটাও অতীশ বাবুর জানা উচিত ছিল। স্যার, ইতিপূর্বে এই রাজ্যে এই ধরণের কোন ব্যবস্থা হয়নি। মুখ্যমন্ত্রী থেকে সুরু করে পঞ্চায়েত মন্ত্রী

সকলে মিলে এই ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং একটা ক্যাম্পের মাধ্যমে এই ঋণ আদায়ের ব্যবস্থা করা হয়েছে এবং তার ফল ফলতে সুরু করেছে। আজকে ঋণ আদায় ব্যবস্থা পশ্চিমবাংলায় অনেক ভাল। আমাদের আশা এবং দৃঢ় বিশ্বাস যে আমরা খালি ৪০ ভাগ নয়, এবারে ঋণ আদায়ের পরিমাণ ৪০ ভাগের উপরে উঠে যাবো এবং আমরা অনেক বেশী দাদন দিতে পারব। ওঁরা যা দিয়েছেন তার থেকে অনেক বেশী আমরা দিতে পারবো। আজকে এর মধ্যে প্রতিফলিত হচ্ছে যে পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন কোন জায়গায় যাচ্ছে। বর্তমানে আমাদের পশ্চিমবঙ্গে সমবায় আন্দোলন কোন জায়গায় দাঁড়িয়ে আছে--তার কিছু কিছু সংখ্যা তথ্য দিয়ে আমি বুঝিয়ে দেবার চেষ্টা করছি। আমরা গরীব মানুষ, ভাগচাষী, ক্ষেতমজুর পাট্টাদারদের এই আন্দোলনের সঙ্গে যুক্ত করতে পেরেছি। অতীতে এরা কোনদিন ঋণ পেতেন না। আজকে তাদের আমরা ঋণ দিচ্ছি। একথা আমরা জোরের সঙ্গে বলতে পারি যে গ্রামীন অর্থনীতির ক্ষেত্রে, গ্রামীন অর্থনীতিতে সমবায়কে আমরা যথাযথভাবে ব্যবহার করার চেষ্টা করেছি। অতীতে এই ধরণের প্রচেষ্টা আমাদের রাজ্যে বা ভারতবর্ষের অন্য কোন রাজ্যে হয়নি। গ্রামীন অর্থনীতিতে সমবায়ের যে একটা ভূমিকা আছে, সেটা ওঁরা শুধু মুখেই বলেছেন. ওঁরা পাট্টাদার, বর্গাদারদের সমবায় আন্দোলনে জানতে পারেন নি। ওঁদের সময়ে আইনের মাধ্যমে তাঁরা ঋণ পেতেন না। আমরা তাঁদের ঋণ দিচ্ছি। এবং এর সঙ্গে সরকারের গৃহীত যে ভূমি সংস্কারের ব্যবস্থা তার সঙ্গেও যুক্ত করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা সরকারের শ্রেণী চরিত্র তার কর্মসূচীতে প্রতিফলিত হয় এবং গ্রামীন অর্থনীতিতে সমবায়কে অর্থবাহক করবার জন্য আমরা গ্রামের সব থেকে যে গরীব মানুষ, তাঁদেরও সমবায়ের মধ্যে আনতে সক্ষম হয়েছি। আজকে গ্রামে গ্রামে সমবায় আন্দোলন খুব শক্তিশালী হচ্ছে, একথা ওরা এখানে স্বীকার করছেন না। ওঁরা মামলা মোকর্দমার কথা বলেছেন। মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় বলেছেন যে মামলা মোকর্দমা করে টাকা আদায় করতে হবে মামলা করে টাকা আদায় করতে হয়, কিন্তু সে ধরণের কোন কঠিন ব্যবস্থা এখনো আমাদের গ্রহণ করতে হয়নি। আমরা প্রায় ৩০ ভাগ ঋণের টাকা আদায় করতে পেরেছি এবং এতে মামলা মকদ্দমার আশ্রয় আমাদের খুব কমই নিতে হয়েছে। কারণ আমরা সাধারণ মানুষদের, গরীব মানুষদের ঋণ দিতে সক্ষম হয়েছি এবং তাঁরাও সব সময় চেষ্টা করছে ঋণ শোধ দিতে আবার ঋণ নিতে। আজকে সমবায় ঋণের মাধ্যমে চাষবাসের সম্প্রসারণ ঘটছে। ভাগচাষীরা যাতে সমবায় ঋণ পেতে পারে তার জন্য আমরা আইন করেছি। এই আইন আগে ছিল না, ভাগচাষীরা আগে সমবায় ঋণ পেত না। চাষবাসের সম্প্রসারণের জন্যই এই কাজ করা হয়েছে, কারণ আমাদের দেশের চাষবাসের স্তম্ভই হচ্ছে ভাগচাষী। যদি চাষবাসকে বাঁচিয়ে রাখতে হয় এবং চাষবাসের সম্প্রসারণ ঘটাতে হয়, তাহলে ভাগচাষীদের আর্থিক সাহায্যের যোগান দিতেই হবে। সরকারী কোষাগারে আজকে যথেষ্ট টাকা নেই, সুতরাং আমাদের সমবায়কে ব্যবহার করতেই হবে। যথাযথ ভাবে সমবায়কে ব্যবহার করতে পারলেই চাষবাসের উন্নতি হবে, ভাগচাষীদের অবস্থার উন্নতি হবে। ভাগচাষীদের আর্থিক সাহায্য দিতে পারলেই আমাদের পশ্চিমবঙ্গের চাষবাসের অগ্রগতি হবে। এবং সেই ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামীন অর্থনীতি খানিকটা চাঙ্গা হবে। সেই ব্যবস্থাই আমরা করছি। আজকে আমাদের বিরোধী দলে যাঁরা বসে আছেন তাঁরা এ-সব কথা কোন দিন চিন্তা করেন নি। তাঁদের আমলে গ্রামীন সমবায় গ্রামের মোড়লের দাওয়ায় বসে হ'ত এবং মহাজনরা সেখান থেকে অল্প সুদে টাকা নিয়ে গিয়ে সাধারণের মধ্যে বেশী সুদে তা খাটাত। আর শহরে বাবুরা বৈঠকখানায় বসে সমবায় করত। আমরা সেই সমস্ত ঘুঘুর বাসা ভেঙেছি। এবং ভেঙে

